আমি ক্লাস নাইনে পড়বার সময় বাবা মারা গেলেন! স্কুল থেকে এসে শুনি বাবা অসুস্থ! সকাল-সকাল কোর্ট থেকে চলে এসেছেন শুয়ে আছেন তাঁর বিশাল খাটে মশারি ফেলা বাবা উহ্ আহ্ করছেন বাবার মাথার পাশে ঘোমটা দিয়ে মা বসে আছেন বাবার বন্ধু ইদারিস চাচা বসে আছেন চেয়ারে তাঁর হাতে পানের বাটা তিনি একটু পরপর পান মুখে দিচ্ছেন ইদারিস চাচা বললেন, পেটের নিচে বালিশ দিয়ে উপুড় হয়ে শুয়ে থোক এটা হচ্ছে অম্বলের ব্যথা বদহজম থেকে হয়েছে নিবারণকে খবর দিয়েছি, এসেই ব্যথা নামিয়ে ফেলবে!...

নিবারণ হচ্ছেন তখনকার নেত্রকোণার খুব নামী কবিরাজ তাঁর প্রসার ছিল সরকারি হাসপাতালের ডাক্তার সাহেবের চেয়েও অনেক বেশি নিবারণ কাক এসে এক চামচ আনন্দভৈরব রুস খাইয়ে দিলেন আনন্দভৈরব রস তাৎক্ষণিকভাবে তৈরি করতে হয় বিস্তর আয়োজন করে জিনিসপত্র জোগাড় করা হল হিঙুল এক তোলা, গোলমরিচ এক তোলা, সোহাগা এক তোলা, পিপুল চূর্ণ এক তোলা, জীরকচূর্ণ এক তোলা এবং শোধিত মিঠা বিষ এক তোলা ...

আনন্দভৈরব রস খাওয়াবার পাঁচ মিনিটের মধ্যেই বাবার পেটব্যথা অনেকখানি কমে গেল কিছুক্ষণের মধ্যে ঘুমিয়ে পড়লেন ...

রাত এগারটার দিকে তাঁর ঘুম ভাঙিল তীব্র ব্যথায় তাঁর শরীর কাঁপছে তিনি কয়েক বার বমিও করলেন ডেকে বললেন, ওরে বেটি, মরে যাচ্ছি রে! আমার সময় শেষ ...

এক জন এমবিবিএস ডাক্তারকে ডেকে আনা হল ডাক্তার গভীর হয়ে বললেন, এটা তো অ্যাপেণ্ডিসাইটিস খুবই খারাপ অবস্থায় আছে এই মুহূর্তে অপারেশন দরকার!

অপারেশন করতে পারেন সরকারি হাসপাতালের ডাক্তার তাও হাসপাতালে সব ব্যবস্থা আছে কি না কে জানে সরকারি ডাক্তারের খোঁজে লোকজন ছুটে গেল তারা ফিরে এল মুখ শুকনো করে সরকারি হাসপাতালের ডাক্তার সাহেব এক ঘন্টা আগে ময়মনসিং

রওনা হয়ে গেছেন ...

বাবা মারা গেলেন রাত একটা পাঁচশ মিনিটে ...

মুনির থামল পকেট থেকে রুমাল বের করে কপালের ঘাম মুছল ক্লান্ত গলায় বলল, স্যার, এক গ্লাস পানি দিতে পারেন?

মিসির আলি পানি এনে দিলেন তাঁর ধারণা ছিল, মুনির তৃষ্ণার্তের মতো পানির গ্লাসটি শেষ করবে তা সে করল না দুই চুমুক দিয়ে রেখে দিল মুখ বিকৃত করল, যেন তিক্ত স্বাদের কিছু মুখে চলে গিয়েছে

স্যার, আমি উঠি?

আপনার যা বলার তা কি বলেছেন?

জ্বি-না স্যার, ভূমিকাটা বলেছি এখন মূল জিনিসটা বলতে পারব, তবে আজ না আজ আর কথা বলতে ইচ্ছা করছে না অন্য এক দিন এসে বাকিটা বলব

ঠিক আছে এখনি উঠবেন?

জ্বি

বৃষ্টি পড়ছে কিন্তু

অসুবিধা হবে না আমি খুব কাছেই থাকি

আপনি যাবার আগে একটা প্রশ্ন করতে চাই আপনি যে-গল্প বললেন, তার এক জায়গায় আমার একটু খটকা লেগেছে এই খটকার কারণে আমার ধারণা হচ্ছে গল্পটা বানানো

মুনির বিস্মিত হয়ে তাকাল শীতল গলায় বলল, কোথায় খটকা লেগেছে?

আপনি যখন ক্লাস নাইনের ছাত্র তখন আপনার বাবা মারা যান তার মানে আপনি নিতান্তই বাচ্চা একটি ছেলে ঘটনাগুলি আপনি ঘটতে দেখেছেন এই পর্যন্তই অথচ কবিরাজ নিবারণের আনন্দভৈরব রস কিভাবে তৈরি হল তার নিখুঁত বর্ণনা দিলেন হিটুল এক তোলা, গোল মরিচ এক তোলা, সোহাগা এক তোলা ...• ইত্যাদি এসব তো আপনার জানার কথা নয় এক জন কবিরাজ তাঁর ওষুধ তৈরিতে কি কি অনুপান ব্যবহার করেন তা বলেন না! আর বললেও ক্লাস নাইনের একটি ছেলে তা মুখস্থ করে রাখে না কাজেই আমার ধারণা, গল্পের এই অংশটি বানানো একটা অংশ যদি বানান হয়, অন্য অংশগুলিও কেন হবে না?

মুনির ছোট্ট একটা নিঃশ্বাস ফেলে বলল, বাবার মৃত্যুর পর সবার ধারণা হয়েছিল, কবিরাজ নিবারণ কাকুর অষুধ খেয়ে এটা হয়েছে সবাই নিবারণ কাকুকে চেপে ধরল তিনি অসংখ্যবার বললেন কোন কোন অনুপান দিয়ে তাঁর এই অষুধটি তৈরি হয়েছে সেই জন্যেই নামগুলি মনে গেথে আছে এখন কি আপনার কাছে মনে হচ্ছে আমি সত্যি কথা বলছি?

হ্যাঁ, মনে হচ্ছে

তা ছাড়া মিথ্যা কথা বললে আমার গলার স্বর কোপে যেত চোখের পাতা দ্রুত পড়তে থাকত কিছুটা ব্লাশ করতাম তা কি করেছি?

মিসির আলি হেসে ফেললেন হাসতে-হাসতেই বললেন, আপনার কথা শুনেছি অন্ধকারে কাজেই চোখের পাতা দ্রুত পড়ছে কি না, ব্লাশ করছেন কি না—তা বোঝার কোনো উপায় ছিল না তবে গলার স্বর কোঁপে যাচ্ছিল বারবার তা হচ্ছিল আবেগজনিত কারণে

মুনির বলল, আপনি স্যার আমাকে তুমি করে বলবেন আপনি আমার বাবার বয়েসী আমাকে আপনি করে বললে খুব খারাপ লাগবে

বেশ, এখন থেকে তাই বলব! তুমি একটা ছাতা নিয়ে নাও ভালোই বৃষ্টি হচ্ছে

ছাতা লাগবে না

মুনির বৃষ্টির মধ্যেই নেমে গেল একবারও পেছনে ফিরে তাকাল না বৃষ্টির মধ্যে সবাই সাধারণত একটু দ্রুত হাঁটে সে তাও করছে না স্বাভাবিক ভঙ্গিতে হাঁটছে

মিসির আলি ছেলেটির প্রতি তীব্র কৌতূহল অনুভব করলেন

# তৃতীয়

মিসির আলি ভেবেছিলেন পরদিনই আবার আসবে সন্ধ্যাবেল তাঁর একটা বিয়ের দাওয়াত ছিল সেখানে গেলেন না কিছু খাবার আনিয়ে রাখলেন অভূক্ত একটি মানুষকে শুধু এক কাপ চা যেন দিতে না হয়

সে এল না তার পরদিনও না দেখতে- দেখতে এক সপ্তাহ পার হয়ে গেল মিসির আলির বিশ্বয়ের সীমা রইল না ছেলেটির তাঁর কাছে না আসার কোনো কারণ নেই সে জরুরি কিছু বলতে চায় তাঁর এক জন ভালো শ্রোতা দরকার ভালো শ্রোতার দায়িত্ব তিনি পালন করেছেন, এবং প্রমাণও করেছেন যে তিনি অত্যন্ত মনোযোগী শ্রোতা তাহলে সমস্যাটা কোথায়?

তিনি ছেলেটির গল্প নিয়েও বেশ চিন্তা-ভাবনা করেছেন ছেলেটি বেশ চমৎকার ভঙ্গিতে স্মৃতিচারণা করেছে কিন্তু এক জনকে বাদ দিয়ে সে তার মা সম্পর্কে কিছুই সুভদ্রমহিলা জায়গাছটা কাটিয়ে ফেলেছেন, এইটুকুই শুধু বলা হয়েছে এর বেশি নয়

মা সম্পর্কে তার অস্বাভাবিক নীরবতার কারণ কী হতে পারে? একমাত্র কারণ, মাকে সে পছন্দ করেছে   না   স্মৃতিকথা বলবার সময় যাকে আমরা পছন্দ করি না, তার সম্পর্কে কটু কথা বলি   এই ছেলে তাও করছে না   কারণ মাকে সে এককালে পছন্দ করত, এখন করছে না কেন করছে না, সেই সম্পর্কেও মিসির আলি অনেক ভাবলেন মোটামুটিভাবে একটা ঘটনা সাজালেন   ঘটনা এ-রকম দাঁড়াল—

উকিল সাহেবের মৃত্যুর পর খুব সম্ভব এই পরিবারটি গভীর সমূদ্র পড়ল   দেখা গেল উকিল সাহেব তাঁর জীবনে আয়ের চেয়ে ব্যয়ই বেশি করেছেন   শহরে তাঁর প্রচুর দেন   তাঁর আত্মীয়স্বজন, যারা তিনি জীবিত থাকা অবস্থায় বিশেষ পাত্তা পায় নি   তারা মাথাচাড়া দিয়ে উঠল   সম্পত্তির বিলি-ব্যবস্থা নিয়ে তাদেরকে বিশেষ চিন্তাযুক্ত মনে হতে লাগল

উকিল সাহেবের স্ত্রী ছিলেন অত্যন্ত রূপবতী   এটা ধরে নেওয়া যেতে পারে, কারণ ছেলেটি সুন্দর   মেয়েটি নিশ্চয়ই সুন্দরী, কারণ তার বাবা খুব আগ্রহ করে মেয়ের নাম রেখেছে ফুলেশ্বরী   যাই হোক, অত্যন্ত রূপবতী এক জন মহিলার জন্যে অনেকেরই আগ্রহ দেখা গেলঃ তেমনই এক জনকে ভদ্রমহিলা বিয়ে করে ফেললেন

ছেলেটি এ কারণেই মায়ের সম্পর্কে নীরব   জিজ্ঞেস না করলে সে হয়তো তার মার দ্বিতীয় বিবাহ সম্পর্কে কিছুই বলবে না

মিসির আলি ছেলেটিকে নিয়েও ভাবলেন   একটা নিঃসঙ্গ ভাবুক ধরনের ছেলে, যার উপর অনেক ঝড়ঝাপ্টা গিয়েছে এবং এখনো যাচ্ছে   ছেলেটি বুদ্ধিমান   বিচার বিশ্লেষণ করতে পারে   তবে তিনি তাঁর মূল সমস্যা সম্পর্কে কোনো ধারণা করতে পারলেন না পারিবারিক জটিলতা নিশ্চয়ই তার সমস্যা নয়   সমস্যার ধরন এবং প্রকৃতি নিশ্চয়ই ভিন্ন   সেটা কী হতে পারে? মিসির আলি কোনো কিনারা করতে পারলেন না   একমাত্র পথ হচ্ছে ছেলেটির সঙ্গে কথা বলা   সেই সুযোগ হচ্ছে না   মুনির আসছে না

মিসির আলি আশেপাশে খানিকটা খোঁজখবরও করলেন   মেসজিতীয়

বাড়ি আছে কি না ছেলেটি নিশ্চয়ই বাড়ি ভাড়া করে থাকে না মেসোটেসেই থাকে একটা মেস পাওয়া গেল –ষ্টার মেস সেখানে মুনির নামের কেউ থাকে না! দুটো সস্তার হোটেলেও তিনি খোঁজ করলেন মুনির নামের কোনো ছেলের সন্ধান কেউ দিতে পারল না

ইস্টার্ন মার্কেন্টাইলের ঠিকানা জোগাড় করে টেলিফোনে মুনিরের খবর জানতে চেষ্টা করলেন তারা বলল, মুনির নামের কেউ এখানে কাজ করে না মুনির কি মিথ্যা ঠিকানা দিল?

প্রতিটি কথাই কি তার মিথ্যা? পুরোপুরি সত্যি বলা যেমন কঠিন, আবার পুরোপুরি মিথ্যা বলাও কঠিন এই কঠিন কর্ম মুনির, মনে হচ্ছে, বেশ সহজভাবেই করছে

মিসির আলি বিরক্তি-মেশান কৌতূহল নিয়ে তার জন্য অপেক্ষা করতে শুরু করলেন মুনির আর এল না বেশ কটা মাস কেটে গেল

# চতুর্থ

আষাঢ় মাস জলবায়ুর নিয়মকানুন পাল্টে গেছে এক ফোঁটা বৃষ্টি নেই সারাদিন ঝাঁঝা রোদ থাকে রাতে ভ্যাপসা গরম জীবন অতিষ্ঠ

আজ এই প্রথম বৃষ্টি-বৃষ্টি ভাব দেখা দিয়েছে আকাশ মেঘলা রাজ্যের ব্যাঙ গলা ফুলিয়ে ডাকাডাকি করছে –তাদের উৎসাহ দেখে মনে হয় বৃষ্টি নামতে দেরি নেই

মিসির আলি কমলাপুরে তাঁর ভাগীর বাড়িতে যাবেন বলে তৈরি হয়ে বসে আছেন ব্যাঙের ডাক শুনে বেরুতে ভরসা পাচ্ছেন না সঙ্গে ছাতা নেই –বৃষ্টি নামলে যন্ত্রণার মধ্যে পড়তে হবে r

অবশ্যি বৃষ্টি যে হবেই, এ-রকম মনে করারও কোনো কারণ নেই নিম্নশ্রেণীর কীট-পতঙ্গ আবহাওয়ার খোঁজখবর ভালো রাখলেও আজকাল তারাও ভুল করছে

তবে আজ বোধহয় ভুল করে নি আকাশ ক্রমেই কালিবর্ণ হচ্ছে বাতাস ছাড়তে শুরু করেছে একমাত্র ভয়, বাতাস বোধহয় মেঘ উড়িয়ে নিয়ে যাবে

স্যার, আসব?

মিসির আলি চমকে তাকালেন মুনির এসেছে নিঃশব্দে দরজা ঠেলে ভেতরে ঢুকে পড়েছে তার চেহারার কোনো পরিবর্তন হয় নি তবে খানিকটা রোগা হয়েছে চুল ছোট-ছোট করে ছাঁটা চোখের নিচে কালি পড়েছে ঘুমের অসুবিধা হলে এ-রকম হয় ছেলেটি আবার বলল, স্যার, আসব?

এসেই তো পড়েছি, আবার জিজ্ঞেস করছি কেন?

আমাকে চিনতে পারছেন?

না পারার তো কোনো কারণ দেখছি না তোমার নাম মুনির ডাকনাম টুনু তোমার ছোট বোনের নাম লুটু, ভালো নাম ফুলেশ্বরী

মুনির হেসে ফেলল মিসির আলি বললেন, আমি ধরে নিয়েছিলাম তুমি আর আসবে না প্রথম এসেছিলে চৈত্র মাসের কুড়ি তারিখে, আজ আষাঢ়ের তৃতীয় দিন মাঝখানে কটা মাস চলে গেছে

মুনির জবাব দিল না টেবিলের উপর সিগারেটের প্যাকেটটা রাখল আজও সে বিদেশি এক প্যাকেট সিগারেট নিয়ে এসেছে মিসির আলি

প্যাকেট খুলে সিগারেট ধরালেন   সিগারেট কেন আনা হল? কী প্রয়োজন ছিল এ-জাতীয় কথাবার্তায় গেলেন না   তাঁর ভঙ্গি দেখে মনে হল এতক্ষণ তিনি মুনিরের জন্যেই অপেক্ষা করছিলেন

আজও অন্ধকারে কথা বলবে, না বাতি জ্বালানো থাকবে?

বাতি থাকুক

এতদিন আস নি কেন?

ইচ্ছে হয় নি

আজ আবার ইচ্ছে হল?

জ্বি স্যার

খুব ভালো   চা খাবে?

জ্বি-না

শুরু করে তাহলে

ছেলেটিকে আজ বেশ সুন্দর লাগছে   কেন লাগছে, তা মিসির আলি ধরতে চেষ্টা করছেন   পারছেন না   ফ্লানেলের শার্টের বদলে আজ তার গায়ে হালকা নীল রঙের একটা হাওয়াই শার্ট   শার্টটায় ছেলেটিকে খুব মানিয়েছে   এবং যে-কোনো কারণেই হোক, আজ তার মধ্যে দ্বিধার ভাব একেবারেই নেই   আচার-আচরণ অত্যন্ত সহজ

মুনির

জ্বি!

বসে আছ কেন? আরম্ভ কর

সঙ্গে-সঙ্গে শুরু করল না  প্রথম দিনের মতো মাথা নিচু করে বসে রইল  মিসির আলি তীক্ষ্ণদৃষ্টিতে তাকিয়ে আছেন  ছেলেটির মধ্যে দ্বিধার কোনো ভাব নেই, তবু সে দেরি করছে  তার বক্তব্য হয়তো গুছিয়ে নিচ্ছে  এর অর্থ একটাই  ছেলেটির বক্তব্য খুব জোরাল নয় গুছিয়ে নেবার প্রয়োজন আছে

মুনির নিচু গলায় কথা বলা শুরু করল

প্রথম রাতে আপনাকে আমার বাবার মৃত্যুর কথা বলেছি  সেটা বার বছর আগেকার কথা  এইবার বছরে অনেক কিছুই হল  বাবার সংসার পুরোপুরি ধ্বংস হয়ে গেল  বাবার মৃত্যুর পর দেখা গেল, তাঁর প্রচুর দেন  যে—জমির উপর বাড়ি বানিয়েছিলেন, সেই জমির দামও তিনি পুরো দেন নি

আমাদের আত্মীয়স্বজনরা প্রথম দিকে আমাদের দেখাশোনার জন্যে অতিরিক্ত রকমের ব্যস্ততা দেখালেন  ফুলেশ্বরীর বিয়ে দিয়ে দিলেন মাত্র তের বছর বয়সে  যুক্তি বীর সংসারের দায়-দায়িত্ব কাঁধে নেবে ঝড়ঝাণ্টা সামাল দেবে

ফুলেশ্বরী খুব কাঁদল  কেউ তার কোনো কথা শুনল না  এক ধনী ব্যবসায়ীর অপদার্থ জড়বুদ্ধি ছেলের সঙ্গে তার বিয়ে হল

মুনির দম নেবার জন্যে থামতেই মিসির আলি বললেন, তোমার মার প্রসঙ্গে তো তুমি কিছু বলছ না  উনি কি দ্বিতীয়বার বিবাহ করেছিলেন?

জ্বি-না  বাবার মৃত্যুর দু বছরের মাথায় মা মারা যান

ও, আচ্ছা

আপনি মারি দ্বিতীয় বার বিয়ের কথা কোন জিজ্ঞেস করলেন??

এম্নি জিজ্ঞেস করছি  কোনো কারণ নেই

বলেই মিসির আলি একটু লজ্জা পেলেন  কারণ ছাড়া এই পৃথিবীতে

কিছুই ঘটে না অথচ তিনি কারণের ব্যাপারটি অস্বীকার করলেন

তারপর কি হল বল

এই সময় আমার বাড়ি-পালোনর রোগ হল টাকা পয়সা কিছু জোগাড় করতে পারলেই বাড়ি থেকে পালিয়ে যেতাম টাকা পয়সা শেষ হলে আবার ফিরে আসতাম ...

বাড়ি-পালোনর কারণে নানান ধরনের মানুষের সঙ্গে মেশবার আমার সুযোগ হয়েছে কিছু-কিছু অভিজ্ঞতা খুবই সুন্দর, আবার কিছু অভিজ্ঞতা ভয়ংকর কুৎসিত কিছুদিন একটা যাত্রাদলের সঙ্গে ছিলাম আমার চেহারা তখন খুব সুন্দর ছিল এই চেহারা সম্বল করে একটি নারী-চরিত্রে অভিনয় করতাম, যদিও সেই যাত্রাদলে অনেকগুলি মেয়ে ছিল অত্যন্ত আশ্চর্যের ব্যাপার-মেয়েদের সাজপোশাক পরা আমার অভ্যাস হয়ে গেল যখন অভিনয় থাকত না, তখনও শাড়ি-ব্লাউজ পরে থাকতাম ঠোঁটে লিপস্টিক দিতাম রাতে ঘুমুতাম ঐ মেয়েগুলির সঙ্গে এক ঘরে তাতে ঐ মেয়ের বেশ মজা পেত ...

যাত্রাদলের পুরুষদের অনেকেই এইসব মেয়েদের সঙ্গে রাত্রিযাপন করত মজার ব্যাপার হচ্ছে, ওরা আমাকেও কামনা করত

তুমি ক দিন ছিলে ওদের সঙ্গে?

প্রায় দু বছর

চলে এলে কেন?

একটা ভুল তো মানুষ দীর্ঘদিন করতে পারে না এক সময়-না-এক সময় তার জ্ঞান হয় সে বুঝতে পারে

তা ঠিক তারপর বল

ভূমিকা আমি প্রায় শেষ করে এনেছি এখন আমি বর্তমান অবস্থাটা একটু বলেই কি জন্যে আপনার কাছে এসেছি তা বলব ...

আমি আগেই আপনাকে বলেছিলাম যে ইস্টার্ন মার্কেন্টাইলে টাইপিষ্টের চাকরি করি থাকি একটা বাসায় বিনিময়ে এদের কিছু কাজকর্ম করে দিই ওদের ছোট বাচ্চাদের রাতের বেলা পড়াই থাকা এবং খাওয়া আমার এইভাবেই চলে ঘুমাই তিনতলার একটি খুপরি ঘরে তিনতলা পুরোপুরি তৈরি হয় নি দুটো ঘর ওঠার পর বাড়িওয়ালা কাজ বন্ধ করে দিয়েছেন ঘর দুটোতে ছাদ নেই কারণ পুরোটা তৈরি হলে ছাদ ঢালাই হবে উপরে টিন দিয়ে ছাদের কাজ চলছে একটি ঘরে আমি থাকি, অন্য ঘরটিতে বাড়ি তৈরির সরঞ্জাম, সিমেন্টের কস্তা, রড এইসব এই ঘরটি থাকে তালাবন্ধ ...

ছাদের ঘর দুটোতে বাথরুমের কোনো ব্যবস্থা নেই কাজেই বাথরুমের প্রয়োজন হলে আমাকে যেতে হয় একতলার সার্ভেন্টস বাথরুমে ঐ বাড়িতে এই সামান্য সমস্যা ছাড়া অন্য কোনো সমস্যা আমার ছিল না বলা যেতে পারে আমি খুব সুখেই ছিলাম ...

বেতনের টাকার কিছুটা জমাই, কিছু পাঠাই আমার বোন ফুলেশ্বরীকে বিএ ক্লাসের বইপত্র জোগাড় করেছি এখন একটা কলেজে নাম লিখিয়েছি, যেখানে ক্লাস না করলে অসুবিধা হবে না যথাসময়ে বিএ পরীক্ষার্থী হিসেবে নিয়মিত পরীক্ষায় বসা যাবে

তুমি তা হলে আইএ পর্যন্ত পড়াশোনা করেছ?

জ্বি স্যার যাত্রাদল থেকে বের হয়ে এসে আমার বড়চাচার বাড়িতে চলে যাই ম্যাট্রিক এবং আইএ তাঁর কাছে থেকেই পাস করি উনি খুবই দরিদ্র মানুষ আমাকে আর পড়ানর সামর্থ্য তাঁর ছিল না

তোমার রেজাল্ট কেমন হয়েছিল?

খুবই ভালো চারটা লেটার নিয়ে ম্যাট্রিক পাস করি আইএতে মেরিট স্কলারশিপ পাই ইষ্টার্ন মার্কেস্টাইলে আমার চাকরি হয় আমার রেজাল্টের জন্যে তখন আমি মুহাম্মানতাম না অথচ আমাকে টাইপিঠের গোটে দেয়া হয় অন্য গোট খালি ছিল না

তারপর বল

মুনির চুপ করে রইল মিসির আলি বললেন, একটা ইন্টারভ্যাল হলে কেমন হয় এস, এক কাপ চ খেয়ে তারপর শুরু করি

জ্বি আচ্ছা

চায়ের সঙ্গে আর কিছু খাবে? ভালো কেক আছে

আমি শুধু চা-ই খাব মিসির আলি চা নিয়ে এসে দেখলেন ঘরের বাতি নেভান মুনির অন্ধকারে বসে আছে মিসির আলি কিছু বললেন না চায়ের কাপ এগিয়ে দিলেন

মুনির নিঃশব্দে চায়ের কাপ শেষ করে কথা বলতে শুরু করল—

ঘটনাটা ঘটল এক বছর আগে ভাদ্র মাসে আমার অনিদ্রা রোগ আছে, বিছানায় শোয়ামাত্র ঘুমুতে পারি না অনেক রাত পর্যন্ত জেগে থাকতে হয় যে-রাতের কথা বলছি, সে-রাতে অসহ্য গরম পড়েছিল আমি অনেকক্ষণ ছাদে হাঁটাহাঁটি করলাম ছাদও তেতে আছে এক ফোঁটা বাতাস নেই একটা ভেজা গামছা গায়ে জড়িয়ে রাত একটা পর্যন্ত ছাদের রেলিং-এ বসে রইলাম তখন একটু ঝিমুনির মতো ধরল বিছানায় এসে শুয়েছি হাতপাখা দিয়ে হাওয়া করছি, হঠাৎ পাশের ঘরে শব্দ হতে লাগল আমি বেশ অবাকাই হলাম, কারণ পাশের ঘর তালাবন্ধ আমার ঘর থেকে পাশের ঘরে যাওয়ার একটি দরজা আছে, কিন্তু সেই দরজা ভেতর থেকে বন্ধ প্রথম ভাবলাম ইঁদুর কিংবা বেড়াল কিন্তু শব্দ শুনে মনে হচ্ছে না–ইঁদুর-বেড়ালের শব্দ যেন অনেক মানুষ ঘরের মধ্যে আটক তাদের ফিসফাস কথা কিছু-কিছু শোনা যাচ্ছে পরিষ্কার বোঝা যাচ্ছে না মৃদু হাসিও শুনলাম যেন অনেকে দরজায় আড়ি পেতেছে দরজার ফাঁক দিয়ে আমাকে দেখছে আমার বিস্ময়ের সীমা রইল না আমি বললাম— কে? সঙ্গে-সঙ্গে সব শব্দ থেমে গেল চারদিক আগের মতো নীরব আমি উঠে বসলাম ঘর অন্ধকার আমি কৌতূহল মেটাবার জন্যেই পাশের ঘরের দরজায় হাত রাখলাম দরজা খুলে গেল ঘরের ভেতরে আবছা আলো! সেই

আলোয় ঝাপসাভাবে সবকিছু চোখে পড়ে, আবার অনেক কিছু চোখেও পড়ে না   আমি ঘরের ভেতর ঢুকলাম, তখনি নিচে নোমর একটা সিঁড়ি চোখে পড়ল   খুবই অস্বাভাবিক ব্যাপার, ঘরের ভেতর সিঁড়ি আসবে কেন   অবস্থা এমন দাঁড়িয়েছে যে, আমি পরিষ্কার কিছু চিন্তা করতে পারছি না   সব কেমন জট পাকিয়ে গেছে   যেমন আমি একটা ঘোরের মধ্যে আছি   গা কাঁপিয়ে প্রচণ্ড জ্বর আসার আগে যেমন ঘোর লেগে থাকে, ঠিক সে-রকম   নিজেই বুঝতে পারছি না যে, আমি সিঁড়ি দিয়ে নামতে শুরু করে দিয়েছি   সব-শেষ সিঁড়িটা পার হবার পর আমার ঘোর কেটে গেল   আমি পুরোপুরি এক জন সুস্থ ও স্বাভাবিক মানুষ তবে এই সময়ের মধ্যে কিছু একটা ঘটে গেছে, কারণ আমি আর সেই আমি নই   আমি ঢাকা শহরেও নেই! আমি আছি আমাদের নেত্রকোণার ঐ বাড়িটিতে   সবে স্কুল থেকে ফিরছি   ফুলেশ্বরী আমাকে বলছে, টুনু, বাবার শরীর খুব খারাপ   কোর্ট থেকে সকাল-সকল চলে এসেছেন বাবার পেটে ব্যথা  ...

আমার গা ঝিনঝন করতে লাগল   চোখের সামনে যে-দৃশ্য দেখছি–সে দৃশ্য আমার অতীত জীবনের   আবার তা ফিরে এসেছে কী করে? তাহলে কি আমার বয়সী   বাড়ে নি? এতদিন যা ঘটেছে সবই কল্পনা কিংবা দীর্ঘ কোনো স্বপ্ন  ...

আমি শোবার ঘরে উঁকি দিলাম   বাবা রেলিং- দেয়া খাটে শুয়ে আছেন, মশারি ফেলা   মা বসে আছেন   বাবার মাথার পাশে  •...

ইদরিস চাচা পানের বাটা হাতে বসে আছেন   আমি অবাক হয়ে দৃশ্যটি দেখছি   কারণ এরপর কি হবে   আমি জানি   ইদারিস চাচা বলবেন, পেটের নিচে বালিশ দিয়ে উপুড় হয়ে শুয়ে থাক   এটা হচ্ছে অম্বলের ব্যথা   নিবারণকে খবর দিয়েছি, এসেই ব্যথা নামিয়ে ফেলবে   ...

সত্যি-সত্যি ইদারিস চাচা এই কথাগুলিই বললেন   আমি চমকে উঠলাম   পরবর্তী প্রতিটি ঘটনা কি হবে   আমি জানি   আমি যেহেতু জানি, সেহেতু এই ঘটনাগুলি ঘটতে দেয়া যাবে না   নিবারণ কাকু আসবার আগেই নিয়ে আসতে হবে সরকারি হাসপাতালের ডাক্তার সাহেবকে, যেন তিনি আজ কিছুতেই রাত দশটার টেনে ময়মনসিং

যেতে না পারেন  ...

আমি কাউকে কিছু না বলে সরকারি হাসপাতালের ডাক্তার সাহেবের বাসার দিকে ছুটিলাম   ডাক্তার সাহেবকে বাবার অসুখের কথা বলাতেই তিনি সঙ্গে-সঙ্গে এলেন   বাসায় এসে দেখি নিবারণ কাকু এসেছেন   হামানদিস্তায় কিছু যেন গুড়ো করা হচ্ছে   ...

ডাক্তার সাহেবকে দেখে বাবা অবাক হয়ে বললেন, আপনাকে আবার কে খবর দিল?...

আপনার ছেলে   বাবার অসুখের কথা বলতে-বলতে ছেলের চোখে দেখি পানি   আপনার ছেলে বোধহয় আপনাকে খুব ভালোবাসে   দেখি, আপনার পেটটা দেখি  ...

কিছু দেখতে হবে না   বদহজম থেকে হয়েছে   নিবারণদা এসেছেন, অষুধ তৈরি হচ্ছে   খাওয়ামাত্র আরাম না হলে নিবারণদা নাকি তার কবিরাজী ছেড়ে দেবেন  ডাক্তার সাহেব বাবার কথায় কোনোই কান দিলেন না   টিপেটুপে বাবার পেট দেখলেন   অত্যন্ত গম্ভীর হয়ে বললেন, আপনার অ্যাপেণ্ডিসাইটিস তো পেকে   টসটস করছে এক্ষণি কেটে ফেলতে হবে  ...

বাবা অবাক হয়ে বললেন, কি বলছেন এ-সব

যেটা সত্যি সেটাই বলছি   আশা করি আপনি বেঁচে থাকতে চান? বেঁচে থাকতে না চাইলে ভিন্ন কথা  ...

সত্যি বলছেন অ্যাপেণ্ডিসাইটিস?...

হ্যাঁ, সত্যি   রাত দশটার ট্রেনে ময়মনসিং যাবার কথা ছিল, সেটা আর হতে দিলেন না   ...

ডাক্তার সাহেব খসখস করে একটা কাগজে কী সব লিখলেন   আমার দিকে কাগজটা বাড়িয়ে দিয়ে বললেন, খোকা তুমি এই চিঠিটা ডাক্তার

মিহিরবাবুকে দিয়ে এস তাঁরও হেল্প লাগবে মিহিরবাবুর বাসা চেন তো? মেয়েদের স্কুলের সামনে একতলা বাড়ি যাও ছুটে যাও! এই তো গুড বয়!...

আমি কাগজ হাতে নিয়ে উল্কার মতো ছুটুলাম ঘর থেকে বেরুতেই কিসের সঙ্গে যেন ধাক্কা খেলাম মাথা ঝিমঝিম করে উঠল মুহূর্তের জন্যে চারদিক অন্ধকার অন্ধকার কিছুটা কাটতেই দেখি আমি আবার আগের জায়গায় ঢাকা শহরের তিনতলার আমার ছোট্ট খুপরিতে ভাদ্র মাসের অসহ্য গরমে আমার গা ঘামছে ঘর অন্ধকার হলেও রাস্তার কিছু আলো এসেছে সেই আলোয় দেখলাম পাশের ঘরের দরজা আগের মতোই বন্ধ

মুনির চুপ করল মিসির আলি সিগারেট ধরাতে-ধরাতে বললেন, এটাই তোমার সেই বিশেষ কথা?

জ্বি স্যার

আর কিছু বলতে চাও না?

আর কিছু বলার নেই

তুমি যা দেখেছ, তার ব্যাখ্যা কি খুবই সহজ নয়?

জ্বি, সহজ আমি স্বপ্ন দেখছিলাম

হ্যাঁ—স্বপ্ন

স্বপ্নের স্থায়িত্বকাল খুব অল্প হয় কিন্তু অল্প সময়েই অনেক কিছু বলে আইনষ্টাইনের টাইম ডাইলেশনের ব্যাপার থিওরি অব রিলেটিভিটির অন্য এক ধরনের প্রয়োগ তাই না?

হতে পারে, থিওরি অব রিলেটিভিটি আমার জানা নেই

আমিও জানি না ভাসা-ভাসা যা শুনি তাই বললাম

তুমি যে-স্বপ্ন দেখেছ এটা হচ্ছে এক ধরনের ইচ্ছাপূরণ স্বপ্ন তোমার অবচেতন মনে আছে তোমার বাবাকে বাঁচিয়ে তোলবার আকাঙ্ক্ষা অবচেতন মনের ইচ্ছগুলিও স্বপ্নে ধরা দিয়েছে সব সময় তা হয় এ-জীবনে যে-সব জিনিস আমরা পাই না, অথচ যে-সব জিনিসের জন্যে গভীর কামনা বোধ করি –স্বপ্নে তাদের পাই তাই না?

জ্বি স্যার, তাই

বলেই মুনির উঠে দাঁড়াল

রাত হয়ে গেছে, আজ উঠি স্যার!

মিসির আলি লক্ষ করলেন, মুনিরের মুখ থমথম করছে চোখের দৃষ্টি অন্য রকম যেন এই মুহূর্তে সে কোনো-একটা ঘোরের মধ্যে আছে

মুনির

জ্বি

তোমার বোধহয় আরো কিছু বলার ছিল শুধু স্বপ্নের কথা বলার জন্যে আমার কাছে আস নি

মুনির শীতল গলায় বলল, আপনি ঠিকই ধরেছেন এতটা নির্বোধ আমি না সামান্য একটা স্বপ্ন নিয়ে আপনাকে বিরক্ত করব কেন?

বল সেটা কি?

আপনাকে তো বলেছি সরকারি হাসপাতালের ডাক্তার সাহেব আমার হাতে একটা চিঠি লিখেদিলেন মিহির বাবুর কাছে পৌঁছে দেবার জন্যে ঐ চিঠি নিয়ে বেরুবার সময় আমি ধাক্কা খেয়ে পড়ে যাই

হ্যাঁ, তখন তোমার স্বপ্ন ভেঙে যায়

জ্বি স্যার এবং আমি দেখি চিঠিটা আমার হাতে তখনো আছে

কী বলছি তুমি!

আমি চিঠিটা আপনার জন্যে নিয়ে এসেছি

মিসির আলি অবাক হয়ে তাকিয়ে রইলেন মুনির চিঠিটা টেবিলের উপর রাখল মৃদু স্বরে বলল, রাত হয়ে যাচ্ছে, আমি যাই

তুমি যে কত বড় একটা অসম্ভব কথা বলছ, তা কি তুমি জান?

জানি স্যার

মুনির বেরিয়ে গেল মিসির আলি চিঠি হাতে নিলেন তাঁর কপালে বিন্দু-বিন্দু ঘাম

ছেলেটি যা বলছে, সবই কি বিশ্বাসযোগ্য? নিশ্চয়ই না! সে চমৎকার গুছিয়ে মিথ্যা বলতে পারে ইস্টার্ন মার্কেন্টাইলে চাকরির ব্যাপারটা মিথ্যা তিনি খোঁজ নিয়েছেন এই মিথ্যাটা সে হয়তো নিজেকে আড়াল করবার জন্যে বলছে মূল ঘটনা হয়তো সত্যি কিন্তু তা কী করে হয়!

# পঞ্চম

প্যাডে ডাক্তার সাহেবের নাম লেখা এ মল্লিক এমবিবিএস (অ্যাপার) মেডিকেল অফিসার, নেত্রকোণা সদর কোনো তারিখ নেই চিঠি লেখা হয়েছে ইংরেজি ও বাংলা মিশিয়ে মিহিরবাবুর নাম ইংরেজিতে বাকি অংশ বাংলায়

মিহিরবাবু,

জরুরিভিত্তিতে একটা অপারেশন করতে হচ্ছে   কামরুদ্দিন সাহেবের অ্যাপনডিক্স

প্রায় র্যাপচারের পর্যায়ে আপনার সাহায্য প্রয়োজন   হাসপাতালে চলে আসুন   হাসপাতালে অপারেশনের সরঞ্জাম অপ্রতুল   তবু করতে হবে   এই উকিল সাহেবের কাছে আমি নানান বিষয়ে ঋণী

এ মল্লিক

এই চিঠি মিসির আলি খুব কম করেও পঞ্চাশ বার পড়েছেন   তাতে নতুন কোনো তথ্য বের হয়ে আসে নি   যিনি এই চিঠি লিখেছেন, তাঁর চরিত্র সম্পর্কেও কোনো তথ্য পাওয়া যাচ্ছে না

তবে মনে হচ্ছে, ভদ্রলোকের বেশি কথা বলার অভ্যাস আছে   জরুরি অবস্থায় তিনি চিঠি লিখছেন, তবু সেখানেও কিছু ফালতু কথা আছে, যেমন–এই উকিল সাহেবের কাছে আমি নানান বিষয়ে ঋণী   সঙ্কটের সময়ে আমরা শুধু প্রয়োজনীয় তথ্যই দিই, অপ্রয়োজনীয় তথ্য দিই না! ইনি দিচ্ছেন   যে-জন্যে ক্ষীণ সন্দেহ হয়, চিঠিটা হয়তো ডাক্তার সাহেবের লেখা নয়

মুনির একটা প্যাড জোগাড় করে নিজেই লিখেছে কিংবা অন্য কাউকে দিয়ে লিখিয়েছে   এখন কথা হল, এটা সে কেন করবে? তার মোটিভ কি?

ঘটনাটা যদি বিদেশে ঘটত, তাহলে একটা মোটিভ খুঁজে পাওয়া যেত পাবলিসিটি পত্রিকায় ছাপা হত   টিভি প্রোগ্রাম হত বিশ্ববিদ্যালয়ের শিক্ষকদের নিয়ে, তদন্তকারী টীম বসত   এক দল বলত পুরোটাই ভাঁওতা, অন্য দল বলত, না, চাঁওতা নয়  –ব্যাপারটার মধ্যে কিছু-একটা আছে

আমেরিকায় কানসাস সিটির এক মহিলাকে নিয়ে এ-রকম হল

ভদ্রমহিলা সেইন্ট পল স্কুলের গেম টীচার একবার এক সপ্তাহ স্কুলে এলেন না এক সপ্তাহ পার করে যখন এলেন তখন তাঁর চোখ-মুখ শুকিয়ে আমসি দৃষ্টি উদভ্রান্ত ডাকলে সাড়া দেনমা দু বার-তিন বার ডাকতে হয় ভদ্রমহিলা এক অদ্ভুত গল্প বললেন তার মৃতা মা দুপুরবেলা হঠাৎ তাঁর বাসায় উপস্থিত স্বাভাবিক মানুষের মতো গল্প শুরু করলেন লাঞ্চে কি আছে জিজ্ঞেস করে শাওয়ার নিতে গেলেন তিনি দু দিন থাকলেন স্বাভাবিক মানুষের মতো খাওয়াদাওয়া করলেন ঘুমুলেন প্রচুর গল্প করলেন তবে বাড়ি থেকে বেরুলেন না এবং নিজের মেয়েকেও বেরুতে দিলেন না বেশির ভাগ গল্পই পরকালসংক্রান্ত কিছু-কিছু উপদেশও দিলেন বিশেষ কোনো উপদেশ নয় ধর্মগ্রন্থে যে-ধরনের উপদেশ থাকে, সে-ধরনের উপদেশ তারপর এক দিন ভরদুপুরে ফেভাবে এসেছিলেন ঠিক সেভাবেই চলে গেলেন

স্কুল শিক্ষিকার এই ঘটনা নিয়ে সারা আমেরিকায় হৈচৈ পড়ে গেল ভদ্রমহিলা লাই ডিটেকটির টেস্ট দিলেন দেখা গেল তিনি সত্যি কথাই বলছেন এক দল বলা শুরু করল-লাই ডিটেকটির টেষ্ট মানসিক ব্যাধিগ্রস্তাদের ক্ষেত্রে প্রযোজ্য নয় ভদ্রমহিলা মানসিক ব্যাধিগ্রস্ত ভদ্রমহিলা মানসিক ব্যাধিগ্রস্ত নাকি ব্যাধিগ্রস্ত নন তা বের করার জন্যে আবার বিশেষজ্ঞদের টীম বসল, হুলস্থূল ব্যাপার!

# ষষ্ঠ

মুনিরের ক্ষেত্রে এই সম্ভাবনা একেবারেই নেই তবে ব্যক্তিগত বিদ্রোহের কারণেও সে এটা করতে পারে হয়ত সমাজের প্রচলিত বিশ্বাসগুলো তার পছন্দ নয় তার অপছন্দের ব্যাপারগুলো সে

অন্যদের জানাতে চায় মিসির আলিকে দিয়ে তার শুরু পরে অন্যদের কাছে যাবে

মিসির আলি ঠিক করলেন, যে করেই হোক, ডাক্তার এ মল্লিককে খুঁজে বের করবেন তাঁকে এই চিঠিটি দেখাবেন এতে রহস্যের অনেকটা সমাধান হবার কথা ডাক্তার এ মল্লিককে খুঁজে বের করতে কোনো সমস্যা হবার কথা নয় যেহেতু সরকারি ডাক্তার, স্বাস্থ্য মন্ত্রণালয় বলতে পারবে উনি কোথায় আছেন, কোন পোষ্টে আছেন নিশ্চয়ই তাদের ডাইরেক্টরেট আছে

বাংলাদেশে কোনো কাজই সহজে হয় না! ডাক্তার এ মল্লিকের খোঁজ বের করতে তাঁকে বিস্তর ঝামেলা করতে হল এ বলে ওর কাছে যান, ও বলে আজ না, সোমবারে আসুন সোমবারে গিয়ে দেখেন, যিনি খবর দেবেন তিনি শালার বিয়েতে চিটাগাং চলে গেছেন শেষ পর্যন্ত খোঁজ পাওয়া গেল ডাক্তার এ মল্লিক কর্তমানে খুলনার সিভিল সার্জন তাঁর চাকরির মেয়াদ প্রায় শেষ কিছুদিনের মধ্যেই এলপিআরে চলে যাবেন

খুলনা যাবার ব্যবস্থাও মিসির আলি চট করে করতে পারলেন না দুটো কোর্স ঝুলছে মাথার উপর সেসন জট সামলাবার জন্যে স্পেশাল ক্লাস হচ্ছে মিডটার্ম পরীক্ষা প্রচুর খাতা জমা হয়ে আছে খাতা দেখতে হবে খুলনা জায়গাটাও এমন নয় যে দিনে দিনে গিয়ে চলে আসা যায়

তিনি মনে-মনে একটা পরিকল্পনা করে রেখেছিলেন, মুনিরকে সঙ্গে নিয়েই খুলনা যাবেন সেই পরিকল্পনাও কার্যকর করা যাচ্ছে না মুনিরের দেখা নেই সেই যে ডুব দিয়েছে, ডুবাই দিয়েছে আর উদয় হচ্ছে না তার ঠিকানা জানা নেই বলে যোগাযোগ করা হচ্ছে না সে কোথায় থাকে তা একবার মনে হয় বলেছিল– এখন মনে পড়ছে না মানুষের মস্তিষ্কের একটা মজার ব্যাপার হচ্ছে, অপ্রয়োজনীয় তথ্যগুলো সে খুব যত্ন করে মনে করে রাখে, প্রয়োজনীয় তথ্যগুলো মুছে ফেলে যেটেলিফোন নাম্বারটি মনে করা দরকার সেটি মনে পড়ে না, অথচ প্রয়োজন নেই এমন টেলিফোন নাম্বারগুলো একের পর এক মনে

পড়তে থাকে

ডাক্তার এ মল্লিক মানুষটি ছোটখাট চেহারায় বয়সের তেমন ছাপ নেই, তবে মাথার সমস্ত চুল পাকা যেন শরতের সাদা মেঘের একটা টুকরো মাথায় নিয়ে হাসিখুশি ধরনের এক জন মানুষ বসে আছেন ডাক্তার এ মল্লিক বললেন, আমি কি আপনাকে চিনি?

জ্বি-না আমার নাম মিসির আলি ঢাকা বিশ্ববিদ্যালয়ের মনোবিজ্ঞান বিভাগের সহযোগী অধ্যাপক

ও, আচ্ছা আচ্ছা, আগে বলবেন তো

আগে বললে কি হত?

না, মানে আরো খাতির করে বসতাম

মিসির আলি হেসে ফেললেন হাসি থামিয়ে বললেন, আপনি যথেষ্ট খাতির করেছেন ছুটির দিন, কোথায় যেন বেরুচ্ছিলেন আমাকে দেখে বাতিল করলেন

বাতিল করি নি বাতিল করলে উপায় আছে? মহিলারা সেজোগুঁজে বসে আছে তারা আমাকে জ্যান্ত পুঁতে ফেলবে! হা হা হা কি ব্যাপার বলুন

আমি না-হয় বিকেলে আসি?

পাগল হয়েছেন? বিকেলে দুটো প্রোগ্রাম একটা জন্মদিন, একটা বিয়ে যা বলবার এক্ষুণি বলুন আমার নিজের কোথাও বেরুতে ইচ্ছা করছে না আপনি আসায় একটা অজুহাত তৈরি হল বাড়ির মেয়েদের বলতে পারব কাজে আটকা পড়েছি হা হা হা আসুন, আমার একটা ব্যক্তিগত ঘর আছে, সেখানে যাই

ডাক্তার সাহেবের ব্যক্তিগত ঘর দেখার মতো মেঝেতে কার্পেট বসার জন্যে চমৎকার কিছু রকিং চেয়ার দেয়ালে অরিজিনাল পেইন্টিং

ঘরটিতে এয়ারকুলারও বসান

এটা হচ্ছে আমার নিজস্ব ড্রয়িং রুম খুব নির্বাচিত কিছু অতিথির জন্যে

আমি কি খুব নির্বাচিত কেউ?

কি জন্যে আপনি এসেছেন তা জানার পর বোঝা যাবে তবে একটা অনুমান অবশ্যি করছি ঢাকা থেকে শুধু আমার সঙ্গেই দেখা করতে এসেছেন, সেই থেকেই অনুমানটা করছি হা হা হা একটু বসুন ঠাণ্ডা কিছুদিতে বলি

মিসির আলি অস্বস্তি বোধ করতে লাগলেন উনিশ কুড়ি বছরের একটি মেয়ে খুব বিনীত ভঙ্গিতে মিষ্টির প্লেট নামিয়ে লাজুক হাসি হাসল মিসির আলির অস্বস্তি আরো বাড়ল তাঁর মন বলছে, এই মেয়েটির বিয়ের কোনো কথাবার্তা হচ্ছে এবং তারা ধরেই নিয়েছে তিনি ঢাকা থেকে এই ব্যাপারেই এসেছেন

মেয়েটি দাঁড়িয়ে আছে, যাচ্ছে না তার উপর এই বোধহয় নির্দেশ

কি নাম তোমার খুকি?

আমার নাম মীরা

বাহ্, খুব সুন্দর নাম কী পড়?

বরিশাল মেডিক্যাল কলেজে পড়ি

বাহ্, ডাক্তারের মেয়ে ডাক্তারা এখন কি কলেজ ছুটি?

জ্বি-না বাবা হঠাৎ আসতে লিখলেন ...

মেয়েটি কথা শেষ করল না হঠাৎ অস্বাভাবিক লজ্জা পেয়ে গেল মিসির আলি মনে-মনে ভাবলেন, চমৎকার একটি মেয়ে! এই মেয়ের

বিয়ের সঙ্গে কোনো-না- কোনোভাবে যুক্ত থাকা একটা ভাগ্যের ব্যাপার

মীরা, তুমি এখন যাও   তোমার বাবাকে পাঠিয়ে দাও

ডাক্তার সাহেব ঘরে ঢুকলেন হাসিমুখে, কেমন দেখলেন আমার মেয়েকে?

খুব ভালো মেয়ে! চমৎকার মেয়ে! আমি কিন্তু আপনার মেয়ের বিয়ের কোনো ব্যাপারে আসি নি   অন্য ব্যাপারে এসেছি   তবে মীরার বিয়ের ব্যাপারে কোনো সাহায্য করতে পারলে অত্যন্ত খুশি হব

ডাক্তার সাহেব নিভে গেলেন   মিসির আলির বেশ খারাপ লাগল

ঢাকা থেকে কি কারোর আসার কথা ছিল?

জ্বি, ছিল! গত পরশু আসার কথা   সেই জন্যেই মেয়েটাকে বরিশাল থেকে আনালাম   আমার বড় মেয়ে থাকে রাজশাহী, সেও এসেছে মোটামুটি একটা বেইজ্জতি অবস্থা!

নিশ্চয়ই কোনো- একটা ঝামেলা হয়েছে, যে জন্যে আসতে পারছে না

তা তো হতেই পারে   কিন্তু খবর তো দেবে?

আপনি যদি চান তাহলে তৃতীয় পক্ষ হয়ে ঢাকায় ফিরে গিয়ে খোঁজ নিয়ে আপনাকে জানাতে পারি

ডাক্তার সাহেব হা-না কিছুই বললেন না   তাঁর ভঙ্গি দেখে মনে হচ্ছে প্রস্তাবটি তাঁর পছন্দ হয়েছে, তবে সরাসরি হ্যাঁ বলতে তাঁর বাধছে সম্ভবত স্ত্রীর সঙ্গে প্রথম আলাপ করবেন   তারপর বলবেন

মিসির আলি বললেন, আমি কি জন্যে এসেছি সেটা কি আপনাকে বলব?

হ্যাঁ, বলুন

আপনি কি অনেকদিন নেত্রকোণায় ছিলেন?

হ্যাঁ, ছিলাম পাঁচ বছর ছিলাম নেত্রকোণা সদর হাসপাতালে সে তো অনেক দিন আগের কথা

কামরুদিন সাহেব নামে কাউকে চিনতেন? উকিল? বেশ নামকরা উকিল

খুব ভালো করে চিনতাম অত্যন্ত মেজাজি লোক ছিলেন অসম্ভব দিল-দরিয়া টাকা রোজগার করতো দুই হাতে, খরচ করতো চার হাতে কী-একটা অনুষ্ঠান একবার করলেন-ছেলের আকিকা কিংবা মেয়ের জন্মদিনে সে এক দেখার মতো দৃশ্য!

ভদ্রলোক মারা গেলেন কীভাবে?

অ্যাপেনডিসাইটিস মফস্বল শহরের অবস্থা তো বুঝতেই পারছেন অপারেশনের সে রকম সুবিধা নেই আমিও ছিলাম না থাকলে একটা কিছু অবশ্যই করতাম ঐ দিনই রাত দশটার ট্রেনে ময়মনসিং চলে আসি আপনি এইসব জিজ্ঞেস করছেন কেন?

একটা কারণ আছে কারণটা এই মুহূর্তে বলতে চাই না পরে বলব আপনি কি ওদের কোনো আত্মীয়?

জ্বি-না কামরুদিন সাহেবের স্ত্রী সম্পর্কে কি আপনি কিছু জানেন?

কোন বিষয়ে বলুন তো?

উনি কেমন ছিলেন, কীভাবে মারা গেলেন, এইসব

খুব রূপবতী মহিলা ছিলেন স্বামীর মৃত্যুর পর কোনো মানসিক পরিবর্তন ওঁর হয়েছিল কি না জানি না, তবে নানান রকম গুজব শহরে ছড়িয়ে পড়ে

কি রকম গুজব?

অভিভাবকহীন রূপবতী মেয়েদের নিয়ে যেসব গুজব সাধারণত ছড়ায়, সেইসব মুক্তি, সহজলভ্য মেয়ে—এই সব কথাবার্তা   পুরুষদের খুব আনাগোনাও নাকি ছিল

মারা যান কীভাবে?

সেই সম্পর্কেও নানান গল্প আছে   কুৎসিত গল্প   পেটে বাচ্চা এসে গিয়েছিল, গ্রাম্য উপায়ে খালাস করতে গিয়ে কি সব হয়েছে   … আমি এর বেশি কিছু জানি না   গুজবের ব্যাপারে আমার উৎসাহ কিছু কম তবে এইসব গুজবের পেছনে কিছু সত্যি সাধারণত থাকে

মিসির আলি পকেট থেকে প্যাডের কাগজটি বের করে বললেন, ভালো করে   দেখুন তো এই কাগজের লেখাটি আপনার?

আমার তো বটেই

আপনার নিজের হাতে লেখা!

নিশ্চয়ই

লেখাটা দয়া করে পড়ে দেখুন

মল্লিক সাহেব লেখা পড়ে দীর্ঘ সময় চুপ করে বসে রইলেন   একটি কথাও বললেন না

আপনি লিখেছেন এ লেখা?

না

হয়তো অন্য কোনো কামরুদ্দিন সম্পর্কে লিখেছেন

এই নামে নেত্রকোণায় অন্য কোনো উকিল ছিল না, এবং আমি

অপারেশনের ব্যাপারে সাহায্য চেয়েও চিঠি লিখি নি

হয়তো আপনার মনে নেই

দেখুন প্রফেসর সাহেব, আমার স্মৃতিশক্তি ভালো   আপনার ব্যাপারটা আমি কিছু বুঝতে পারছি না   আপনি কি কোনোভাবে আমাকে বিপদে ফেলার চেষ্টা করছেন?

ছি ডাক্তার সাহেব, ভুলেও এ-রকম কিছু ভাববেন না   আমি একটা জটিল রহস্যের জট ছাড়াবার চেষ্টা করছি   এর বেশি কিছু না   আমি আজ উঠি?

আমার লেখা এই চিঠি আপনাকে কে দিল?

অন্য এক দিন   আপনাকে বলব

অন্য কোনোদিন আপনাকে আমি পাব কোথায়?

আমি আমার ঠিকানা দিয়ে যাচ্ছি

মিসির আলি ঠিকানা লিখলেন   মল্লিক সাহেব অবাক হয়ে বললেন, আপনি জিগাতলায় থাকেন?

জ্বি

রহমান সাহেবের বাসা চেনেন? ২২/১৩, তিনতলা বাড়ি   আই স্পেশালিস্ট টি রহমান

জ্বি-না   তবে আপনি যদি তাঁদের কাছে কোনো খবর পাঠাতে চান, আমি ঠিকানা বের করে খবর পৌঁছে দেব

কোনো খবর দিতে হবে না

ও-বাড়ি থেকেই কি করে আসার কথা ছিল

আপনি কী করে বুঝলেন?

অনুমান করছিলাম

ডাক্তার এ মল্লিক অপ্রসন্ন চোখে তাকিয়ে আছেন তিনি চিন্তিত ও বিরক্ত তাঁর আজকের ছুটির দিনটি নষ্ট হয়েছে

যাই ডাক্তার সাহেব?

তিনি জবাব দিলেন না

# সপ্তম

মতিঝিল পাড়ার অফিস নাম আলফা ট্রান্সপোর্ট নাম থেকে কিছু বোঝা যাচ্ছে না, তবে কাজকর্ম পাঁচমিশালি–অটোমোবাইল ইন্সুরেন্স, ট্রাভেল এজেন্সি এবং ইণ্ডেনটিং

বৃহস্পতিবার অর্ধেক দিন অফিস মুনিরের হাতে তেমন কোজ নেই সে বসেছে এ্যাসিসটেন্ট ক্যাশিয়ার নিজামুদ্দিন সাহেবের পাশে নিজামুদ্দিন সাহেবের ব্যালেন্স শীটে সতের টাকার গণ্ডগোল হিসাব মিলছে না তিনি মুনিরকে ডেকে নিয়ে গেছেন, যাতে সে ঠাণ্ডা মাথায় ফিগারগুলি চেক করতে পারে

নিজামুদ্দিন সাহেবের বয়স পঞ্চাশের কাছাকাছি এল ডি ক্লার্ক হয়ে ঢুকেছিলেন দুটো প্রমোশন পেয়ে এ্যাসিষ্ট্যান্ট ক্যাশিয়ার হয়েছেন গত বছর একটা গুজব উঠেছিল, তিনি অফিসার্স গ্রেড পাচ্ছেন তা

পান নি তাঁর পাঁচ বছরের জুনিয়র শমসের সাহেব পেয়েছেন এই নিয়ে নিজামুদ্দিন সাহেবের মনে কোনো ক্ষোভ নেই দিনের শেষে ক্যাশের হিসাব পুরোপুরি মিটে গেলেই তিনি মহাসুখী এই হিসাব তাঁর প্রায়ই মেলে না তখন তাঁকে দেখে মনে হয়, তাঁর মাথা-খারাপ হতে বেশি বাকি নেই!

এই মানুষটিকে মুনিরের খুব পছন্দ ভদ্রলোক সব কিছুই অত্যন্ত দ্রুত করেন দ্রুত কথা বলেন দ্রুত লেখেন এবং দ্রুত রেগে যান অতি দ্রুত রাগ চলেও যায় তখন ধরা গলায় বলেন, মিসটেক হয়েছে মনের মধ্যে কিছু রাখবেন না, তাহলে কষ্ট পাব এক্সকিউজ করে দেন

জুনিয়র কর্মচারীদের কেউ তাঁকে স্যার বললে তিনি শীতল গলায় বলেন, আমাকে স্যার ডাকবেন না স্যার ডাকলে নিজেকে মাস্টার-মাস্টার মনে হয় বরং ভাই ডাকবেন ব্রাদারের উপর কোনো ডাক হয় না

মুনির নিজেও সতের টাকার কোনো সমাধান করতে পারল না দেখা যাচ্ছে ক্যাশে সতের টাকা আসলেই কম নিজামুদ্দিন সাহেবের মুখ অন্ধকার নিঃশ্বাস পড়ছে ঘন-ঘন

মুনির বলল, নিজাম ভাই, আপনি আজ চলে যান শনিবার না হয় আরেক বার দেখব

শনিবার দেখলে তো হবে না দিনের হিসাব মেটাতে হয় দিনে তিনি নিজের পকেট থেকে সতেরো টাকা রাখলেন আয়রন সোফে কাগজপত্র সই করলেন মুনিরের খুব মন-খারাপ হল

বেচারার সতের টাকা চলে গেল, এই জন্যে নয়, যে-হিসাবের জন্য ভদ্রলোকের এত মমতা সেই হিসাব মিলছে না দেখে মুনিরের মনে হচ্ছে এই সরল-সহজ মানুষটা হয়তো কেঁদে ফেলবে

নিজাম ভাই

কি?

আসুন, আরেক বার আমরা দুজন মিলে বসি  চেক এবং কাউন্টার চেক  ভাউচারগুলিও দেখেন  কোনোটা হয়তো ইংরেজিতে লেখা, তুলেছেন বাংলায়

নিজামুদ্দিন সাহেবের চোখ-মুখ উজ্জ্বল হয়ে উঠল  তিনি অত্যন্ত উৎসাহে কাগজপত্র বের করলেন  মুনির কাগজপত্র নিয়ে বসতে পারল না  এজিএম কাদের সাহেব ডেকে পাঠালেন  নরম গলায় বললেন, আমাকে কয়েকটা জিনিস টাইপ করে দিতে পারবে?

প্রশ্ন থেকেই বোঝা যায় অফিসের কোনো কাজ নয়  অফিসের কাজ হলে বলতেন, খুব জরুরি  টাইপরাইটার নিয়ে বসে যাও  মিসটেক যেন না-হয়  স্পেসিং ঠিক রাখবে

এখন তা বলছেন না  নরম স্বরে কথা বলছেন  এজিএম ধরনের কেউ নরম স্বরে কথা বলে—এটাও এক অভিজ্ঞতা

একটু এক্সট্রা টাইম কাজ করতে হবে, পারবে?

পারব স্যার

গুড

কাদের সাহেব মানিব্যাগ খুলে অনেক চিন্তা-ভাবনা করে একটা দশ টাকার নোট বের করলেন

নাও দুপুরে কিছু খেয়ে নিও

কিছু লাগবে না স্যার!

আরো নাও নাও

মুনির হাত বাড়িয়ে টাকা নিল  নিজেকে তার ভিখিরির মতো মনে

হচ্ছে  অথচ না নিয়েও উপায় নেই  কাদের সাহেব টাকা না নেয়ার অন্য অর্থ করে বসতে পারেন!

কতক্ষণ লাগবে?

ঘন্টাখানিক!

গুড  আমি একটু বেরুচ্ছি  একঘন্টা পরে এসে নিয়ে যাব  ঠিক আছে?

জ্বি আচ্ছা স্যার

একটার মধ্যেই কাজ শেষ–এজিএম সাহেবের দেখা নেই  অফিস খালি হয়ে গেল দেড়টার মধ্যে  দারোয়ান তালাচাবি লাগিয়ে দিল নিজাম সাহেব বললেন, তুমি বারান্দায় দাঁড়িয়ে থাকবে নাকি?

এ ছাড়া আর কি করব?

একা একা কতক্ষণ দাঁড়াবে? আমিও অপেক্ষা করি?

আপনি চলে যান নিজাম ভাই  স্যার এসে পড়বেন  জরুরি কাজ

জরুরি কাজ না হাতি  জরুরি কাজ হলে চলে যেত না  পাশে বসে থাকত

আপনি চলে যান নিজাম ভাই

একা তোমাকে রেখে চলে যেতে খারাপ লাগছে

আমি বেশিক্ষণ থাকব না  এই ঘন্টাখানিক

ঘন্টাখানিক নয়, মুনির সন্ধ্যা পর্যন্ত অপেক্ষা করল  কাগজগুলো হয়তো জরুরি  আগামীকাল ছুটি  কাদের সাহেব এই ছুটির মধ্যে তাকে খুঁজে পাবেন না  সেও কদের সাহেবের বাসার ঠিকানা জানে না

মুনিরের রীতিমতো কান্না পেতে লাগল বারান্দায় ঘন্টার পর ঘন্টা দাঁড়িয়ে থাকা খুবই কষ্টের সময় কাটতেই চায় না দুপুরে কিছু খাওয়া হয়নি প্রচণ্ড খিদে লেগেছে অফিসের পাশেই চায়ের দোকান আছে একটা টোষ্ট, কলা এইসব পাওয়া যায় কিন্তু যেতে ইচ্ছে করছে না বরং নিজেকে কোনো-না-কোনোভাবে কষ্ট দিতে ইচ্ছে করছে মুনির ঠিক করল, রাতেও সে কিছু খাবে না দুগ্লাস পানি খেয়ে শুয়ে থাকবে মাঝে-মাঝে সে এ-রকম করে

সন্ধ্যা মেলাবার আগেই আকাশ অন্ধকার করে বৃষ্টি নামল

শ্রাবণ মাসের বৃষ্টি একবার শুরু হলে থামবে না বৃষ্টির ছাঁট গায়ে লাগছে তা লাগুক কাগজগুলো না-তিজলেই হয় মুনির সদর দরজা ঘেষে দাঁড়িয়ে আছে পা টাটাচ্ছে বসে পড়তে ইচ্ছে করছে বৃষ্টির জন্যেই বেশ কয়েকজন ভিখিরিণী আশ্রয় নিয়েছে খুব অল্প সময়েই এরা কেমন গুছিয়ে নিয়েছে পা ছড়িয়ে গল্পগুজব করছে এক জন আবার রাস্তা আড়াল করে বসে বিড়ি ধরিয়েছে মুনিরকে দেখে একটু লজ্জালজ্জা পাচ্ছে অন্য এক জনের কোলে ছোট্ট একটা বাচ্চা সে বাচ্চাটির সঙ্গে নিচুগলায় কী সব গল্প করছে এ-রকম ছোট তিন-চার বছরের শিশুর কোনো গল্প বোঝার কথা নয় কিন্তু শিশুটি মনে হয় বুঝতে পারছে

বৃষ্টি কমার কোনো লক্ষণ নেই রাস্তায় একহাঁটু পানি এই পানি ভেঙে এজিএম সাহেবের গাড়ি আসবে না তিনি নতুন গাড়ি কিনেছেন গাড়ির গায়ে এক ফোঁটা পানি পড়লে আঁৎকে ওঠেন

বৃষ্টির বেগ ক্রমেই বাড়ছে শ্রাবণ মাসে ঝড় হবার কথা শোনা যায় না, বাতাসের গতিক দেখে মনে হচ্ছে ঝড় হবে পাশের চায়ের দোকান ঝাঁপ বন্ধ করছে

মুনির, এই মুনির

মুনির চমকে উঠল নিজামুদিন সাহেব পায়জামা হাঁটু পর্যন্ত তোলা মাথায় ছাতা থাকা সত্ত্বেও ভিজে জীবজব করছেন পাঞ্জাবি লেপ্টে

গায়ের সঙ্গে মিশে আছে

আমার তাই সন্দেহ হচ্ছিল এই জন্যই এলাম, তুমি আছ এখনো?

বৃষ্টিতে আটকা পড়েছি

বৃষ্টি তো শুরু হল সুন্ধ্যাবেলায় কোন আক্কেলে তুমি সন্ধ্যা পর্যন্ত দাঁড়িয়ে রইলে! তুমি কি বায়েজিদ বোস্তামী? আবার হাসছ? এর মধ্যে হাসির কী হল!

আপনি আমার খোঁজে আবার এলেন?

আসব না তো কী করব? বৃষ্টি নামার সঙ্গে সঙ্গে আমার মনে হল ভূমি এখনো আছ এর নাম হচ্ছে ইনটুশন এখন চল আমার সঙ্গে নাকি সারারাত দাঁড়িয়ে থাকবে?

কোথায় যাব?

আমার বাসায়! আমার সঙ্গে আজ খাবে তুমি মহা মুর্খ মহা-মহা মুর্খ

নিজাম সাহেবের বাসা ভূতের গলিতে দু-কামরার টিনের ঘর কাঁচা রাস্তা পার হয়ে যেতে হয় জায়গায়-জায়গায় খানাখন্দ স্ট্রীট লাইট নেই ইলেকট্রিসিটি না থাকায় সমস্ত অঞ্চলটাই অন্ধকারে ডুবে আছে নিজাম সাহেব হাত ধরে- ধরে মুনিরকে নিয়ে যাচ্ছেন কাদায় পানিতে দু জনই মাখামাখি নিজাম সাহেব সারা পথ গালাগালি করতে-করতে আসছেন কিছুক্ষণ পর-পর বলছেন, তুমি মহা মুর্খ

মুনিরের বড় ভালো লাগছে অনেক দিন পর সে কোনো মানুষের মধ্যে এমন গাঢ় মৃত্যুর পরিচয় গেল এই ঝড়-বৃষ্টির রাতে ভদ্রলোক এক-একা গিয়েছেন খোঁজ নিতে

বাড়ি পৌঁছামাত্র গরম পানির ব্যবস্থা হল নিজাম সাহেব ঠেলে তাকে বাথরুমে ঢুকিয়ে দিলেন বাথরুম অন্ধকার সারা বাড়িতে একটামাত্র হারিকেন

মুনির

জ্বি

তাকে সাবান আছে

কিছু তো দেখতে পাচ্ছি না

দরজা বন্ধ করার দরকার কী? খোলা রাখা

মুনির দরজা অল্প একটু ফাঁক করল ভেতরবাড়ির সবটা দেখা যাচ্ছে ফ্রক-পরা একটি কিশোরী মেয়ে বারান্দায় কেরোসিন কুকারে রান্না চড়িয়েছে মেয়েটির পাশে ভেজা-কাপড়ে নিজাম সাহেব কি যেন বলছেন মেয়েকে, আর মেয়ে বারবার হেসে উঠছে অন্ধকারে এই হাসির শব্দ এত মধুর লাগছে!

বাড়িতে আর কোনো লোকজন নেই নিজাম সাহেবের স্ত্রী মারা গেছেন অল্প কিছুদিন আগে দেশের বাড়িতে গিয়ে জ্বরে পড়েছিলেন জ্বরের সঙ্গে ধীরে-ধীরে আরো সব উপসর্গ যুক্ত হল খবর পেয়ে নিজাম সাহেব গেলেন দেশে তিনদিনের আর্নড লীত নিয়ে গিয়েছিলেন দু দিনের দিন ফিরে এসে যথারীতি হিসাবের খাতা নিয়ে বসলেন বিকেলে অফিসের ছুটির পরও বসে রইলেন মুনির এসে বলল, নিজাম ভাই বাসায় যাবেন না? নাকি আজও হিসাবের গণ্ডগোল আছে?

নিজাম সাহেব শান্ত গলায় বললেন, অন্যের হিসাব মিলিয়ে দিয়েছি নিজেরটা মেলে না আমার স্ত্রী মারা গেছে বাড়ি গিয়ে দেখি দশ মিনিট আগে ডেডবডি কবর দিয়ে ফেলেছে অনেকেই বলেছিল কবর থেকে আবার তোলা হোক শেষ দেখা আমি নিষেধ করলাম

নিজাম সাহেব উঠে দাঁড়ালেন তার চেহারায় বা আচার-আচরণে শোকের কোনো ছাপ নেই অফিসের হিসাব না-মিললে এই মানুষটি অনেক বেশি বিচলিত হয়

পাটি বিছিয়ে খাওয়ার আয়োজন উচ্ছে ভাজা, চিংড়ি মাছ, ডাল এবং একটা শক্তি কিশোরী মেয়েটি খাবার তুলে তুলে দিচ্ছে মেয়েটির মুখ গোলাকার, নাক ঈষৎ চাপা তবু ভারি মিষ্টি লাগছে মেয়েটিকে মেয়েটির কথাবার্তায় কোনো আড়ষ্টতা নেই, যেন মুনিরকে সে অনেক দিন থেকে চেনে মেয়েটি মিষ্টি রিনরিনে গলায় কথা বলছে এবং খুব কৌতূহলী চোখে মুনিরকে দেখছে

বাবা প্রায়ই বাসায় এসে বলেন, আপনি নাকি বাবার হিসাব মিলিয়ে দিয়েছেন প্রতি বৃহস্পতিবার অফিসে যাবার সময় বলেন–ছেলেটিকে দাওয়াত করব আপনাকে বোধহয় আর বলেন না নাকি বলেন, আপনি আসেন না?

মুনিরের কেন জানি লজ্জা করছে চোদ্দ-পনের বছরের বাচ্চা একটি মেয়ে, তবু কেন মুনির সহজ হতে পারছে না

ভাই, আপনার কি একটিই মেয়ে?

হ্যাঁ, বিনুর বড় একটা ভাই ছিল জন্মের পরপর মারা গেছে

আপনার মেয়ে কী পড়ে?

বিনু হেসে ফেলে বলল, আপনি বাবাকে জিজ্ঞেস করছেন কেন? আমাকে জিজ্ঞেস করুন আপনি এত লজ্জা পাচ্ছেন কেন?

কী পড় তুমি?

আইএ পড়ি

নিজাম সাহেব বললেন, আর পড়াশোনা হবে না বিয়ে ঠিক হয়ে গেছে এ দেশে বিয়ের পর মেয়েদের পড়াশোনা হয় না

বিনু আবার হেসে ফেললঃ হাসিমুখে বলল, যে-সব প্রশ্ন বাবাকে করা দরকার, সে-সব প্রশ্ন আপনি করছেন আমাকে! আর যে-সব প্রশ্ন আমাকে করা দরকার, সেসব করছেন বাবাকে আপনি মানুষ এত

অদ্ভুত কেন?

তুমি কিছু মনে করো না

না, কিছু মনে করছি না   আপনার কি গরম লাগছে?

গরম লাগবে কেন? গরম লাগছে না

ঘামছেন কেন?

বিনুর প্রশ্নের সঙ্গে-সঙ্গেই ব্যাপারটা ঘটল   চোখের সামনের জগৎ হঠাৎ কেমন ঘোলাটে হয়ে গেল   শব্দ অস্পষ্ট   ঘোলাটে আলোর তীব্রতা দ্রুত কমছে—-কোনো শব্দ শোনা যাচ্ছে না   মুনির তুলিয়ে যাচ্ছে শব্দহীন আলোহীন এক জগতে! শরীরের কোনো ইন্দ্রিয় কাজ করছে না   এই অবস্থা কতক্ষণ ছিল মুনিরের মনে নেই   ঘোর কাটল কিছু-কিছু আলো সে দেখতে পাচ্ছে   দুএকটা শব্দ কানে আসছে মুনির ক্লান্ত গলায় বলল, পানি খাব

এইমাত্র না পানি খেলে! আবার পানি কেন? সত্যি খেতে চাও?

মুনির স্পষ্ট করে তাকাল   সে একটা অচেনা বাড়ির অচেনা বারান্দায় বসে আছে   তার সামনে বিনু তার গায়ে ঘরোয়া ভঙ্গিতে পরা হালকা নীল রঙের একটা সুতির শাড়ি   বারান্দায় একটা পাটি পাতা   বিনু বসেছে পাটিতে   সে একটা চেয়ারে বসে আছে   রাত   বারান্দায় চাঁদের আলো আছে

এই, সত্যি সত্যি পানি চাও?

চাই

বিনু উঠে গেল   এই বাড়ি কার? এই মেয়েটির সঙ্গে তার কী সম্পর্ক, জায়গাটা কোথায়? সে কিছুই জানে না   বছরখানিক আগে প্রথম যা হয়েছিল, এও কি তাই? তার কি দুটো জীবন? এই দুটো জীবন কি পাশাপাশি চলছে?

নাও, পানি নাও!

মুনির যন্ত্রের মতো হাত বাড়াল ঠাণ্ডা কনকনে পানি

ও কি, গ্লাস হাতে বসে আছ কেন?

এটা কোন জায়গা?

এ আবার কি রকম কথা? কোন জায়গা মানে?

এমনি বললাম

চল, শুয়ে পড়ি আর কতক্ষণ বারান্দায় বসে থাকবে?

মুনির যন্ত্রের মতোই একটা ঘরে ঢুকল এটাই বোধহয় শোবার ঘর বেশ বড়লোকের বাড়ি মনে হচ্ছে সুন্দর করে সাজান দেয়ালে তিন-চার বছরের একটা ফুটফুটে শিশুর ছবি মেয়েটি বলল, শোন, চট করে ঘুমিয়ে পড়বে না বাবার চিঠির জবাব দিয়ে তারপর ঘুমুবো আমার তো মনে হয় তুমি তাঁর চিঠি পড় নি এখনো নাকি পড়েছ?

না

পড়ে শোনাব?

শোনাও

মেয়েটি ড্রয়ার খুলে চিঠি বের করল-গলার স্বর বুড়ো মানুষের মতো করে পড়তে শুরু করল-টুনু, তুমি দীর্ঘদিন যাবত আমার পত্রের জবাব দিতেছ না ইহার কারণ বুঝিতে আমি অক্ষম এক জুন বৃদ্ধ মানুষের পত্রের জবাব দেওয়া সাধারণ ভদ্রতা চাকরি এবং সংসার নিয়া তুমি ব্যস্ত আমি জানি দুনিয়ার সকলেই ব্যস্ত কেহ বর্সিয়া নাই তোমার মা বাতে আক্রান্ত আয়ুর্বেদীয় চিকিৎসা চলিতেছে তবে আমার ইচ্ছা তাহাকে ঢাকায় আনিয়া কোনো বড় ডাক্তারকে দিয়া দেখান ঢাকায় বাত রোগের জন্য নামী ডাক্তারদের সন্ধান লইও

বৌমাকে আদর ও স্নেহমুম্বন দিবে   তাহাকে অতি শীঘ্রই পৃথক পত্র দিব   ইতি চিঠি পড়া শেষ করে মেয়েটি বলল, দেখলে, তোমার ওপর কি রকম রাগ করেছেন? একটা চিঠি লিখতে কতক্ষণ লাগে বল তো? কাগজ-কলম এনে দিই

মুনির সেই প্রশ্নের জবাব না দিয়ে দেয়ালে টাঙন ছবিটির দিকে তাকিয়ে বলল, এটা কার ছবি?

মেয়েটি দীর্ঘ সময় মুনিরের দিকে তাকিয়ে রইল   তার চোখ ছলছল করছে   এই শিশুটি সম্ভবত তাদেরই   এবং খুব সম্ভব শিশুটি বেঁচে নেই   তার জন্যে মুনিরের কোনো দুঃখ বোধ হচ্ছে না   কারণ এই শিশুটিকে সে চেনে না   অতীতের কিছুই তার মনে পড়ছে না   সে দেখছে শুধু বর্তমান   এবং অদ্ভুত কোনো বর্তমান   এই বর্তমানের কোনো ব্যাখ্যা নেই   আবার বলল, ছবিটা কার?

মেয়েটি তীক্ষ্ণ কণ্ঠে বলল, তোমার কী হয়েছে   ছবি কার জিজ্ঞেস করছি কেন? তুমি জান না ছবি কার?

বলতে-বলতে মেয়েটি ফুঁপিয়ে উঠল   মুনিরের ঘোর কেটে গেল   সে আগের জায়গাতেই আছে   ভাত-মাছ খাচ্ছে বিনু মেয়েট পাতে এক চামচ ডাল দিল   নিজাম সাহেব বললেন, দৈ আছে   টক দৈ   ডালের সঙ্গে মিশিয়ে খাও   ভালো লাগবে!

বিনু বলল, দৈ কিন্তু বাবা নেই   বেড়াল মুখ দিয়েছিল, ফেলে দিয়েছি ইস, আপনার বোধহয় খাওয়ায় খুব কষ্ট হল

না, কষ্ট হয় নি

এমন দিনে বাবা আপনাকে নিয়ে এসেছে যে, কোনো বাজার নেই একটা যে টিম ভেজে দেব সে উপায়ও নেই   ঘরে ডিমও ছিল না

আমার কিচ্ছু লাগবে না

আরেকদিন কিন্তু আপনি আসবেন   আসবেন তো?

হ্যাঁ, আসব

খবর দিয়ে আসবেন!

আচ্ছা, খবর দিয়ে আসব

আপনি কি পান খান?

না

মুনির বারান্দায় হাত ধুতে গেল   বিনু সঙ্গে করে পানি নিয়ে এসেছে   এখন আর বৃষ্টি নেই   মেঘ কাটতে শুরু করেছে   হয়তো কিছুক্ষণের মধ্যেই চাঁদ উঠবে   শ্রাবণ মাসের চাঁদ অপূর্ব হয়, কে জানে আজ কেমন হবে?

# অষ্টম

মিসির আলি হাসিমুখে বললেন, কি ব্যাপার, আজ খালি হাতে যে! আমার সিগারেট কোথায়?

মুনির লজ্জিত ভঙ্গিতে হাসল   মিসির আলি বললেন, আজকালের মধ্যে না এলে আমি নিজেই উপস্থিত হতাম তোমার ওখানে

আমি কোথায় থাকি তা তো আপনি জানেন না

আগে জানতাম না   এখন জানি   শার্লক হোমসের মতো বুদ্ধি খাটিয়ে বের করেছি   শুনতে চাও?

প্রথমে খোঁজ করলাম ইষ্টার্ন মার্কেস্টাইলে   দেখা গেল এই নামে কোনো অফিস নেই   তুমি ভুল ইনফরমেশন দিয়েছিলে

ভুল দিইনি   আগে এই নাম ছিল   এখন নাম বদলেছে

যখন দেখলাম অফিস থেকে কোনো সাহায্য পাওয়া যাবে না, তখন পাড়ার ছোটছোট পান-বিড়ির দোকানগুলোতে খোঁজ করতে লাগলাম কারণ তুমি সিগারেট খাও! এইসব দোকানগুলোতে তোমাকে একাধিকবার যেতে হবে

সিগারেট খাই, কী করে বুঝলেন? আপনার সামনে তো কখনো খাই নি

তোমার পকেটে দেশলাই দেখেছি   তাছাড়া যে সিগারেট খায়, সে-ই সাধারণত অন্যকে সিগারেট উপহার দেবার কথা ভাবে

দোকান থেকেই আমার খোঁজ পেলেন?

হ্যাঁ   মুনির, তুমি চা খাবে?

হ্যাঁ, খাব

কী তুমি কথায়-কথায় স্যার বল, আজ এখন পর্যন্ত একবারও বল নি কারণটা

স্যার, আমি চা খাব   মিসির আলি উচ্চস্বরে হেসে উঠলেন   তার মনে হল, ছেলেটি বেশ রসিক   এবং সে সহজ হতে শুরু করেছে   যত সহজ হবে, ততই তাঁর জন্যে ভালো   প্রচুর তথ্য তাঁর দরকার তথ্য ছাড়া এগুবার কোনো পথ নেই   তিনি নিজে কোনো তথ্য সংগ্রহ করতে পারছেন না   ছেলেটির উপরই তাঁকে নির্ভর করতে হবে!

আজ আমাকে কিছু বলবে মনে হচ্ছে?

জ্বি, বলব

বাতি নেভাতে হবে?

না

মুনির খুব সহজ ভঙ্গিতে নিজাম সাহেবের বাড়ির ঘটনার কথা বলল কেমন করে হঠাৎ পট পরিবর্তন হল, সে-সময় তার অনুভূতি কী ছিল, সবই সুন্দর করে গুছিয়ে বলল   শিশুটির দেয়ালে টাঙন ছবিটির কথা, তার পানি চাইবার কথা-কিছুই বাদ দিল না! মিসির আলি একটি প্রশ্নও করলেন না   সমস্ত বর্ণনাটা শুনলেন চোখ বন্ধ করে   এক বাহেরও তাকালেন না

তোমার বলা শেষ হয়েছে?

জ্বি

তোমার বর্ণনা থেকেই মনে হচ্ছিল, বিনু মেয়েটি তোমাকে অভিভূত করেছে   রূপবতী কিশোরী মেয়ে   তার সহজ সরল ব্যবহার, তার যত্ন-এইসব তোমাকে মুগ্ধ করেছে   তাই না?

জ্বি

তুমি প্রবলভাবে মেয়েটিকে কামনা করেছ   সেই সঙ্গে তার প্রতি তীব্র আকর্ষণ বোধ করেছ   এই প্রচণ্ড কামনা বা প্রবল আকর্ষণের কারণে তোমার মধ্যে বিভ্রম সৃষ্টি হয়েছে   যার জন্যে মেয়েটিকে তুমি দেখেছ তোমার স্ত্রী হিসেবে   পুরোটাই তোমার কল্পনা   ডে-ড্রীমিং   এক ধরনের ইচ্ছেপূরণ স্বপ্ন

হতে পারে

আগের বার তুমি একটি চিঠি নিয়ে এসেছিলে   এবার কিছু আন নি?

না

আবার যদি কখনো এ-রকম হয়, একটা জিনিস মনে রাখবে –কিছু একটা হাতে নেবে  খবরের কাগজ হলে খুব ভালো হয়

খবরের কাগজ দিয়ে কী করবেন?

খবরের কাগজে একটা তারিখ থাকে  এই তারিখটা দেখব  তুমি তোমার অন্য একটা জীবনের কথা বলছি  মনে হচ্ছে দুটো জীবন পাশাপাশি চলছে  সেই জীবনের সময় এবং এই জীবনের সময়ও কি পাশাপাশি?

তার মানে আপনি কি আমার কথা বিশ্বাস করছেন?

না, করছি না  আবার পুরোপুরি অবিশ্বাসও করতে পারছি না  কিছু একটা দাঁড় করাতে হলে আমার প্রচুর তথ্য দরকার  সেইসব তথ্য আমার হাতে নেই  তবে তুমি যে-গল্প বলছি, তার কাছাকাছি গল্প বিভিন্ন উপকথায় চালু আছে

তাই নাকি?

হ্যাঁ  একটা শুধু তোমাকে বলি! এক লোক পুকুরে গোসল করতে নেমেছে  প্রচণ্ড ক্ষুধার্ত, গোসল শেষ করে বাসায় গিয়ে খাবে  পানিতে ডুব দিয়ে যেই উঠল ওম্নি সে দেখে, সব কিছু কেমন অন্য রকম লাগছে  সব অচেনা  সে নিজের দিকে তাকিয়ে দেখল  সে নিজেও বদলে গেছে  সে এখন আর পুরুষ নয়  রূপবতী এক যুবতী  সে কাঁপতে কাঁপতে পানি ছেড়ে উঠে এল  এক সওদাগর তখন তাকে দেখতে পেয়ে সঙ্গে নিয়ে গেল  সওদাগরের সঙ্গে তার বিয়ে হল চারটি ছেলেমেয়ে হল! তারপর একদিন দুপুরে সে সবাইকে নিয়ে গোসল করতে এসেছে  পানিতে ডুব দিয়ে ওঠামাত্র দেখল, সে তার পরিচিত জগতে উঠে এসেছে  আবার সে পুরুষ! সে দ্রুত তার বাড়িতে গেল  স্ত্রী ভাত বেড়ে অপেক্ষা করছে  লোকটির মন গভীর বিষাদে আচ্ছান্ন  বারবার চারটি পুত্র-কন্যার কথা তার মনে পড়ছে

ওরা কোথায় আছে, কী করছে, কে জানে? হয়তো হয়ে মাকে খুঁজছে

মুনির বলল, এটা তো উপকথা, সত্যি নয়

তা ঠিক   তবে সব গল্পের পেছনেই এক ধরনের সত্যি ব্যাপার থাকে এর পেছনেও কিছু-না-কিছু থাকতে পারে   আমি এইজাতীয় সব গল্প জোগাড় করছি   প্যারালাল ওয়ার্ল্ডজাতীয় যত বই পাচ্ছি পড়ছি

মুনির ছোট্ট করে নিঃশ্বাস ফেলল   মিসির আলি বললেন, তুমি তোমার স্ত্রী ধ্রুফে-মেয়েটিকে দেখেছ, তার বয়স কি ফ্রক-পরা মেয়েটির চেয়ে বেশি মনে

হ্যাঁ, হচ্ছিল

তোমার শোবার ঘরে জানালায় পর্দা ছিল?

হ্যাঁ, ছিল

পর্দার রঙ মনে আছে

জ্বি-না

তাহলে ব্যাপারটা স্বপ্ন হবারই সম্ভাবনা   কারণ, শুধু স্বপ্নদৃশ্যগুলোই হয় সাদাকালো

আমি কিন্তু দেখেছি, ঐ মেয়েটির পরনে নীল রঙের শাড়ি

নিজাম সাহেবের মেয়েটির পরনে নিশ্চয়ই কিছু ছিল   যে-কারণে তুমি ভাবছ তোমার স্বপ্নে দেখা স্ত্রীর গায়ের শাড়িটি নীল

মুনির চুপ করে রইল   মিসির আলি বললেন, নিজাম সাহেবের মেয়েটির গায়ে কী ছিল?

ফ্রক বা কামিজজাতীয় কিছু

তার রঙ কী ছিল?

নীল

মিসির আলি অল্প হাসলেন   পরমুহূর্তেই গম্ভীর হয়ে বললেন, তোমার এই নিয়ে দু বার বিচিত্র অভিজ্ঞতা হল   দুবারই তুমি ছিলে ক্লান্ত, বিরক্ত, হতাশ   তাই না?

জ্বি

এখন থেকে মাঝে-মাঝে চেষ্টা করে দেখবে, নিজ থেকে ঐ জগতে যেতে পার কি না   যখন এক-একা থাকবে তখন চেষ্টা করবে   ঐ জগতে যেতে চাইবে   ইচ্ছাশক্তি প্রয়োগ করবে!

জ্বি আচ্ছা

কোনো এক জন ভালো নিউরোলজিস্টকে দিয়েও তোমার ব্রেইন ওয়েভগুলো পরীক্ষা করাতে চাই   আমি প্রফেসর আসগর নামে এক নিউরোলজিষ্টের সঙ্গে কথাও বলে রেখেছি   তুমি কি কাল বিকেল পাঁচটায় একবার আমার কাছে আসতে পারবে?

পারব   কিন্তু স্যার, নিউরোলজিষ্ট তো অনেক টাকা নেবে!

সেটা নিয়ে তোমাকে ভাবতে হবে না

মিসির আলির সে-রাতে ভালো ঘুম হল না   ভয়ংকর একটা স্বপ্ন দেখে রাত তিনটায় ঘুম ভেঙে গেল   বাকিরাতটা জেগে কাটাতে হল স্বপ্নর্দশ্য নিয়েও প্রচুর চিন্তা করলেন   অবদমিত কামনাই স্বপ্নে উপস্থিত হয়     ব্যাখ্যা সহজ এবং চমৎকার, কিন্তু তবু কোথাও যেন একটা ফাঁকি আছে   কিছু-একটা বাকি থেকে যায়   সেই কিছুর রহস্য কি কোনো দিন ভেদ হবে?

আচ্ছা, পশু-পাখি   এরাও কি স্বপ্ন দেখে? অবদমিত কামনা কি তাদের নেই? পশুদের স্বপ্ন কেমন হয়? স্বপ্ন দেখার সময় মানুষের চোখের

পাতা কাঁপতে থাকে—বৈজ্ঞানিক পরিভাষায় তাকে বলে Rapid eye movement (REM), ঐ জাতীয় কম্পন তিনি একটি ঘুমন্ত কুকুরের চোখের পাতায় দেখেছিলেন সেই কুকুরটি কি তখন স্বপ্ন দেখছিল? জানার কোনো উপায় নেই

মিসির আলির খানিকটা মন খারাপ হল এক দিন না এক দিন এইসব রহস্যের সমাধান হবে, কিন্তু তিনি জেনে যেতে পারবেন না মানুষ স্বল্পায়ু প্রাণী—এটাও একটা গভীর বেদনার ব্যাপার এত বুদ্ধি নিয়ে সৌরজগতে যে-প্রাণীটি এসেছে, তার কর্মকাল সীমাবদ্ধ

তিনি বাতি নিভিয়ে ঘুমের চেষ্টা করছেন-লাভ হচ্ছে না বিচিত্র সব চিন্তা মাথায় আসছে একটির সঙ্গে অন্যটির কোনো মিল নেই আবার মিল আছেও অদৃশ্য যে সুতোয় মিলগুলো গাঁথা, সে-সুতোটির নাম অনন্ত মহাকাল–The eternity.

# নবম

নিউরোলজিস্ট প্রফেসর আসগর বিশালদেহী মানুষ গোলগোল মুখ মাথাভর্তি টাক–তীক্ষ্ণ চোখ শিশুরা ভয় পেয়ে যাবার মতো চেহারা, কিন্তু মানুষটি হাসিখুশি কারণে অকারণে রোগীকে ধমক দেয়ার বাজে অভ্যাসটি এখনো অর্জন করেন নি

ভদ্রলোক অনেক ঝামেলা করলেন প্রথম বারের স্ক্যানিং ভালো হয় নি, দ্বিতীয় বার করলেন কিন্তু কিছুই খুঁজে পেলেন না চোখে পড়ার মতো কোনো অস্বাভাবিকতা ব্রেইন ওয়েভে নেই তিনি হেসে বললেন, আপনি এক জন খুবই সুস্থ মানুষ শুধু শুধু আমার কাছে এসেছেন

আপনার অসুবিধা কী?

কোনো অসুবিধা নেই মাঝে মাঝে আজেবাজে স্বপ্ন দেখি, এই অসুবিধা

আজেবাজে স্বপ্ন তো সবাই দেখে আমিও দেখি একবার কী দেখলাম জানেন? বাংলা একাডেমিতে গ্রন্থমেলা হচ্ছে, আমি শুধু একটা আণ্ডারওয়্যার পরে সেই গ্রন্থমেলায় ঘুরে বেড়াচ্ছি হা হা হা

মুনির হেসে ফেলল

মিসির আলি বললেন, বাংলাদেশে ক্যাট স্কেনের কোনো ব্যবস্থা আছে? আমি এই ছেলের ব্রেইনের একটা ক্যাট স্কেন করাতে চাই!

শুধু-শুধু ক্যাট স্কেন কেন করাবেন?

পুরোপুরি নিঃসন্দেহ হতে চাই যে, ওর মস্তিকে কোনো সমস্যা নেই

বাংলাদেশে ক্যাট স্কেনার নেই মাদ্রাজে নিয়ে যেতে পারেন সেখানে আছে

ডাক্তারের চেম্বার থেকে বের হয়ে মিসির আলি বললেন, তোমার নিশ্চয়ই পাসপোর্ট নেই

জ্বি-না

কাল সকাল দশটার দিকে এসো, পাসপোর্ট অফিসে গিয়ে একটা দরখাস্ত করে দিই

পাগল হয়েছেন নাকি স্যার?

আমি পাগল হব কেন? পাগল হচ্ছে তুমি তা পুরোপুরি হবার আগেই একটা ব্যবস্থা করা দরকার

অনেক টাকার ব্যাপার স্যার

তা তো বটেই   আমার কাছেও এত টাকা নেই   একটা ব্যবস্থা করতে হবে     পাসপোর্টটা তো করা থাকুক   চা খাবে নাকি? এস, চা খাওয়া যাক

দু জল চা খেল নিঃশব্দে   চায়ের দোকানে রেডিও বাজছে   মিসির আলি অন্যমনস্ক ভঙ্গিতে রেডিও শুনছেন   তাঁর চোখ ছায়াচ্ছন্ন   গানের বিষাদ তাঁকে স্পর্শ করেছে

যখন মইরা যাইবারে হাছন

মাটি হৈব বাসা

কোথায় রইবো লক্ষণ ছিরি,

রঙ্গের রামপাশা

মুনির অবাক হয়ে লক্ষ করল, মিসির আলির চোখ দিয়ে পানি পড়ছে এই মানুষটির প্রতি গভীর মমতা ও ভালবাসায় মুনিরের হৃদয় আর্দ্র হল   পৃথিবীতে ভালোমানুষের সংখ্যা কম   কিন্তু এই অল্প কজনের হৃদয় এত বিশাল, যে, সমস্ত মন্দ মানুষ তাঁরা তাঁদের হৃদয়ে ধারণ করতে পারেন

মিসির আলি রুমাল বের করে চোখ মুছে অপ্রস্তুতের হাসি হাসলেন থেমেথেমে বললেন, মানুষের মন বড় বিচিত্র   এই গান আগে কতবার শুনেছি, কখনো এরকম হয় নি   আজ হঠাৎ চোখে পানিটানি এসে এক কাণ্ড   চল, ওঠা যাক

মুনির বলল, একটু বসুন স্যার, আপনাকে একটা কথা বলি

বল

ঐদিন আপনি আমাকে ধলেছিলেন চেষ্টা করতে, নিজে-নিজে ঐ জগতে

যেতে পারি কি না

চেষ্টা করেছিলে?

জ্বি আমি যেতে পারি ইচ্ছে করলেই পারি

বল কী?

হ্যাঁ স্যার গত তিন দিনে আমি চার বার গিয়েছি যাওয়াটা খুবই সহজ

মিসির আলি চুপ করে রইলেন মুনির বলল, আমি আপনার জন্যে দুটো জিনিস ওখান থেকে নিয়ে এসেছি

দুটো ছবি

বল কী তুমি! দেখি!

মুনির একটা খাম এগিয়ে দিলা মৃদু গলায় বলল, বাসায় গিয়ে দেখবেন স্যার প্লীজ

মিসির আলি কৌতূহল সামলাতে পারলেন না ছবি দুটো দেখলেন একটি বিয়ের ছবি-বর এবং কনে পাশাপাশি বসে আছে তাদের ঘিরে আছে আত্মীয়স্বজন বর মুনির কনে নিশ্চয়ই বিনু নামের মেয়েটি

অন্যটি স্বামী-স্ত্রীর ছবি ওদের কোলে ফুটফুটে একটি শিশু ছবির উলটো পিঠে লেখা —

আমাদের টগরমণি বয়স এক বছর

মুনির বলল, এ আমাদের ছেলে চার বছর বয়সে মারা যায় নিউমোনিয়া হয়েছিল ডাক্তাররা উলটাপাল্টা চিকিৎসা করেছেন

বলতে-বলতে মুনিরের গলা আর্দ্র হয়ে গেল আলি দীর্ঘ সময় মুনিরের

দিকে তাকিয়ে রইলেন

কোনো খবরের কাগজ আনি নি?

জ্বি-না স্যার কিছু আনার কথা তখন মনে থাকে না ছবিগুলো কেমন করে চলে এসেছে, আমি জানি না ছবিগুলো হাতে নিয়ে দেখছিলাম, হঠাৎ ঘোর কেটে গেল –দেখি আমি আমার ঘরে বসে আছি আমার হাতে দুটো ছবি

চল, রাস্তায় কিছুক্ষণ হাঁটি

চলুন

তারা দু জন উদ্দেশ্যহীন ভঙ্গিতে সন্ধ্যা নামার আগ পর্যন্ত হেঁটে বেড়াল কারো মুখে কোনো কথা নেই মিসির আলির মুখ চিন্তাক্লিষ্ট একসময় তিনি বললেন, তুমি কি এর পরেও নিজাম সাহেবের বাসায় গিয়েছিলে?

জ্বি-না স্যার

চল, আজ যাওয়া যাক

কেন?

এমনি যাব দেখব কথা বলব ভয় নেই, ছবির কথা কিছু বলব না

আমার স্যার যেতে ইচ্ছে করছে না

বেশ, তুমি না গেলো কীভাবে যেতে হয় আমাকে বল আমি একাই যাব

স্যার, আমি চাই না ঐ মেয়েটি ছবি সম্পর্কে কিছু জানুক

ও কিচ্ছুই জানবে না

মুনির খুব অনিচ্ছার সঙ্গে ঠিকানা বলল তাকে দেখে মনে হচ্ছে, সে খুব অস্বস্তি বোধ করছে

স্যার, যাই?

আচ্ছা, দেখা হবে

মুনির ঘর থেকে বের হয়েও বেশ কিছু সময় বারান্দায় দাঁড়িয়ে রইল, যেন চলে যাবার ব্যাপারটায় তার মন ঠিক সায় দিচ্ছে না, আবার না-যাওয়াটাও মনঃপূত নয়

মিসির আলি দীর্ঘনিঃশ্বাস ফেললেন-মনে-মনে বললেন, অদ্ভুত মানবজীবন মানুষকে আমৃত্যু দ্বিধা এবং দ্বন্দ্বের মধ্যে বাস করতে হয়

তিনি নিজেও তাঁর জীবন দ্বিধার মধ্যে পার করে দিচ্ছেন সমাজ-সংসার থেকে আলাদা হয়ে বাস করতে তাঁর ভালো লাগে, আবার লাগে না মানুষের মঙ্গলের জন্যে তীব্র বাসনা অনুভব করেন এক জন মমতাময়ী স্ত্রী, কয়েকটি হাসিখুশি শিশুর মাঝখানে নিজেকে কল্পনা করতে ভালো লাগে! আবার পর মুহূর্তেই মনে হয়–এই তো বেশ আছি বন্ধনহীন মুক্ত জীবনের মতো আনন্দের আর কী হতে পারে? পুরোপুরি নিঃসঙ্গও তো নন তিনি তাঁর ব্যক্তিগত লাইব্রেরির দিকে তাকালে মন অন্য রকম হয়ে যায় সারি—সারি বই কত বিচিত্র চিন্তা, কত বিচিত্র কল্পনার কী অপূর্ব সমাবেশ এদের মাঝখানে থেকে নিঃসঙ্গ হবার কোনো উপায় নেই

মিসির আলি বইয়ের তাকের দিকে চোখ বন্ধ করে হাত বাড়ালেন যে-বই হাতে উঠে আসে, সে বইটিই খানিকক্ষণ পড়বেন এটা তাঁর এক ধরনের খেলা সব সময়ই এমন একটা বই উঠে আসে, যা পড়তে ইচ্ছে করে না আবার পড়তে শুরু করলে ভালো লাগে

আজও তাই হল কবিতার বই হাতে এই একটি বিষয়ে পড়াশোনা তাঁর ভালো লাগে না কবিতার বই সজ্ঞানে কখনো কেনেন নি, এখানে

যা আছে সবই নীলুনামের তাঁর এক ছাত্রীর দেয়া উপহার   মেয়েদের এই এক অদ্ভুত সাইকোলজি, উপহার দেবার বেলায় কবিতার বই খোঁজে

মিসির আলি বইটির পাতা ওল্টাতে লাগলেন   ইংরেজি কবিতা   কার লেখা কে জানে? অবশ্য নামে কিছু যায়-আসে না   তিনি ভ্রূ কুঁচকে কয়েক লাইন পড়তে চেষ্টা করলেন–

I can not see what flowers are at my seet,

Nor what soft incense hangs upon the boughs,

এর কোনো মানে হয়!

কোনো মানে হয় না, তবু পড়তে এত ভালো লাগে! মিসির আলি পড়তে শুরু করলেন

# দশম

অনেকক্ষণ ধরে কে যেন কড়া নাড়ছে

কড়া নাড়ার ধরনটা অদ্ভুত   দুটি টোকা দিয়ে থেমে যাচ্ছে, আবার দুটি টোকা দিচ্ছে   জানালার পর্দা সরিয়ে বিনু উঁকি দিল   অপরিচিত এক জন মানুষ   রোগা, মুখভর্তি দাড়ি-গোঁফের জঙ্গল   এর মাঝে দুটি চোখ জ্বলজ্বল করছে

বিনু ভয় পাওয়া গলায় বলল, কে?

লোকটি খুবই কোমল স্বরে কল, আমাকে তুমি চিলবে না আমার নাম মিসির আলি

কোমল স্বর খুবই সন্দেহজনক এ-রকম মিষ্টি গলায় একটা অপরিচিত লোক কথা বলবে কেন?

বিনু বলল, বাবা তো একটু বাজার করতে গিয়েছে আপনি আধা ঘন্টা পরে আসুন না

বাসায় বুঝি তুমি ছাড়া আর কেউ নেই

জ্বি-না

আচ্ছা ঠিক আছে, দরজা খুলতে হবে না আমি এখানেই আধ ঘণ্টা অপেক্ষা করি

বিনু অস্বস্তি বোধ করতে লাগল মিসির আলি বললেন, একটা কাজ কর, জানালা দিয়ে আমাকে একটা দেশলাই দাও

আসুন, আপনি ভেতরে এসে বসুন

মিসির আলি হেসে বললেন, এখন বুঝি আমাকে আর দুষ্ট লোক মনে হচ্ছে না?

না

নৌকায় যখন ডাকাতি হয়, তখন ডাকাতরা কী করে, জান? আগুন চায়

এটা তো আর নৌকা না

মিসির আলি হেসে ফেললেন মুনির যা বলেছে, তাই–এ মেয়েটির

আচারআচরণে খুব স্বাভাবিক একটি ভঙ্গি আছে ঠিক সুন্দরী তাকে বলা যাবে না, তবে চেহারা খুব মায়াকাড়া তার চেয়েও বড় কথা, ছবিতে এই মেয়েটিই কনে হয়ে বসে আছে এই মেয়েটির বা গালের কাটা দাগটাও ছবিতে নিখুঁত এসেছে

বিনু, তুমি বস, তোমার সঙ্গে গল্প করি

আপনি আমার নাম জানলেন কীভাবে?

মুনির বলেছে মুনিরকে চেন তো? তোমার আব্বার সঙ্গে কাজ করে

খুব ভালো করে চিনি আপনি কি ওঁর আত্মীয়?

ঠিক আত্মীয় না হলেও খুব চেনা! মাঝে মাঝে অনাত্মীয় লোকজনকেও খুব চেনা মনে হয় না? মুনিরও সে-রকম

আপনি তো খুব সুন্দর করে কথা বলেন

তুমিও খুব সুন্দর করে কথা বল

বাবার কাছে কী জন্যে এসেছেন?

ঠিক তোমার বাবার কাছে আমি আসি নি আমি এসেছি তোমার কাছে

বিনু বিস্মিত হয়ে তাকাল মিসির আলি একটা ছবির উল্টো পিঠ দেখিয়ে বললেন, এখানে লেখা আছে, আমাদের টগরমনি বয়স এক বছর এই হাতের লেখাটা কি তোমার?

বিনু খুবই অবাক হয়ে লেখাটার দিকে তাকিয়ে রইল

বল, তোমার হাতের লেখা?

জ্বি কিন্তু আমি এ-রকম কিছু কখনো লিখি নি

ছবিটা দেখি

উঁহু, ছবিটা এখন দেখাব না পরে দেখাব এখন অন্য একটা ছবি দেখ, বিয়ের ছবি বর-কনে বসে আছে তাদের ঘিরে আত্মীয়স্বজনরা দাঁড়িয়ে আছে বর এবং কনের ছবি আমি কাগজ দিয়ে ঢেকে রাখব তুমি শুধু অন্যদের ছবিগুলো দেখবে এবং বলবে এদের চেন কি না

তার আগে বলুন, আপনি কে?

আমি আমার নাম তো আগেই বলেছি ঢাকা বিশ্ববিদ্যালয়ে সাইকোলজি পড়াই একটা ছোট্ট গবেষণা করছি গবেষণাটা মুনিরকে নিয়ে

ওকে নিয়ে গবেষণা করছেন, কিন্তু আমাকে এ—সব দেখাচ্ছেন কেন?

পরে তোমাকে বলব তুমি এখন ছবিটা একটু দেখ তো চিনতে পোর এদের?

হ্যাঁ, দু জনকে বাদ দিয়ে সবাইকে চিনি এরা সবাই আমার আত্মীয় আমার খালা, আমার ফুপু এটা হচ্ছে আমার বান্ধবী লিজা এটা আমার বড় খালার মেয়ে কনক ইনি আমার ছোট মামা

মিসির আলি ছবিটি পকেটে রেখে দিলেন

বিনু তীক্ষ্ণ দৃষ্টিতে তাকিয়ে আছে কিছু বলতে গিয়ে সে বলল না নিজেকে সামলে নিল মিসির আলি বললেন, তুমি কি কিছু বলবে?

না

মনে হচ্ছিল কি জানি বলতে চাইছিলে?

আমার কেন জানি মনে হচ্ছে, এটা আমার বিয়ের ছবি কিন্তু আমার বিয়ে হয় নি আপনি এই ছবি কোথায় পেলেন?

মিসির আলি চুপ করে রইলেন   বিনু কড়া গলায় বলল, আপনি এখন যান   আমি দরজা বন্ধ করে দেব

মিসির আলি নিঃশব্দে উঠে এলেন   বিনু জানালার পর্দা ফাঁক করে তাকিয়ে আছে–তার মুখ বিষণ্ণ   চোখে গাঢ় বিষাদের ছায়া! এই বিষাদের উৎস কী, কে জানে!

# একাদশ

এখন রাত প্রায় এগারটা

আন্দাজে বলছি, কারণ আমার ঘড়ি নেই   রাতের বেলা আন্দাজে সময় ঠিক করি   দিনের বেলা এই অসুবিধা হয় না   বেশির ভাগ মানুষের হাতেই ঘড়ি থাকে   জিজ্ঞেস করলেই সময় জানা যায়

যে আমার এই লেখা পড়বে, সে বুদ্ধিমান হলে ধরে ফেলবে যে আমি আজেবাজে কথা লিখে সময় নষ্ট করছি   আসলে তা না   কিভাবে শুরু করব বুঝতে পারছি না

মিসির আলি সাহেব আমাকে চমৎকার বাঁধান খাতা দিয়েছেন   শুধু তাই না, সঙ্গে খুব দামী একটা কলম   বল পয়েন্ট না, ফাউনটেন পেন কালির দোয়োতও কিনেছেন   দোয়াতটার দামই সত্তর টাকা কলমটার দাম কত কে জানে   দুই তিন শ টাকা তো হবেই   এত দামী কলম, কিন্তু লেখা ভালো না   অর্থাৎ আমি লিখে আরাম পাচ্ছি না

মিসির আলি সাহেব বলেছেন, আমি যেন রোজ লিখি   প্রতিটি খুঁটিনাটি

যেন লিখি কিছুই যেন বাদ না দিই ভ্রমণের ব্যাপারটাই যেন লিখি ভ্রমণ বলতে তিনি অন্য জগতে যাবার ব্যাপারটা বোঝাচ্ছেন তিনি নিজে এই ব্যাপারটা বিশ্বাস করেন কি করেন না, তা আমি এখনো বুঝতে পারছি না মাঝে মাঝে মনে হয় বিশ্বাস করেন, আবার মাঝে-মাঝে মনে হয় করেন না পুরো ব্যাপারটাই এক জন নিঃসঙ্গ যুবকের কল্পনা ধরে নিয়েছেন

আমি তাঁকে একটি চিঠি এবং দুটি ছবি এনে দিয়েছি এই প্রসঙ্গে তিনি একটি কথাও বলছেন না আমি একবার ছবিটা চাইলাম তিনি বললেন, পরে পাবে

তিনি যে চুপচাপ বসে আছেন তাও মনে হয় না আমার ব্যাপারে তিনি খুলনা গিয়েছিলেন, এটা হঠাৎ জানতে পারি সেখান থেকে তিনি কী জানলেন, আমি জানি না

ফুলেশ্বরীর শ্বশুরবাড়িতেও তিনি গিয়েছিলেন আমার সম্পর্কে তথ্য সংগ্রহ করছেন বলে মনে হয় আমি নিজে যা জানি, সবই তাঁকে বলেছি এর বেশি তিনি কী জানতে চান কে জানে লোকটির ধৈর্য অসীম মমতাও অসীম তাঁর মমতার নানান পরিচয় পেয়েছি কঠিন ঋণে তিনি আমাকে আবদ্ধ করেছেন আমার পক্ষে ঋণমুক্ত হবার কোনো পথ আছে কি না আমি জানি না ঋণমুক্ত হতে চাইও না কিছু কিছু মানুষের কাছে ঋণী থাকতে ভালো লাগে! মিসির আলি তেমন এক জন মানুষ

আবারো আজেবাজে কথা বলছি কি করব, আমি তো আর লেখক নই, যে, গুছিয়ে ঘটনার পর ঘটনা সাজাব আমি তা পারি না লেখক ছাড়া অন্য কেউই বোধহয় পারেন না

যাই হোক, মূল ব্যাপারে ফিরে আসি আমি এখন প্রায় এক শ ভাগ নিশ্চিত যে, আমার পাশাপাশি দুটি জীবন চলছে এক জীবনে আমার বাবা শৈশবে মারা গেছেন প্রবল দুঃখ কষ্ট ভোগ করে বর্তমানে এই অবস্থায় আছি অসহায় নিঃসঙ্গ এক জন মানুষ

অন্য জীবনটি চমৎকার! এই জীবনে বাবা বেঁচে আছেন আমি বড় কোনো চাকরি কিংবা ব্যবসা করছি, এখনো ঠিক জানি না বিয়ে করেছি জীবনটা বেশ সুখের বলেই মনে হচ্ছে এই জীবনটাকে আমি স্বপ্নজীবন নাম দিচ্ছি বোঝার সুবিধের জন্যে স্বপ্ন—জীবনটাও পৃথিবীর মধ্যেই কারণ, সেখানেও আমি আকাশে চাঁদ দেখছি দুটি পাশাপাশি জীবন কিভাবে চলছে? দুটি কি সম্পূর্ণ ভিন্ন জগৎ? দুটি পৃথিবী দুটি চাঁদ? সব মানুষই দু জন করে? এইসব প্রশ্নের আমি কোনো কূল-কিনারা পাই না কাজেই খুব বেশি ভাবিও না চিন্তা-ভাবনার দায়িত্ব আমি মিসির আলি সাহেবের ওপর ছেড়ে দিয়েছি

আমি লক্ষ করেছি যে, এখন আমি এ জগৎ থেকে স্বপ্ন-জগতে খুব সহজেই যেতে পারি নিয়মটা খুব সহজ নিজেকে প্রথমে খুব ক্লান্ত করে নিতে হয় উপবাস এবং পরিশ্রম এই দুটি জিনিস একত্রে চালিয়ে যাবার পর চোখ বন্ধ করে স্বপ্ন— জগৎটির কথা ভাবলেই হয়

একবার স্বপ্ন-জগতে চলে যাবার পর সেই জগৎটাকে সত্যি মনে হয় বর্তমানে যে জীবন যাপন করছি, তাকে মনে হয় মিথ্যা জীবন কোনটি সত্যি কে জানে? প্রাচীনকালের মুনি-ঋষিরা বলতেন–জীবনটাই একটা মায়া আসলেই বোধহয় তাই সবটাই বোধহয় মায়া আমার এখন এ-সব জানতে ইচ্ছে করে না যে-কোশে একটি জীবনে আমি স্থায়ী হতে চাই

যদি এটা এক ধরনের অসুখ হয়, তাহলে আমি চাই যেন অসুখটা সেরে যায় সুস্থ ও স্বাভাবিক মানুষের মতো জীবনযাপন করতে চাই মুক্তি চাই পরিপূর্ণ মুক্তি

আজ এর বেশি কিছু লিখতে ইচ্ছে করছে না এখন তৈরি হব ভ্রমণের জন্যে অদ্ভুত এক ভ্রমণ এই জীবন ছেড়ে অন্য এক জীবনে

মুনির খাতা বন্ধ করে উঠে দাঁড়াল বাতি নিভিয়ে সিগারেট ধরাল মনে-মনে বলল-ভ্রমণের প্রস্তুতি যাত্রা হবে শুরু এ-রকম যদি হত-ওয়ান ওয়ে জানি, আর ফিরে আসতে হবে না –তাহলে কেমন হত? স্বপ্ন—জীবনটি কি খুবই সুখের? মৃত্যু ঐ জীবনেও হানা দিয়েছে

টগরের মৃত্যু হল বাবা-মোর কাছে কত তীব্রই না ছিল সেই শোক! সে এখন বুঝতে পারছে না, কিন্তু ঐ জীবনের মুনির কী গভীর শোক পেয়েছে, তা সে রক্তের মধ্যে অনুভব করে শোক এবং শোক, চারদিকেই শোক জাপানি একটি কবিতায় আছে না?

বল দেখি কোথা যাই

কোথা গেলে শান্তি পাই?

ভাবছিলাম বনে যাব

তাপিত হিয়া জুড়াব

সেখানেও অর্ধ-রাত্রে

কাঁদে মৃগী কম্প গাত্রে

মুনির সিগারেট ফেলে নিজেকে তৈরি করল মুহূর্তে ঘরের চেহারা পাল্টে গেল সে দাঁড়িয়ে আছে সিঁড়ির মাথায়, তারা কোথায় যেন বেরুচ্ছে ঐ তো বিনু) আশ্চর্য, কী সুন্দর লাগছে বিনুকে অসম্ভব সুন্দরা বিনুর চুলগুলো পিঠময় ছড়ান এ-রকম খোলা চুলে সে কোথায় যাচ্ছে নাকি বিনুযাচ্ছে না, সে একাই যাচ্ছে? একটি কাজের লোক বড়-বড় দুটি সুটকেস নিয়ে নামছে তারা নিশ্চয়ই দূরে কোথাও যাচ্ছে ঘরে দিনের আলো কটা বাজছে কে জানে মুনির হাতের ঘড়ির দিকে তাকাল –দশটা পনের ঘড়ির ডায়াল সবুজ রঙের বাহ্, ইন্টারেষ্টিং তো! এটা তো স্বপ্ন! স্বপ্নে তো রঙ দেখার কথা নয় সে রঙ দেখছে কেন? কে বলেছিল, স্বপ্নে রঙ দেখার কথা নয়? মনে পড়ছে না নামটা মনে পড়ছে না মা দিয়ে শুরু মিহির? মুনির? না না, মিসির মিসির আলি মিসির আলি বলেছেন –ভ্রমণের সময় খবরের কাগজ হাতে নেবে খবরের কাগজ হাতে নিতে হবে কেন? মিসির আলি বলেছেন, একটা খবরের কাগজ হাতে নেবে কিছুতেই হাতছাড়া করবে না কেন বললেন এ-রকম কথা বিনু কেমন যেন বিরক্ত মুখে তাকাচ্ছে

টগর টগর

মুনির চমকে উঠল টগরকে কেন ডাকছে? টগর চার বছর বয়সে মারা গেল না? বিন্দু কি ভুলে গেছে? এত বড় একটা ঘটনা কি ভোলার কথা অবশ্যি ভোলাটা অস্বাভাবিকও নয় এই তো সে নিজেই অনেক কিছু ভুলে যাচ্ছে কি কি যেন তাকে বলেছিলেন মিসির আলি এখন আর কিছুই মনে পড়ছে না

টগর আমি কিন্তু খুব রাগ করছি আর এক বার মাত্র ডাকব এর মধ্যে ভূমি যদি আসি ভালো কথা, না এলে তোমাকে ছাড়াই রওনা হব

মুনির অবাক হয়ে দেখল, টগর এসেছে আট-ন বছর বয়সের চশমাপরা একটা ছেলে টগর বলল, আমি যাব না, মা

বিনু বলল, খুব ভালো কথা, থাক তুমি

বিনু তরতর করে নেমে যাচ্ছে টগর হাসিমুখে মুনিরের দিকে তাকিয়ে আছে

তার মানে কি টগর বেঁচে আছে? চার বছর বয়সে ও তাহলে মারা যায় নি? এটা কোন জীবন? অন্য আরেকটা? এর মানে কী?

মুনিরের নিঃশ্বাস ভারি হয়ে এল সঙ্গে-সঙ্গে ঘোর কেটে গেল সে আছে তার পরিচিত জায়গায় ভ্রমণ শেষ হয়েছে

মুনির বাতি জ্বালোল খাতা খুলে লিখল, মানুষের জীবন দুটি নয় অনেক হয়তো-বা অসংখ্য

ক্লান্তিতে খাতার ওপরই মাথা রেখে সে ঘুমিয়ে পড়ল সারারাত সেই ঘুম ভাঙল না কত বিচিত্র স্বপ্ন দেখল ঘুমিয়ে-ঘূমিয়ে কখনো মনে হচ্ছে সে মেঘে-মেঘে ভেসে বেড়াচ্ছে, আবার কখনো-বা তলিয়ে যাচ্ছে গভীর অতলে কী গাঢ় নীল সেই পানি চারদিকে শব্দহীন সময় কী অসহ্য নীরব এই নীরবতার মধ্যেও কে যেন নিচু গলায় তাকে

ডাকছে   বিনু ডাকছে নাকি? এটা কি বিনুর গলা? আহ্‌! কী সুন্দর করেই না সে ডাকছে! আবার সব চুপচাপ   অসহ্য নীরবতা   মুনির স্বপ্নের মধ্যেই কাঁদছে   চেঁচিয়েচেঁচিয়ে বলছে-আমাকে মুক্তি দাও   কিন্তু তার চিৎকারেও কোনো শব্দ হচ্ছে না   কী অদ্ভুত অবস্থা!

তার ঘুম ভাঙল ভোরবেলা   প্রথম খানিকক্ষণ বুঝতেই পারল না, সে কোথায় আছে   কোন জগতে! সে ঠিক করল, আজ অফিসে যাবে না সারাদিন রাস্তায় রাস্তায় হাঁটবে   দুপুরবেলার দিকে যাবে মিসির আলির কাছে   এমনি খানিকক্ষণ গল্প করবে   দুপুরবেলা বা দিনের আলোয় তাঁর কাছে কখনো যাওয়া হয় নি   দিনের আলোয় লোকটিকে দেখতে কেমন দেখায় কে জানে   তবে দুপুরবেলা ওকে হয়তো পাওয়া যাবে না   ক্লাসে থাকবেন কিংবা লাইব্রেরিতে থাকবেন

মিসির আলি ঘরেই ছিলেন, অবাক হয়ে বললেন, অসময়ে তুমি, ব্যাপার কি বল তো? অফিসে যাও নি?

জ্বি-না   আপনি ইউনিভার্সিটিতে যান নি?

না   আজ বৃহস্পতিবার না? বৃহস্পতিবারে ইউনিভার্সিটি বন্ধ থাকে

কী করছেন স্যার?

রান্না করছি   রোজ-রোজ হোটেলে খাওয়া ভালো লাগে না

কী রান্না করছেন?

নতুন ধরনের রান্না, আমিই তার আবিষ্কারক   নাম হচ্ছে মিসির মিকচার   চাল, ডাল এবং আলু একসঙ্গে মিশিয়ে দু চামচ ভিনিগার, এক চামচ সয়া সস, একটুখানি লবণ, দুটো কাঁচা লঙ্কা এবং আধা চামচ সরিষা বাটা দিয়ে সেদ্ধ করতে হয়   সেদ্ধ হয়ে যাবার পুর এক চামচ বাটারওয়েল দিয়ে দমে দিতে হয়-অপূর্ব একটা জিনিস নামে   খেয়ে দেখ

জিনিস যেটা নামল, তার চেহারা দেখলে খেতে ইচ্ছে করে না, কিন্তু স্বাদ সত্যি চমৎকার মুনির অবাক হয়ে গেল

কি, কেমন লাগছে?

জ্বি স্যার, ভালো

আরো কিছু বিশেষণ দিয়ে বল শুধু ভালো, এর বেশি কিছু না?

চমৎকার স্যারা

এখন বল, তুমি যে ভ্রমণে যাচ্ছ, সেখানে কখনো খাওয়াদাওয়া করেছ? চট করে বলতে হবে, না-ভেবে বল!

পানি খেয়েছি

পানিতে হবে না, স্বাদ আছে এমন কিছু

মনে পড়ছে না স্যার

এই জিনিসটা খুব ভালো করে খেয়াল করবে

কেন?

স্বপ্নে আমরা প্রায়ই প্রচুর খাওয়াদাওয়া করি তাতে কিন্তু কোনো স্বাদ থাকে না

আপনি এখনো স্বপ্ন ভাবছেন?

হ্যাঁ, ভাবছি তবে তুচ্ছ স্বপ্ন ভাবছি না

সব স্বপ্নই তো তুচ্ছ

না, তা না তা ছাড়া স্বপ্নকে তুচ্ছ করাও খুব মুশকিল ফ্রয়েড সাহেব

ইন্টারপ্রিটেশন অব ড্রীম লিখে স্বপ্নের মহিমাকে খর্ব করেছেন, কিন্তু তাঁর শিষ্য জাং পরবর্তী সময়ে ভিন্ন কথা বলেছেন

কি বলেছেন?

ঐ সব থিওরি তোমার ভালো লাগবে না তারচে বরং তোমার কথা শুনি যা যা করতে মুদুল্লাম, করেছ তো? সব কিছু শিখছ তো?

লিখছি

খুব খুঁটিয়ে লিখবে কোনো কিছু বাদ দেবে না

কি হবে স্যার এসব দিয়ে?

হয়তো কিছু হবে না তাতে কি? কই, আমার সিগারেট এনেছ?

মুনির পকেট থেকে সিগারেটের প্যাকেট বের করল মিসির আলি হেসে ফেললেন

# দ্বাদশ

বিনু বলল, বাবা, তুমি ঐ ভদ্রলোককে আর তো আনলে না

নিজাম সাহেব বললেন, মুনিরের কথা বলছিস?

হ্যাঁ তাঁর সঙ্গে দেখা হয় না?

হবে না কেন? রোজই তো হচ্ছে

আজ একবার তাঁকে নিয়ে আসতে পারবে?

কেন?

একটা দরকার আছে বাবা

কি দরকার?

আছে একটা দরকার  তুমি অবশ্যি আজ তাঁকে সঙ্গে করে আনবে

রাতে খেতে বলব?

হুঁ, বলতে পার

বিনুর ভাবভঙ্গি নিজাম সাহেব ঠিক বুঝতে পারলেন না  ক দিন আগেই সে একটা অদ্ভুত কাণ্ড করেছে  রাতে ঘুমুতে যাবার আগে—আগে বিনু তাঁর ঘরে এল  মশারি গুঁজে দিল  বাতাস যাতে ঢুকতে পারে সে জন্যে জানালার পর্দা উঠিয়ে দিল  নিজাম সাহেব বললেন, কিছু বলবি?

না বাবা, কিছু বলব না

তোকে দেখে মনে হচ্ছে কিছু বলতে চাস

না, চাই না  তুমি যদি কিছু বলতে চাও, বল  আমি শুনব

আমি আবার কী বলব? ঘুমে আমার চোখ জড়িয়ে আসছে

তাহলে ঘুমাও  বাতি নিভিয়ে দিই?

দে

বিনু বাতি নিভিয়ে দিল  ঘর অন্ধকার হয়ে যেতেই সে মৃদু স্বরে বলল,

আমার যে বিয়ে তুমি ঠিক করেছ, ওতে আমার মত নেই   বিয়ে ভেঙে দাও!

কি বললি?

বিনু উত্তর দেবার জন্যে দাঁড়াল না, ঘর ছেড়ে নিজের ঘরে চলে এল   নিজাম সাহেব পেছনে-পেছনে উঠে এলেন   বিনু ততক্ষণে দরজা বন্ধ করে শুয়ে পড়েছে   তিনি বেশ ক বার ডাকলেন   বিনু সাড়া দিল না

ভোরবেলায় তিনি বিনুকে খুব স্বাভাবিক দেখলেন   যেন কিছুই হয় নি   আগের মতো হাসিখুশি   তাঁর বুক থেকে পাথর নেমে গেল   তাঁর মনে হল বিনু যা করেছে, তা সাময়িক অস্থিরতার কারণে   অস্থিরতা কেটে গেছে

বিয়ের কথাবার্তা অনেক দূর এগিয়ে গেছে   বরপক্ষীয় লোকজন বিয়ের কার্ড ছাপাতে দিয়েছে   এ সময় নতুন কোনো ঝামেলা সৃষ্টি না-হলেই ভালো   বিনু তেমন ময়ে নয়   অবুঝের মতো কিছু করবে বলে মনে হয় না   তবু নিজাম সাহেবের ভয় না   চমৎকার ছেলে পাওয়া গেছে   ডাক্তার স্বভাব-চরিত্র ভালো  –নাম-ভদ্র ছেলে   এই বিয়ে ভেঙে গেলে এ-রকম আরেকটি ছেলে পাওয়া মুশকিল হবে

সন্ধ্যাবেল নিজাম সাহেব এক-একা ফিরলেন   বিনু কিছু বলল না   নিজাম সাহেব জামা খুলতে-খুলতে নিজ থেকেই বললেন, মুনির আজ আসেনিরে মা! দেখি, আগামীকাল যদি আসে, নিয়ে আসব

বিনু চুপ করে রইল   রাতে খেতে বসে নিজাম সাহেব দেখলেন, অনেক আয়োজন   তিনি শুধু মাছ কিনে দিয়ে গিয়েছিলেন   এখন দেখা যাচ্ছে মুরগিও আছে

মুরগি কোথায় পেলি রে?

আকবরের মাকে দিয়ে আনিয়েছি

ও এসেছে নাকি?

হুঁ

যাক, ভালো হয়েছে, এখন আর এক-একা থাকতে হবে না

হ্যাঁ, ভালোই হয়েছে

অবশ্যি কয়েকটা দিন তোর খালারাও তো চলে আসবে বিয়েশাদির ব্যাপার, ওদেরই তো এখন দায়িত্ব

কথাটা বলে নিজাম সাহেব আড়চোখে তাকালেন মেয়ের প্রতিক্রিয়া লক্ষ করলেন তেমন কোনো প্রতিক্রিয়া লক্ষ করা গেল না

তুইও বসে যা একসঙ্গে খাই

আমার খিদে নেই বাবা, তুমি খাও

খিদে নেই কেন? শরীর খারাপ নাকি?

না, শরীর ঠিকই আছে

রাতে বিনু বাবার মশারি খাটাতে এসে শান্ত গলায় বলল, কাল যদি ঐ ভদ্রলোক আসেন, তাহলে তাকে মনে করে নিয়ে এসো

নিজাম সাহেব বিস্ময় গোপন করে বললেন, কোনো দরকার আছে?

না, এম্নি

আচ্ছা, বলব পরদিনও মুনির অফিসে এল না নিজাম সাহেব এক-একা ফিরলেন বিনু বলল, উনি আজও অফিসে আসেন নি, তাই না?

হুঁ, তাই

ওরা ঠিকানা জানা আছে?

না

বিনু আর কিছু বলল না  নিজাম সাহেব রাতে খেতে বসে দেখলেন, আজও অনেক আয়োজন  খাবার শেষে পায়েসও আছে  তিনি অস্বস্তি বোধ করতে লাগলেন  ছেলেটাকে এ বাড়িতে আনা বোধহয় ঠিক হয় নি  ভুল হয়েছে  ভুলটা কোথায়, তা তিনি ধরতে পারছেন না

বিনু!

বল বাবা

আমাদেরও তো কার্ডটার্ড ছাপাতে হয়

ছাপাতে হলে ছাপাও

না, মানে ...ওই দিন তুই হঠাৎ বললি-মানে ওই বিয়ের ব্যাপারটা, মানে...

পায়েস নাও বাবা  পায়েসটা ভালো হবার কথা

খাওয়া বেশি হয়ে গেছে  রোজ এ-রকম খাওয়া হলে ব্লাড প্রেসার হয়ে যাবে

তোমার কিছুই হবে না  নিশ্চিন্ত হয়ে খাও তো

নিজাম সাহেবের বুকের পাথর নেমে গেল  তিনি তার পুরনো, পরিচিত মেয়েকে খুঁজে পেলেন  এই লক্ষ্মী মেয়ে সারাজীবন কাউকে যন্ত্রণা দেয় নি, এখনো দেবে না

রাতে মশারি গুঁজতে এসে বিনু চেয়ার টেনে পাশে বসল  নিজাম সাহেব নিদারুণ আতঙ্ক বোধ করলেন  একবার ভাবলেন–ঘুমিয়ে পড়েছেন এমন ভাব করবেন, ডাকলে সাড়া দেবেন না

বাবা

কি?

আগামীকাল তুমি যে করেই হোক, ভদ্রলোকের ঠিকানা বের করবে

কেন?

আমি মিসির আলি নামে এক জন ভদ্রলোকের সঙ্গে কথা বলতে চাই!

সে আবার কে?

তুমি চিনবে না, উনি এক বার এ-বাড়িতে এসেছিলেন মুনির সাহেবকে চেনেন

তুই কি বলছিস, আমি তো কিছুই বুঝছি না

আমিও বুঝতে পারছি না বাবা উনি একটা অদ্ভুত ছবি নিয়ে এসেছিলেন মনে হয় আমার বিয়ের ছবি

কি আবোল-তাবোল বকছিস! তোর বিয়ের ছবি মানে? তোর বিয়েটা হল কবে?

নিজাম সাহেব উত্তেজনায় মশারি থেকে বেরিয়ে এলেন তাঁর ভ্রূকুঞ্চিত কপালের চামড়ায় গভীর ভাঁজ

ব্যাপারটা কী, আমাকে গুছিয়ে বল

আমি জানলে তো গুছিয়ে বলব আমাকে জানতে হবে না? আমার মনে হয় উনি জানেন

কি বারবার উনী-উনি করছিস, উনিটা কে?

মিসির আলি সাহেব

কী মুশকিল, মিসির আলিটা কে?

একবার তো বলেছি বাবা, মুনির সাহেবের বন্ধু

সে-রাতে নিজাম সাহেবের ভালো ঘুম হল না   বারবার জেগে উঠলেন শেষরাতের দিকে ভয়াবহ দুঃস্বপ্ন দেখলেন   যেন প্রকাণ্ড একটা মাকড়সার পেটের সঙ্গে তিনি সেঁটে রয়েছেন   মাকড়সাটা তাঁকে পেটে নিয়ে দ্রুত এক জায়গা থেকে অন্য জায়গায় যাচ্ছে   ঐ মাকড়সার পেছনে-পেছনে আরো কয়েকটা মাকড়সা তাঁর দখল নেবার চেষ্টা করছে   বড় মাকড়সাটার সঙ্গে পারছে না   মাকড়সাটার গা থেকে পিচ্ছিল কি একটা বের হচ্ছে   তাঁর গা মাখামাখি হয়ে যাচ্ছে   তিনি ঘুমের মধ্যেই ফুঁপিয়ে কেঁদে উঠলেন   কী ভয়ংকর দুঃস্বপ্ন!

## ত্রয়োদশ

দরজায় খুব আলতো করে কে যেন হাত রাখল   মিসির আলি কেরোসিনের চুলোয় চা বসিয়েছেন   সেখান থেকেই বললেন, কে? কোনোরকম জবাব পাওয়া গেল না   কেউ দরজার কড়াও নাড়ছে না মিসির আলি উঠে এলেন   দরজার ও-পাশে একজন— কেউ আছে কড়া না-নাড়লেও তা বোঝা যাচ্ছে   মানুষের ষষ্ঠ ইন্দ্রিয় খুব দুর্বল নয়, অনেক কিছুই সে ধরতে পারে

হয়তো কোনো ভিখিরি   কড়া নাড়তে সঙ্কোচ বোধ করছে, কিংবা এমন কেউ, যে ঠিকানা গুলিয়ে ফেলেছে   মিসির আলি দরজা খুলে চমকে উঠলেন–নীলু দাঁড়িয়ে আছে   হালকা বেগুনি রঙের শাড়ি   কাঁধে চামড়ার ব্যাগ   বোধহয় অনেকক্ষণ ধরেই সে নানান জায়গায় ঘুরছে

তার শান্তমুখে শ্রান্তির ছায়া!

কেমন আছ নীলু?

ভালো! ভেতরে অসব?

কী আশ্চর্য কেন আসবে না?

আমি ভাবছিলাম, আপনি আমাকে ঘরেই ঢুকতে দেবেন না

এ-রকম মনে করার কোনো কারণ আছে?

হ্যাঁ, আছে   আপনি আমার হাত থেকে বাঁচার জন্যে ঠিকানা বদল করেছেন   ইউনিভার্সিটিতেও যান না

ইউনিভার্সিটিতে যাই না, কারণ আমি এক বছরের ছুটি নিয়েছি   এস, ভেতরে এসে বস

নীলু ভেতরে এসে দাঁড়াল   ছোট্ট একটা নিঃশ্বাস ফেলল   নিচু গলায় বলল, আর কেউ নেই?

আর কে থাকবে? তুমি কি ভেবেছিলে বিয়ে করে, সংসার পেতে বসেছি?

না, তা ভাবি নি   আপনি গৃহী মানুষ নন

তাহলে আমি কি সন্ন্যাসী?

না, তাও না

নীলু, তুমি আরাম করে বাস  –আমি চা বানাচ্ছিলাম   চা শেষ করে তোমার সঙ্গে কথা বলব!

চা-টা আমি বানিয়ে দিই?

দাও! সব হাতের কাছেই আছে-হাত বাড়ালেই পাবে

নীলু শীতল গলায় বলল, হাতের কাছে থাকলেই হাত বাড়ালে সব কিছু পাওয়া না

মিসির আলি এই মেয়েটির সঙ্গে কথা বলার সময় কথার পিঠে কথা গুছিয়ে বলতে পারেন না   কিছুতেই সহজ হতে পারেন না, অথচ তার সঙ্গেই সম্পর্কটা সবচে সহজ হওয়া উচিত ছিল

নীলু চায়ের কাপ নামিয়ে রাখতে রাখতে বলল, আপনি আমাকে কিছু না বলে বাড়িটা বদলালেন কেন?

নানান ঝামেলায় বলা হয়ে ওঠে নি

বাজে কথা বলবেন না   আপনি ইচ্ছে করেই এটা করেছেন   এবং কেন করেছেন তাও জানি

কেন করেছি?

লোকলজ্জার ভয়ে   আমার মতো একটা অল্পবয়সী মেয়ে আপনার মতো আধাবুড়োর পেছনে দিন-রাত ঘুরঘুর করে, এটা আপনার ভালো লাগে নি   সারাক্ষণ ভেবেছেন, লোকে না-জানি কি বলছে

লোকে কি বলছে না-বলছে, তা নিয়ে আমি কখনো মাথা ঘামাই না

তাও অবশ্যি ঠিক   আপনি মাথা ঘামান বড়-বড় বিষয় নিয়ে

মিসির আলি আলোচনার মোড় ঘোরাবার জন্যে বললেন, ইন্টারেষ্টিং একটা ব্যাপার নিয়ে চিন্তা করছি, বুঝলে নীলু   একটা মানুষের অনেক কটা জীবন থাকার একটা সম্ভাবনা দেখা দিয়েছে   নীলু বলল, এসব শুনতে আমার ভালো লাগছে না

ভালো না লাগলেও শোন—এই যে তুমি এসেছ আমার কাছে, এটা ঘটছে এই জীবনে   অন্য এক জীবনে আমি হয়তো গিয়েছি তোমার

কাছে   সেই জীবনে আমি হয়তো তোমার পেছনে-পেছনে ঘুরছি, আর তুমি পালিয়ে বেড়াচ্ছ

আপনি কি পালিয়ে বেড়াচ্ছেন?

আমি কথার কথা বলছি নীলু

নীলু থমথমে গলায় বলল, আপনার ঠিকানা বের করার জন্যে আমি যে কী কষ্ট করেছি, তা যদি আপনি জানতেন …

জানলে কী হত?

না-কী আর হত? কিছুই হত না

নীলুর চোখ ছলছল করছে   মিসির আলি ভয় করছেন, হয়তো কেঁদে ফেলবে   তবে এই মেয়েটি শক্ত মেয়ে, সহজে কাঁদবে না   নিজেকে সামলে নেবে

হ্যাঁ, তাই হচ্ছে   নীলু নিজেকে সামলে নিচ্ছে   সে সহজ গলায় বলল, চায়ে চিনি হয়েছে তো?

মিসির আলি হাসলেন   কী সুন্দর লাগছে মেয়েটিকে

# চতুর্দশ

বিনু অবাক হয়ে বলল, আপনি?

মুনির অপ্রস্তুত ভঙ্গিতে হাসল  নিচু গলায় বলল, স্যার কি বাসায় নেই?

বাসায় থাকবেন কেন? এখন তো ওঁর অফিসে থাকবায় কথা  তাই না?

ও, আচ্ছা–হ্যাঁ

আপনি অফিসে যান নি?

না  আমি তাহলে যাই

বসতে চাইলে বসুন! মুনির বারান্দায় চেয়ারটায় বসে পড়ে রুমাল বের করে কপালের ঘাম মুছল  টানা টানা গলায় বলল, পাশ দিয়ে যাচ্ছিলাম, ভাবলাম…

চা খাবেন, না লেবু দিয়ে দিয়ে সরবত বানিয়ে দেব? আপনি খুব ক্লান্ত, সেই জন্যে বলছি

না, কিছু লাগবে না

বিনু ভেতরে চলে গেল  আবার ফিরে এল লেবুর সরবতের গ্লাস হাতে নিয়ে

আমাদের তো ফ্রীজ নেই, এই জন্যে খুব ঠাণ্ডা হবে না  গরম সরবত

মুনির হেসে ফেলল  বিনু বলল, আমার মনে হয়, আপনি আমাকে কিছু বলতে এসেছেন  বলে ফেলুন

না, এমনি এসেছি

আপনি এমনি আসেন নি  কি বলতে চান  আপনি বলুন  আমি রাগ করব না

মুনির ক্ষীণ স্বরে বলল, আমি আপনাকে চিনি

তা তো চিনবেনই  না-চেনার তো কথা না  আগে একদিন এসেছিলেন  আমার বাবাকে এত ভালো করে চেনেন, আর আমাকে চিনবেন না?

তার চেয়েও ভালোভাবে চিনি

তাই নাকি?

জ্বি

কীভাবে বলুন তো?

আপনি যখন খুব ছোট, তখন কী কী করতেন সব আমি বলতে পারব

বেশ তো, দু-একটা বলুন, আমি শুনি

আমি মীনার কথা জানি  মীনা আপনার খুব বন্ধু ছিল না?

কে বলেছে আপনাকে মীনার কথা?

মুনির চুপ করে রইল

বলুন, কে মীনার কথা আপনাকে বলেছে?

মুনির একবার ভাবল বলে ফেলে–বিনু, ও সব কথা আমি তোমার কাছ থেকেই শুনেছি  এক সময় তুমিই আমাকে বলেছ  বিয়ের পর রাত জেগে তুমি কত গল্প করতে! কিন্তু এই মেয়েটিকে এ-সব বলা অর্থহীন  সে কিছুই বুঝবে না

কি ব্যাপার, চুপ করে আছেন?

মুনির নিচু স্বরে বলল, আচ্ছা, সত্যি করে বলুন তো আমাকে দেখে কি আপনার খুব চেনা-চেনা মনে হয় নি?

না   চেনা-চেনা মনে হবে কেন? চেনা মনে হবার কি কোনো কারণ আছে?

জ্বি-না   আচ্ছা, আমি উঠি

মুনির উঠে দাঁড়াল   বিনু বলল, আপনি আর এ-রকম এক-একা এ বাড়িতে আসবেন না!

জ্বি আচ্ছা

যদি কখনো আসতে চান, বাবাকে সঙ্গে নিয়ে আসবেন

ভয় নেই, আমি আর আসব না

আপনি আপনার এক বন্ধুকে পাঠিয়েছিলেন আমার কাছে   এ-সব করবেন না   বাবা আপনাকে অত্যন্ত স্নেহ করেন   আপনার কাণ্ডকারখানা শুনলে বাবা মনে খুব কষ্ট পাবেন! আমি নিজে বাবাকে এ—সব কখনো বলব না   আপনিও বলবেন না

মুনির হেসে ফেলল   হঠাৎ তার হাসি এসে গেল, কারণ বিনুর ভঙ্গিটা তার খুব চেনা   রাগী-রাগী গলায় অনেকক্ষণ কথা বলবার পর, হঠাৎ তার রাগ পড়ে যায়   চোখে পানি এসে যায়   এখনো বিনুর চোখে পানি আসছে   আসতেই হবে

আপনি হাসছেন কেন?

হাসছি, কারণ কিছুক্ষণের মধ্যেই আমাকে এত সব কঠিন কথা বলার জন্যে আপনার খুব কষ্ট হবে   আপনি কাঁদতে শুরু করবেন

আপনি বেরিয়ে যান

মুনির বের হয়ে এল   বিনু সত্যি-সত্যি কাঁদতে বসল   তার খুব খারাপ লাগছে

# পঞ্চদশ

মিসির আলি একটা থিওরি দাঁড় করিয়েছেন তিনি গত কয়েক দিন ধরেই চেষ্টা করছেন তাঁর সেই থিওরি গুছিয়ে ফেলতে পারছেন না লিখতে গিয়ে সব আরো কেমন জট পাকিয়ে যাচ্ছে মনে মনে যা ভাবছেন, তা লিখতে পারছেন না সারা দুপুর বসে বসে তিনি তাঁর থিওরির পয়েন্টগুলো লিখলেন সেগুলো কেটে ফেলে আবার লিখলেন সন্ধ্যাবেলা সব কাগজপত্র ফেলে দিয়ে নতুন খাতা কিনে আনলেন কলম কিনলেন তিনি লক্ষ করেছেন, খাতা-কলম বদলে ফেললে মাঝে-মাঝে তারতর করে লেখা এগোয় তাই হল রাতের বেলা বেশ কয়েকটা পৃষ্ঠা লিখে ফেললেন রচনার নাম দিলেন—

একজীবন : বহুজীবন

একটি মানুষের কয়েকটি জীবন থাকে? তাই তো মনে হয় এক জন শিশু জন্মায়, বড় হয়, মৃত্যু হয় জন্ম থেকে মৃত্যু পর্যন্ত জীবনকাল একটি ধারায় প্রবাহিত হয় সেই ধারায় সুখ-দুঃখ আনন্দ-বেদনার নানান ঘটনা

এখন প্রশ্ন হচ্ছে, জীবনের ধারা একটি না হয়ে কি অনেকগুলো হতে পারে না? ব্যাপারটা ব্যাখ্যা করি মনে করি, মুনির নামের একটি ছেলে বড় হচ্ছে শৈশবে তার পিতৃবিয়োগ হল সেই মুহূর্ত থেকে যদি তাঁর জীবন দুটি ভাগে ভাগ হয়, তাহলে কেমন হয়? একটি ভাগে ছেলেটির পিতৃবিয়োগ হল, অন্য ভাগে হল না –বাবা বেঁচেই রইলেন দুটি জীবনই সমানে প্রবাহিত হতে লাগল তবু এক জীবনের সঙ্গে অন্য জীবনের কোনো যোগ রইল না কারণ এই দুটি জগতের মাত্রা ভিন্ন

দুই ভিন্ন মাত্রায় দুটি জীবন প্রবাহিত হচ্ছে এক জীবনে ছেলেটি সুখী- অন্য জীবনে নয়

এখন এই দুটি জীবনের ব্যাপারটাকে আরো বিস্তৃত করা যাক ধরা যাক, জীবন দুটি নয় অসংখ্য, সীমাহীন প্রকৃতি একটি মানুষের জীবনে যতগুলো ভেরিয়েশন হওয়া সম্ভব, সবগুলোই পরীক্ষা করে দেখছে সবই সে চালু করেছে

অসীম ব্যাপারটা এমনই যে, এ-পৃথিবীর প্রতিটি মানুষের জন্যেই অসীম সংখ্যক জীবনধারা চালু করতে পারে কারণ অসীম সংখ্যাটির এমনই মাহাত্ম্য যে, সে অসীমসংখ্যক অসীমকেও ধারণ করতে পারে বিখ্যাত গণিতজ্ঞ ডেভিড হিলবার্ট অসীমের চমৎকার বর্ণনা দিয়েছেন তাঁর হিলবার্ট হোটেলের সমস্যায় এই হোটেলটির সবচে বড়ো গুণ হচ্ছে, হোটেলের প্রতিটি কক্ষ অতিথি দিয়ে পূর্ণ হবার পরও যত খুশি অতিথিকে ঢোকান যায় এর জন্যে পুরনো অতিথিদের কোনো অসুবিধে হয় না কারো কক্ষে দু জন অতিথি ঢোকানোর প্রয়োজন হয় না এটা সম্ভব হয় অসীম সংখ্যাটির অদ্ভুত গুণাবলীর জন্যে মানুষ তার প্রচুর জ্ঞান সত্ত্বেও অসীমকে ব্যাখ্যা করতে পারছে না সবচে সহজ ব্যাখ্যাটি হচ্ছে–অসীম হচ্ছে বিরাট বই, যার শুরুর পাতা এবং শেষের পাতা বলে কিছু নেই

এখন কথা হচ্ছে, কেন একটি মানুষের জন্যে অসংখ্য জীবনের ব্যবস্থা করবে? প্রকৃতির স্বার্থ কী?

প্রকৃতির একটি স্বার্থের কথা আমরা কল্পনা করতে পারি, সেটি হচ্ছে – কৌতূহলের সঙ্গে সে একটি পরীক্ষা চালাচ্ছে তার চোখের সামনে মানবজীবনের, সেই সঙ্গে বিশ্বব্রহ্মাণ্ডেরও, অসংখ্য ভেরিয়েশন প্রতিটিই চলছে স্বাধীনভাবে, একটির সঙ্গে অন্যটির কোনো যোগ নেই, কারণ প্রতিটিই প্রবাহিত হচ্ছে ভিন্ন ভিন্ন মাত্রায়

প্রকৃতি না বলে ঈশ্বরী শব্দটি ব্যবহার করলে ব্যাপারটা আরো সহজ হয় ঈশ্বর নামের কোনো মহাশক্তিধর, যিনি অসীমকে ধারণ করতে পারেন, কারণ তিনি নিজেই অসীম-সেই তিনিই অসীম নিয়ে খেলছেন

কাজেই আমরা দেখছি মুনির নামের ছেলেটির অসংখ্য জীবন এক জীবনে সে বিনুকে বিয়ে করে, অন্য জীবনে বিনুকে বিয়ে করতে পারে না এক জীবনে তার এবং বিনুর একটি ছেলে হয়, ছেলেটি চার বছর বয়সে মারা যায় অন্য জীবনে ছেলেটি বেঁচে থাকে কত বিচিত্র রকমের পরিবর্তন এবং প্রতিটি পরিবর্তনকেই প্রকৃতি গভীর আগ্রহে এবং গভীর মমতায় দেখছে

প্রকৃতির নিয়ম কঠিন এবং ব্যতিক্রমহীন, তবু মাঝে-মাঝে হয়তো কিছু-একটা হয় সামান্য এদিক-ওদিক হয় জীবনের এক ধারায় মানুষ প্রকৃতিরই কোনো- এক বিচিত্র কারণে অন্য ধারায় এসে হকচকিয়ে যায়

এ-রকম ঘটনা অতীতে ঘটেছে এই মুহূর্তে আমি একটি উদাহরণ দিতে পারি খুঁজলে নিশ্চয়ই আরো প্রচুর উদাহরণ পাওয়া যাবে

উদাহরণটি আমেরিকার আরিজোনা শহরের আঠার শ চরিশ সালের ঘটনা ঘটনাটি স্থানীয় মেথডিস্ট চার্চের নথিতে অন্তর্ভুক্ত বেশ কিছু অনুসন্ধানী দল ঘটনাটি বিশ্লেষণ করবার চেষ্টা অতীতে করেছে এই ঘটনা বিশ্বে সংঘটিত অদ্ভুত ঘটনাগুলোর একটি বলে এখনো মনে করা হয়

ডেভিড় ল্যাংম্যান আরিজোনা শহরের এক জন সাধারণ ছুতোর মিস্ত্রী ছুতোরের কাজ করে জীবনধারণ করেন সরল সাধাসিধে মানুষ তবে অতিরিক্ত মদ্যপানের বদ অত্যাস ছিল মাঝে-মাঝে পুরো মাতাল হয়ে ঘরে ফিরতেন স্ত্রী এবং পুত্র-কন্যাদের ওপর অত্যাচার করতেন নেশা কেটে গেলেই আবার ভালোমানুষ

ভদ্রলোক চল্লিশ বছর বয়সে মারা যান যথারীতি তাঁকে কফিনে ঢুকিয়ে গোর দেওয়া হয় এর প্রায় চার বছর পরের ঘটনা এক রাতে প্রবল তুষারপাত হচ্ছে রাস্তায় হাঁটুউঁচু বরফ দেখা গেল, এই বরফ ভেঙে ক্লান্ত ও পরিশ্রান্ত ডেভিড ল্যাং আসছেন প্রথমে সবাই ভাবল চোখের ভুল পরে দেখা গেল-না, চোখের ভুল নয়, আসলেই ডেভিড ল্যাংম্যান সেই মানুষ, সেই আচার-আচরণ বী হাতের একটি আঙুল

নেই কপালে গভীর ক্ষতচিহ্ন, তাঁর চোখের দৃষ্টিতে দিশেহারা ভাব লোকজন তাঁকে জিজ্ঞেস করল, তুমি কে?

তিনি বললেন, আমি ডেভিড ল্যাংম্যান

তুমি কোত্থেকে এসেছ?

আসব আবার কোথা থেকে আমি তো এখানেই ছিলাম আমি আমার বাড়ি খুঁজে পাচ্ছি না

তোমার ছেলেমেয়েদের নাম কি?

তিনি তাঁর নিজের ছেলেমেয়েদের নাম বললেন কাউন্টির শেরিফ তাঁকে গ্রেফতার করে হাজতখানায় রেখে দিল খবর পেয়ে ডেভিড় ল্যাংম্যানের স্ত্রী এল দেখতে বিস্ময়ে তার বাকরোধ হল! ডেভিড ল্যাংম্যান বললেন, আমার কী হয়েছে বল তো, সব কেমন অচেনা লাগছে এরা আমাকে হাজতে আটকে রেখেছে?

তুমি মারা যাও নি?

আমি মারা যাব কোন! এ-সব কী বলছি?

তুমি তো মারা গেছ চার্চ ইয়ার্ডে তোমাকে গোর দেয়া হয়েছে

ডেভিড ল্যাংম্যানের স্ত্রী চিৎকার করে কাঁদতে লাগল ডেভিড ল্যাংম্যানকে তাঁর স্ত্রী-পুত্ররা কেউ গ্রহণ করল না শহরের সবাই তাঁকে বর্জন করল তিনি একা একা থাকতেন রাতে চার্চে ঘুমাতেন শেষের দিকে তাঁর মাথারও গণ্ডগোল হল সারাক্ষণ বিড়বিড় করে বলতেন, আমার কী হয়েছে? আমার কী হয়েছে? তাঁর এই কষ্টের জীবন দীর্ঘস্থায়ী হয় নি দু বছর পর তাঁর মৃত্যু হয় মৃত্যুর পর ডেভিড ল্যাংম্যান নামেই তাঁর কবর হয়

ঘটনাটি অবিশ্বাস্য! কোনো রকম ব্যাখ্যা এর জন্যে দেয়া যায় না এ-জাতীয় অবিশ্বাস্য ঘটনার নজির প্রাচীন উপকথায় প্রচুর আছে উত্তর

ভারতের উপকথায় মহারাজ উরুনির কথা আছে, যাঁকে বলা হয়েছে দানসাগর মহারাজ উন্ননি শিকার করতে গিয়ে, গণ্ডারের শিংয়ের আঘাতে নিহত হন রাজকীয় মর্যাদায় তাঁর দাহ সম্পন্ন করার পরপরই তিনি আবার বন থেকে ফিরে আসেন এবং রাজ্য পরিচালনা করতে থাকেন তবে তাঁর চরিত্রের বিরাট পরিবর্তন হয় তিনি ধর্মকর্ম দানাধ্যানে ব্যস্ত হয়ে পড়েন রাজতাণ্ডার দেখতে-দেখতে শূন্য হয়ে যায়

এইজাতীয় রহস্যকে পাশ কাটিয়ে যাবার প্রবণতা আমাদের মধ্যে আছে আমরা ভান করি যে, এ-সব কখনো ঘটে নি তা না-করে এই ধরনের ঘটনাগুলো নিয়ে ব্যাপক বিচার-বিশ্লেষণ হওয়া প্রয়োজন যাতে প্রকৃতির বিপুল রহস্যের কিছু জট আমরা খোলার চেষ্টা করতে পারি

মিসির আলি তাঁর এই লেখাটি পড়তে দিলেন তাঁর বন্ধু দেওয়ান সাহেবকে দেওয়ান সাহেব ঢাকা বিশ্ববিদ্যালয়ের পদার্থবিদ্যার অধ্যাপক পুরোপর অ্যাকাডেমিক মানুষ পদার্থবিদ্যার সূত্রের মধ্যে যা পড়ে না, তা তিনি চোখ বন্ধ করে ঝুড়িতে ফেলে দেন

দেওয়ান সাহেব মিসির আলির লেখা পড়ে গম্ভীর মুখে বললেন, তুমি বদ্ধ উন্মাদ

তোমার তাই ধারণা?

ধারণা অন্য রকম ছিল লেখা পড়ে ধারণা পাল্টেছে তুমি এক কাজ কর ভালো এক জন ডাক্তারকে বল তোমার চিকিৎসা করতে

আমার এই লেখাটাকে তোমার পাগলের প্রলাপ বলে মনে হচ্ছে?

হুঁ পদার্থবিদ্যার একটি সূত্র হচ্ছে, একই সময়ে একই স্থানে দুটি বস্তু থাকবে না কারণ বস্তু স্থান দখল করে আর তুমি অসীম বস্তু নিয়ে এসেছ, সবাইকে ঠেসে ধরছে এক জায়গায়

মাত্রা কিন্তু ভিন্ন   এক-এক জীবন এক-এক ডাইমেনশনে প্রবাহিত

মূর্খরা যখন পদার্থবিদ্যা কিছু না-জেনে কথা বলে, তখন এ-রকম কথা বলে   ডাইমেনশনের তুমি জান কী?

খুবই কম জানি   এইটুকু জানি যে, বস্তুর তিনটি মাত্রা : দৈর্ঘ্য, প্রস্থ, উচ্চতা   সময়কে একটি মাত্রা ধরা হলে, হয় চারটি   এ ছাড়াও মাত্রা তিনের বেশি হয়   যেমন একটি বস্তুর কথা ধরা যাক, যার দৈর্ঘ্য, প্রস্থ ও উচ্চতা সমান—একটি পারফেক্ট কিউব   এর মাত্রা হচ্ছে তিন   তবে চতুর্মাত্রিক কিউবও আছে, যার নাম খুব সম্ভব টেস্যারেক্ট   চতুর্মাত্রিক কিউব আমরা আঁকতে পারি না, তবে তার প্রজেকশন বা ছায়ার মডেল তৈরি করা হয়েছে

মন্দ না   কিছু-কিছু তো জান বলেই মনে হচ্ছে

মিসির আলি বিরক্ত হয়ে বললেন, তোমরা বিজ্ঞানীরা একটা সুপিরয়রিটি কমপ্লেক্সে সব সময় ভোগ   সব সময় মনে কর  –তোমরা ছাড়া অন্য কেউ বিজ্ঞান নিয়ে কথা বলতে পারবে না

রেগে যাচ্ছ কেন?

রাগছি না, বিরক্ত হচ্ছি! তোমাদের বিজ্ঞানে অসংখ্য গোঁজামিল তোমরা তা ভালো করেই জান, অথচ ভান করা যে, এটা একটা নিখুঁত জিনিস

গোঁজামিল তুমি কোথায় দেখলে?

থার্ড ডিনামিক্সের প্রথম সূত্রে তোমরা বল-শক্তি শূন্য থেকে সৃষ্টি করা যায় না, ধ্বংস করা যায় না   আবার এই তোমরাই বল সৃষ্ট আদিতে শূর্ণ থেকে শক্তির সৃষ্টি

সৃষ্টির আদি অবস্থা ছিল ভিন্ন

প্রাকৃতিক সূত্রগুলো তাহলে কি একেক অবস্থায় একেক রকম হবে?

তোমরাই তো তা অস্বীকার কর! তোমরাই তো বল, প্রাকৃতিক সূত্রের কোনো পরিবর্তন হয় নি, হবে না

দেওয়ান সাহেব গলার স্বর নরম করে বললেন, চা খাও

তা খাব তুমি আমার কথার জবাব দাও

আছে কিছু সমস্যা তো আছেই প্রকৃতির ব্যাপারটায় রহস্য এত বেশি যে, কোনো থই পাওয়া যায় না এবং সবচে বড় মুশকিল কি জোন? আমরা নিজেরাও এই প্রকৃতির অংশ প্রকৃতির অংশ হয়ে সেই প্রকৃতিকে পুরোপুরি জানা সম্ভব নয় তার জন্য প্রকৃতির বাইরে যেতে হবে তা যেহেতু পারছি না, প্রকৃতির অনেক রহস্যই বুঝতে পারছি না

মিসির আলি বললেন, প্লটোর সেই বিখ্যাত গুহার উপমাটা কি তুমি জান?

প্লেটো পড়ার সময় কোথায়? ফিজিক্স নিয়েই কুল পাচ্ছি না

মনে কল্প—একটা গুহায় কিছু লোককে সারা জীবন বন্দি করে রাখা হয়েছে লোকগুলো গুহামুখের দিকে পিঠ ফিরিয়ে বসা বলে, গুহার বাইরে কী হচ্ছে জানে না তাদের যে-ছায়া পড়ছে গুহার দেয়ালে, তা-ই শুধু তারা দেখছে তার বাইরে এদের কোনো জগৎ নেই ছায়াজগৎই তাদের কাছে একমাত্র সত্য সত্যিকার জগৎ কী, এরা জানে না আমাদের বেলাতেও তা-ই হতে পারে আমরা যে-জগৎ দেখছি, এটা সম্ভবত ছায়াজগৎ সত্যিকার জগৎ আছে আমাদের চোখের আড়ালে!

এ তো ফিলসফি-মায়াবাদ

ফিলসফিতে অসুবিধা কোথায়?

দেওয়ান সাহেব বললেন, তুমি আমাকে কনফিউজ করে দিচ্ছ দেখি,

একটা সিগারেট দাও

দেওয়ান সাহেব সিগারেট ধরিয়ে টানতে লাগলেন তাঁকে চিন্তিত মনে হল মিসির আলি হাসিমুখে বললেন, তোমাকে আরো কনফিউজ করে দিচ্ছি তোমাদের দলের এক জন লোক বিখ্যাত পদার্থবিদ শ্রেডিনজার নিজেকে ঈশ্বর বলে দাবি করেছিলেন কোয়ান্টাম মেকানিক্সের প্রবক্তাদের এক জন

ইরউইন শ্রোডিনজার?

হ্যাঁ তিনি বলেছিলেন– My body functions as a pure mechanism according to laws of nature and I know by direct experience that I am dirccting the motions. It follows that I am the one who directs the atoms of he word in motions. Hence I am God Almighty.

এটা কি তোমার মুখস্থ ছিল?

না, ছিল না তোমার কাছে আসার আগে মুখস্থ করেছি

মনে হচ্ছে তৈরি হয়ে এসেছ

হ্যাঁ খুব ভালো এখন বল আর কি বলবে?

তোমাকে একটা ছবি দেখাব একটা বিয়ের ছবি খুব মন দিয়ে ছবিটা দেখবে এবং ছবিটার মধ্যে কোনো বিশেষত্ব আছে কি না আমাকে বলবে

দও তোমার ছবি

মিসির আলি মুনির এবং বিনুর বিয়ের ছবিটি দিলেন দেওয়ান সাহেব দীর্ঘ সময় ছবিটির দিকে তাকিয়ে থেকে বললেন, তেমন কিছু তো দেখছি না

মেয়েটা শাড়ি কিভাবে পরেছে সেটা দেখেছ?

অন্য সবাই যেভাবে পরে, সেভাবেই পরেছে

না, তা না মেয়েরা শাড়ির আঁচল রাখে বাঁ কাঁধে এই ছবিতে প্রতিটি মেয়ে শাড়ির আঁচল রেখেছে ডান কাঁধে বয়স্ক মহিলারাও তাই করেছেন

তাতে হয়েছেটা কী?

ছবিটা কোনো এক বিশেষ কারণে উলটো হয়ে গেছে তোমার কি তা মনে হয় না?

হ্যাঁ, তা তো হয়েছেই এটা অবশ্যই স্বাভাবিক ছবি নয়

মিসির আলি বললেন, নেচার পত্রিকায় একবার পড়েছিলাম, একটা ডান হাতের গ্লাভস যদি বিশ্বব্রহ্মাণ্ডের বাইরে দিয়ে ঘুরিয়ে আনা হয়, তবে সেই গ্লাভসটি হয়ে যাবে বাঁ হাতের গ্লাভস আমি কি ঠিক বললাম?

পুরোপুরি ঠিক না-হলেও ঠিক ডান হাতের গ্লাভস বাঁ হাতের গ্লাভস হবে রাইট হ্যাণ্ডেড অবজেক্ট হবে লেফট হ্যাণ্ডেড অবজেক্ট

এই ছবির মধ্যেও কি তাই হয় নি?

দেওয়ান সাহেব আবার ছবিটি হাতে নিলেন মিসির আলি বললেন, ছবিটি এসেছে অন্য মাত্রার এক জীবন থেকে এই জন্যে ছবির এই পরিবর্তন

তুমি খুব ছোট জিনিস থেকে বড় সিদ্ধান্ত নিতে চাইছ এটা ঠিক নয়

ঠিক নয়?

না ছবিটির আরো সহজ ব্যাখ্যা আছে কোনো বিশেষ কারণে

মহিলারা সেদিন ডান কাঁধে শাড়ির আঁচল দিয়েছিলেন   বাঁ কাঁধেই শাড়ির আঁচল রাখতে হবে, এ-রকম কোনো আইন তো জাতীয় পরিষদে পাস হয় নি

তা হয় নি

অন্য একটা ব্যাখ্যাও দেয়া যায়   এটা এটা সম্ভবত খুব সহজ কোনো ক্যামেরা-ট্রিক

ট্রিকটা তারা করবে কেন?

তোমার মতো পাগলদের উসকে দেবার জন্যে   দেখি, আরেকটা সিগারেট দাও, তোমার সঙ্গে বেশিক্ষণ থাকলে আমিও পাগল হয়ে যাব   বিদেয় হও

হচ্ছি

শোন মিসির

বল

কাল-পরশু একবার এসো, তোমার থিওরিটা নিয়ে আলাপ করব

আলাপ করবার মতো কিছু কি আছে?

না

তা হলে আসতে বলছ কেন?

তোমার পাগলামি কথাবার্তা শুনতে ভালোই লাগে

মিসির আলি বললেন, তুমি আমার এই প্রশ্নটির জবাব দাও   যদি তিনটি লোক একটি ছাগলকে দেখতে পায়, তাহলে কি তুমি স্বীকার করবে ছাগলটির একটি অস্তিত্ব আছে? সে রিয়েল?

হ্যাঁ, স্বীকার করব

তিনটি মানুষ যদি একটি স্বপ্ন দেখে বা তিনটি মানুষ যদি একই চিন্তা করে, তাহলে সেই স্বপ্ন বা সেই চিন্তাকেও কি তুমি সত্য বলে স্বীকার করবো?

না চিন্তা কোনো বাস্তব বিষয় নয় এটা হচ্ছে মাথার মধ্যে কিছু বায়োকেমিক্যাল রিঅ্যাকশন তুমি কাল এসো কাল তোমার সঙ্গে আলাপ করব

সপ্তাহখানিক পরে আসব এই এক সপ্তাহ আমি পড়াশোনা করব কোথাও বেরুব না প্রচুর বইপত্র জোগাড় করেছি কূর্ট গডেল-এর সেই থিওরি বোঝবার চেষ্টা করব

ভালো কথা, পড় তবে খেয়াল রাখবে, অল্পবিদ্যার অনেক সমস্যা নাপিত ফোঁড়া কাটতে পারে, সার্জেন চাকু হাতে নিতেও ভয় পায়

চাকু হাতে নিতে হলে–তোমার কাছে আসব

আরেকটা কথা-তোমার বিষয় সাইকোলজি, নিজেকে সেখানে আটকে রাখলে ভালো হয় পদার্থবিদ্যা নিয়ে চিন্তাভাবনাটা পদার্থবিদদের ওপর ছেড়ে দাও

মিসির আলি কঠিন একটা উত্তর দিতে গিয়েও দিলেন না অ্যাকাডেমিক মানুষরা একচক্ষু হরিণের মতো হন নিজের বিষয় ছাড়া অন্য কিছু বুঝতে পারেন না

# ষোড়শ

মুনির গত তিন দিন ধরে অফিসে আসছে না   আজ এক তারিখ বেতনের ডেট   যারা অসুস্থ, তারাও এই দিনে উপস্থিত থাকে—বেতন নিয়ে চলে যায়   মুনির আজও এল না

নিজাম সাহেব সত্যি-সত্যি চিন্তিত বোধ করলেন   আজ অফিসে আসবার পথে বিনু বলেছে, বাবা, ওঁকে নিয়ে আসবে? মুনির সাহেবকে

তিনি হাঁ-সূচক মাথা নেড়েছেন   বাসায় মুনিরকে আনার তাঁর কোনো ইচ্ছে নেই, কিন্তু খোঁজ নিশ্চয়ই নেয়া যেতে পারে এবং নেয়া উচিতও ছেলেটিকে তিনি সত্যি-সত্যি পছন্দ করেন

অফিস থেকে ঠিকানা নিয়ে, তিনি সন্ধ্যার আগে আগে মুনিরের ঘরের দরজায় উঁকি দিলেন

তাঁর বিস্ময়ের সীমা রইল না   একটা মরা মানুষ যেন বিছানায় পড়ে আছে   বড়বড় করে শ্বাস নিচ্ছে

তোমার কী হয়েছে?

শরীরটা খুব খারাপ   রাতে-দিনে কখনো ঘুমাতে পারি না   ক্রমাগত নানান জায়গায় যাই!

তোমার কথা বুঝলাম না   নানান জায়গায় যাও মানে? কোথায় যাও?

না, যাই না কোথাও   শুয়ে থাকি

নিজাম সাহেব গায়ে হাত দিয়ে চমকে উঠলেন   অনেক জ্বর

ডাক্তার দেখিয়েছ?

জ্বি না ডাক্তার কিছু করতে পারবে না

কী করে বুঝলে ডাক্তার কিছু করতে পারবে না?

আমি জানি

পাগলের মতো কথা বলবে না তুমি সবজান্তা নাকি?

জ্বি, আমি সব কিছুই জানি

নিজাম সাহেব অবাক হয়ে তাকিয়ে রইলেন কী অদ্ভুত কথাবার্তা! সত্যি সত্যি কি পাগল হয়ে যাচ্ছে নাকি? বিছানায় লম্বা হয়ে শুয়ে আছে! গায়ে আধময়লা একটা কাঁথা ঘরে আলো নেই অল্প যা আলো আসছে, তাতে মুনিরের মুখ অস্বাভাবিক ফ্যাকাসে লাগছে কিন্তু চোখ দুটি উজ্জ্বল চকচক করছে

বিনু কেমন আছে?

ভালো আছে

ওকে খুব দেখতে ইচ্ছে করে নিজাম সাহেব হতভম্ব হয়ে গেলেন এই ছেলে এসব কী বলছে বিনুকে তার দেখতে ইচ্ছে করবে কেন?

ও আমার সঙ্গে শুধু কষ্টই করেছে বেশির ভাগ সময়ই ওকে আমি কষ্ট দিয়েছি এতে আমার মন-খারাপ লাগে আমি শুধু কাঁদি ওকে আপনি বলবেন

তুমি এসব কী বলছ?

জ্বি?

এসব কী কথাবার্তা তুমি বলছ?

আমার ভুল হয়েছে আর বলব না

তুমি এক দিন মাত্র গিয়েছ আমার বাসায়  বিনুর সঙ্গে তোমার কোনো পরিচয় থাকার কথা নয়

জ্বি-না  আমার সব কেমন গণ্ডগোল হয়ে গেছে  জট পাকিয়ে গেছে  আপনি কিছু মনে করবেন না

না না, ঠিক আছে! ডাক্তার দেখানো দরকার  অবহেলা করা ঠিক হবে না  চল আমার সঙ্গে

কোথায়?

তোমাকে আমি ডাক্তারের কাছে নিয়ে যাব

জ্বি আচ্ছা  বিনুকে আপনি কি দয়া করে একটা কথা বলতে পারবেন?

কী কথা?

বলবেন যে, তার ধারণা ঠিক নয়  আমি তার ওপর কোনো অবিচার করি নি

আমি বলব  তুমি ঘুমাবার চেষ্টা কর

জ্বি আচ্ছা

মুনির সঙ্গে-সঙ্গে ঘুমিয়ে পড়ল  গভীর গাঢ় ঘুম  নিজাম সাহেব দীর্ঘ সময় তার পাশে রইলেন  বাড়িওয়ালার সঙ্গে কথা বলে এলেন  তারা এক জন ডাক্তার দেখিয়েছে  ডাক্তার বলেছে –প্রেসার বেশি হই কমপ্লিট রেস্ট নিতে হবে  নিজাম সাহেব এক জন ডাক্তার নিয়ে এলেন  সেই ডাক্তার অনেক ডাকাডাকি করেও মুনিরের ঘুম ভাঙাতে পারলেন না  অনেকক্ষণ ডাকাডাকি করলে জ্বি বলে সাড়া দেয়, তারপর আর কোনো উত্তর করে না  ডাক্তার সাহেব বললেন, ইনি কি আপনার আত্মীয়?

জ্বি না  তবে আত্মীয়ের মতোই  ছেলেটিকে খুব স্নেহ করি  আমার

অফিসেই কাজ করে

ড্রাগস খায় কি না জানেন?

আপনার কথা বুঝতে পারলাম না

চোখের মণি খুব ছোট   আলো ফেললেও তেমন রেসপন্স করছে না
ড্রাগ এডিক্টদের এরকম হয়   ড্রাগস নেয় কি না আপনি জানেন না?

জ্বি-না

মনে হচ্ছে নেয়   ড্রাগসটা অসম্ভব বেড়ে গেছে   এটা খুব অল্প দিনেই বিরাট সামাজিক সমস্যা হিসেবে আসবে   আপনি বরং একে যত তাড়াতাড়ি সম্ভব হাসপাতালে ভর্তি করিয়ে দিন   দেরি করবেন না হাসপাতালে চেনা-জানা কেউ আছে?

জ্বি-না

হাসপাতালে ভর্তি করাটাও তো তাহলে এক সমস্যা হবে

নিজাম সাহেব অসাধ্য সাধন করলেন   রাত নটার মধ্যে মুনিরকে হাসপাতালে তুর্তি করিয়ে ফেললেন   এক জন অল্পবয়স্ক ডাক্তারের হাত ধরে সত্যি-সত্যি কেঁদে ফেললেন

একটু দেখবেন ভাই   ছেলেটার কেউ নেই

দেখব, নিশ্চয়ই দেখব

খুবই দরিদ্র ছেলে

ধনীর যে-চিকিৎসা হবে, দরিদ্রেরও সেই একই চিকিৎসা হবে

ভাই, তা তো হয় না

হয়   আপনারা জানেন না   আমরা ইন্টানি ডাক্তার হাসপাতাল আমরাই চালাই   ধনী-দরিদ্র নিয়ে আমরা মাথা ঘামাই না   যখন বয়স্ক হব, প্রফেসর-ট্রফেসর হব, তখন হয়তো ঘামাব! এখনো আদর্শ বলে একটা ব্যাপার সামনে আছে

নিজাম সাহেব ডাক্তার ছেলেটিকে জড়িয়ে ধরলেন

বাড়ি ফিরতে-ফিরতে তাঁর এগারটা বেজে গেল   উদ্বিগ্ন মুখে বিনু বারান্দায় দাঁড়িয়ে   তার বাবা কখনো এত দেরি করেন না! আজ কোন করছেন? অ্যাকসিডেন্ট হয়   নি তো? বারবার বিনুর চোখে পানি এসে যাচ্ছে   বাবাকে দেখে সে সত্যি-সত্যি কেঁদে ফেলল, কোথায় ছিলে তুমি?

মুনিরের খোঁজে গিয়েছিলাম

আমি এদিকে ভয়ে অস্থির   ওঁকে পেয়েছিলে?

নিজাম সাহেব ইতস্তত করে বললেন, না

বিনু দীর্ঘ সময় বাবার চোখের দিকে তাকিয়ে থেকে শান্ত গলায় বলল, মিথ্যা কথা বলছ কেন বাবা?

নিজাম সাহেব মেয়ের প্রশ্নের উত্তর দিতে পারলেন না   মাথা নিচু করে দাঁড়িয়ে রইলেন

বাবা, উনি কি অসুস্থ?

হ্যাঁ

কোথায় আছেন?

হাসপাতালে ভর্তি করিয়ে দিয়ে এসেছি

কী অসুখ?

বুঝতে পারছি না   কী সব আবোল-তাবোল কথা বলছে

আমার এখানে যখন এসেছিলেন, তখনো আবোল-তাবোল কথা বলেছিলেন   আমি খুব রাগ করেছিলাম   i

নিজাম সাহেব অবাক হয়ে বললেন, এখানে এসেছিল নাকি?

হ্যাঁ

কই, তুই তো আমাকে বলিস নি?

উনি যে অসুস্থ হয়ে হাসপাতালে পড়ে আছেন, এটাও তো তুমি আমাকে বল নি

নিজাম সাহেব অবাক হয়ে তাকিয়ে রইলেন   কী বলবেন, বুঝতে পারলেন না

বাবা

কি?

তুমি আমাকে একবার ওঁর কাছে নিয়ে যাবে?

নিজাম সাহেব চুপ করে রইলেন   বিনু বলল, আমি তাঁকে খুব কড়া-কড়া কথা বলেছি   আমার খারাপ লাগছে   হাত মুখ ধুয়ে এস, ভাত দিচ্ছি

নিজাম সাহেব ক্ষুধার্ত ছিলেন   কিন্তু কোনো খাবারই মুখে রুচল না বারবার মনে হতে লাগল, বিনুর বিয়ে নিয়ে কোনো ঝামেলা হবে না তো? সে শেষ মুহূর্তে বেঁকে বসবে না তো? গায়ে-হলুদের আর মাত্র পাঁচ দিন আছে   আত্মীয়স্বজনরা আসতে শুরু করবে   একটা কেলেঙ্কারি হবে না তো?

সারা রাত বিনু এক ফোঁটা ঘুমুতে পারল না   বারান্দায় মোড়া পেতে

বসে রইল  তার কাছে সব কিছুই কেমন অর্থহীন মনে হচ্ছে একটা জটিল রহস্যের আবর্তে সে পড়ে গেছে, এ থেকে বেরিয়ে আসার কোনো পথ নেই  বারান্দা অন্ধকার  অনেক দূরে একটা স্ট্রীটল্যাম্প জ্বলছে  তার আলো যেন চারপাশের অন্ধকারকে বাড়িয়ে দিচ্ছে

# সপ্তদশ

মিসির আলির কাছে একটি চিঠি এসেছে

এই কারণে তিনি অসম্ভব বিরক্ত  চিঠি না-খুলেই তিনি একপাশে ফেলে রেখেছেন  এখন বিরক্তি কমানের চেষ্টায় সুন্দর কিছু কল্পনা করার চেষ্টা করছেন  সুন্দর কোনো কল্পনাও মাথায় আসছে না

তাঁর বিরক্তির মূল কারণ হচ্ছে, জটিল একটি বিষয় নিয়ে তিনি ভাবছিলেন  পিয়ন ঠিক এই সময় চিঠি নিয়ে এল  এবং এমনভাবে কড়া নাড়তে লাগল, যেন ভূমিকম্প হচ্ছে-এক্ষুণি সবাইকে ঘর থেকে বের করতে হবে  তিনি দরজা খুলে বললেন, কি ব্যাপার?

স্যার, একটি চিঠি

রেজিস্ট্রি চিঠি?

জ্বি-না

তাহলে এত হৈচৈ করছেন কেন? দরজার ফাঁক দিয়ে ঢুকিয়ে দিলেই ঝামেলা চুকে যায়

মিসির আলি আবার তাঁর চিন্তায় ফিরে যেতে চেষ্টা করলেন তিনি ভাবছিলেন, মানুষের সঙ্গে ঈশ্বরের সম্পর্ক নিয়ে ঈশ্বরের কল্পনাই তাঁর কাছে আপত্তিজনক মনে হয়, তবু তিনি ধরে নিলেন : এক জন ঈশ্বর আছেন-যিনি অসীমকে নিজের মধ্যে ধারণ করতে পারেন

মজার ব্যাপার হচ্ছে, মানুষের মতো একটি ক্ষুদ্র প্রাণীও অসীমকে ধারণ করতে পারে সে তা ধারণ করে মস্তিষ্কে তার কল্পনা অসীম, তার চিন্তা অসীম

ধর্মগ্রন্থগুলোও বারবার মানুষকে ঈশ্বর বলেছে ওল্ড টেস্টামেন্টে বলা হয়েছে– Then Moses said to God, if I come to thc people of Israci and say to thcm : The God has scnt me to you and they ask me, what is his name? What shall I say to them? God said to Moscs: I AM WHO AM. And hic said say : this to hic people of Israeli: I AM has sent me to you.

এই অংশটির মানে কি? মানে হচ্ছে ঈশ্বরের নাম হচ্ছে–আমি ইসলাম ধর্মেও একই ব্যাপার আল্লাহ্ বলেন-মানুষের মধ্যে তিনি নিজেকে ফুৎকার করেছেন এক পয়গম্বরের কাহিনী আছে, যিনি ঘোষণা করলেন, আনাল হক-আমিই আল্লাহ হিন্দু ধর্মে মানুষকে বলা হয়েছে –নর-নারায়ণ

মানুষ যদি ঈশ্বর হয়, তাহলে সর্বজগতের ওপর তার আধিপত্য থাকবে মুনিরের কথাই ধরা যাক তার কথামতো যদি অসংখ্য জীবন মানুষের থাকে এবং সে যদি ঈশ্বর হয়, তাহলে প্রতিটি জীবন সম্পর্কেই সে জানবে

কিন্তু তা সে জানে না! কেন জানে না? মানুষের যে অংশ অসীমকে ধারণ করে অর্থাৎ মস্তিষ্কের সেই অংশ পুরোপুরি কাজ করে না বলেই সে জানে না তার মস্তিষ্কের অংশমাত্র ব্যবহার করে, এটা তো আজ বিজ্ঞানীদের কাছে সত্য মস্তিষ্কের একটি বিশাল অংশের কর্মক্ষমতা সম্পর্কে মানুষের কোনো ধারণা নেই কারণ সেই অংশটি সুপ্ত

কারো-কারো ক্ষেত্রে সুপ্ত অংশ কিছুটা জেগে ওঠে তার চারপাশের অসীম জগৎ সম্পর্কে সে কিছুটা ধারণা পেতে থাকে যেমন মুনির পাচ্ছে

থিওরি হিসেবে এটা কেমন? মোটেই সুবিধের নয় মিসির আলি ভ্রূকুঞ্চিত করলেন একটি থিওরি দাঁড় করাতে ধর্মগ্রন্থের সাহায্য নেয়াটাই তাঁর অপছন্দ যে কোনো থিওরি বা হাইপোথিসিস দাঁড়ায় লজিকের ওপর –অন্য কোনো কিছুর ওপরে নয় ধর্মগ্রন্থের ওপরে তো নয়ই

মিসির আলির বিরক্তি আরো বাড়ল মুনিরের সমস্যাটিকে আর কীভাবে ব্যাখ্যা করা যায়, তিনি ভেবে পাচ্ছেন না নিজের ওপরই কেমন যেন রাগ হচ্ছে

তিনি অন্যমনস্ক ভঙ্গিতে খাম, খুলে চিঠি বের করলেন সেখানে লেখা–

স্যার,

আমি খুব অসুস্থ আমাকে কি আপনি দেখতে আসবেন? আপনাকে খুব দেখতে ইচ্ছে করছে আমি পিজিতে ওয়ার্ড নম্বর তিন শ ছয়

টুনু

এই টুনু যে মুনির, এটা ধরতেও তাঁর অনেক সময় লাগল অনেক দিন থেকেই তিনি মুনিরের খবর রাখেন না নিজের পড়াশোনা এবং চিন্তা নিয়েই ব্যস্ত মুনিরও যে তাঁর কাছে আসছে না, এটা তিনি লক্ষ করেন নি কোনো-একটা কাজ নিয়ে ডুবে থাকলে তাঁর এ-রকম হয়

নিজের ওপর তাঁর বিরক্তি লাগছে দরজায় করা যেন ছায়া পড়েছে তিনি দরজার দিকে না তাকিয়েই বললেন, এস নীলু

নীলু হালকা গলায় বলল, আমি আসায় কি আপনি বিরক্ত হয়েছেন?

হ্যাঁ, হয়েছি এখন এক জায়গায় যাচ্ছি তুমি আসায় আটকা পড়লাম

আমি আপনাকে আটকাবার জন্যে আসি নি   যেখানে যাচ্ছেন যান!

তুমি তাহলে অপেক্ষা কর-আমি চট করে কাপড় বদলে আসি   তোমার হাতে কি?

চা-পাতা   খুব ভালো চা   সিলেটে আমার এক মামা আছেন   চা বাগানে কাজ করেন   তিনি পাঠিয়েছেন

থ্যাঙ্কস্

আপনি কাপড় বদলাতে-বদলাতে কি আমি চট করে আপনার জন্যে এক কাপ চা বানাব?

না, দেরি হয়ে যাবে

মিসির আলি তৈরি হয়ে বেরুতে যাবার সময় নীলু বলল, আমি এখানে থাকব, আপনি ঘুরে আসুন

তুমি এখানে থাকবে মানে?

আমি আপনার জন্যে অপেক্ষা করব

আমি কখন ফিরব, তার কি কোনো ঠিক আছে?

যত দেরিই হোক অপেক্ষা করব

একা-একা?

হ্যাঁ, এক-একা   আপনি এক-একা থাকতে পারলে আমি পারব না কেন?

মিসির আলি কথা বাড়ালেন না, হাসপাতালের দিকে রওনা হলেন

মুনিরকে দেখে তিনি হকচকিয়ে গেলেন   এ কী অবস্থা! এত দ্রুত এক

জন মানুষের শরীর এত খারাপ হয় কীভাবে? জীবিত কোনো মানুষ বলে মনে হচ্ছে না

মুনিরের বেডের পাশে এক জন ডাক্তার দাঁড়িয়ে আছেন   তিনি ইশারায় মিসির আলিকে কথা বলতে নিষেধ করলেন, বারান্দায় যেতে বললেন

মিসির আলি বললেন, এই অবস্থা হল কীভাবে?

ডাক্তার সাহেব বললেন, বুঝতে পারছি না

হয়েছেটা কী?

তাও তো জানা যাচ্ছে না   ড্রাগ এডিক্ট বলে গোড়ায় সন্দেহ হচ্ছিল, এখন তা মনে হচ্ছে না   ব্রেইনে কিছু বাড়তি ব্যাপার আছে টিউমারজাতীয় কিছু হতে পারে

বলেন কী?

নিউরোলজিস্ট সোবাহান সাহেব ভালো বলতে পারবেন   উনিই দেখছেন   আপনি বরং ওঁর সঙ্গে কথা বলুন

উনি কি আছেন?

হ্যাঁ, আছেন

সোবহান সাহেব বললেন, ওপেন না করে নিশ্চিত হয়ে কিছু বলা যাচ্ছে না, তবে টিউমারের ব্যাপারটা হতে পারে   স্নায়ুর সঙ্গে মস্তিকের সংযোগের জায়গায় টিউমার ডেভেলপ করছে বলে মনে হচ্ছে সিমটম মিলে যাচ্ছে

যদি টিউমার হয়, তাহলে কী হবে?

খুবই ফেটাল হবে   অবস্থা দ্রুত খারাপ হবে   হচ্ছেও তাই   পেশেন্টের হেলুসিনেশন হচ্ছে   বলল আমাকে-বাবা-মা এদের নাকি দেখতে

পাচ্ছে   আপনি এই পেশেন্টের আত্মীয়স্বজনকে খবর দিন   আমার মনে হয় না, আমাদের খুব একটা কিছু করার আছে   একটা যা পারি সিডেটিভ দিয়ে ঘুম পাড়িয়ে রাখা   তার প্রয়োজন হচ্ছে না   রোগী ঘুমিয়েই কাটাচ্ছে   দিন-রাত ঘুমুচ্ছে এটাও এক দিক দিয়ে ভালো

মিসির আলি রোগীর কাছে ফিরে এলেন   মুনিরের ঘুম ভাঙার জন্যে অপেক্ষা করতে লাগলেন   মুনিরের ঘুম খুব প্রশান্ত নয় বলে তাঁর ধারণা হল   ঘুমের মধ্যে নড়াচড়া করছে   দ্রুত চোখের পাতা পড়ছে REM (Rapid cyc movement)- তার মানে স্বপ্ন দেখছে   ঘুরে বেড়াচ্ছে তার জগতে   কার সঙ্গে তার দেখা হচ্ছে, সে কী বলছে কে জানে?

মুনির, তুমি কি আমাকে চিনতে পারছ?

পারছি

আমি কে বল তো?

আপনি মিসির আলি

এই তো পারিছ-গুড বয়! তোমার যে এই অবস্থা, তা তো জানতাম না আমি অন্য কাজে ব্যস্ত ছিলাম

মুনির উঠে বসতে চেষ্টা করল   মিসির আলি তাকে আবার শুইয়ে দিলেন

কী হয়েছে তোমায়?

মুনির ক্লান্ত ভঙ্গিতে হাসল   জেনারেল ওয়ার্ডে অসংখ্য রোগী   এর মধ্যে এক জন মারা গেছে, তাকে ঘিরে ছোটখাট একটা ভিড় ফিনাইলের গন্ধ ছাড়িয়ে বিকট এক ধরনের গন্ধ আসছে, যে— গন্ধে সঙ্গে সঙ্গে মাথা ধরে যায়   মিসির আলি বললেন, এখানে বেশি দিন থাকলে তো সুস্থ মানুষও অসুস্থ হয়ে যাবে

মুনির চাপা গলায় বলল, বেশিক্ষণ তো এখানে থাকি না   অন্য জীবনগুলোতে ঘুরে বেড়াই   এখন আর আমার আসতে ইচ্ছে করে না   খুব কম আসি   এই যে এসেছি, আমার ভালো লাগছে না! চলে যেতে ইচ্ছে করছে   এখানে যতক্ষণ থাকি প্রচণ্ড মাথার যন্ত্রণা হয়

এখন হচ্ছে?

হ্যাঁ, হচ্ছে

খুব বেশি?

হ্যাঁ, খুব বেশি   আমার কী হচ্ছে বলুন তো? অন্য যে-সব জীবনের কথা বলি, সে-সব কি সত্যি, না   সবই স্বপ্ন?

বুঝতে পারছি না

অন্য যে-জগতে আমি যাই, সেখানেও আপনার মতো এক জন আছেন   তাঁকেও আমি আমার সমস্যার কথা বলেছি

তিনি কী বললেন?

তিনি আপনার সঙ্গে যোগাযোগের একটা পথ খুঁজছেন

পেয়েছেন কোনো পথ?

হ্যাঁ   তিনি বলেছেন, পত্রিকায় তিনি বিজ্ঞাপন দেবেন   জগৎগুলো মোটামুটি একই রকম, কাজেই দু জগতের পত্রিকাগুলোও একই রকম হবে   ঐ জগতের পত্রিকায় যে বিজ্ঞাপন ছাপা হবে, এ জগতের পত্রিকাতেও প্রায় কাছাকাছি ধরনের বিজ্ঞাপন ছাপা হবে   ঐ বিজ্ঞাপনই হবে যোগসূত্র   বুঝতে পারছেন কিছু?

পারছি   উনি কি বিজ্ঞাপন ছাপতে দিয়েছেন?

এখনো না   ভাষা কী হবে তাই নিয়ে ভাবছেন   ভাষাটা তিনি এমন

করতে চান, যাতে দেখামাত্রই আপনি বুঝতে পারেন   স্যার, আমি আর থাকতে পারছি না, মাথায় অসম্ভব যন্ত্রণা হচ্ছে

খুব বেশি যন্ত্রণা?

হ্যাঁ, খুব   আমি আর পারছি না   আপনি কি একটা কাজ করবেন?

বল, কী কাজ?

বিনুকে একটু নিয়ে আসবেন? বিনু যদি আমার পাশে এসে বসে, যদি আমার মাথায় হাত বুলিয়ে দেয়, তাহলে আমার যন্ত্রণাটা কমবে

তোমার এরকম মনে হবার কারণ কি?

আমার মাথার যন্ত্রণাটা শুধু এই জগতেই হয় না   সব কটা জগতে হয় বিনু তখন আমার মাথায় হাত বুলিয়ে দেয়   তখন যন্ত্রণাটা কমে

তুমি অতীতে যেতে পার বলে মনে হয়   অন্য জীবনের ছোটবেলার কথা তুমি বল   ভবিষ্যতে কি যেতে পার?

না, পারি না   সব কটা জীবনে দেখেছি, একটা সময়ে আমার মাথার যন্ত্রণা শুরু হয়   ঐ সময়টাতে আমি যাই না

তুমি কি ইচ্ছামতো যেখানে যেতে চাও যেতে পার?

না, পারি না   হঠাৎ জীবনের একটা সময়ে এসে উপস্থিত হই   সেটা পছন্দ নাহলে অন্য কোথাও যাই   স্যার, আপনি বিনুকে খবর দেবেন?

দেব

বিনুকে তিনি খবর দিতে পারলেন না   সেদিন তার গায়ে হলুদ হচ্ছে বাড়িতে আনন্দ এবং উল্লাস! বিনুর জীবন নতুন একটি খাতে প্রবাহিত হচ্ছে   তাকে বাধা দেওয়ার কোনো কারণ মিসির আলি দাঁড় করাতে পারলেন না   হয়তো বিনুরও অসংখ্য জীবন আছে, হয়তো নেই

হয়তো এই একটিই তার জীবন   এই জীবনটি জটিলতামুক্ত হোক  – মিসির আলি মনে-মনে এই কামনাই করলেন

মিসির আলি বাসায় ফিরলেন অনেক রাতে   দরজা তালাবদ্ধ   নীলু দরজা বন্ধ করে চলে গিয়েছে   তালা ভেঙে ঢুকতে হল   ঘর পরিপাটি করে গোছান   নীলু এর মধ্যে রান্না করেছে   খাবারদাবার গুছিয়ে রেখেছে টেবিলে

নীলু একটা চিঠিও লিখে রেখে গেছে   –মানুষের একটাই জীবন, নাকি অসংখ্য জীবন–তা আমি জানি না   এ নিয়ে আমার কোনো মাথাব্যথাও নেই   আমি জানি, আমার একটাই জীবন   আপনাকে কিছুতেই তা নষ্ট করতে দেব না

সুন্দর গোটা গোটা হাতের লেখা   অনেক সময় নিয়ে সে লিখেছে এবং হয়তো-বা লিখতে মেয়েটির চোখ ভিজে উঠেছে   নীলু কখনো কাঁদে না, সেই জন্যেই বোধ হয় অতি অল্পতে তার চোখ ভিজে ওঠে

# অষ্টাদশ

মুনির মারা গেল শ্রাবণ মাসের কুড়ি তারিখে

দিন-তারিখ মিসির আলির মনে থাকে না   এই তারিখটা মনে আছে, কারণ এর দু দিন পরই ছিল ২২শে শ্রাবণ   রবীন্দ্রনাথের মৃত্যুদিন

মৃত্যুর আগে-আগে মুনির বেশ সহজ ও স্বাভাবিক আচরণ করছিল রসিকতা করছিল   তবে মিসির আলি বুঝতে পারছিলেন যে, সে যে-

কোনো কারণেই হোক প্রচণ্ড ভয় পাচ্ছে!

মিসির আলি তার হাত ধরে বসে ছিলেন মুনির এক সময় বলল, বোধহয় মারা যাচ্ছি, তাই না?

মিসির আলি জবাব দিলেন না মুনির বলল, আপনি একবার বলেছিলেন, মানুষই ঈশ্বর, তাহলে মৃত্যুকে আমরা জয় করতে পারি না কেন?

হয়তো পারি

হ্যাঁ, হয়তো পারি

তোমার কি মরতে ভয় লাগছে?

লাগছে

তোমার তো ভয় লাগা উচিত নয় তুমি তো অসংখ্য জীবনের কথা বল এই জীবন গেলে কী হবে, তোমার তো আরো অযুত নিযুত লক্ষ কোটি জীবন আছে

এখন মনে হচ্ছে, সবই আমার কল্পনা স্যার, আপনি আমার মাথায় হাত রাখুন

মিসির আলি পরম মমতায় তাঁর হাত রাখলেন মুনিরের মাথায় তাঁর চোখ ভিজে উঠছে তিনি তাকিয়ে আছেন জানালার দিকে জানালার ওপাশে আলো-আঁধারের কী এক অপূর্ব রহস্যময় জগৎ!

মিসির আলি বিড়বিড় করে বললেন–

You promise heavens free from strife,

Pure truth, and perfect change of will;

But sweet, sweet is this human life,

So sweet, I fain would breathe it still;

Your chilly stars I can forgo,

This warm kind world is all I know.

সমাপ্ত




# অন্য ভুবন

## প্রথম

দুপুরবেলা কাজের মেয়েটি মিসির আলিকে ডেকে তুলল কে নাকি দেখা করতে এসেছে খুব জরুরি দরকার

মিসির আলির রাগে গা কাঁপতে লাগল; কাজের মেয়েটিকে বলে দেয়া ছিল কিছুতেই যেন তাঁকে তিনটার আগে ডেকে তোলা না হয় এখন ঘড়িতে বাজছে দুটা দশ! যত জরুরি কোজই থাকুক, এই সময় তাঁকে ডেকে তোলার কথা নয় মিসির আলি রাগ কমাবার জন্যে উল্টো দিকে দশ থেকে এক পর্যন্ত গুনলেন গুন-গুন করে মনে-মনে গাইলেন– আজ এ বুসন্তে এত ফুল ফোটে এত পাখি গায়— এই গানটি গাইলে তাঁর রাগ আপনাতেই কিছুটা নেমে যায় কিন্তু আজ নামছে না কাজের মেয়েটির ভাবলেশহীন মুখ দেখে তা আরো বেড়ে যাচ্ছে তিনি গম্ভীর গলায় ডাকলেন, রেবা

জ্বি

আর কোনো দিন তুমি আমাকে তিনটার আগে ডেকে তুলবে না

জ্বি আইচ্ছা

দুটো থেকে তিনটা এই এক ঘন্টা আমি প্রতি দিন দুপুরে ঘুমিয়ে থাকি এর নাম হচ্ছে সিয়াস্তা   বুঝলে?

জ্বি

ঘড়ি দেখতে জান?

জ্বি-না

মিসির আলির রাগ দপ করে নিতে গেল   যে-মেয়ে ঘড়ি দেখতে জানে না, সে তাকে তিনটার সময় ডেকে তুলবে কীভাবে? রেবা মেয়েটি নতুন কাজে এসেছে   তাকে শিখিয়ে-পড়িয়ে নিতে হবে

রেবা

জ্বি?

আজ সন্ধার পর তোমাকে ঘড়ি দেখা শেখাব   এক থেকে বার পর্যন্ত সংখ্যা প্রথম শিখতে হবে   ঠিক আছে?

জ্বি, ঠিক আছে

এখন বল, যে- লোকটি দেখা করতে এসেছে, সে কেমন?

রেবা অবাক হয়ে তাকিয়ে রইল   মানুষ মানুষের মতোই, আবার কেমন হবে! তার এই সাহেব কী-সব অদ্ভুত কথাবার্তা যে বলে! পাগলা ধরনের কথাবার্তা

বল বল, চুপ করে আছ কেন?

মিসির আলি বিরক্ত হলে   এই মেয়েকে কাজ শেখাতে সময় লাগবে তিনি মুখে বললেন, মানুষকে দেখতে হবে খুঁটিয়ে খুঁটিয়ে, বুঝতে পারছ?

মেয়েটি মাথা নাড়ল   মাথা নাড়ার ভঙ্গি থেকেই বলে দেয়া যায়, সে কিছুই বোঝে নি   বোঝার চেষ্টাও করেনি   সে শুধুভাবছে, এই লোকটির মাথায় দোষ আছে   তবে দোষ থাকলেও লোকটা ভালো বেশ ভালো   রেবা এ-পর্যন্ত দুটি গ্লাস, একটা পিরিচ এবং একটা প্লেট ভেঙেছে একটা কাপের বেঁটা আলগা করে ফেলেছে   সে তাকে কিছুই বলে নি! একটা ধমক পর্যন্ত দেয় নি   ভালো মানুষগুলি একটু পাগলপাগলই হয়ে থাকে

মিসির আলি হাত বাড়িয়ে সিগারেটের প্যাকেট নিলেন   একটি সিগারেট বের করে হাত দিয়ে গুড়ো করে ফেললেন   তিনি সিগারেট ছাড়বার চেষ্টা করছেন   যখনই খুব খেতে ইচ্ছা করে, তিনি একটি সিগারেট বের করে গুড়ো করে ফেলেন, এবং ভাবতে চেষ্টা করেন একটি সিগারেট টানা হল   এতে কোনো লাভ হচ্ছে না, শুধু মেজাজ তিরিক্ষি হয়ে যাচ্ছে

রেবা

জ্বি

এখন আমি তোমাকে কিছু প্রশ্ন করব, তুমি উত্তর দেবে   তোমার উত্তর থেকে আমি ধারণা করতে পারব, যে- লোকটি এসেছে সে কী রকম

রেবা হাসল   তার বেশ মজা লাগছে

প্রথম প্রশ্ন, যে লোকটি এসেছে সে গ্রামে থাকে না শহরে?

গেরামে

লোকটি বুড়ো না জোয়ান?

জোয়ান

রোগা না মোটা?

রোগা

কী কাপড় পরে এসেছে?

মনে নাই

কাপড় পরিষ্কার না ময়লা?

ময়লা

হাতে কী আছে? ব্যাগ বা ছাতা, এ-সব কিছু আছে?

না

চোখে চশমা আছে?

না

মিসির আলি থেমে-থেমে বললেন, তোমাকে যে-প্রশ্নগুলি করলাম, সেগুলি মনে রাখবে কেউ আমার কাছে এলে, আমি এইগুলি জানতে চাই বুঝতে পারছ?

জ্বি

এখন যাও, আমার জন্যে এক কাপ চমৎকার চা বানাও দুধ-চিনি কিছু দেবে না শুধু লিকার বানানো হয়ে গেলে চায়ের কাপে এক দানা লবণ ফেলে দেবে

লবণ?

হ্যাঁ, লবণ

মিসির আলি উঠে দাঁড়ালেন   বসার ঘরে যে-লোকটি এসেছে তাকে দেখা দরকার   রেবার কথামতো লোকটি হবে গ্রামের, ময়লা কাপড় পরে এসেছে   জোয়ান বয়স   হাতে কিছুই নেই   এই ধরনের এক জন লোকের তাঁর কাছে কী প্রয়োজন থাকতে পারে?

বসার ঘরে যে লোকটি বসে ছিল, সে রোগী নয়   পরনে গ্যাভার্ডিনের স্যুট   হাতে চামড়ার একটি ব্যাগ   বয়স পঞ্চাশের উপরে   চোখে চশমা   মিসির আলি মনে-মনে একটি দীর্ঘনিঃশ্বাস ফেললেন   রেবা মেয়েটির পর্যবেক্ষণশক্তি মোটেই নেই! একে বেশি   দিন রাখা যাবে না   মিসির আলি বসে-থাকা লোকটিকে তীক্ষ্ণ চোখে দেখতে লাগলেন

তিনি ঘরে ঢোকার সময় লোকটি উঠে দাঁড়ায় নি   দাঁড়াবার মতো ভঙ্গি করেছে   বসে থাকার মধ্যেও একটা স্পর্ধার ভাব আছে   লোকটি তাকিয়ে আছে সরু চোখে   যেন সে কিছু একটা যাচাই করে নিচ্ছে মিসির আলি বললেন, ভাই, আপনার নাম?

আমার নাম বরকতউল্লাহ! আমি ময়মনসিংহ থেকে এসেছি

কোনো কাজে এসেছেন কি?

হ্যাঁ, কাজেই এসেছি   আমি অকাজে ঘোরাঘুরি করি না

আমার কাছে এসেছেন?

আপনার কাছে না- এলে, আপনার ঘরে বসে আছি কেন?

ভালোই বলেছেন   এখন বলুন, কী ব্যাপার   অল্প কথায় বলুন

বরকতউল্লাহ্ সাহেব থমথমে গলায় বললেন, আমি কথা কম বলি আপনাকে বেশিক্ষণ বিরক্ত করব না

তিনি লক্ষ করলেন, লোকটি আহত হয়েছে তার চোখ-মুখ লাল মিসির আলি খুশি হলেন লোকটি বড় বেশি স্পর্ধা দেখাচ্ছে

বরকতউল্লাহ সাহেব, চা খাবেন?

জ্বি না, আমি চা খাই না আমার যা বলার তা আমি খুব অল্প কথায় বলে চলে যাব

মিসির আলি হাসতে-হাসতে বললেন, অল্প কথায় কিছু বলতে পারবেন বলে আমার বিশ্বাস হচ্ছে না আপনার অভ্যাস হচ্ছে বেশি কথা বলা! আপনি চা খাবেন কি না, তার জবাব দিতে গিয়ে একটি দীর্ঘ বাক্য বলেছেন আপনি বলেছেন—জ্বি না, আমি চা খাই না আমার যা বলার তা আমি খুব অল্প কথায় বলে চলে যাব এই বাক্যটিতে সতেরটি শব্দ আছে

বরকতউল্লাহ সাহেব অবাক হয়ে তাকালেন তাঁর ভ্রু কুঞ্চিত হল মিসির আলি মনে-মনে হাসলেন কাউকে বুদ্ধির খেলায় হারাতে পারলে তাঁর খুব আনন্দ হয়

বরকতউল্লাহ্ সাহেব, আপনি কী চান?

আপনার সাহায্য চাই তার জন্যে আমি আপনাকে যথাযথ সম্মানী দেব আমি ধনাঢ্য ব্যাক্তি না-হলেও দরিদ্র নই! আমি চেকবই নিয়ে এসেছি

ভদ্রলোক কোটের পকেটে হাত দিলেন মিসির আলির খানিকটা মন-খারাপ হয়ে গেল ধনবান ব্যক্তিরা দরিদ্রের কাছে প্রথমেই নিজেদের অর্থের কথা বলে কেন ভাবতে লাগলেন

বরকতউল্লাহ্ বললেন, আমি কি আমার সমস্যাটার কথা আপনাকে বলব?

মিসির আলি বললেন, তার আগে জানতে চাই, আপনি আমার নাম

জানলেন কী করে? আমি এমন কোনো বিখ্যাত ব্যক্তি নই যে, ময়মনসিংহের এক জন লোক আমার নাম জানাবে

বরকতউল্লাহ্ নিচু স্বরে বললেন, আমি খুঁজছি এক জন ভালো সাইকিয়াট্রিস্ট, যাঁর কাছে আমি অকপটে আমার কথা বলতে পারব যে আমার কথায় লাফিয়ে উঠবে   না, আবার অবিশ্বাসের হাসিও হাসবে না   আমি জানি, আপনি সে-রকম এক জন মানুষ   কী করে জানি, তা তেমন জরুরি নয়

মিসির আলির মনে হল লোকটা বেশ বুদ্ধিমান, গুছিয়ে কথা বলতে জানে   যার মানে হচ্ছে, গুছিয়ে কথা বলার অভ্যোস তার আছে লোকটি সম্ভবত এক জন ব্যবসায়ী   সফল ব্যবসায়ীদের নানান ধরনের লোকজনের সঙ্গে খুব গুছিয়ে কথা বলতে হয়

বরকতউল্লাহ্ সাহেব, আপনি কি এক জন ব্যবসায়ী?

হ্যাঁ, আমি এক জন ব্যবসায়ী

কত দিন ধরে ব্যবসা করছেন?

প্রায় দশ বছর   এখন করছি না

কিসের ব্যবসা?

আপনি আমাকে জেরা করছেন কেন বুঝতে পারছি না

আপনার সমস্যা নিয়ে আমি মাথা ঘামাব কি না, তা জানার জন্যে জেরা করছি   যদি আপনাকে আমার পছন্দ হয়, তবেই আপনার কথা শুনিব সবার সমস্যা নিয়ে আমি মাথা ঘামাই না

যথেষ্ট পরিমাণ টাকা পেলেও না?

না   আমার সম্পর্কে ভালোরকম খোঁজখবর আপনি নেননি; যদি নিতেন, তাহলে জানতেন যে, আমি টাকা নিই না

বরকতউল্লাহ্ সাহেব দীর্ঘ সময় চুপ করে রইলেন   তিনি তাঁর সামনে বসে থাকা রোগাটে লোকটিকে ঠিক বুঝে উঠতে পারছেন না   কথাবার্তা বলছে অহঙ্কারী মানুষের মতো, কিন্তু বলার ভঙ্গিটি সহজ ও স্বাভাবিক

আপনি টাকা নেন না কেন, জানতে পারি কি?

নিশ্চয়ই পারেন   টাকা নিলেই এক ধরনের বাধ্যবাধকতা এসে পড়ে   আমি তার মধ্যে যেতে চাই না   অন্যের সমস্যা নিয়ে চিন্তা করা আমার পেশা নয়, শখ   শখের ব্যাপারে কোনোরকম বাধ্যবাধকতা থাকা উচিত নয়   কি বলেন?

ঠিকই বলছেন   আমি আপনার সব প্রশ্নের জবাব দেব   কী জানতে চান বলুন?

আপনার পড়াশোনা কতদূর?

এম এ পাশ করেছি   পলিটিক্যাল সায়েন্স

আপনি বলছেন ব্যবসা ছেড়ে দিয়েছেন, কেন?

এই প্রশ্নের জবাব আপনাকে পরে দেব   অন্য প্রশ্ন করুন

আপনি বিবাহিত?

হ্যাঁ   আমার ন বছর বয়েসী একটি মেয়ে আছে

আপনার সমস্যা এই মেয়েকে নিয়েই, নয় কি?

জ্বি হ্যাঁ   কী করে বুঝলেন?

মেয়ের কথা বলার সময় আপনার গলার স্বর পাল্টে গেল, তা থেকেই আন্দাজ করছি   আপনার স্ত্রী মারা গেছেন কত দিন হল?

প্রায় নয় বছর হল   স্ত্রী মারা গেছেন, সেটা কী করে বলতে পারলেন?

বাচ্চাদের কোনো সমস্যা হলে মা নিজে আসেন   এ ক্ষেত্রে আসেন নি দেখে সন্দেহ হয়েছিল   তা ছাড়া বিপত্নীক মানুষদের দেখলেই চেনা যায়

আমি কি এবার আমার ব্যাপারটা বলব?

বলুন

সংক্ষেপে বলতে হবে?

না, সংক্ষেপে বলার দরকার নেই   চা দিতে বলি?

জ্বি-না, আমি চা খাই না   এক গ্লাস ঠাণ্ডা পানি দিতে বলুন, খুব ঠাণ্ডা তৃষ্ণা হচ্ছে

আমার ঘরে ফ্রীজ নেই   পানি খুব ঠাণ্ডা হবে না

ভদ্রলোক তৃষ্ণার্তের মতোই পানির গ্লাস শেষ করে দ্বিতীয় গ্লাস চাইলেন   মিসির আলি বললেন, আরেক গ্লাস দেব?

আর লাগবে না

আপনি তাহলে শুরু করুন   আপনার মেয়ের নাম কি?

তিন্নি

বলুন তিন্নির কথা

ভদ্রলোক কিছুক্ষণ চুপ করে রইলেন   সম্ভবত মনে মনে গুছিয়ে নিচ্ছেন   কিংবা বুঝে উঠতে পারছেন না, ঠিক কোন জায়গা থেকে শুরু করবেন   মিসির আলি লক্ষ করলেন, ভদ্রলোকের কপালে সূক্ষ্ম ঘামের কণা জমতে শুরু করেছে   মিসির আলি ঠিক বুঝে উঠতে পারছেন না,

ন বছর বয়েসী একটি মেয়ের এমন কী সমস্যা থাকতে পারে যা বলতে গিয়ে এমন অস্বস্তির মধ্যে পড়তে হয়

বলুন, আপনার মেয়ের কথা বলুন

ভদ্রলোক বলতে শুরু করলেন

আমার মেয়ের নাম তিন্নি ...

ওর বয়স ন বছর মেয়ের জন্মের সময় ওর মা মারা যায় মেয়েটিকে আমি নিজেই মানুষ করি আমি মোটামুটিভাবে এক জন স্বচ্ছল মানুষ কাজেই আমার পক্ষে বেশ কিছু কাজের লোকজন রাখা কোনো সমস্যা ছিল না তিন্নিকে দেখাশোনার জন্যে অনেকেই ছিল কিন্তু তবু মেয়েটির বেশির ভাগ দায়িত্ব আমিই পালন করেছি দুধ ঘানানো, খাওয়ানো, ঘুম পড়ানো-সবই আমি করতাম বুঝতেই পারছেন, মেয়েটি আমার খুবই আদরের সব বাবার কাছেই তাদের ছেলেমেয়ের আদর থাকে, কিন্তু আমার মধ্যে বাড়াবাড়ি রকমের ছিল

মিসির আলি বললেন, আপনি কি বলতে চাচ্ছেন, এখন নেই?

ভদ্রলোক এই প্রশ্নের জবাব দিলেন না তাঁর মেয়ের কথা বলে যেতে লাগলেন তিনি এমন একটি ভঙ্গি করলেন, যেন প্রশ্নটি শুনতে পান নি

তিন্নির বয়স যখন এক বৎসর, তখন লক্ষ করলাম, ও অন্যান্য শিশুদের মতো নয় সাধারণত এক বৎসর বয়সেই শিশুরা কথা বলতে শুরু করে তিনির বেলা তা হল না সে কথা বলা শিখল না বড়-বড় ডাক্তাররা সবাই দেখলেন তাঁরাও কোনো কারণ বের করতে পারলেন না মেয়েটি কানো শুনতে পায় তার ভোকাল কর্ড ঠিক আছে কিন্তু কথা বলে না! কেউ কিছু বললে মন দিয়ে শোনে—এই পর্যন্তই ...

ই এন টি স্পেশালিষ্ট প্রফেসর আলম বললেন, অনেক বাচ্চাই দেরিতে কথা শেখে এর বেলাও তাই হচ্ছে দেরি হচ্ছে আপনি আপনার

মেয়ের সঙ্গে দিন-রাত কথা বলবেন ও শুনে-শুনে শিখবে ...

আমি প্রফেসর আলমের পরামর্শমতো প্রচুর কথা বলতাম  গল্প পড়ে শোনোতাম  সিনেমায় নিয়ে যেতাম  কিন্তু কোনো লাভ হল না মেয়েটি একটি কথাও বলল না ...

ওর যখন ছ বছর বয়স তখন একটা অদ্ভুত ব্যাপার হল  দিনটি আমার পরিষ্কার মনে আছে–জুলাই মাসের তিন তারিখ, শুক্রবার  আমি দুপুরের খাওয়া-দাওয়ার পর ঘুমুচ্ছি  শরীরটা ভালো যাচ্ছিল না জ্বরজ্বর ভাব  হঠাৎ তিনি আমাকে ধাক্কা দিয়ে ঘুম থেকে জাগল, এবং পরিষ্কার গলায় বলল, বাবা, অসময়ে ঘুমুচ্ছ কেন?...

আপনি বুঝতেই পারছেন আমি স্তম্ভিত হয়ে তাকিয়ে রইলাম  প্রথমে ভাবলাম স্বপ্ন দেখছি  তিনি কথা বলেছে  একটি দুটি শব্দ নয়, পুরো বাক্য বলেছে  অত্যন্ত স্বাভাবিক ভঙ্গিতে বলেছে  কোনো রকম জড়তা নয়, অস্পষ্টতা নয়  বিস্ময় সামলাতে আমার দীর্ঘ সময় লাগল  আমি এক সময় বললাম, তুই কথা বলা জানিস?...

তিনি হাসি মুখে বলল, হ্যাঁ  কেন জানব না?...

এত দিন কথা বলিস নি কেন?...

তিনি তার জবাব দিল না  ঠোঁট টিপে হাসতে লাগল, যেন সে খুব মজা পাচ্ছে  এটা যেন চমৎকার একটা রসিকতা, কথা না-বলে বাবাকে বোকা বানানো –

মিসির আলি সাহেব, আপনি নিশ্চয়ই বুঝতে পারছেন, নতুন এই পরিস্থিতির সঙ্গে খাপ খাইয়ে উঠতে আমার সময় লাগল  তবে আমি ঠাণ্ডা ধরনের মানুষ  আমি কোনো কিছু নিযেই হৈচৈ শুরু করি না প্রথমে নিজে বুঝতে চেষ্টা করি  কিন্তু তিমির ব্যাপারটা আমি কিছুই বুঝলাম না  হঠাৎ করে কথা বলা শুরু করা ছাড়াও তার মধ্যে অনেক বড় ধরনের অস্বাভাবিকতা ছিল

এই পর্যন্ত বলেই বরকতউল্লাহ সাহেব থামলেন   পানি খেতে চাইলেন   মিসির আলি তাকিয়ে রইলেন তীক্ষ্ণ দৃষ্টিতে   বরকতউল্লাহ সাহেব নিচু গলায় আবার কথা শুরু করলেন

আমি লক্ষ করলাম, তিন্নি সব প্রশ্নের জবাব জানে

মিসির আলি বললেন, আমি আপনার কথা বুঝতে পারছি না   সব প্রশ্নের জবাব জানে মানে?

আপনাকে উদাহরণ দিলে ভালো বুঝবেন   ধরুন, আমি তিন্নিকে জিজ্ঞেস করলাম, ষোলর বর্গমূল কত? সে এক মুহূর্ত ইতস্তত না-করে বলবে চার–যদিও সে অঙ্কের কিছুই জানে না   যে-মেয়ে কথা বলতে পারে না, তাকে অঙ্ক শেখানোর প্রশ্নই ওঠে না  ...

আপনাকে আরেকটি উদাহরণ দিই   এক দিন বাসায় ফিরে তিন্নিকে জিজ্ঞেস করলাম, বল তো মা আজ নয়াবাজারে কার সঙ্গে দেখা হয়েছে? সে সঙ্গে-সঙ্গে বলল, হালিম সাহেবের সঙ্গে  ...

হালিম আমার বাল্যবন্ধু   তিন্নি তাকে চেনে না   তার সঙ্গে আমার মেয়ের কোনো দিন দেখা হয় নি   হালিমের সঙ্গে আমার দেখা হয়েছে, এটা তিন্নির জানার কোনো কারণ নেই   মিসির আলি সাহেব, বুঝতেই পারছেন, আমি খুব চিন্তিত হয়ে পড়লাম   তার কিছুদিন পর আরেকটি অদ্ভুত ব্যাপার ঘটল  ...

রাতের বেলা তিন্নিকেনিয়ে খেতে বসেছি   হঠাৎ ইলেকট্রিসিটি চলে গেল   আমি হারিকেন জ্বালানোর জন্যে বললাম! কেউ হারিকেন খুঁজে পেল না   প্রয়োজনের সময় কিছুই খুঁজে পাওয়া যায় না   টর্চ আনতে বললাম–তাও কেউ পাচ্ছে না   আমি বিরক্ত হয়ে ধমকাধিমকি করছি তখন তিন্নি বলল, বাতি চলে গেলে সবাই এত হৈচৈ করে   কেন?...

আমি বললাম, অন্ধকার হয়ে যায়, তাই  ...

অন্ধকার হলে কী অসুবিধা?...

অন্ধকারে কিছু দেখা যায় না, সেটাই অসুবিধা ...

তুমি দেখতে পাও না?...

শুধু আমি কেন, কেউই পায় না আলো ছাড়া কিছুই দেখা যায় না মা ...

তিনি খুবই অবাক হল, বিস্মিত গলায় বলল, কিন্তু আমি তো অন্ধকারেও দেখতে পাই আমি তো সব কিছু দেখছি!...

প্রথম ভাবলাম, সে ঠাট্টা করেছে কিন্তু না, ঠাট্টা নয় সে সত্যি কথাই বলছিল সে অন্ধকারে দেখে খুব পরিষ্কার দেখে

বরকতউল্লাহ সাহেব থামলেন রুমাল বের করে চশমার কাঁচ পরিষ্কার করতে লাগলেন মিসির আলি বললেন, আপনার মেয়ের প্রসঙ্গে আরো কিছু কি বলবেন? তিনি না-সূচক মাথা নাড়লেন

আর কিছুই বলার নেই?

আছে কিন্তু এখন আপনাকে বলতে চাই না

কখন বলবেন?

প্রথম আপনি আমার মেয়েকে দেখবেন শুর সঙ্গে কথা বলবেন তারপর আপনাকে বলব

ঠিক আছে আপনার মেয়ের এখন বয়স হচ্ছে নয় মেয়ের অস্বাভাবিকাতাগুলি তো আপনার অনেক আগেই চোখে পড়েছে কোনো ডাক্তারের সঙ্গে কথা বলেছেন?

না ডাক্তার এর কী করবো?

কোনো সাইকিয়াটিষ্ট?

না   আপনিই প্রথম ব্যক্তি, যাঁর কাছে আমি এসেছি

মেয়ের এই ব্যাপারগুলি আপনি মনে হচ্ছে লুকিয়ে রাখতে চান

হ্যাঁ, চাই   কোন চাই, তা আপনি আমার মেয়ের সঙ্গে কথা বললেই বুঝবেন

আপনি মেয়ের মা সম্পর্কে কিছু বলুন

কী জানতে চান?

জানতে চাই তিনি কেমন মহিলা ছিলেন   তাঁর মধ্যে কোনো রকম অস্বাভাবিকতা ছিল কি না

না, ছিল না   তিনি খুবই স্বাভাবিক মহিলা ছিলেন

আপনি ভালোমতো জানেন?

হ্যাঁ, ভালোমতোই জানি   আমি এগার বছর আমার স্ত্রীর সঙ্গে কাটিয়েছি   তিন্নি আমাদের শেষ বয়সের সন্তান   এগার বছরে এক জন মানুষকে ভালোমতো জানা যায়

তা জানা যায়   আচ্ছা, আপনার মেয়ের এই ব্যাপারগুলি কি বাইরের অন্য কাউকে বলেছেন?

না, কাউকেই বলি নি   আপনি বুঝতেই পারছেন, এটা জানাজানি হওয়ামাত্রই একটা হৈচৈ শুরু হবে   পত্রিকার লোক আসবে, টিভির লোক আসবে   আমি ভাবলাম, কিছুতেই এটা করতে দেওয়া উচিত হবে না   এখন মিসির আলি সাহেব, দয়া করে বুলুন–আপনি কি আমার মেয়েটাকে দেখবেন?

হ্যাঁ, দেখব

কবে যাবেন ময়মনসিংহ?

আপনি কবে যাবেন?

আমি আগামীকাল রাতে যাব রাত দশটায় একটা টেন আছে-নর্থ বেঙ্গল এক্সপ্রেস

মিসির আলি সহজ স্বরে বললেন, আমি আপনার সঙ্গেই যাব

সাহেব অবাক হয়ে বললেন, আমার সঙ্গে যাবেন!

হ্যাঁ, আপনার সঙ্গে যাব কোনো অসুবিধে হবে?

বরকতউল্লাহ্ সাহেব মাথা নাড়লেন কোনো অসুবিধা হবে না এই লোকটিকে তিনি ঠিক বুঝতে পারছেন না যে প্রথমে তাঁর কথাই শুনতে চায় নি, সে এখন... কত বিচিত্র স্বভাবের মানুষ আছে এই পৃথিবীতে

# দ্বিতীয়

তিন্নি অবেলায় ঘুমিয়ে পড়েছিল

ঘুম ভাঙল সন্ধ্যার আগে—আগে আধার হয়ে আসছে চারদিকে সুনসান নীরবতা দোতলায় কেউ নেই কেউ থাকে না কখনো এ-বাড়ির সব মানুষজন থাকে একতলায় তিনি যখন কাউকে ডাকে, তখনি সে আসে, তার আগে কেউ আসে না তিন্নির কাউকে ডাকতে ইচ্ছা করছে না সে জানালার পাশে গিয়ে বসল এখান থেকে রাস্তা দেখা যায় রাস্তা দিয়ে লোকজন যাওয়া-আসা করছে, নানান ধরনের

মানুষ   কারোর সঙ্গে কারোর কোনো মিল নেই   কত মজার মজার কথা একেক জন ভাবছে   কিন্তু ওরা কেউ জানে না, তিন্নি সব বুঝতে পারছে   এই তো এক জন মোটা লোক যাচ্ছে   তার হাতে একটা ছাতা   শীতের সময় কেউ ছাতা নিয়ে বের হয়? ছাতাটা কেমন অদ্ভুতভাবে দোলাচ্ছে লোকটা, এবং মনে মনে ভাবছে বাড়ি পৌঁছেই গরম পানি দিয়ে গোসল করে ঘুমূবে   শীতের দিনের সন্ধ্যাবেলায় কেউ ঘুমায়? লোকটার মনে খুব আনন্দ   কারণ সে হঠাৎ করে অনেক টাকা পেয়েছে   কেউ দিয়েছে তাকে   যে দিয়েছে তার নাম রহমত মিয়া

বুড়ো লোকটি চলে যেতেই রোগা একটা মানুষকে দেখা গেল   সে খুব রেগে আছে   কাকে যেন খুব গাল দিচ্ছে   এমন বাজে গাল যে শুনলে খুব রাগ লাগে   তিনি জানালা বন্ধ করে দিল

ঘরটা এখন অন্ধকার   অন্ধকারে কেউ কিছু দেখতে পায় না, কিন্তু সে পায়   কেউ অন্ধকারে দেখতে পায় না, সে পায় কেন? সে কোন অন্য মানুষদের মতো নয়? কেন সবাই তাকে ভয় পায়? এই যে সন্ধ্যা হয়ে গেছে, কিন্তু কেউ তার কাছে আসছে না   যতক্ষণ সে না ডাকবে, ততক্ষণ আসবে না   এলেও খুব ভয়ে ভয়ে আসবে   দরজার ওপাশে দাঁড়িয়ে ফিসফিস করে বলবে–তিন্নি আপা, তিন্নি আপা   এমন রাগ লাগে! রাগ হলে তিনীর সবাইকে কষ্ট দিতে ইচ্ছা করে   তখন তার কপালের বী পাশে চিনচিনে ব্যথা হয়   ব্যথা হলেই রাগ আরো বেড়ে যায়   রাগ বাড়লে ব্যথা বাড়ে   কী কষ্ট! কী কষ্ট!

তিনি দূরজা খুলে বারান্দায় এসে দাঁড়াল এবং রিনারিনে গলায় ডাকল—নাজিম, নাজিম   নাজিমের পায়ের শব্দ পাওয়া যাচ্ছে   সে ভয়ে-ভয়ে সিঁড়ি দিয়ে উঠে আসছে   তিন্নি তাকে দেখতে পাচ্ছে না দোতলায় ওঠার সিঁড়ি পেছনের দিকে   কিন্তু তবু তিন্নি পরিষ্কার বুঝতে পারছে, নাজিম রেলিং ধরে-ধরে উপরে আসছে, তার হাতে এক গ্লাস দুধ   নাজিম তার জন্যে দুধ আনছে   কী বিশ্রী ব্যাপার   সে দুধ চায় নি, তবু আনছে   এমন গাধা কেন লোকটা?

তিন্নি আপা!

তিন্নি তাকাল না নাজিম সিঁড়ির মাথায় দাঁড়িয়ে আছে ভয় পাচ্ছে খুব তয়ে তার পা কাঁপছে!

দুধ এনেছেন কেন? দুধ খাব না

অন্য কিছু খাবেন আপা?

না, কিছু খাব না

জ্বি আচ্ছা

বাবা কবে আসবে আপনি জানেন?

জানি না, আপা

বাবা কাল সকালে আসবে এক আসবে না, একটা লোককে নিয়ে আসবে

নাজিম কিছু বলল না তিনি কাটা-কটা গলায় বলল, আপনি আমার কথা বিশ্বাস করছেন না, তাই না?

করছি আপা

আমি সব কিছু বুঝতে পারি

আমি জানি আপা

আপনি আমাকে ভয় করেন কেন?

আমি ভয় করি না আপা

না, করেন আপনারা সবাই আমাকে ভয় করেন আপনি করেন, আবুর মা করে, দারোয়ান করে, সবাই ভয় করে! যান, আপনি চলে যান

দুধ খাবেন না?

না, খাব না  কিছু খাব না

বাতি জ্বালিয়ে দিই?

না, বাতি জ্বালাতে হবে না

জ্বি আচ্ছা, আমি যাই আপা?

না, আপনি যেতে পারবেন না  আপনি দাঁড়িয়ে থাকুন

নাজিম দাঁড়িয়ে রইল  তিনি তার ঘরে ঢুকে ছবি আঁকতে বসল  ঘর এখন নিকষা অন্ধকার, কিন্তু তাতে তার কোনো অসুবিধা হচ্ছে না অন্ধকারেই বরং রঙগুলি পরিষ্কার দেখা যায়  তিন্নি অতি দ্রুত ব্রাশ চালাচ্ছে  ভালো লাগছে না  কিছু ভালো লাগছে না  কান্না পাচ্ছে  সে তার রঙগুলি দূরে সরিয়ে কাঁদতে শুরু করল

নাজিম ভীত গলায় বলল, কী হয়েছে তিন্নি আপা?

তিনি তীক্ষ্ণ স্বরে বলল, কিছু হয় নি, আপনি চলে যান

নাজিম অতি দ্রুত সিঁড়ি থেকে নেমে গেল  যেন সে পালিয়ে বেঁচেছে

# তৃতীয়

তাঁরা ময়মনসিংহ এসে পৌঁছলেন ভোররাতে  তখনো চারদিক

অন্ধকার কিছুই দেখার উপায় নেই মিসির আলির মনে হল, বিশাল একটি রাজপ্রসাদের সামনে দাঁড়িয়ে আছেন গাছগাছালিতে চারদিক ঢাকা বারান্দায় অল্প পাওয়ারের একটি বাতি জ্বলছে তাতে চারদিকের অন্ধকার আরো গাঢ় হয়েছে মিসির আলি বললেন, রাজবাড়ি বলে মনে হচ্ছে

বরকত সাহেব শীতল গলায় বললেন, এক সময় ছিল সুসং দুর্গাপুরের মহারাজার বাড়ি আমি কিনে নিয়েছি

দারোয়ান গেট খোলামাত্র ছোটাছুটি শুরু হয়ে গেল অনেক লোকজন বেরিয়ে এল! সবাই ভৃত্যশ্রেণীর আজকালকার যুগেও যে এত জন কাজের লোক থাকতে পারে, তা মিসির আলি ধারণা করেন নি তিনি লক্ষ করলেন, এরা কেউ তিনি মেয়েটির উল্লেখ করছে না মেয়ের বাবাও মেয়ে সম্পর্কে কাউকে কিছু জিজ্ঞেস করলেন না অথচ জিজ্ঞেস করাটাই স্বাভাবিক ছিল

বরকত সাহেব বললেন, আপনি যান, বিশ্রাম করুন সকালবেলা আপনার সঙ্গে কথা হবে!

কালোমতো লম্বা একটি ছেলে তাঁর ঘর দেখিয়ে দিল

একতলার একটি কামরা, পুরোনো দিনের কামরাগুলি যেমন হয়- দৈর্ঘ্যে-প্রস্থে বিশাল বিরাট দক্ষিণমুখী জানোলা ঘরের আসবাবপত্র সবই দামী ও আধুনিক খাটে ছ ইঞ্চি ফোমের তোষক রকিং-চেয়ার মেঝেতে দামী স্যাগ কার্পেট মফস্বল শহরে এ— সব জিনিস ঠিক আশা করা যায় না

বাথরুমে ঢুকে মিসির আলি আরো অবাক হলেন ওয়াটার হিটারের ব্যবস্থা আছে চমৎকার বাথটাব মিসির আলির মনে হল, অনেক দিন এ ঘরে বা বাথরুমে কেউ আসে নি! এমন চমৎকার একটি গেষ্টরুম এরা শুধু-শুধু বানিয়ে রেখেছে

প্রচণ্ড ঠাণ্ডা কিন্তু গরম পানির ব্যবস্থা যখন আছে, তখন একটা হট

শাওয়ার নেয়া যেতে পারে মিসির আলি দীর্ঘ সময় নিয়ে গোসল সারালেন শরীর ঝরঝরে লাগছে এক কাপ গরম চা পেলে বেশ হত

বাথরুম থেকে বের হয়েই দেখলেন টেবিলে চায়ের আয়োজন পটভর্তি চা, প্লেটে নোনতা বিস্কিট, কুচিকুচি করে কাটা পনির ভৃত্যশ্রেণীর এক জন যুবক তাঁকে ঢুকতে দেখেই চা ঢালতে শুরু করল তিনি লক্ষ করলেন, লোকটি আড়চোখে তাঁর দিকে বারবার তোকাচ্ছে! চোখে চোখ পড়ামাত্র চট করে মাথা নামিয়ে নিচ্ছে

তোমার নাম কি?

নাজিম

শুধু নাজিম?

নাজিমুদ্দিন

কত দিন ধরে এ-বাড়িতে আছ?

জ্বি, অনেক দিন

অনেক দিন মানে কত দিন?

পাঁচ বছর

এ-বাড়িতে ক জন মানুষ থাকে?

নাজিম জবাব দিল না চায়ের কাপে চিনি ঢেলে এগিয়ে দিল তার ভাবভঙ্গি দেখে মনে হচ্ছে, সে এখন চলে যাবে মিসির আলি দ্বিতীয় বার জিজ্ঞেস করলেন, বাড়িতে ক জন মানুষ থাকে?

স্যার, আমি কিছু জানি না

আমি কিছু জানি না মানে? তুমি পাঁচ বছর এ বাড়িতে আছ, অথচ জিান না   এ বাড়িতে কী জন মানুষ থাকে?

জ্বি না   স্যার, আমি জানি না

বরকত সাহেব এবং তাঁর মেয়ে- এই দু জন ছাড়া আর কী জন মানুষ থাকে?

আমি স্যার কিছুই জানি না

মিসির আলি বড়ই অবাক হলেন   আর কোনো প্রশ্ন করলেন না   চায়ে চুমুক দিলেন   সিগারেট ধরলেন   তিনি সিগারেট ছেড়ে দেবার চেষ্টা করছেন, সেটা মনে রইল না   এই লোকটি কোনো কিছু বলতে চাচ্ছে না কেন? বাধা কোথায়?

না, আমি অসময়ে ঘুমুব না

সকালের নাশতা দেওয়া হবে সাড়ে সাতটায়

ঠিক আছে

আসি স্যার, পাশের ঘরেই আছি! দরকার হলে কলিং-বেল টোপবেন দরজার কাছে কলিং-বেল আছে

তিনি মাথা নাড়লেন   কিছু বললেন না   ঘড়িতে বাজছে পাঁচটা পঁয়তাল্লিশ   আকাশ ফরসা হতে শুরু করেছে   তিনি বারান্দায় এসে দাঁড়ালেন   ব্রহ্মপুত্র নদী নিশ্চয়ই খুব কাছে   ভোরবেলা নদীর পাড় ধরে হাঁটতে ভালো লাগবে   এই শহরে এর আগে তিনি আসেন নি অপরিচিত শহরে ঘুরে বেড়াতে চমৎকার লাগে

গেট বন্ধ   গেটের পাশের খুপরি—ঘরটায় দারোয়ান নিশ্চয়ই ঘুমুচ্ছে মিসির আলি উঁচু গলায় ডাকলেন, দারোয়ান, দারোয়ান, গেট খুলে দাও

দারোয়ান বেরিয়ে এল, কিন্তু গেট খুলল না! যেন সে কথা বুঝতে পারছে না

গেট খুলে দাও, আমি বাইরে যাব!

গেট খোলা যাবে না

খোলা যাবে না মানে? কোন যাবে না?

বড়সাহেবের হুকুম ছাড়া খোলা যাবে না

তার মানে? কী বলছি তুমি? এটা কি জেলখানা নাকি?

দারোয়ান কোনো উত্তর না-দিয়ে নিজের ঘরে ঢুকে গেল যেন মিসির আলির সঙ্গে কথাবার্তা চালিয়ে যাবার ব্যাপারে তার কোনো অনুগ্রহ নেই

তিনি দাঁড়িয়ে রইলেন এক-একা তাঁর সামনে ভারি লোহার গেট সমস্ত বাড়িটিকে যে-পাঁচিল ঘিরে রেখেছে, তাও অনেকখানি উঁচু সত্যি সত্যি জেলখানাজেলখানা ভাব মিসির আলি আবার ডাকলেন, দারোয়ান—দারোয়ান! কেউ বেরিয়ে এল না ভোর সাতটা পর্যন্ত মিসির আলি বাড়ির সামনের বাগানে চিন্তিত মুখে ঘুরে বেড়ালেন এই সময়ের মধ্যে তিনি একটি গুরুত্বপূর্ণ আবিষ্কার করলেন এই বাড়িটি গাছগাছালিতে ভর্তি কিন্তু কোনো গাছে পাখি ডাকছে না শুধু যে ডাকছে না তাই নয়, কোনো গাছে পাখি বসে পর্যন্ত নেই অথচ ভোরবেলার এই সময়টায় পাখির কিচিরমিচিরে কান ঝালাপালা হবার কথা! অথচ চারদিক কেমন নীরব, থমথমে

স্যার, আপনার নাশতা দেয়া হয়েছে

কোথায়?

দোতলায়

চল যাই

আমি যাব না স্যার আপনি এক যান ঐ যে সিঁড়ি

সিঁড়িতে পা রেখেই মিসির আলি থমকে দাঁড়ালেন সিঁড়ির মাথায় একটি বালিকা দাঁড়িয়ে তীক্ষ্ণ দৃষ্টিতে তাঁর দিকে তাকিয়ে আছে মেয়েটি দারুণ রূপসী মাথাভর্তি কোঁকড়ানো চুল টানা টানা চোখ দেবীমূর্তির মতো কাটা-কাটা নাক-মুখ মেয়েটি দাঁড়িয়েও আছে মূর্তির মতো একটুও নড়ছে না চোখের দৃষ্টিও ফিরিয়ে নিচ্ছে না মিসির আলি বললেন, কেমন আছ তিন্নি?

মেয়েটি মিষ্টি করে হেসে বলল, ভালো আছি আপনি ভালো আছেন?

হ্যাঁ, ভালোই আছি

আপনাকে গেট খুলে দেয় নি, তাই না?

মিসির আলি উপরে উঠতে উঠতে বললেন, দারোয়ান ব্যাটা বেশি সুবিধার না কিছুতেই গেট খুলল না

দারোয়ান ভালোই বাবার জন্যে খোলে নি বাবা গেট খুলতে নিষেধ করেছেন

তাই নাকি?

হ্যাঁ বাবার ধারণা, গেট খুললেই আমি চলে যাব

তুমি বুঝি শুধু চলে যেতে চাও?

না, চাই না কিন্তু বাবার ধারণা, আমি চলে যেতে চাই

মেয়েটি আবার মাথা দুলিয়ে হাসল মেয়েটি এই দারুণ শীতেও পাতলা একটা জামা গায়ে দিয়ে আছে খালি পা মনে হচ্ছে সে শীতে অল্প অল্প কাঁপছে

তিন্নি, তোমার শীত লাগছে না?

বল কী! এই প্রচণ্ড শীতে তোমার ঠাণ্ডা লাগছে না?

না আপনি নাশতা খেতে যান বাবা আপনার জন্যে অপেক্ষা করছে দেরি হচ্ছে দেখে মনে-মনে রেগে যাচ্ছে

তাই বুঝি?

হ্যাঁ, তাই!

মেয়েটি হাঁটতে শুরু করল! ধবধবে সাদা রঙের ফ্রকে তাকে দেবশিশুর মতো লাগছে মিসির আলি মেয়েটির প্রতি গাঢ় মমতা বোধ করলেন তাঁর ইচ্ছে করল মেয়েটিকে কোলে তুলে নিতে কিন্তু এ-মেয়ে হয়তো এ-সব পছন্দ করবে না একে দেখেই মনে হচ্ছে, এর পছন্দ-অপছন্দ খুব তীব্র

নাশতার আয়োজন প্রচুর

রুটি মাখন থেকে শুরু করে চিকেন ফ্রাই, ফিস ফ্রাই সবই আছে বিলেতি কায়দায় দু জনের সামনেই এক বাটি করে সালাদ লম্বা-লম্বা গ্লাসে কমললেবুর রস রাজকীয় ব্যাপার! শুধু খাবারদাবার এগিয়ে দেবার জন্যে কেউ নেই বরকত সাহেব ঠাণ্ডা গলায় বললেন, বসে আছেন কেন? শুরু করুন

তিমির জন্যে অপেক্ষা করছি

ও আসবে না

আসবে না কেন?

খেয়ে নিয়েছে আমার মেয়ের সঙ্গে কি আপনার কথা হয়েছে?

হ্যাঁ

কেমন দেখলেন আমার মেয়েকে?

ভালো

বরকত সাহেব তীক্ষ্ণ দৃষ্টিতে তাকিয়ে রইলেন খানিকক্ষণ নিচু গলায় বললেন, ওর মধ্যে কি কোনো অস্বাভাবিকতা আপনার নজরে পড়েছে?

না

ভালো করে ভেবে বলুন!

ভেবেই বলছি তবে পারিপার্শ্বিকে কিছু অস্বাভাবিক ব্যাপার লক্ষ করছি

যেমন?

যেমন আপনার গাছগুলিতে কোনো পাখি নেই একটি পাখিও আমার চোখে পড়ে নি

বরকত সাহেব চমকালেন না তার মানে তিনি ব্যাপারটি আগেই লক্ষ করেছেন আগে লক্ষ না-করলে নিশ্চয়ই চমকাতেন অর্থাৎ মানুষটির পর্যবেক্ষণ-শক্তি ভালো এই জিনিসটি চট করে কারোর চোখে পড়বে না মিসির আলি বললেন, এ ছাড়াও অন্য একটি ব্যাপার লক্ষ করেছি

বলুন শুনি

আপনার বাড়ির কাজের লোকটি, যার নাম নাজিম, সে অত্যন্ত ভীত ও শঙ্কিত

এটা এমন কিছু অস্বাভাবিক ব্যাপার নয় এ-বাড়ির সবাই আমাকে ভয় করে

কেন?

পৃথিবীর নিয়মই হচ্ছে ক্ষমতাবানকে ভয় করা   আমি ক্ষমতাবান

ক্ষমতাটা কিসের?

অর্থের   অর্থের ক্ষমতাই সবচেয়ে বড় ক্ষমতা

আপনার ধারণা, যেহেতু আপনার প্রচুর টাকা, সেহেতু সবাই আপনাকে ভয় করে?

অন্য কারণও আছে, আমি বেশ বদমেজাজি

আপনার মেয়ে তিনি, সেও কি বদমেজাজি?

বরকত সাহেবের ভক্ত কুচকে উঠল   তিনি জবাব দিতে গিয়েও দিলেন না   হালকা স্বরে বললেন, চা নিন   নাকি কফি খেতে চান?

চা খাব! আপনি বলেছিলেন ব্যবসা ছেড়ে দিয়েছেন   এখন করেন কী?

কিছুই করি না   এখন আমি ঘরেই থাকি

এবং কাউকে ঘর থেকে বেরুতে দেন না

এ-কথা বলছেন কেন?

কারণ দারোয়ান আমাকে বেরুতে দেয় নি

ওকে বলে দিয়েছি যেন গেট না খোলে

কেন বলেছেন?

তিন্নির জন্যে বলেছি   আমার ভয়, গেট খোলা পেলেই সে চলে যাবে আমি আর কোনোদিন তাকে ফিরে পাব না

সে কি এর আগে কখনো গিয়েছে?

না

তাহলে কী করে আপনার ধারণা হল, গেট খোলা পেলে সে চলে যাবে?

আমাকে আপনি এত প্রশ্ন করছেন কেন? আমাকে প্রশ্ন করবার জন্যে তো আপনাকে আনি নি আপনাকে আনা হয়েছে আমার মেয়ের জন্যে

আনা হয়েছে বলাটা বোধহয় ঠিক হচ্ছে না আমি নিজ থেকে এসেছি

বরকত সাহেব ক্লান্ত গলায় বললেন, আপনি দয়া করে আমার মেয়ের ঘরে চলে যান ওর সঙ্গে কথা বলুন

ও কি তার ঘরে একা থাকে?

হ্যাঁ, একাই থাকে

মিসির আলি উঠে দাঁড়াতেই বরকত সাহেব বললেন, প্লীজ, একটি কথা মন দিয়ে শুনুন এমন কিছুই করবেন না, যাতে আমার মেয়ে রেগে যায়

এ কথা বলছেন কেন?

ও রেগে গেলে মানুষকে কষ্ট দেয়

কীভাবে কষ্ট দেয়?

নিজেই বুঝবেন, আমার বলার দরকার হবে না

তিন্নির ঘরটি বিরাট বড় এক পাশে ছোট্ট একটি কালো রঙের খাটে সুন্দর একটি বিছানা পাতা নানান ধরনের খেলনায় ঘর ভর্তি বেশির ভাগ খেলনাই হচ্ছে তুলার তৈরী জীবজন্তু শিশুদের ঘর যেমন অগোছাল থাকে, এ ঘরটি সে-রকম নয় বেশ গোছানো ঘর মিসির আলি দরজার বাইরে দাঁড়িয়ে কিছুক্ষণ তিন্নিকে দেখলেন মেয়েটি

গভীর মনোযোগে ছবি আঁকছে এক বারও তাকাচ্ছে না তাঁর দিকে মিসির আলি বললেন, তিনি, ভেতরে আসব?

তিন্নি ছবি থেকে মুখ না-ভুলেই বলল, আসতে ইচ্ছে হলে আসুন

ইচ্ছে না হলে আসব না?

তিন্নি কিছু বলল না মিসির আলি ভেতরে ঢুকলেন হাসিমুখে বললেন, বসব কিছুক্ষণ তোমার ঘরে?

বসার ইচ্ছে হলে বসুন!

তিনি বসলেন হাসিমুখে বললেন, কিসের ছবি আঁকছ?

গাছের

দেখি কেমন ছবি?

দেখতে ইচ্ছে হলে দেখুন

তিন্নি তার ছবি এগিয়ে দিল মিসির আলি অবাক হয়ে দেখলেন, অদ্ভুত সব গাছের ছবি আঁকা হয়েছে গাছগুলিতে কোনো পাতা নেই অসংখ্য ডাল ডালগুলি লতানো কিছু কিছু লতা আবার চুলের বেণীর মতো পাকানো

সুন্দর হয়েছে তো গাছের ছবি!

আপনার ভালো লাগছে?

হ্যাঁ

এ-রকম গাছ কি আপনি এর আগে কখনো দেখেছেন?

না, দেখি নি

তাহলে আপনি কেন জিজ্ঞেস করলেন না—কী করে আমি না— দেখে এমন সুন্দর গাছের ছবি আঁকলাম?

শিশুরা মন থেকে অনেক জিনিস আঁকে

তিন্নি হাসল তিনি প্রথম মেয়েটির মুখে হাসি দেখলেন তিন্নি হাসতে-হাসতে ভেঙে পড়ছে মিসির আলি বললেন, তুমি এত হাসছ কেন?

হাসতে ভালো লাগছে, তাই হাসছি

তিনি নিজেও হাসলেন হাসতে-হাসতেই বললেন, আমি শুনেছি তুমি সব প্রশ্নের উত্তর জান

কে বলেছে? বাবা?

হ্যাঁ তুমি কি সত্যি-সত্যি জান?

জানি পরীক্ষা করতে চান?

চাই বল তো নয়-এর বর্গমূল কত?

তিন

পাঁচের বর্গমূল কত সেটা জান?

তিন্নি কিছুক্ষণ চুপ করে থেকে বলল, আমি জানি না

আচ্ছা দেখি, এটা পার কি না পেনিসিলিন যিনি আবিষ্কার করেছেন, তাঁর নাম কি?

স্যার আলেকজান্ডার ফ্লেমিং

হ্যাঁ, হয়েছে এখন বল দেখি তাঁর স্ত্রীর নাম কি?

আমি জানি না

সত্যি জানি না?

না, আমি জানি না

রবীন্দ্রনাথ ঠাকুর কত সালে নবেল প্রাইজ পেয়েছেন জান?

জানি উনিশ শ তের সালে

রবীন্দ্রনাথ ঠাকুরের ছোট মেয়ের নাম জান?

জানি না

মিসির আলি হাসতে লাগলেন তিনি ভ্রূ কুঁচকে তাকিয়ে রইল গম্ভীর স্বরে বলল, আপনি হাসছেন কেন?

আমি হাসছি, কারণ তুমি কীভাবে সব প্রশ্নের জবাব দাও, তা বুঝতে পারছি

তাহলে বলুন, কীভাবে সব প্রশ্নের জবাব দিই

আমি লক্ষ করলাম, যে-সব প্রশ্নের উত্তর আমি জানি, শুধু সে-সব প্রশ্নের উত্তরই তুমি জান যেমন আমি জানি নিয়ের বর্গমূল তিন কাজেই তুমি বললে তিনি কিন্তু পাঁচের বর্গমূল কত তা তুমি বলতে পারলে না, কারণ আমি নিজেও তা জানি না আলেকজান্ডার ফ্লেমিংয়ের স্ত্রীর নাম তুমি বলতে পারলে না, কারণ আমি তাঁর স্ত্রী নাম জানি না ঠিক এইভাবে.......

থাক, আর বলতে হবে না

তিন্নি তাকিয়ে আছে তার মুখে কোনো হাসি নেই! সমস্ত চেহারায় কেমন একটা কঠিন ভাব চলে এসেছে, যা এত অল্পবয়সী একটি বাচ্চার চেহারার সঙ্গে ঠিক মিশ খাচ্ছে না মিসির আলি সহজ স্বরে

বললেন, তুমি মানুষের মনের কথা টের পাও  টের পাও বলেই জানা প্রশ্নগুলির উত্তর দিতে পার  এটা এক ধরনের টেলিপ্যাথিক ক্ষমতা! কেউ-কেউ এ-ধরনের ক্ষমতা নিয়ে জন্মায়

তিনি শীতল গলায় বলল, আপনি খুব বুদ্ধিমান

মিসির আলি বললেন, হ্যাঁ, আমি বুদ্ধিমান

আপনি বুদ্ধিমান এবং অহঙ্কারী

যারা বুদ্ধিমান, তারা সাধারণত অহঙ্কারী হয়  এটা দোষের নয়  যে-জিনিস তোমার নেই, তা নিয়ে তুমি যখন অহঙ্কার কর, সেটা হয় দোষের

আপনি এখানে কেন এসেছেন?

তোমাকে সাহায্য করবার জন্যে এসেছি

কিসের সাহায্য?

আমি এখনো ঠিক জানি না  সেটাই দেখতে এসেছি  হয়তো তোমার কোনো সাহায্যের প্রয়োজন নেই! তোমার বাবা শুধু-শুধু ভয় পাচ্ছেন

আমি ডাক্তার পছন্দ করি না

আমি ডাক্তার নই

আপনি এখন আমার ঘর থেকে চলে যান  আমার আর আপনাকে ভালো লাগছে না

আমার কিন্তু তোমাকে ভালো লাগছে  খুব ভালো লাগছে

আপনি এখন যান

মিসির আলি উঠে দাঁড়ালেন   তিনি বলল, দাঁড়িয়ে আছেন কেন? চলে যান

তিন্নি কথা কটি বলার সঙ্গে-সঙ্গে মিসির আলি তাঁর মাথার ঠিক মাঝখানে এক ধরনের যন্ত্রণা বোধ করলেন   হঠাৎ মাথাটা ঘুরে উঠল, বমি বমি ভাব হল, আর সেই সঙ্গে তীব্র ও তীক্ষ্ণ যন্ত্রণা যেন কেউ একটি ধারাল ব্লেড দিয়ে আচমকা মাথাটা দুফাঁক করে ফেলেছে মিসির আলি বুঝতে পারছেন, তিনি জ্ঞান হারাচ্ছেন   পৃথিবী তাঁর কাছ থেকে দূরে সরে যাচ্ছে   চোখের সামনে দেখছেন সাবানের বুদবুদের মতো বুদবুদ   জ্ঞান হারাবার ঠিক আগমুহূর্তে ব্যথাটা কমে গেল   সমস্ত শরীরে এক ধরনের অবসাদ   ঘুমে চোখ জড়িয়ে যাচ্ছে   মিসির আলি তাকালেন তিন্নির দিকে   মেয়েটির ঠোঁটের কোণে মৃদু হাসি   সহজ হাসি নয়, উপহাসের হাসি   মিসির আলি দীর্ঘ সময় চুপ থেকে বললেন, এটা তো তুমি ভালোই দেখালে

তিনি বলল, এর চেয়েও ভালো দেখাতে পারি

তা পার   নিশ্চয়ই পার   তুমি কি রাগ হলেই এ রকম কর?

হ্যাঁ, করি

আমি তোমাকে রাগাতে চাই না

কেউ চায় না

সবাই তোমাকে খুশি রাখতে চায়?

হ্যাঁ

কিন্তু তবু তুমি প্রায়ই রেগে যাও, তাই না?

হ্যাঁ, যাই

রাগটা সাধারণত কতক্ষণ থাকে?

ঠিক নেই   কখনো অনেক বেশি সময় থাকে

আচ্ছা তিন্নি, মনে কর এখানে দু জন মানুষ আছে   তুমি রাগ করলে এক জনের উপর, তাহলে ব্যথাটা কি সেই জনই পাবে   না দু জন একত্রে পাবে?

যার উপর রাগ করেছি, সে-ই পাবে, অন্যে পাবে কেন? অন্য জনের উপর তো আমি রাগ করি নি

তাও তো ঠিক এখন কি আমার উপর তোমার রাগ কমেছে?

হ্যাঁ, কমেছে   তাহলে আমার দিকে তাকিয়ে একটু হাস তো, যাতে আমি বুঝতে পারি তোমার রাগ সত্যি সত্যি কমেছে

তিন্নি হাসল   মিসির আলি বললেন, আমি কি আরো খানিকক্ষণ বসব?

বসার ইচ্ছা হলে বসুন!

মিসির আলি বসলেন   একটি সিগারেট ধরলেন   মেয়েটি নিজের মনে ছবি আঁকছে   সেই গাছের ছবি, লতানো ডাল, পত্রহীন বিশাল বৃক্ষ মিসির আলি ঠিক করলেন, তিনি একটি পরীক্ষা করবেন   এই মেয়েটি যেভাবেই হোক, মস্তিষ্কের কোষে সরাসরি চাপ প্রয়োগ করতে পারে উচ্চ পর্যায়ের একটি টেলিপ্যাথিক ক্ষমতা   ছোট্ট একটি মেয়ে, অথচ কত সহজে মানুষের মাথায় ঢুকে যাচ্ছে   এটাকে বাধা দেবার একমাত্র উপায় সম্ভবত মেয়েটিকে মাথার ভেতর ঢুকতে না-দেয়া   সেটা করা যাবে তখনই, যখন নিজেকে সম্পূর্ণ বিচ্ছিন্ন করে ফেলা যাবে! সমস্ত চিন্তা ও ভাবনা কেন্দ্রীভূত করা হবে একটি বিন্দুতে

মিসির আলি ডাকলেন, তিন্নি

তিন্নি মুখ না তুলেই বলল, কি?

তুমি আমার মাথার ব্যথাটা আবার তৈরি কর তো

কেন?

আমি একটা ছোট্ট পরীক্ষা করব

কী পরীক্ষা?

আমি দেখতে চাই এই ব্যথার হাত থেকে বাঁচার কোনো উপায় আছে কি না

উপায় নেই

সেটাই দেখব তবে তিন্নি একটি কথা, ব্যথাটা তুমি তৈরি করবে খুব ধীরে এবং যখনই আমি হাত ভুলব, তুমি ব্যথাটা কমিয়ে ফেলবে

আপনি খুব অদ্ভুত মানুষ

আমি মোটেই অদ্ভুত মানুষ নই আমি একজন যুক্তিবাদী মানুষ আমি এসেছি তোমাকে সাহায্য করতে

আমার কোনো সাহায্য লাগবে না

পুরি হয়তো লাগবে না তবু আমি তোমার ব্যাপারটা পুরোপুরি বুঝতে চাই এখন তুমি ব্যথা তৈরি কর তো! খুব ধীরে-বীরে

তিন্নি মাথা তুলে সোজা হয়ে বসল তার দৃষ্টি তীক্ষ্ণ থেকে তীক্ষ্ণতর হচ্ছে ঠোঁট বেঁকে যাচ্ছে বাঁকা ঠোঁট খুব হালকাভাবে কাঁপছে

মিসির আলি চোখ বন্ধ করে বসে আছেন তিনি তাঁর সমস্ত মন-প্রাণ একটি ব্যাপারে কেন্দ্রীভূত করে ফেললেন খুব ছোটবেলায় তিনি একটি সাপের মুখোমুখি হয়েছিলেন এখন তিনি ভাবছেন সেই সাপটির কথা সাপটির হলুদ গা ছিল চক্রকাটা বুকে ভর দিয়ে একেবেঁকে এগিয়ে আসছিল তাঁকে দেখেই সে থমকে গেল ঘন-ঘন তার চেরা জিব বের করতে লাগল মিসির আলি এখন আর কিছুই ভাবছেন না ঠিক এই মুহূর্তে সাপের চেরা জিব ছাড়া অন্য কিছুই

নেই  তিনি জীবিত কি মৃত, সেই বোধও তাঁর নেই  তিনি কল্পনায় দেখছেন  হলুদ রঙের কুৎসিত সাপের চেরা জিব বাতাসে কাঁপছে

মিসির আলির চোখের দৃষ্টি ঘোলা হয়ে আসছে  কপালে বিন্দু-বিন্দু ঘাম  তিন্নি ঘনঘন নিঃশ্বাস ফেলছেন  তিন্নি অবাক হয়ে মিসির আলিকে দেখছে  আশ্চর্য ব্যাপার, এই মানুষটিকে সে কিছু করতে পারছে না! এতক্ষণে ব্যথায় তাঁর ছটফট করা উচিত ছিল, কিন্তু লোকটি এখনো হাত তুলছে না  এর মানে কি এই যে, সে ব্যথা পাচ্ছে না? তা কী করে সম্ভব! তিন্নি ব্যথার পরিমাণ অনেক দূর বাড়িয়ে দিল  তার নিজের মাথাই এখন ঝিমঝিম করছে  মিসির আলি হাত তুললেন  তিনি পরীক্ষায় পাশ করেছেন  মিসির আলি দুর্বল গলায় বললেন, তিন্নি, আমি এখন যাই! তোমার সঙ্গে পরে কথা হবে

তিনি জবাব দিল না  অবাক চোখে তাঁকে দেখতে লাগল

মিসির আলি বললেন, তিন্নি, আমি কি তোমার আঁকা ছবিগুলি নিয়ে যেতে পারি?

কেন?

আমি নিজের ঘরে বসে সময় নিয়ে ছবিগুলি দেখব

তাতে কী হবে?

তোমাকে বুঝতে সুবিধা হবে

তিনি তাঁর হাতে একগাদা ছবি তুলে দিল  মিসির আলি সিঁড়ি বেয়ে নেমে গেলেন  ক্লান্তিতে তাঁর পা ভেঙে আসছে  ঘুমে চোখ জড়িয়ে আসছে  তিনি পেছনে ফিরলেন  তিনি ছাদে উঠে গেছে  তার মাথার উপর চক্রাকারে কয়েকটি পাখি উড়ছে

আশেপাশে পাখি নেই  কিন্তু এই মেয়েটির মাথার উপর পাখি উড়ছে কেন? শালিক পাখি  কিচমিচ শব্দ করছে  মেয়েটিকে দেখে মনে হল,

সেও কিছু বলছে পাখিদের   এত রহস্য কেন? মিসির আলি নিজের ঘরের দিকে এগুলেন   তাঁর মন ভারাক্রান্ত   তিনি নিজের ভিতর এক ধরনের অস্থিরতা বোধ করলেন

# চতুর্থ

সারাটা দিন তিনি ছাদে কাটাল

এক বার এ-মাথায় যাচ্ছে, আরেক বার ও-মাথায়   মাঝে-মাঝে বিড়বিড় করে নিজের মনে কথা বলছে এবং হাসছে   শীতের দিনের রোদ দুপুরের দিকে খুব বেড়ে যায়   সারা গা চিড়বিড় করে   কিন্তু মেয়েটি নির্বিকার   হাঁটছে তো হাঁটছেই   রহিমা দুপুরে ছাদে এসে ভয়ে-ভয়ে বলেছিল, ভাত দিছি, খেতে আসেন   তিন্নি কোনো কথা বলে নি   রহিমা খানিকক্ষণ দাঁড়িয়ে থেকে চলে গেছে   তিন্নি বুঝতে পারছে, সিঁড়ি দিয়ে নামার সময় রহিমা মনে মনে বলছে, পিশাচ, পিশাচ মানুষ না, পিশাচ! তিন্নির খানিকটা রাগ লাগছিল   কিন্তু সে সামলে নিল   সব সময় রাগ করতে ভালো লাগে না   তার নিজেরও কষ্ট হয়   চোখ জ্বালা করে

রহিমা চলে যাবার পরপরই বরকত সাহেব এলেন   তিনি কোনো কথা বললেন না   চিলেকোঠার কাছে মাথা নিচু করে দাঁড়িয়ে রইলেন তিন্নির মন-খারাপ হয়ে গেল   বাবা আগে তাকে ভয় পেতেন না   এখন পান   খুবই ভয় পান   অথচ সে বাবাকে এক দিনও ব্যথা দেয় নি কোনো দিন দেবেও না

তিন্নি

কি বাবা?

ভাত খেতে এস

আমার খিদে নেই বাবা   যেদিন খুব রোদ ওঠে, সেদিন আমার খিদে হয় না

বরকত সাহেব ছোট্ট একটি নিঃশ্বাস ফেললেন   সেই নিঃশ্বাসের শব্দ শুনে তিন্নির আরো মন-খারাপ হয়ে গেল

তিন্নি

কি বাবা?

যে-ভদ্রলোক এসেছেন, তাঁর সঙ্গে কি তোমার কথা হয়েছে?

হ্যাঁ, হয়েছে

তাঁকে তোমার কেমন লেগেছে?

ভালো

তাহলে তাঁকে ব্যথা দিলে কেন? আমি কিছুক্ষণ আগে একতলায় গিয়েছিলাম, ভদ্রলোক মড়ার মতো পড়ে আছেন

তিনি জবাব দিল না   বরকত সাহেব বললেন, তুমি জান, তিনি কী জন্যে এসেছেন?

জানি   তিনি আমাকে বলেছেন

তুমি লক্ষ্মী মেয়ের মতো তোমার যত কথা আছে, সব ওকে বলবে কিছুই লুকোবে না

আচ্ছা!

তোমার স্বপ্নের কথাও বলবে

তিনি বিশ্বাস করবেন না, হাসবেন

না, হাসবেন না উনি একজন অত্যন্ত বুদ্ধিমান মানুষ তোমার সব কথা উনি বুঝবেন আমি যা বুঝতে পারিনি, উনি তা পারবেন

তিনি বলল, উনি কি গাছের মতো জ্ঞানী?

বরকত সাহেব মৃদুস্বরে বললেন, তোমার গাছের ব্যাপারটা আমি জানি না তিন্নি কাজেই বলতে পারছি না গাছের মতো জ্ঞানী কি না আমার ধারণা, গাছের জীবন থাকলেও তা খুব নিম্ন পর্যায়ের জ্ঞান-বুদ্ধির ব্যাপার সেখানে নেই

বাবা

বল মা

আমার স্বপ্নের ব্যাপারটা কি আজই ওকে বলব?

না, আজ না-বললেও হবে কাল বল আজ ভদ্রলোক ঘুমুচ্ছেনা! আমার মনে হয় সারা দিনই ঘুমুবেন! তুমি ব্যথা দেবার পর উনি অসুস্থ হয়ে পড়েছেন

তিনি লজ্জিত হল কিছু বলল না বরকত সাহেব বললেন, তুমি কি ছাদেই থাকবে?

হ্যাঁ তুমি যাও, ভাত খাও

বরকত সাহেব নেমে গেলেন তিনি ছাদের এ-মাথা থেকে গু-মাথা পর্যন্ত আবার হাঁটতে শুরু করল সে নেমে এল সন্ধ্যাবেলায় তার গা বিমঝিম করছে হাত-পা কপিছে আজ সে আবার স্বপ্ন দেখবে এসব লক্ষণ তার এখন চেনা হয়ে গেছে তার ভয়ভয় করতে লাগল স্বপ্ন এত বাজে ব্যাপার, এত কষ্টের!

ঘুমুবার আগে তিন্নি একবাটি দুধ খেল  রহিমা কমলা এনেছিল  খোসা ছাড়িয়ে! তার দুটি কোয়া মুখে দিল  রহিমা বলল, আমি এই ঘরে ঘুমাইব আপা? তিনি কড়া গলায় বলল,-ন! রহিমা প্রতি রাতেই এই কথা বলে  প্রতি রাতেই তিনি একই উত্তর দেয়  একা-থাকা তার অভ্যাস হয়ে গেছে  অথচ কেউ সেটা বুঝতে চায় না  বাবাও মাঝে মাঝে এসে বলেন, তুমি কি আমার সঙ্গে ঘুমুবে মা?

একবার খুব ঝড়-বৃষ্টি হচ্ছিল  ঘন-ঘন বাজ চমকাচ্ছিল  বাবা এসে জোর করে তাকে উঠিয়ে নিয়ে  সে কত বার বলেছে, আমি কাউকেই ভয় করি না  বাবা শোনেন নি  বাবা-মারা কোনো কথা শুনতে চায় না  মার কথা সে অবশ্যি বলতে পারে না, কারণ মার কথা তার কিছুই মনে নেই  শুধু মনে আছে মাথাভর্তি চুলের একটি গোলগোল মুখ তার মুখের উপর ঝুকে আছে  তিন্নি ভাবতে লাগল, মা বেঁচে থাকলে এখন কী করত? তাকে নিয়ে খুব সমস্যায় পড়ে যেত  হয়তো রোজ রাতে তার সঙ্গে ঘুমুত  কান্নাকাটি করত  আচ্ছা, সে এ রকম হল কেন? সে অন্য সব মেয়েদের মতো হল না কেন?

রহিমা এখনো দাঁড়িয়ে আছে  সরাসরি তিন্নির দিকে তাকাচ্ছে না কিন্তু মনে— মনে চাচ্ছে তাড়াতাড়ি এ-ঘর থেকে চলে যেতো  তিনি ভেবে পেল না, যে চলে যেতে চাচ্ছে, সে চলে না—গিয়ে দাঁড়িয়ে আছে কেন?

রহিমা

জ্বি, আপা?

তুমি আজ সকালে আমাকে পিশাচ ডাকছিলে কেন?

রহিমার মুখ সাদা হয়ে গেল! দেখতে-দেখতে কপালে বিন্দু-বিন্দু ঘাম জমল

পিশাচরা কী করে রহিমা?

রহিমা তার জবাব দিল না   তার পানির পিপাসা পেয়ে গেছে   বুক শুকিয়ে কাঠ

আর কোনো দিন আমাকে পিশাচ ডাকবে না

জ্বি আচ্ছা!

এখন যাও

আজ বোধহয় স্বপ্নটা সে দেখবেই   বিছানায় শোয়ামাত্র চোখ জড়িয়ে আসছে ঘুমে   অনেক চেষ্টা করেও চোখ মেলে রাখা যাচ্ছে না   ঘরের বাতাস হঠাৎ যেন অনেকখানি ঠাণ্ডা হয়ে গেছে   ঝুনঝুন শব্দ হচ্ছে দূরে   এই দূর অনেকখানি দূর গ্রহ-নক্ষত্র ছাড়িয়ে দূরে, আরো দূরে তিনি ছটফট করতে লাগল   সে ঘুমুতে চায় না, জেগে থাকতে চায় কিন্তু ওরা তাকে জেগে থাকতে দেবে না   ঘুম পাড়িয়ে দেবে   এবং ঘুম পাড়িয়ে অদ্ভুত সব স্বপ্ন দেখাবে

তিনি সেই রাতে যে-স্বপ্ন দেখল তা অনেকটা এ রকম : একটি বিশাল মাঠে সে   দাঁড়িয়ে আছে   যত দূর দৃষ্টি যায় শুধু গাছ আর গাছ   বিশাল মহীরুহ   এইসব গাছের মাথা যেন আকাশ স্পর্শ করেছে   গাছগুলি অদ্ভুত   লতানো ডাল   কিছু-কিছু ডাল আবার বেণী পাকানো   তাদের গায়ের রঙ সবুজ নয়, হলুদের সঙ্গে লাল মেশানো   হালকা লাল এইসব গাছ একসঙ্গে হঠাৎ কথা বলে উঠছে   নিজেদের মধ্যে কথা! আবার কথা বন্ধ করে দিচ্ছে   তখন চারদিকে সুনসান নীরবতা   শোনা যাচ্ছে শুধু ঘাতাসের শব্দ   ঝড়ের মতো শব্দে বাতাস বইছে! আবার সেই শব্দ থেমে যাচ্ছে   তখন কথা বলছে গাছেরা   কত অদ্ভুত বিষয় নিয়ে কত অদ্ভুত কথা! তার প্রায় কিছুই তিনি বুঝতে পারছে না একসময় সমস্ত কথাবার্তা থেমে গেল   তিন্নি বুঝতে পারল সব কটি গাছ লক্ষ করছে তাকে   তাদের মধ্যে একজন বলল, কেমন আছ ছোট্ট মেয়ে?

ভালো

ভয় পাচ্ছ কেন তুমি?

আমি ভয় পাচ্ছি না

অল্প-অল্প পাচ্ছি   কোনো ভয় নেই

কোনো ভয় নেই–বেলার সঙ্গে-সঙ্গে সব কটি গাছ একত্রে বলতে লাগল, ভয় নেই   কোনো ভয় নেই

ভয়াবহ শব্দ! কানে তালা লেগে যাবার মতো অবস্থা! তিন্নি তখন কেঁদে ফেলল, তার কান্নার সঙ্গে-সঙ্গে সমস্ত শব্দ থেমে গেল   কথা বলল শুধু একটি গাছ

ছোট্ট মেয়ে তিন্নি

কি?

কাঁদছ কেন?

জানি না কেন   আমার কান্না পাচ্ছে

ভয় লাগছে?

হ্যাঁ

কোনো ভয় নেই   তোমাকে ঘুম পাড়িয়ে দিচ্ছি

কথা শেষ হবার সঙ্গে আলো কমে এল! সব কটি গাছ একত্রে মাথা দুলিয়ে কীসব গান করতে লাগল   এই গানে মনে অদ্ভুত এক আনন্দ হয়   শুধু মনে হয় কত সুখ চারদিকে   শুধু বেঁচে থাকতে ইচ্ছে করে আনন্দ করতে ইচ্ছা করে!

ঘুম আসছে ছোট্ট মেয়ে তিন্নি?

আসছে

তাহলে ঘুমাও   আমাদের গান তোমার ভালো লাগছে?

লাগছে

খুব ভালো?

হ্যাঁ, খুব ভালো!

গাঢ় ঘুমে তিন্নির চোখ জড়িয়ে এল   স্বপ্ন শেষ হয়েছে   কিন্তু শেষ হয়েও যেন হয় নি   তার রেশ লেগে আছে তিন্নির চোখে-মুখে

# পঞ্চম

মিসির আলি সারাদিন ঘুমুলেন

দুপুরে এক বার ঘুম ভেঙেছিল   মাথায় অসহ্য যন্ত্রণা   তিনি পরপর দুগ্লাস ঠাণ্ডা পানি খেয়ে আবার বিছানায় গড়িয়ে পড়লেন   যখন জাগলেন, তখন বেশ রাত   বিছানার পাশে উদ্বিগ্ন মুখে বরকত সাহেব দাঁড়িয়ে আছেন   এক জন বেঁটেমতো লোক আছে, হাতে ষ্টেথিসকোপ নিশ্চয়ই ডাক্তার   দরজার পাশে চোখ বড়-বড় করে দাঁড়িয়ে আছে নিজাম   বোঝাই যাচ্ছে সে বেশ ভয় পেয়েছে

বরকত সাহেব বললেন, এখন কেমন লাগছে?

ভালো

মিসির আলি উঠতে চেষ্টা করলেন ডাক্তার সাহেব বললেন, নড়াচড়া করবেন না চুপ করে শুয়ে থাকুন আপনার ব্লাড প্রেশার অ্যাবনরম্যালি হাই

তিনি কিছু বললেন না নিজেকে খাপ খাইয়ে নিতে তাঁর সময় লাগছে ঘুম ঘুম ভাবটা ঠিক কাটছে না! ডাক্তার সাহেব বললেন, হাই প্রেশারে কত দিন ধরে ভুগছেন?

প্রেশার ছিল না হঠাৎ করে হয়েছে যে-জিনিস হঠাৎ আসে তা হঠাৎই যায় কি বলেন?

না না, খুব সাবধান থাকবেন আমি তো ভয়ই পেয়ে গিয়েছিলাম বরকত সাহেবকে বলছিলাম হাসপাতালে ট্রান্সফার করবার জন্যে সত্যি করে বলুন, এখন কি বেটার লাগছে?

লাগছে আগের মতো খারাপ লাগছে না

ডাক্তার গম্ভীর ভঙ্গিতে মাথা নাড়তে নাড়তে বললেন, হঠাৎ করে এ রকম হাই প্রেশার হবার তো কথা নয় খুব আনইউজুয়েল

তিনি একগাদা অষুধপত্র দিলেন যাবার সময় বারবার বললেন, রেষ্ট দরকার কমপ্লিট রেষ্ট কিছু খাওয়াদাওয়া করে শুয়ে পড়ুন একটা ঘুমের অষুধ দিয়েছি খেয়ে টানা ঘুম দিন ভোরে এসে আমি আবার প্রেশার মাপব

বরকত সাহেব বললেন, আপনি তো সারা দিন কিছু খান নি

এখন খাব গোসল সেরে খেতে বসবা প্রচণ্ড খিদে পেয়েছে আপনি কি দয়া করে খাবারটা আমার ঘরে পাঠাবার ব্যবস্থা করবেন?

নিশ্চয়ই করব আপনার সঙ্গে আমি কিছু কথা বলতে চেয়েছিলাম

মিসির আলি বললেন, আজ না, আমি আগামীকাল কথা বলব

ঠিক আছে, আগামীকাল

বরকত সাহেব ঘর থেকে বেরুতে গিয়েও থমকে দাঁড়ালেন   নিচু গলায় বললেন, আপনার কষ্ট হল খুব   আমি লজ্জিত

আপনার লজ্জিত হবার কিছুই নেই   আপনি এ নিয়ে ভাববেন না

দীর্ঘ স্নানের পর মিসির সাহেবের বেশ ভালোই লাগল   ক্লান্তির ভাব নেই   মাথায় সূক্ষ্ম যন্ত্রণা আছে, তবে তা সহনীয়   এবং মনে হচ্ছে গরম এক কাপ চা খেলে সেরে যাবে

খাবার নিয়ে এল নিজাম   মিসির আলি লক্ষ করলেন, নিজাম তাঁকে বারবার আড়চোখে দেখছে   তার চোখে সীমাহীন কৌতূহল! সম্ভবত সে কিছু বলতে চায়, সাহস পাচ্ছে না   মিসির আলি ভারি গলায় ডাকলেন, নিজাম!

ত্বি স্যার?

তুমি কেমন আছ?

জ্বি স্যার, ভালো

তিনি তোমাকে কখনো মাথাব্যথা দেয় নি?

নিজাম চমকে উঠল   কিন্তু নিজেকে সামলে নিল! সহজভাবে ভাত-তরকারি এগিয়ে দিতে লাগল

কথা বলছি না কেন নিজাম?

কী বলব স্যার?

ঐ যে জিজ্ঞেস করলাম, তিনি তোমাকে মাথাব্যথা দেয় কি না   আমার ধারণা, সবাইকেই মাঝে-মাঝে দেয়   ঠিক বলছি না?

জ্বি স্যার, ঠিক বলছেন

তোমাকেও দিয়েছে?

জ্বি স্যার

ক' বার দিয়েছ?

অনেক বার

তবু তুমি এ-বাড়িতে পড়ে আছ কেন? চলে যোচ্ছ না কেন?

নিজাম জবাব দিল না মিসির আলি বললেন, আমি ওর অসুখ ভালো করবার জন্যে এসেছি কাজেই ওর সম্পর্কে সব কিছু আমার জানা দরকার তোমরা যদি না বিল, তাহলে আমি জানব কী করে?

কী জানতে চান স্যার?

মানুষকে কষ্ট দেবার এই ব্যাপারটা ও কবে থেকে শুরু করেছে?

তিন বছর ধরে হচ্ছে

প্রথম কীভাবে এটা শুরু হল তোমার মনে আছে?

জ্বি, আছে রহিমা তিন্নি আপার জন্যে দুধ নিয়ে গিয়েছিল তিন্নি আপা খাচ্ছিল না তখন রাগের মাথায় রহিমা তিনি আপকে একটা চড় দেয় তার পরই শুরু হয় রহিমা চিৎকার করতে থাকে, গড়াগড়ি করতে থাকে ভয়ংকর কষ্ট পায়

রহিমা কি এখনো কাজ করে এ-বাড়িতে?

জ্বি

এ-রকম কষ্ট কি সে আরো পেয়েছে?

জ্বি স্যার

তবু সে এ বাড়িতে পড়ে আছে? চলে যায় না কেন?

নিজাম জবাব দিল না মিসির আলি লক্ষ করলেন, এই প্রশ্নটির জবাব নিজাম এড়িয়ে যাচ্ছে এত কষ্টের পরও কাজের মানুষগুলি এখানেই আছে তার কী কারণ হতে পারে? হয়তো অনেক বেশি বেতন দেয়া হচ্ছে, যে-কারণে থাকছে কিন্তু এটা বলতে কোনো আপত্তি থাকার কথা নয়

তুমি বেতন কত পাও নিজাম?

জ্বি, মাসে দেড়শ টাকা আর কাপড়চোপড়

মিসির আলির মনে হল, এটা এমন কোনো বেশি বেতন নয় কাজেই এরা যে এখানে পড়ে আছে, নিশ্চয়ই তার কারণ অন্য

নিজাম

জ্বি স্যার?

তুমি কি আমাকে চা খাওয়াতে পার?

নিয়ে আসছি স্যার

আর শোন, রহিমার সঙ্গে আমি কথা বলতে চাই! ওকে পেলে বলবে আমার কথা

জ্বি আচ্ছা!

নিজাম চট করে চা নিয়ে এল লোকটি করিৎকর্মী চা-টা হয়েছেও চমৎকার চুমুক দিতে-দিতেই মাথার যন্ত্রণা প্রায় সেরে গেল

চিনি লাগবে স্যার?

না, লাগবে না   খুব ভালো চা হয়েছে নিজাম   বস তুমি   টুলটায় বস, কথা বলি

নিজাম বসল না   জড়সড় হয়ে দাঁড়িয়ে রইল   মিসির আলি বললেন, তিন্নির মধ্যে আর কি অস্বাভাবিক ব্যাপার তুমি লক্ষ করেছ?

নিজাম মাথা চুলকাতে লাগল   মিসির সাহেব বললেন, ভালো করে চিন্তা করে বল! সে এমন কিছু কি করে, যা আমরা সাধারণত করি না?

তিন্নি আপা রোদের মধ্যে বসে থাকতে ভালবাসেন

তাই নাকি?

জ্বি স্যার জ্যৈষ্ঠ মাসের রোদেও তিন্নি আপা সারা দিন ছাদে বসে থাকেন

এ ছাড়া আর কী করে?

আর কিছু না

মনে করতে চেষ্টা করি   হয়তো কোনো ছোট ব্যাপার   তোমার কাছে হয়তো এর কোনো মূল্যই নেই, কিন্তু আমার কাছে তা গুরুত্বপূর্ণ হতে পারে   বুঝতে পারছি আমার কথা?

জ্বি স্যার!

রাত একটার দিকে মিসির আলি তিন্নির আঁকা ছবিগুলি নিয়ে বসলেন সব মিলিয়ে পাঁচটি ছবি   প্রতিটি ছবিই গ্লাছ বা গাছজাতীয় কিছুর বেশির ভাগ গাছ লতানো   গাছের রঙ হলুদ থেকে লালের মধ্যে সবুজের কিছুমাত্র ছোঁয়া নেই   তিন্নি হলুদ এবং লাল রঙ দিয়ে ছবি আঁকল কেন? সম্ভবত তার কাছে সবুজ রঙ ছিল না   অবশ্যি শিশুরা অদ্ভুত রঙ ব্যবহার করতে ভালবাসে   তাঁর এক ভাগিনী মানুষ আঁকে আকাশি নীল রঙে   মানুষের চোখে দেয় গাঢ় লাল রঙ

অবশ্যি এই পাঁচটি ছবি শিশুর আঁকা ছবি বলে মনে হচ্ছে না   শিশুরা এত চমৎকার আঁকে না   একটি ছবিতে দেখা যাচ্ছে ঝড় হচ্ছে প্রচণ্ড ঝড়   কোনো শিশু, তা সে যত প্রতিভাবান শিশুই হোক, এ-রকম নিখুঁত ঝড়ের ছবি আঁকতে পারবে না

ছবি দেখে মনে হয়, ঝড়ের সময়টায় এই ছবির শিল্পী উপস্থিত ছিল হাওয়ার যে ঘূর্ণি উঠেছে, তাও সে লক্ষ করেছে   মিসির আলি সাহেব মনে মনে একটি থিওরি দাঁড় করাতে চেষ্টা করলেন   তিনি ভাবতে চেষ্টা করলেন, ছবিগুলি কোনো শিশুর মনগড়া ছবি নয়, কল্পনার ছবি নয়   এই গাছ, এই ঝড়, বাতাসের এই ঘূর্ণি ছবির শিল্পী দেখেছে

যদি তাই হয়, তাহলে এ গাছগুলি কি? পৃথিবীর গাছে সবুজ রঙ থাকবে   ছায়াতে জন্মানে কিছু কিছু হলুদ গাছ তিনি দেখেছেন, কিন্তু এ রকম কড়া সূর্যের আলোয় হলুদ গাছ তিনি দেখেছেন বলে মনে করতে পারলেন না

প্রতিটি ছবিতে দুটি সূর্য   গনুগনে সূর্য   এর মানে কী? পৃথিবীর কোনো ছবিতে দুটি সূর্য থাকবে না   তাহলে কি এই থিওরি দাঁড় করানো যায় যে, ছবিতে যে-দৃশ্য দেখা যাচ্ছে তা অন্য কোনো গ্রহের? তা কেমন করে হয়?

তিন্নি অন্য কোনো গ্রহের মেয়ে, এই যুক্তি হাস্যকর   তিন্নি পৃথিবীরই মেয়ে, এতে কোনো সন্দেহ থাকার অবকাশ নেই   এই গ্রহের মেয়ে হয়ে বাইরের একটি গ্রহের ছবি সে কেন আঁকছে? কীভাবে আঁকছে?

মিসির আলি গম্ভীর মুখে দ্বিতীয় সিগারেটটি ধরলেন   সব কেমন জট পাকিয়ে যাচ্ছে   এলোমেলো হয়ে যাচ্ছে   ছকে ফেলা যাচ্ছে না

তিনি সিগারেট টানতে টানতে বারান্দায় এসে দাঁড়ালেন এবং ভাবতে চেষ্টা করলেন—এইসব অল্পবয়সী একটি মেয়ের কল্পনার ছবি, এর বেশি কিছু নয়   মেয়েটির কল্পনাশক্তি খুব উচ্চ পর্যায়ের, যার জন্যে সে এত চমৎকার কিছু ছবি আঁকতে পারছে   ভোরবেলায় তাকে জিজ্ঞেস করতে হবে

মিসির আলির ঠাণ্ডা লাগছে হু-হু করে বইছে উত্ত্বরে হাওয়া কিন্তু এই ঠাণ্ডায় দাঁড়িয়ে থাকতে বেশ লাগছে চারদিক খুব চুপচাপ আকাশে চাঁদ থাকায় চমৎকার জ্যোৎস্না হয়েছে গাছের পাতার ফাঁক দিয়ে জ্যোৎস্না ভেঙে-ভেঙে পড়ছে কী অপূর্ব একটি দৃশ্য! মিসির আলি নিজের অজান্তেই হাঁটতে-হাঁটতে একটা ঝাঁকড়া জামগাছের নিচে গিয়ে দাঁড়ালেন ঠিক তখন অদ্ভুত একটা ব্যাপার হল তিনি স্পষ্ট শুনলেন, তিনি বলছে, কি, আপনার ঘুম আসছে না? তিনি আশেপাশে কাউকেই দেখলেন না দেখার কথাও নয় এই নিশিরাত্রিতে তিনি নিশ্চয়ই নিচে নেমে আসে নি তিনি বললেন, কে কথা বলল?

মিসির আলি খিলখিল হাসির শব্দ শুনলেন এর মানে কী? তিন্নির হাসি কোথেকে ভেসে আসছে? মিসির আলি বললেন, তুমি তিন্নি?

হ্যাঁ

কোত্থেকে কথা বলছ?

আপনি এত বুদ্ধিমান, অথচ কোত্থেকে কথা বলছি, বুঝতে পারছেন না?

না, বুঝতে পারছি না তুমি কোথায়?

আমি আমার ঘরেই আছি কোথায় আবার থাকব?

মিসির আলি একটা বড় ধরনের চমক পেলেন মেয়েটি তার ঘর থেকেই কথা বলছে সেইসব কথা তিনি পরিষ্কার শুনছেন টেলিপ্যাথিক যোগাযোগ অদ্ভুত তো!

মেয়েটিও নিশ্চয়ই তাঁর কথা শুনতে পাচ্ছে মেয়েটির সঙ্গে কথা বলার জন্যে নিশ্চয়ই চেঁচাতে হবে না মনে-মনে ভাবলেই তিন্নি বুঝবে মিসির আলি কথা বলা শুরু করলেন এ-রকম অদ্ভুত কথোপকথন তিনি আগে কখনো করেন নি

মিসির আলি : কেমন আছ তিন্নি?

তিন্নি : ভালো

মিসির আলি : এখনো জেগে আছ?

তিন্নি : হ্যাঁ, আছি

মিসির আলি : কেন?

তিন্নি : আমারও আপনার মতো ঘুম আসছে না

মিসির আলি : রোজই জেগে থাক?

তিন্নি : মাঝে-মাঝে থাকি

মিসির আলি : তোমার ছবিগুলি বসে-বসে দেখলাম

তিন্নি : আমি জানি

মিসির আলি : খুব সুন্দর হয়েছে

তিন্নি : তাও জানি

মিসির আলি : এগুলি কোথাকার ছবি?

তিন্নি : বলব না

মিসির আলি : কেন, বলতে অসুবিধা কি?

তিন্নি : বলতে ইচ্ছে হচ্ছে না

মিসির আলি : ছবিতে দেখলাম দুটি সূর্য

তিন্নি : হ্যাঁ, দু'টি

মিসির আলি : দুটি কেন?

তিন্নি : দুটি থাকলে আমি কী করব? একটি আঁকব?

কথাবার্তা এই পর্যন্তই   মিসির আলি অনেকক্ষণ দাঁড়িয়ে রইলেন কিন্তু আর কোনো যোগাযোগ হল না   তিনি বেশ কয়েক বার ডাকলেন, তিন্নি তিন্নি   কোনো জবাব নেই

মিসির আলি নিজের বিছানায় ফিরে এলেন   ঘুম চটে গিয়েছে   শুয়ে থাকার কোনো মানে হয় না   তিনি আবার ছবি নিয়ে বসলেন   যদি নতুন কিছু বের হয়ে আসে   যে-মাটির উপর গাছগুলি দাঁড়িয়ে আছে, তার রঙ কী? আকাশের রঙ কী? গাছপালার ফাঁকে কোনো কীটপতঙ্গ আছে কি? যদি থাকে, তাদের রঙ কী?

আপনি এখনো জেগে আছেন?

তিনি চমকে উঠলেন

তিন্নি আবার কথা বলা শুরু করেছে   হ্যাঁ, এখনো জেগে আছি

তোমার ছবি দেখছি

কেন দেখছেন? এক বার দেখাও যা এক শ বার দেখাও তা

উঁহু, তুমি ঠিক বললে না   প্রথম বার অনেক কিছু চোখে পড়ে না

আপনি ঘুমিয়ে পড়ুন

ঘুম আসছে না

আমি কিন্তু আপনাকে ঘুম পাড়িয়ে দিতে পারি

পার নাকি?

হ্যাঁ, পারি   দেব?

না, তার দরকার নেই   তোমার সঙ্গে কথা বলতে ভালো লাগছে

তাহলে কথা বলুন

আমার সঙ্গে তুমি যেভাবে কথা বলছি, অন্যদের সঙ্গেও কি সেইভাবে কথা বল

না

কেন বল না

বলতে ইচ্ছা করে না

মিসির আলি চেষ্টা করতে লাগলেন আজেবাজে প্রশ্নের ফাঁকে-ফাঁকে দু-একটি জরুরি প্রশ্ন করে খবরাখবর বের করে আনতে   কিন্তু মেয়েটি খুব সাবধানী   সে অনায়াসে ফাঁদ কেটে বেরিয়ে যাচ্ছে   তবু এর মধ্যে একটি হচ্ছে-তিনি শুধু মানুষ নয়, পশুদের সঙ্গেও (যেমন বেড়াল) যোগাযোগ করতে পারে   মিসির আলি জিজ্ঞেস করলেন, বেড়াল তোমার কথা বুঝতে পারে?

হুঁ, পারে

তুমি ওর কথা বুঝতে পার?

বেড়াল কোনো কথা বলে না   তবে সে যা ভাবে তা বুঝতে পারি অবশ্যি সব সময় পারি না

কখন-কখন পার?

তা জেনে আপনি কী করবেন? আপনি কি বেড়াল?

তিন্নি খিলখিল করে হাসতে লাগল   মিসির আলি রোমাঞ্চ বোধ করলেন   মেয়েটি নিজের ঘরে বসে হাসছে, অথচ তিনি কী স্পষ্ট শুনতে পাচ্ছেন!

তিন্নি

বলুন

এই যে তুমি কথা বলছি, আমি শুনছি আচ্ছা, এ-বাড়িতে অন্য যারা আছে, তারা কি শুনছে?

তারা শুনবে কীভাবে, আমি কি তাদের সঙ্গে কথা বলছি?

তাও তো ঠিক আচ্ছা ধর, কাল ভোরে আমি যদি অনেক দূর চলে যাই-তিনচার মাইল দূরে কিংবা তার চেয়েও দূরে, তখনো কি তুমি আমার কথা শুনতে পারবে?

তিনি বিরক্ত হয়ে বলল, আপনার সঙ্গে আর কথা বলতে ইচ্ছা করছে না আমি আর কথা বলব না

মিসির আলি বললেন, শুভরাত্রি তিনি তার কোনো জবাব তিনি শুনতে পেলেন না মাথার যন্ত্রণাটা আবার ফিরে এসেছে শরীরটা হালকা লাগছে মিসির আলি ডাক্তারের দিয়ে-যাওয়া ঘুমের ট্যাবলেট খেয়ে ঘুমুতে গেলেন ভালো ঘুম হল না আজেবাজে স্বপ্ন দেখলেন, বেশ কয়েক বার ঘুম ভেঙেও গেল

# ষষ্ঠ

শীতের ভোরবেলায় ময়মনসিংহ শহর মিসির আলির বেশ লাগল তিনি অন্ধকার থাকতেই জেগে উঠেছেন একটা উলের চাদর গায়ে দিয়ে শহর দেখতে বের হয়েছেন! আজ আর দারোয়ন তাঁকে বাধা দেয় নি, গেট খুলে দিয়েছে এবং হাসিমুখে বলেছে, এত সকলে কই যান? সম্ভবত বরকত সাহেব দারোয়ানকে কিছু বলেছেন

সব মফস্বল শহর দেখতে এক রকম, তবু এই শহরটি ব্রহ্মপুত্র নদীর জন্যেই বোধহয় একটু আলাদা কিংবা কে জানে ভোরবেলার আলোর জন্যেই হয়তো এ— রকম লাগছে মিসির আলি হেঁটে হেঁটে নদীর পাড়ে চলে গেলেন নদী শুকিয়ে এতটুকু হয়েছে চিনির দানার মতো সাদা বালির চর পড়েছে অদ্ভুত লাগছে দেখতে মর্নিংওয়াকে বের হয়েছে, এ রকম বেশ কয়েকটি দল পাওয়া গেল সবই বুড়োর দল জীবনের শেষ প্রান্তে এসে হঠাৎ শরীরের জন্যে তাদের মমতা জেগে উঠেছে এইসব অপূর্ব দৃশ্য আরো কিছুদিন দেখতে হলে শরীরটাকে বাঁচিয়ে রাখতে হবে

মিসির আলি নদীর পাড় ধরে দ্রুত হাঁটতে লাগলেন তাঁকে দেখে মনে হচ্ছে তাঁর মনে কোনো উদ্দেশ্য আছে তিনি কিছু-একটা করতে চান! কিন্তু তাঁর মনে কোনো গোপন উদ্দেশ্য ছিল না ভোরবেলায় নদীর পাড়ের একটি ছোট শহর দেখতে ভালো লাগছে, এই যা! মাইল দু-এক হাঁটার পর খানিকটা ক্লান্তি বোধ করলেন বয়স হয়ে যাচ্ছে এখন আর আগের মতো পরিশ্রম করতে পারেন না

ঘড়িতে ছটা বাজছে এখন উল্টো পথে হাঁটা শুরু করা দরকার বরকত সাহেব নিশ্চয়ই ভোরের নাশতা নিয়ে অপেক্ষা করছেন

একটা খেয়াঘাট দেখা যাচ্ছে খেয়াঘাটের পাশে বেঞ্চি পেতে সুন্দর একটা চায়ের দোকান মিসির আলি বেঞ্চিতে বসে চায়ের কথা বললেন সিগারেট খাবার ইচ্ছা হচ্ছে কিন্তু প্যাকেট ফেলে এসেছেন চা শেষ করবার পর লক্ষ করলেন, শুধু সিগারেট নয়, মানিব্যাগও ফেলে এসেছেন তাঁর অস্বস্তির সীমা রইল না তিনি প্রায় ফিসফিস করে বললেন, আগামীকাল ভোরবেলা চায়ের পয়সা দিয়ে যাব আমি ভুলে মানিব্যাগ ফেলে এসেছি আপনি কিছু মনে করবেন না

চায়ের দোকানি দাঁত বের করে হাসল   যেন খুব মজার একটা কথা শুনছে

কোনো অসুবিধা নাই   দরকার হইলে আরেক কাপ খান

মিসির আলি সত্যি-সত্যি আরেক কাপ চা খেলেন   অল্প অল্প রোদ উঠেছে   রোদে পা মেলে জ্বলন্ত উনুনের সামনে একটা হাত মেলে দিয়ে চা খেতে বেশ লাগছে   মিসির আলি হাসিমুখে বললেন, দোকান আপনার কেমন চলে? লোকজন তো দেখি না

দোকান চলে না   বিকিকিনি নাই   মানুষজন নাই, চা কে খাইব কন?

ভালো জায়গায় গিয়ে দোকান করেন, যেখানে লোকজন আছে

দাড়িওয়ালা লোকটি হাসিমুখে বলল, মনের টানে পইড়া আছি জায়গাটা বড় ভালো লাগে   মায়া পইড়া গেছে   একবার মায়া পড়লে যাওন মুসিবন্ত!

মিসির আলি চমকে উঠলেন   এই বুড়োর কথায় একটা সূত্র পাওয়া যাচ্ছে   তিনি বুঝতে পারছেন, কেন এত কষ্টের পরও নিজাম বা রহিমা ও-বাড়িতে পড়ে আছে   সেখানেও মায়া ব্যাপারটাই কাজ করছে   এই মায়া তৈরির ব্যাপারে তিন্নিরও নিশ্চয়ই একটি ভূমিকা আছে   মায়া জাগিয়ে রাখছে   তিনি   কেউ তা বুঝতে পারছে না

মানুষের সমস্ত আবেগ এবং অনুভূতির কেন্দ্রবিন্দু মস্তিষ্ক   মেয়েটি সেই মস্তিষ্ক নিয়ন্ত্রণ করতে পারে অতি সহজেই   মিসির আলির মনে হল, এই মেয়েটি একই সঙ্গে দুটি কাজ করে-আশেপাশের লোকজনদের একটু দূরে সরিয়ে রাখে, আবার টেনে রাখে নিজের দিকে

মেয়েটি নিজের সব ক্ষমতাও সবাইকে দেখাচ্ছে না   যেমন ধরা যাক, দূর থেকে কথোপকথনের ক্ষমতা   এর খবর এ-বাড়ির অন্য কেউ জানে না   কিন্তু কেন জানে না? কেন এই মেয়েটি এইসব তথ্য গোপন রেখেছে?

আবার পুরোপুরি গোপনও রাখছে না   তাঁর কাছে প্রকাশ করেছে কেন করেছে? আশঙ্কা কেন? এর উত্তর বের করতে হবে   একটির পর একটি তথ্যকে সাজাতে হবে   একটি ছকের মধ্যে ফেলতে হবে মিসির আলি চিন্তিত বোধ করলেন   নিজের অজান্তেই আরেক কাপ চা চাইলেন

চায়ের দোকানি খুশি মনেই চা ছাঁকতে বসল

আমি কাল সকালেই দাম দিয়ে যাব

কোনো অসুবিধা নাই   তিনি কাপ চায়ের লগিন ফতুর হইতাম না আমরা ময়মনসিং-এর লোক   আমরার কইলজা বড়!

নাম কি আপনার?

রশিদ

আচ্ছা ভাই রশিদ, আপনার কাছে সিগারেট আছে?

সিগারেট নাই, বিড়ি আছে   খাইবেন?

দেন দেখি একটা

মিসির আলি চিন্তিত মুখে বিড়ি টানতে লাগলেন   বেলা বাড়ছে, তাঁর খেয়াল নেই   অনেক কাজ পড়ে আছে সামনে কাজ গোছাতে হবে কীভাবে গোছাতে হবে, তা পরিষ্কার বুঝতে পারছেন না

এ-বাড়ির প্রতিটি মানুষকে জেরা করতে হবে! এলোমেলো প্রশ্ন-উত্তর নয়   পুঙ্খানুপুঙ্খ জেরা   তিন্নির মোর সম্পর্কে খোঁজ নিতে হবে, ভদ্রমহিলার চিঠিপত্র, ডায়েরি– এইসব দেখতে হবে   ভালোভাবে জানতে হবে, তিনি মেয়ে সম্পর্কে কী ভাবতেন   মায়েরা অনেক কিছু বুঝতে পারে

কি ভাবেন?

মিসির আলি চমকে উঠে বললেন, কিছু ভাবি না ভাই   চায়ের জন্যে ধন্যবাদ   কাল সকালে আমি আবার আসব

জ্বি আইচ্ছ   আপনে ময়মনসিংয়ের লোক না মনে হইতাছে

জ্বি-না   আমি ঢাকা থেকে এসেছি

কুটুম্ব বাড়ি?

জ্বি, কুটুম্ব বাড়ি

## সপ্তম

তোমার নাম রহিমা?

জ্বি

ভালো আছে রহিমা?

জ্বি, আল্লাহ্ তালা যেমুন রাখছে

রহিমা লম্বা একটা ঘোমটা টানল   এই লোকটি তার কাছে কী জানতে চায়, তা সে বুঝতে পারছে না   সে তো কিছুই জানে না, তাকে কিসের এত জিজ্ঞাসাবাদ! তিন্নির আব্বা বলে দিয়েছেন  –উনি যা জানতে চান, সব বলবে   কিছুই গোপন করবে: না   এও এক সমস্যা? গোপন করার কী আছে?

রহিমা

জ্বি?

দেশের বাড়িতে তোমার কে কে আছেন?

এক মাইয়া আছে

মেয়েকে দেখতে যাও না?

জ্বি, যাই   শেষ বার কবে গিয়েছিলে?

তিন বছর আগে

এই তিন বছর যাও নি কেন? রহিমা চমকে উঠল   তাকিয়ে রইল ফ্যালফ্যাল করে   যেন সে নিজেই গভীর চিন্তায় পড়ে গেছে, কোন যায় নি

মেয়ে যাবার জন্যে বলে না?

জ্বি, বলে

তবু যেতে ইচ্ছে করে না, তাই না?

রহিমা চুপ করে রইল   মিসির আলি বললেন, তিন্নির মাকে তো তুমি দেখেছ, তাই না?

জ্বি

কেমন মহিলা ছিলেন?

খুব ভালো   এমুন মানুষ দেখি নাই   খুব সুন্দর আছিল   কী রকম ব্যবহার! কাউরে রাগ হয়ে কথা কয় নাই

ঐ ভদ্রমহিলার মধ্যে তিন্নির মতো কোনো কিছু ছিল কি?

জ্বি-না   বড় ভালোমানুষ ছিল   ইনার কথা মনে হইলেই চউক্ষে পানি আসে

রহিমা সত্যি-সত্যি চোখ মুছল   মিসির আলির আর কিছু জিজ্ঞেস করার ছিল না

অন্যদের কাছ থেকে তেমন কিছু জানা গেল না   বাড়ির দারোয়ানের একটি কথা অবশ্যি বেশ গুরুত্বপূর্ণ, সে বলছে, তিনি ছোটবেলায় খুব ছোটাছুটি করত   বাগানে দৌড়াত   যতই সে বড় হচ্ছে, ততই তার ছোটাছুটি কমে যাচ্ছে   এখন বেশির ভাগ সময় সে ছাদে হাঁটাহাঁটি করে কিংবা চুপচাপ বসে থাকে

তুমি কদিন ধরে এ বাড়িতে আছ?

জ্বি, অনেক দিন

ছুটিছাঁটায় দেশের বাড়িতে যাও না?

জ্বি, যাই

শেষ কবে গিয়েছিলে?

অনেক হিসাব-নিকাশ করে দারোয়ান বলল, তিন বছর আগে একবার গিয়েছিলাম

গত তিন বছরে যাও নি?

জ্বি না

তিন্নির মার পুরোনো চিঠিপত্র বা ডায়েরি, কিছুই পাওয়া গেল না   বরকত সাহেব বললেন, এ-দেশের মেয়েদের কি আর ডায়েরি লেখার অভ্যাস আছে? এরা ঘরের কাজকর্ম শেষ করেই সময় পায় না! ডায়েরি

কখন লিখবো?

চিঠিপত্র? পুরোনো চিঠিপত্র?

পুরোনো চিঠিপত্র কি কেউ জমা করে রাখে, বলুন? চিঠি আসে, চিঠি পড়ে ফেলে দিই ব্যস তা ছাড়া ও চিঠি লিখবে কাকে? বাপ-ম-মরা মেয়ে ছিল মামার কাছে মানুষ হয়েছে বিয়ের পর সেই মামা মারা গেলেন সে একা হয়ে গেল চিঠিপত্র লেখার বা যোগাযোগের কেউ ছিল না

আপনার স্ত্রী কি খুব বিষণ্ণ প্রকৃতির ছিলেন?

না মনে হয় হাসিখুশিই তো ছিল

কোনোরকম অসুখ-বিসুখ ছিল কি?

বলার মতো তেমন কিছু না, সর্দিকাশি—এইসবে খুব ভুগত এটা নিশ্চয়ই তেমন কিছু না

তিনি যখন তাঁর পেটে, সে-সময় কি তাঁর জামান মিজেলস হয়েছিল?

এটা কোন জিজ্ঞেস করছেন? জামান মিজেলস একটা ভাইরাসঘটিত অসুখ এতে বাচ্চার অনেক ধরনের ক্ষতি হবার কথা বলা হয় জীনে কিছু ওলট-পালট হয়

না, এ-ধরনের কোনো অসুখবিসুখ হয় নি

মামস, মামস হয়েছিল কি?

না, তাও না

মিসির আলি বেশ খানিকক্ষণ চুপ করে থেকে বললেন, সেই সময় তিনি কি কোনো অদ্ভুত স্বপ্নটপু দেখতেন?

বরকত সাহেব ভ্রূ কুঁচকে বললেন, কেন জিজ্ঞেস করছেন?

মানসিক অবস্থাটা জানবার জন্যে   দেখতেন কি কোনো স্বপ্ন?

হ্যাঁ, দেখতেন

কী ধরনের স্বপ্ন, আপনার মনে আছে?

ঠিক মনে নেই   প্রায়ই দেখতাম জেগে বসে আছে   কী হয়েছে জিজ্ঞেস করলে বলত, দুঃস্বপ্ন দেখেছি

কী দুঃস্বপ্ন, সেটা জিজ্ঞেস করেন নি?

জ্বি-না, জিজ্ঞেস করি নি   স্বপ্নটপ্নর ব্যাপারে আমার তেমন উৎসাহ নেই   তবে সে নিজে থেকে কয়েক বার আমাকে বলতে চেষ্টা করেছে, আমি তেমন গুরুত্ব দিই নি

আপনার কি কিছুই মনে নেই?

ও বলত, তার দুঃস্বপ্নগুলি সব গাছপালা নিয়ে   এর বেশি আমার কিছু মনে নেই

মিসির আলি বললেন, আমি আজ সন্ধ্যায় ঢাকা যাব   এখানকার কাজ আমার আপাতত শেষ হয়েছে   ঢাকায় আমি কিছু পড়াশোনা করব খোঁজখবর করব, তারপর ফিরে আসব

আজই যাবেন?

হ্যাঁ, আজই যাব   হাতে সময় বেশি নেই   কিছু একটা করতে হলে দ্রুত করতে হবে

এ-কথা কেন বলছেন?

ইনসটিংক্ট থেকে বলছি   আমার মনে হচ্ছে এ-রকম   আপনি কিন্তু

আমার মেয়ের সঙ্গে এক বারই কথা বলেছেন   আমি চাচ্ছিলাম আপনি তার সঙ্গে দীর্ঘ আলাপ-আলোচনা করবেন

আমি আবার ফিরে আসছি   তখন করব

কবে ফিরবেন?

চেষ্টা করব খুব তাড়াতাড়ি ফিরতে

আমার মেয়েটিকে কেমন দেখলেন, বলুন

এখনো বলবার মতো তেমন কিছু পাচ্ছি না

পাবেন কি?

পাব, নিশ্চয়ই পাব   কেন পাব না?

বরকত সাহেব একটি দীর্ঘনিঃশ্বাস ফেললেন   মনে হল তিনি খুব আশাবাদী নন

তিনি প্রায় সারাদিনই ছাদে বসে ছিল   মিসির আলি তার কাছ থেকে বিদায় নিতে গেলেন বিকেলে

তিন্নি, আমি চলে যাচ্ছি

মেয়েটি বলল, আমি জানি

আমি তোমার ছবিগুলি সঙ্গে করে নিয়ে যাচ্ছি

তাও জানি

কিছুদিনের মধ্যে আমি আবার আসব   তখন দেখবে, সব ঝামেলা মিটে গেছে!

তিন্নি কিছু বলল না মিসির আলি বললেন, গাছপালা তুমি খুব ভালবাস, তাই না?

মাঝে মাঝে বাসি, মাঝে-মাঝে বাসি না

তুমি কি ওদের সঙ্গে কথা বলতে পার?

এখানে যে-সব গাছপালা আছে, তাদের সঙ্গে পারি না

তাহলে কাদের সঙ্গে পার?

মেয়েটি জবাব দিল না মাথা নিচু করে বসে রইল মিসির আলি বললেন, তুমি আমার অনেক প্রশ্নের জবাব দাও না কেন দাও না বল তো? কোনো বাধা আছে কি?

তিনি সে-প্রশ্নের জবাব না দিয়ে ফিসফিস করে বলল, আপনি আমাকে ভালো করে দিন অসুখ সারিয়ে দিন

মিসির আলির খুবই মন-খারাপ হয়ে গেল বাচ্চা একটি মেয়ে বাস করছে সম্পূর্ণ ভিন্ন একটি জগতে-যে-জগতের সঙ্গে আশেপাশের চেনা জগতের কোনো মিল নেই মেয়েটি কষ্ট পাচ্ছে তার কষ্টের ব্যাপারটি কাউকে বলতে পারছে না সে নিজেও হয়তো জানে না পুরোপুরি

তিনি, আমি যাই?

মেয়েটি কিছু বলল না মিসির আলি লক্ষ করলেন, তিনি নিঃশব্দে কাঁদছে

ঢাকায় ফেরার টেনে উঠবার পর মিসির আলির মনে পড়ল, তিন কাপ চায়ের দাম তিনি দিয়ে আসেন নি রশিদ নামের বুড়ো মানুষটি আগামীকাল তোরবেলায় যখন দেখবে, কেউ আসছে না, তখন না-জানি কি ভাববে মিসির আলির মন গ্লানিতে ভরে গেল কিন্তু কিছুই করার নেই ঢাকা মেইল ছুটে চলেছে পেছনে পড়ে আছে নদীর ধারে গড়ে-ওঠা চমৎকার একটি শহর

# অষ্টম

ডঃ জাবেদ আহসান অবাক হয়ে বললেন, আপনি আমার কাছে ঠিক কী জানতে চান, বুঝতে পারছি না কয়েকটি গাছপালার হাতে-আঁকা ছবি দিয়ে গিয়েছেন, আর তো কিছুই বলেন নি ‘

ছবিগুলো ভালো করে দেখেছেন?

ভালো করে দেখার কী আছে?

মিসির আলি লক্ষ করলেন ডঃ জাবেদ বেশ বিরক্ত ভদ্রলোক ঢাকা বিশ্ববিদ্যালয়ের বোটানি ডিপার্টমেন্টের প্রফেসর বিশ্ববিদ্যালয়ের প্রফেসররা তেমন কোনো কাজকর্ম করেন না, কিন্তু সব সময় ব্যস্ততার একটা ভঙ্গি করেন ডঃ জাবেদ এই মুহূর্তে মুখের এমন ভাব করছেন, যেন তাঁর মহা মূল্যবান সময় নষ্ট হয়ে যাচ্ছে

মিসির আলি বললেন, এই গাছগুলি সম্পর্কে কিছু বলুন ছবিতে আঁকা গাছগুলির কথা বলছি

কী বলব, সেটাই বুঝতে পারছি না! আপনি কী জানতে চাচ্ছেন?

এই জাতীয় গাছ দেখেছেন কখনো?

না

বইপত্রে এ রকম গাছের কোনো রেফারেন্স পেয়েছেন?

দেখুন, পৃথিবীতে লক্ষ লক্ষ ধরনের গাছ আছে সব কিছু আমার জানার কথা নয় আমার পিএইচ.ডি.র বিষয় ছিল প্লান্ট ব্রিডিং সে-সম্পর্কে আপনাকে আমি কিছু বলতে পারি আপনি একটি বাচ্চা মেয়ের আঁকা কতগুলি ছবি নিয়ে এসেছেন সেই ছবিগুলি দেখে আমাকে গাছ সম্পর্কে বলতে বলছেন এ-ধরনের ধাঁধার পেছনে সময় নষ্ট করার আমি কোনো অর্থ দেখছি না

মিসির আলি বললেন, আপনি বিরক্ত হচ্ছেন কেন?

বিরক্ত হচ্ছি, কারণ আপনি আমার সময় নষ্ট করছেন

মিসির আলি বললেন, আপনি তো বসে-বসে টিভি দেখছিলেন তেমন কিছুতো করছিলেন না সময় নষ্ট করার কথা উঠছে না

মিসির আলি ভাবলেন, এই কথায় ভদ্রলোক ভীষণ রেগে যাবেন গেট আউট জাতীয় কথাবার্তাও বলে বসতে পারেন কিন্তু আশ্চর্যের ব্যাপার, তেমন কিছু হল না ডঃ জাবেদকে মনে হল, তিনি খানিকটা অপ্রস্তুত হয়েছেন অপ্রস্তৃত মানুষেরা যেমন খুব অদ্ভুত ভঙ্গিতে কাশতে থাকে, ভদ্রলোক সে-রকম কাশছেন কাশি থামাবার পর বেশ মোলায়েম স্বরে বললেন, একটু চা দিতে বলি?

জ্বি-না চা খাব না

একটু খান, ঠাণ্ডা ঠাণ্ডা পড়েছে চা ভালোই লাগবে বলুন, চায়ের কথা বলে আসি

চা এল শুধু চা নয়, চায়ের সঙ্গে নানান রকমের খাবারদাবার বিশ্ববিদ্যালয়ের শিক্ষকদের বাড়ির এই একটি বিশেষত্ব আছে এরা অতিথিকে চায়ের সঙ্গে নানান রকম খাবার দাবার দেয়, যা দেখে কেউ ধারণাও করতে পারে না যে, এই সম্প্রদায় আর্থিক দিক দিয়ে পঙ্গু

মিসির আলি সাহেব, চা নিন

তিনি চা নিলেন

বলুন, স্পেসিফিক্যালি আপনি কী জানতে চান

পৃথিবীতে ঠিক এ-জাতীয় গাছ আছে কি না তা কে বলতে পারবে? অর্থাৎ আমি জানতে চাচ্ছি, গাছপালার ক্যাটালগজাতীয় কিছু কি আছে, যেখানে সব-জাতীয় গাছপালার ছবি আছে? তাদের সম্পর্কে তথ্য লেখা আছে?

হ্যাঁ, নিশ্চয় আছে  এ-দেশে নেই! বোটানিক্যাল সোসাইটিগুলিতে আছে  ওদের একটি কাজই হচ্ছে গাছপালার বিভিন্ন স্পেসিসকে সিসটেমেটিকভাবে ক্যাটালগিং করা!

আপনি কি আমাকে কিছু লোকজনের ঠিকানা দিতে পারবেন, যাঁরা আমাকে এ ব্যাপারে সাহায্য করতে পারেন?

হ্যাঁ, পারি  আপনি যাবার সময় আমি ঠিকানা লিখে দেব  আর কী জানতে চান?

মানুষ এবং গাছের মধ্যে পার্থক্য কী?

প্রশ্নটা আরো গুছিয়ে করুন

মিসির আলি থেমে-থেমে বললেন, আমরা তো জানি গাছের জীবন আছে  কিন্তু আমি যা জানতে চাচ্ছি, সেটা হচ্ছে, গাছের জীবনের সঙ্গে মানুষের জীবনের মিলটা কোথায়?

চট করে উত্তর দেওয়া যাবে না  এর উত্তর দেবার আগে আমাদের জানতে হবে  জীবন মানে কি? এখনো আমরা পুরোপুরি ভাবে জীবন কী তা-ই জানি না

বলেন কী  জীবন কী জানেন না

হ্যাঁ, তাই বিজ্ঞান অনেক দূর আমাদেরকে নিয়ে গেছে, কিন্তু এখনো অনেক কিছু আমরা জানি না অনেক আনসলভ্ড্ মিস্ট্রি রয়ে গেছে আপনাকে আরেক কা চা দিতে বলি?

বলুন

ডঃ জাবেদ সিগারেট ধরিয়ে শান্ত স্বরে বললেন, অত্যন্ত আশ্চর্যের ব্যাপার হচ্ছে, মানুষের সঙ্গে গাছের মিল অনেক বেশি

বলেন কী

হ্যাঁ, তাই আসল জিনিস হচ্ছে জীন, যা ঠিক করে কোন প্রোটিন তৈরি করা দরকার অনেকগুলি জীন নিয়ে হয় একটি ডিএনএ মলিকুল ডিওক্সি রিবো নিউক্লিয়িক অ্যাসিড প্রাণের আদি ব্যাপার হচ্ছে এই জটিল অণু এই অণু থাকে জীবকোষে তারা ঠিক করে একটি প্রাণী মানুষ হবে, না গাছ হবে, না সাপ হবে মাইটোকনিড়িয়া বলে একটি জিনিস মানুষেরও আছে, আবার গাছেরও আছে মানুষের যা নেই, তা হচ্ছে ক্লোরোপ্লাসট

আপনার কথা কিছুই বুঝতে পারছি না

বুঝতে পারার কথাও নয় বিষয়টি অত্যন্ত জটিল আপনি চাইলে, আমি আপনাকে কিছু সহজ বইপত্র দিতে পারি

আমি চাই আপনি আমাকে আরো কিছু বলুন

ডিএনএ প্রসঙ্গেই বলি এই অণুগুলি হচ্ছে প্যাচাল সিঁড়ির মতো মানুষের ডিএনএ এবং গাছের ডিএনএ প্রায় একই রকম সিঁড়ির দু-একটা ধাপ শুধু আলাদা একটু অন্য রকম

মিসির আলি গভীর আগ্রহে তাকিয়ে আছেন এক জন ভালো শিক্ষক খুব সহজেই একজন মনোযোগী শ্রোতাকে চিনতে পারেন!

ডঃ জাবেদ এই মনোযোগী শ্রোতাকে পছন্দ করে ফেললেন

শুধু এই দু-একটি ধাপ অন্য রকম হওয়ায় প্রাণিজগতে মানুষ এবং গাছ আলাদা হয়ে গেছে প্রোটিন তৈরির পদ্ধতি হয়েছে ভিন্ন আপনি আগে বরং কয়েকটা বইপত্র পড়ুন তারপর আবার আপনার সঙ্গে কথা বলব

ডঃ জাবেদতিনটি বই দিলেন দুটি ঠিকানা লিখেদিলেন একটি লন্ডনের রয়েল বোটানিক্যাল সোসাইটির, অন্যটি ডঃ লংম্যানের ডঃ লংম্যান আমেরিকান এগ্রিকালচারাল রিসার্চের ডেপুটি ডাইরেক্টর

মিসির আলি সাহেব তাঁর সঙ্গের ছবিগুলি দু ভাগ করে দু জায়গায় পাঠালেন এবং আশ্চর্যের ব্যাপার, দশদিনের মাথায় ডঃ লংম্যান-এর চিঠির জবাব চলে এল

টমাস লংম্যান

Ph.D. D. Sc.

US Department of Agricultural Science

ND 505837 USA

প্রিয় এম. আলি,

আপনার পাঠানো ছবি এবং চিঠি পেয়েছি যে সমস্ত লতানো গাছের ছবি আপনি পাঠিয়েছেন, তা খুব সম্ভব কল্পনা থেকে আঁকা আমাদের জানা মতে ও রকম গাছের কোনো অস্তিত্ব নেই তবে পেরুর গহীন অরণ্যে এবং আমেরিকার ক্লেইন ফরেস্টে কিছু লতানো গাছ আছে, যার সঙ্গে আপনার পাঠানো গাছের সামান্য মিল আছে আমি আপনাকে কিছু ফটোগ্রাফ পাঠালাম, আপনি নিজেই মিলিয়ে দেখতে পারেন প্রসঙ্গত উল্লেখ করছি, রেইন ফরেস্ট এবং পেরুর গাছগুলির রঙ সবুজ, কিন্তু আপনার পাঠানো ছবির গাছের বর্ণ হলুদ এবং লালের মিশ্রণ এর বেশি আপনাকে আর কোনো তথ্য দিতে পারছি না

আপনার বিশ্বস্ত

টি. লংম্যান

পুনশ্চ : আপনি যদি আপনার ছবির মতো গাছের কিছু নমুনা পাঠান, তাহলে আমরা তা অত্যন্ত আগ্রহের সঙ্গে পরীক্ষা করব

রয়েল বোটানিক্যাল সোসাইটি চিঠির জবাব দিতে কুড়ি দিনের মতো দেরি করল তাদের জবাবটি ছিল এক লাইনের

প্রিয় ডঃ এম. আলি,

আপনার পাঠানো ছবির মতো দেখতে কোনো গাছের কথা আমাদের জানা নেই

আপনার বিশ্বস্ত,

এ. সুরনসেন

মিসির আলি সাহেব এই কদিনে জীবনের উৎপত্তি এবং বিকাশের উপর গোটা চারেক বই পড়ে ফেললেন ডিএনএ এবং আরএনএ মলিকুল সম্পর্কে পড়তে গিয়ে লক্ষ করলেন, প্রচুর কেমিস্ট জানা ছাড়া কিছু স্পষ্ট হচ্ছে না বারবার এ্যামিনো অ্যাসিডের কথা আসছে এ্যামিনো অ্যাসিড় কী জিনিস তা তিনি জানেন না অথচ বুঝতে পারছেন, প্রাণের রহস্যের সঙ্গে এ্যামিনো অ্যাসিডের একটি ঘনিষ্ঠ সম্পর্ক আছে মিসির আলি নাইন টেনের পাঠ্য কেমিস্ট বই কিনে এনে পড়া শুরু করলেন কোমর বেঁধে পড়াশোনা যাকে বলে! এই ফাঁকে চিঠি লিখলেন তিন্নির বাবাকে তিন্নির বাবা তার জবাব দিলেন না তবে তিনি একটি চিঠি লিখলা কোনো রকম সম্বোধন চিঠিতে নেই হাতের লেখা অপরিচ্ছন্ন প্রচুর ভুল বানান কিন্তু ভাষা এবং বক্তব্য বেশ পরিষ্কার খুবই গুছিয়ে লেখা চিঠি, বাচ্চা একটি মেয়ের জন্যে যা বেশ আশ্চর্যজনক চিঠির অংশবিশেষ এ-রকম—

আপনি আব্বাকে একটি লম্বা চিঠি লিখেছেন   আব্বা সেই চিঠি না-পড়েই ছিঁড়ে ফেলে দিয়েছেন   আব্বা এখন আর আপনাকে পছন্দ করছেন না   তিনি চান না, আপনি আমার ব্যাপারে আর কোনো চিন্তাভাবনা করেন   কিন্তু আমি জানি, আপনি করছেন   যদিও আপনি অনেক দূরে থাকেন, তবু আমি বুঝতে পারি   আপনি যে আমাকে পছন্দ করেন, তাও বুঝতে পারি   কেউ আমাকে পছন্দ করে না, কিন্তু আপনি করেন   কেন করেন? আমি তো ভালো মেয়ে না   আমি সবাইকে কষ্ট দিই   সবার মাথায় যন্ত্রণা দিই   কাউকে আমার ভালো লাগে না   আমার শুধু গাছ ভালো লাগে   আমার ইচ্ছা করে, একটা খুব গভীর জঙ্গলের মাঝখানে গিয়ে বসে থাকি   গাছের সঙ্গে কথা বলি গাছেরা কত ভালো   এরা কখনো এক জন অন্য জনের সঙ্গে ঝগড়া করে না, মারামারি করে   না   নিজের জায়গায় চুপচাপ দাঁড়িয়ে থাকে, এবং ভাবে   কত বিচিত্র জিনিস নিয়ে তারা ভাবে   এবং মাঝে-মাঝে এক জনের সঙ্গে অন্য জন কথা বলে   কী সুন্দর সেই সব কথা! এখন আমি মাঝে-মাঝে ওদের কথা শুনতে পাই

চিঠি এই পর্যন্তই   মিসির আলি এই চিঠিটি কম হলেও দশ বার পড়লেন   চিঠির কিছু অংশ লাল কালি দিয়ে দাগ দিলেন   যেমন একটি লাইন–এখন আমি মাঝেমাঝে ওদের কথা শুনতে পাই   স্পষ্টতই মেয়েটি গাছের কথা বলছে   পুরো ব্যাপারটাই সম্ভবত শিশুর কল্পনা শিশুদের কল্পনার মতো বিশুদ্ধ জিনিস আর কিছুই নেই   মিসির আলির নিজের এক ভাগনী অমিতা গাছের সাথে কথা বলত   ওদের বাড়ির সামনে ছিল একটা খাটো কদমগাছ   অমিতাকে দেখা যেত গাছের সামনে উবু হয়ে বসে ঘন্টার পর ঘন্টা আলাপ করছে   মিসির আলি এক দিন আড়ালে বসে কথাবার্তা শুনলেন

কিরে, আজ তুই এমন মুখ কালো করে রেখেছিস কেন? রাগ করেছিস? তুই এমন কথায়-কথায় রাগ করস কেন? কেউ বকেছে? কী হয়েছে বল তো ভাই শুনি

অমিতা অনেকক্ষণ চুপ করে রইল   যেন সে সত্যি-সত্যি শুনতে পাচ্ছে গাছের কথা! মাঝে-মাঝে মাথা নাড়ছে   এক সময় সে উঠে দাঁড়াল এবং বিকট চিৎকার করে বলল, কে কদমগাছকে ব্যথা দিয়েছে? কে

পাতাসুদ্ধ তার ডাল ছিঁড়েছে? কান্নাকাটি আর চিৎকার জানা গেল অ্যাগের রাতে সত্যি-সত্যি কদমগাছের একটি ডাল ভাঙা হয়েছে ব্যাপারটা বেশ রহস্যজনক কিছুদিন পর গাছটি আপনা-আপনি মরে যায় অমিতা নাওয়া-খাওয়া বন্ধ করে বড় অসুখে পড়ে যায় জীবন— মরণ অসুখ! মাসখানিক ভুগে সেরে ওঠে গাছপ্রসঙ্গ চাপা পড়ে যায়

মিসির আলি ঠিক করলেন, অমিতার সঙ্গে দেখা করবেন ছোটবেলার কথা জিজ্ঞেস করবেন যদিও এটা খুবই সম্ভব যে, অমিতার শৈশবের কথা কিছু মনে নেই সে এখন থাকে কুমিল্লার ঠাকুরপাড়ায় তার স্বামী পুলিশের ডিএসপি সে নিজে কোনো এক মেয়ে-স্কুলে পড়ায় মিসির আলি ঠিক করলেন, অমিতার সঙ্গে দেখা করেই চলে যাবেন ময়মনসিংহ তিন্নির সঙ্গে কথা বলবেন দু-একটা ছোটখাটো পরীক্ষাটরীক্ষা করবেন! তিন্নির মার আত্মীয়স্বজনের খোঁজ বের করতে চেষ্টা করবেন তিন্নিকে দিয়ে আরো কিছু ছবি আঁকিয়ে পাঠাবেন ডঃ লংম্যানের কাছে অনেক কাজ সামনে মিসির আলি দুমাসের অর্জিত ছুটির জন্যে দরখাস্ত করলেন বিশ্ববিদ্যালয়ে তাঁর চাকরির পদটি হচ্ছে অস্থায়ী পার্ট টাইম শিক্ষকতার পদ দু মাসের ছুটি বিশ্ববিদ্যালয় তাঁকে দেবে না হয়তো চাকরি চলে যাবে কিন্তু উপায় কী? এই রহস্য তাঁকে ভেদ করতেই হবে ছোট্ট একটি মেয়ে কষ্ট পাবে, তা হতেই পারে না

# নবম

অমিতা অবাক হয়ে বলল, আরে মামা, তুমি

মিসির আলি বললেন, চিনতে পারছিস রে বেটি?

কী আশ্চর্য মামা, তোমাকে চিনিব না! তোমাকে নিয়ে কত গল্প করি মানুষের সাথে

তিনি হাসলেন   অমিতা বলল, বিনা কারণে তুমি আমার কাছে আস নি   ভূমি সেই মানুষই না! কি জন্যে এসেছ বল

এখনি বলব?

না, এখন না   আমি স্কুলে যাচ্ছি   আজ আর ক্লাস নেব না, ছুটি নিয়ে চলে আসব   তুমি ততক্ষণে গোসলটোসল করে বিশ্রাম নাও   আমার ঘর-সংসার দেখ! ঘন-ঘন চা খাওয়ার অভ্যাস এখনো আছে?

হুঁ, আছে

কাজের ছেলেটাকে বলে যাচ্ছি, সে প্রতি পনের মিনিট পরপর চা দেবে

তোর ছেলেপুলে কই?

অমিতা ছোট্ট নিঃশ্বাস ফেলে বলল, আমার ছেলেপুলে নেই মামা, হবেও না কোনো দিন   তুমি তো খোঁজখবর রাখ না, কাজেই কিছু জান না যদি জানতে, তাহলে আর ......

সে কথা শেষ করল না   মিসির আলি লক্ষ করলেন, মেয়েটির গলা ভারি হয়ে এসেছে   কত রকম দুঃখ-কষ্ট মানুষের থাকে   তাঁর মন খারাপ হয়ে গেল

তোর বর কোথায়?

ও টুরে গেছে—চৌদ্দগ্রামে   সন্ধ্যাবেলায় ফিরবে   তুমি কি থাকবে সন্ধ্যা পর্যন্ত?

না, আমার একটা জরুরি কাজ আছে

তা তো থাকবেই   তোমাকে যে আমি কত ভালবাসি মামা, অথচ তুমি–

অমিতার গলা আবার ভারি হয়ে গেল   এই মেয়েটার মনটা অসম্ভব নরম

মিসির আলি গোসল সেরে ঘুরে-ঘুরে অমিতার ঘর-সংসার দেখলেন বিরাট দোতলা বাড়ি   প্রতিটি ঘর চমৎকার করে সাজানো   লাইব্রেরি-ঘরটি দেখে তাঁর মন ভরে গেল   বই বই আর বই   তাকিয়ে থাকতে ভালো লাগে

কাজের ছেলেটির নাম চেরাগ মিয়া   সে সত্যি-সত্যি পনের মিনিট পরপর চা নিয়ে আসে   দু   কাপ চা খেয়ে মিসির আলি ধমক দিলেন আর লাগবে না   দরকার হলে আমি চাইব   লাভ হল না   পনের মিনিট পর আবার সে এক কাপ চা নিয়ে এল

দুপুরে খেতে বসে অমিতার সঙ্গে তিনি গাছের সঙ্গে কথা বলার প্রসঙ্গটা তুললেন   অমিতা অবাক হয়ে বলল, এইটি জানবার জন্যে তুমি এসেছ আমার কাছে?

হুঁ

তুমি কি পাগল হয়ে গেলে নাকি মামা? পাগলরাই শুধু এইসব তুচ্ছ ব্যাপার নিয়ে ছোটাছুটি করে

পাগল হই আর যা-ই হই, যা জানতে চাচ্ছি সেটা বল! তুই যে ছোটবেলায় গাছের সঙ্গে কথা বলতি, সেটা মনে আছে?

হ্যাঁ, আছে

আচ্ছা, গাছ কি তোর সঙ্গে কথা বলত?

অমিতা হাসিমুখে বলল, গাছ আমার সঙ্গে কথা বলবে কি? গাছ আবার কথা কলা শিখল কবে?

তার মানে, গাছের কোনো কথা তুই শুনতে পেতি না?

কীভাবে শুনব মামা? তুমি শুনতে পাও? এইসব ছোটবেলার খেয়াল এটা নিয়ে তুমি মাথা ঘামোচ্ছ কেন?

এমনি

উঁহু  এমনি—এমনি মাথা ঘামাবার মানুষ তুমি না  নিশ্চয়ই কিছু-একটা আছে, যা তুমি আমাকে বলতে চাচ্ছি না  ও কি মামা, তোমার কি খাওয়া হয়ে গেল?

হ্যাঁ

অসম্ভব  এগার পদ রান্না করেছি  তুমি খেয়েছ মাত্র পাঁচ পদ  এখনো ছটা পদ বাকি আছে

মরে যাঘ অমিতা

মরে যাও আর যাই কর– খেতে হবে  জোর করে আমি মুখে তুলে খাইয়ে দেব  আমাকে তুমি চেন না মামা

মিসির আলি হাসলেন  অমিতা গম্ভীর মুখে বসে আছে  তার ভাবভঙ্গি দেখে মনে হচ্ছে, সে সত্যি-সত্যি জোর করে মুখে তুলে দেবে  মিসির আলি মৃদু স্বরে বললেন, গাছ তাহলে তোর সঙ্গে কোনো কথা বলত না?

অমিতা বিরক্ত স্বরে বলল, না  গাছ আমার সঙ্গে কেন কথা বলবে বল তো? আমি কি গাছ? ভালো করে তাকিয়ে দেখ তো আমার দিকে, আমাকে কি গাছ বলে মনে হয়?

মিসির আলি কিছু বললেন না  তাকিয়ে রইলেন মেয়েটির দিকে  তাঁর এই ভাগনিটি তার সুন্দর  দেবীর মতো মুখ ঘন কালো তরল চোখ মুখের ভাবটি বড় স্নিগ্ধ

অমিতা বলল, মামা, তুমি মানুষের দুঃখ-কষ্ট দূর করবার জন্যে

ছোটাছুটি কর, অথচ তোমার আশেপাশে যারা আছে, তাদের কথা কিছুই ভাব না

ভাবি না কে বলল?

না, ভাব না ভাবলে এই ছ বছরে একবার হলেও আসতে আমার কাছে মিসির আলি দেখলেন, অমিতার চোখ দিয়ে টপটপ করে পানি পড়ছে তিনি একটি দীর্ঘনিঃশ্বাস ফেললেন মেয়েগুলি এত নরম স্বভাবের হয় কেন, এই নিয়ে অন্যমনস্কভাবে তিনি খানিকক্ষণ ভাবলেন একটি মেয়ের ডিএনএ এবং একটি পুরুষের ডিএনএ-র মধ্যে তফাৎ কী, তাঁর জানতে ইচ্ছে হল পড়াশোনা করতে হবে, প্রচুর পড়াশোনা জীবন এত ছোট, অথচ কত কি আছে জানার

# দশম

তিন্নি আজ সারা দিন ছাদে বসে আছে সে ছাদে গিয়েছে সূর্য ওঠার আগে এখন প্রায় সন্ধ্যা, কিছুক্ষণের মধ্যেই সূর্য ডুবে যাবে এই দীর্ঘ সময়ের মধ্যে একবারও সে নিজের জায়গা থেকে নড়ে নি তার ছোট্ট শরীরটি পাথরের মূর্তির মতো স্থির হয়ে আছে মাঝেমাঝে বাতাসে তার চুল উড়ছে এ থেকেই মনে হয়–এটি পাথরের মূর্তি নয়, জীবন্ত একজন মানুষ সকালে কাজের মেয়ে নাশতা নিয়ে ছাদে এসে ক্ষীণ গলায় বলেছিল, আপা, নাশতা আনছি

তিন্নি কোনো জবাব দেয় নি কাজের মেয়েটি আধা ঘন্টার মতো অপেক্ষা করল এর মধ্যে কয়েক বার নাশতা খাবার কথা বলল তিন্নির কোনো ভাবান্তর হল না

দুপুরবেলা বরকত সাহেব নিজেই এলেন শান্ত গলায় বললেন, খেতে এস মা

তিনি নিশ্চুপ! বরকত সাহেব তার হাত ধরলেন হাত গরম হয়ে আছে বেশ গরম যেন মেয়েটির এক শ তিন বা চার জ্বর উঠেছে তিনি গাঢ় স্বরে বললেন, তোমার কি শরীরটা খারাপ মা?

তিন্নি না-সূচক মাথা নাড়ল

এস, ভাত দেওয়া হয়েছে দু জনে মিলে খাই!

সে আবার না-সূচক মাথা নাড়ল বরকত সাহেব মেয়েকে নিজের দিকে টানতেই হঠাৎ তীব্র যন্ত্রণা অনুভব করলেন যেন হাজার ভোল্টের ইলেকট্রিসিটি চলে গেল কপালের মাঝখান দিয়ে তিনি মেয়ের হাত ছেড়ে দিয়ে অনেকক্ষণ হতভম্বের মতো দাঁড়িয়ে রইলেন তিনি তখন খুব সহজ গলায় বলল, বাবা, তুমি চলে যাও

চলে যাব?

হুঁ

তুমি আসবে না?

না

কিছু খাবে না?

খিদে নেই

এক গ্লাস দুধ খাও দুধ পাঠিয়ে দিই?

না

বরকত সাহেব নিচে গেলেন এ কী গভীর পরীক্ষায় তিনি পড়লেন

মেয়ের এই বিচিত্র অসুখের সত্যি কি কোনো সমাধান আছে? তাঁর মনে হতে লাগল, সমাধান নেই এই অসুখ বাড়তেই থাকবে, কমবে না মিসির আলি নামের মানুষটির কিছুই করার ক্ষমতা নেই মেয়েটিকে নিয়ে বিদেশে চলে গেলে কেমন হয়? ইউরোপআমেরিকার বড়-বড় ডাক্তাররা আছেন তাঁরা দিনকে রাত করতে পারেন—এই সামান্য কাজটা পারবেন না? খুব পারবেন তিনি নিজে দুপুরে কিছু খেতে পারলেন না মাথায় ভোঁতা যন্ত্রণা হতে লাগল বিকেলের দিকে সেই যন্ত্রণা খুব বাড়ল তিনি কয়েক বার বমি করলেন অসম্ভব রাগে তাঁর শরীর কাঁপতে লাগল কার উপর রাগ? সম্ভবত নিজের ভাগ্যের উপর এত খারাপ ভাগ্যও মানুষের হয়?

তিন্নি সন্ধ্যা মেলাবার পর নিজের ঘরে ঢুকল আজ অনেক দিন পর তার আবার ছবি আঁকতে ইচ্ছা হচ্ছে রঙ—তুলি সাজিয়ে সে উবু হয়ে মেঝেতে বসল তার সামনে বড় একটি কাগজ বিছানো সে খানিকক্ষণ চুপ করে বসে, অতি দ্রুত তুলি বোলাতে শুরু করল প্রথমে মনে হচ্ছিল, কিছু লাইন এলোমেলোভাবে টানা হচ্ছে এখন আর তা মনে হচ্ছে না এখন কাগজে লতানো গাছের ছবি স্পষ্ট হয়ে উঠছে আকাশে দুটি সূর্য তার আলো তেরছাভাবে গাছগুলির উপর পড়েছে

তিনি মৃদুস্বরে বলল, তোমরা কেমন আছ?

ছবির গাছগুলি যেন উত্তরে কিছু বলল তিন্নি একটি দীর্ঘনিঃশ্বাস ফেলে বলল, আমার কিছু ভালো লাগছে না আমার খুব কষ্ট হচ্ছে, খুব কষ্ট

গাছগুলি যেন তার উত্তরেও কিছু বলল খুব কঠিন কোনো কথা কারণ তিন্নিকে দেখা গেল দু হাতে মুখ ঢেকে কেঁদে উঠেছে সেই কান্না দীর্ঘস্থায়ী হল না সে ছবিটি কুচিকুচি করে দিয়ে শান্ত হয়ে নিচে নেমে গেল কারণ সে বুঝতে পারছে, তার বাবা ঠিক এই মুহূর্তে তাকে নিয়ে ভাবছেন সেই ভাবনাগুলি ভালো নয় তার বাবা সমস্যার কাছ থেকে মুক্তি চান কিন্তু যে-পথ তিনি বেছে নিতে চাচ্ছেন তাতে কোনো লাভ হবে না

বাবা

বরকত সাহেব চমকে ফিরলেন   তাঁর ঘর অন্ধকার   তিনি ইজিচেয়ারে মাথা নিচু করে বসে আছেন   তিনি তাঁর সামনের খাটে পা ঝুলিয়ে বসল   বরকত সাহেব অস্বস্তির সঙ্গে তাঁর মেয়ের দিকে তাকাতে লাগলেন

কিছু বলবে?

বলব

বল শুনি চেয়ারে বাস   বসে বল

তিনি খুব নরম গলায় বলল, তুমি আমাকে বাইরে নিয়ে যেতে চাও?

হুঁ   বড় ডাক্তার দেখাব   পৃথিবীর সেরা ডাক্তার

ডাক্তার কিছু করতে পারবে না

কী করে বুঝলে?

আমি জানি   আমার কোনো অসুখ করেনি   আমি তোমাদের মতো না, আমি অন্য রকম

সেটা আমি জানি

না, তুমি জানি না   সবটা জান না

ঠিক আছে, না জানলে জানি না   এত কিছু জানার আমার দরকার নেই   আমার টাকার অভাব নেই! তোমাকে আমি বড়-বড় ডাক্তারের কাছে নিয়ে যাব   ইউরোপ আমেরিকা

আমি এইখানেই থাকব   আমি কোথাও যাব না

বরকত সাহেব কড়া চোখে তাকালেন তাঁর নিঃশ্বাস ভরি হয়ে এল কপালে ঘাম জমতে লাগল তিন্নি বলল, তোমরা কিছুতেই আমাকে এখান থেকে নিতে পারবে না তোমাদের সেই শক্তি নেই

বরকত সাহেব কিছু বললেন না তিন্নি শান্ত সুরে বলল, এই বাড়িটাতে আমি একা থাকতে চাই বাবা

একা থাকতে চাই মানে?

আমি একা থাকব আর কেউ না

কী বলছ এসব!

তিন্নি জবাব না-দিয়ে উঠে দাঁড়াল বরকত সাহেব কড়া গলায় বললেন, পরিষ্কার করে বল, তুমি কী বলতে চাও

এই বাড়িটাতে আমি একা থাকব আর কেউ থাকবে না কাজের লোক, দারোয়ান, মালী, এদের সবাইকে বিদায় করে দাও তুমিও চলে যাও! তুমিও থাকবে না

আমিও চলে যাব!

হ্যাঁ

বরকত সাহেব উঠে এসে মেয়ের গালে প্রচণ্ড একটা চড় বসিয়ে দিলেন তিনি কিছুই বলল না শান্ত পায়ে উঠে চলে গেল বরকত সাহেব লক্ষ করলেন, তিনি বাগানে চলে যাচ্ছে বাগান এখন ঘন অন্ধকার বিষাঁর পানি পেয়ে ঝোপঝাড় বড় হয়ে উঠেছে সাপখোপ নিশ্চয়ই আছে এই মেয়ে এখন এই সাপখোপের মধ্যে এক-একা হাঁটবে অসহ্য, অসহ্য! কিন্তু করার কিছুই নেই তাঁর মনে হল, মেয়েটি মরে গেলে তিনি মুক্তি পান জন্মের পরপর তিন্নির জন্ডিস হয়েছিল গা হলুদ হয়ে মরমর অবস্থা মেয়েকে ঢাকা পিজিতে নিয়ে যেতে হয়েছিল বহু কষ্টে তাকে সারিয়ে তোলা হয়েছে সেই সময়

কিছু-একটা হয়ে গেলে, আজ এই ভয়াবহ কষ্ট সহ্য করতে হত না

তিনি কিছুক্ষণ অন্যমনস্ক ভঙ্গিতে ঘরের ভেতর পায়চারি করলেন এক বার ভাবলেন বাগানে যাবেন কিন্তু সেই চিন্তা দীর্ঘস্থায়ী হল না কী হবে বাগানে গিয়ে? তিনি কি পারবেন এই মেয়েকে ফেরাতে? পারবেন না সেই ক্ষমতাই তাঁর নেই! হয়তো কারোরই নেই পীর-ফকির ধরলে কেমন হয়? তিনি নিজে এইসব বিশ্বাস করেন না সারা জীবন তিনি ভেবেছেন, অস্বাভাবিক কোনো ক্ষমতা মানুষের নেই, থাকতে পারে না কিন্তু এখন দেখছেন, তাঁর ধারণা সত্যি নয় অস্বাভাবিক ক্ষমতা মানুষের থাকতে পারে তিন্নিরই আছে কাজেই পীর-ফকিরের কাছে বা সাধুসন্ন্যাসীর কাছে যাওয়া যেতে পারে

স্যার

কে?

তিনি দেখলেন, চায়ের পেয়ালা হাতে নিজাম দাঁড়িয়ে আছে তিনি চায়ের পেয়ালা হাতে নিলেন নিজাম বলল, ঐ লোকটা আসছে

কোন লোক?

আগে যে ছিলেন!

ও, মিসির আলি?

জ্বি আপনার সঙ্গে দেখা করতে চান

বরকত সাহেব বিরক্ত স্বরে বললেন, দেখা করার কোনো দরকার নেই আমি এখন ঘর থেকে বেরুব না ভদ্রলোককে তাঁর ঘর দেখিয়ে দাও! খাবার দাবারের ব্যবস্থা করি আর তিনি যদি তিন্নির সঙ্গে দেখা করতে চান, তাহলে তিন্নিকে খবর দাও! তিনি বাগানে গিয়েছে

নিজাম চলে গেল আকাশে বিদ্যুৎ চমকাচ্ছে ঝড়বৃষ্টি হবে বোধহয় বাতাস ভারি হয়ে আছে চারদিকে অসহ্য গুমট

মিসির আলি এসেছেন সন্ধ্যাবেলায়, এখন রাত এগারটা কিছুক্ষণ আগেই রাতের খাবার শেষ করেছেন প্রায় চার ঘন্টার মতো হল, তিনি এ বাড়িতে আছেন নিজাম এর মধ্যে দু বার জিজ্ঞেস করেছে, সে তিন্নিকে খবর দেবে কি না তিনি বলেছেন, খবর দেবার দরকার নেই কারণ তিনি নিশ্চয়ই জানে যে তিনি এসেছেন আলাদা করে বলার কোনোই প্রয়োজন নেই

তিন্নি আছে কোথায়?

বাগানে

এই রাতের বেলায় বাগানে কী করছে!

জানি না স্যার কয়েক দিন ধরে সন্ধ্যার পর বাগানে যায় অনেক রাত পর্যন্ত থাকে

তাই নাকি?

জ্বি স্যার

এত রাত পর্যন্ত বাগানে সে কী করে?

বাড়ির পিছনের দিকে একটা বড়ই গাছ আছে সেই বড়ই গাছের কাছে একটা গর্ত, ঐখানে চুপচাপ দাঁড়ায়ে থাকে

ও, আচ্ছা!

মিসির আলির মুখ দেখে মনে হল, তিনি এই খবরে তেমন অবাক হন নি বেশ সহজভাবে বললেন, তুমি বারান্দায় আমাকে একটা চেয়ার দাও বারান্দায় বসে আকাশের শোভা দেখি আর শোন, ভালো করে এক কাপ চা দিও! আকাশে বিদ্যুৎ চমকাচ্ছে, বৃষ্টি হবে বোধহয়

মিসির আলি বরাদ্দায় এসে বসবার প্রায় সঙ্গে-সঙ্গেই টুপটুপ করে বৃষ্টির ফোঁটা পড়তে শুরু করল মিসির আলি অপেক্ষা করতে

লাগলেন, কখন তিনি বেরিয়ে আসবে বৃষ্টির বেগ বাড়ছে ঠাণ্ডা হাওয়া দিচ্ছে এ-রকম একটি ঝড়-জলের রাতে বাচ্চা একটি মেয়ে এক-একা বাগানে কত রকম অদ্ভুত সমস্যা আমাদের চারদিকে মিসির আলি সিগারেট ধরালেন ইলেকট্রিসিটি চলে গিয়েছে কেরোসিনের বাহারি ল্যাম্প জ্বালানো হয়েছে নিজাম একটি ল্যাম্প বাইরে নিয়ে আসতেই হাওয়া লেগে সেটি দপ করে নিতে গেল ঠিক তখন মিসির আলি দেখলেন, তিনি বের হয়ে আসছে ধ্রুপসে গিয়েছে মেয়েটি তিনিই তাঁকে দেখেছে সে এগিয়ে এল মিসির আলির দিকে

আপনি কখন এসেছেন?

অনেকক্ষণ হল তুমি বুঝতে পার নি?

ন এখন দেখলাম!

মিসির আলি বেশ অবাক মেয়েটি বুঝতে পারল না কেন? টেলিপ্যাথিক ক্ষমতা কি নষ্ট হয়ে গেছে?

নিজাম হাঁ করে তাকিয়ে আছে সে কী করবে বুঝতে পারছে না মিসির আলি বললেন, তিনি, তুমি হাত-মুখ ধুয়ে এস, আমরা গল্প করি ঝড়বৃষ্টির রাতে গল্প করতে বেশ ভালো লাগে আর নিজাম, তুমি আমাদের দু জনের জন্যে চা নিয়ে এস তিন্নি, তুমি চায়ের সঙ্গে কিছু খাবে?

না

নিজাম ফিসফিস করে বলল, আপা আজ সারাদিন কিছু খায় নাই

মিসির আলি বললেন, তাহলে কিছু খাবারও নিয়ে এস হালকা কোনো খাবার

না, আমি কিছুই খাব না, খিদে নেই

ঠিক আছে, না খেলে এস, গল্প করি যাও, হাত-মুখ ধুয়ে এস

তোমার সমস্ত পা কাদায় মাখামাখি

তিনি চলে গেল   নিজাম এক পট চা এনে রাখল   সামনে   মিসির আলি অপেক্ষা করতে লাগলেন, কিন্তু মেয়েটি সে রাতে আর তাঁর কাছে এল না   খুব ঝড় হল সারা রাত! শো-শোঁ করে হাওয়া বইতে থাকল মিসির আলি অনেক রাত পর্যন্ত ঘুমুতে পারলেন না   তাঁর বারবার মনে হতে লাগল, হয়তো কিছুক্ষণের মধ্যেই মেয়েটি যোগাযোগ করবে তাঁর সঙ্গে   দুজন দু জায়গায় বসে অনেক রাত পর্যন্ত গল্প করবেন   কিন্তু তা হল না

সূর্য এখনো ওঠে নি   মিসির আলি দ্রুত পা ফেলছেন   ব্রহ্মপুত্র নদী মনে হচ্ছে এখনো ঘুমিয়ে   দিনের কর্মচাঞ্চল্য শুরু হয় নি   কাল রাতের বৃষ্টির জন্যেই বুঝি চারদিক ঝিলমিল করছে   মিসির আলি গত রাতটা প্রায় অঘুমেই কাটিয়েছেন   কিন্তু তার জন্যে খারাপ লাগছে না শরীরে কোনো ক্লান্তি নেই, তিনি খুঁজছেন   চা-ওয়ালাকে   পাওনা টাকাটা দিয়ে দেবেন     গল্পগুজব করবেন   তাঁর মনে একটা আশঙ্কা ছিল, হয়তো এই চাওয়ালা বুড়োর আর খোঁজ পাওয়া যাবে না   বাকি জীবন মনের মধ্যে এই ক্ষুদ্র ঘটনা কাঁটার মত বিধে থাকবে   আশঙ্কা সত্যি হল না   বুড়োকে পাওয়া গেল   কেতলিতে চায়ের পানি ফুটে উঠেছে   কেতলির নল দিয়ে ধোঁয়া বেরুচ্ছে   বুড়োর মুখ হাসি-হাসি

কেমন আছেন বুড়োমিয়া?

আল্লায় যেমন রাখছে   আপনের শইল বালা?

জ্বি, ভালো   আমাকে চিনতে পারছেন না? ঐ যে চা খেয়ে পয়সা না দিয়ে চলে গেলাম!

গিয়েছিলাম   কাল এসেছি   আপনার টাকা নিয়ে এসেছি   চা কি হয়েছে?

বুড়ো চায়ের কাপে লিকার ঢালতে লাগল   মিসির আলি বললেন, আপনি নিশ্চয়ই মনে-মনে আমাকে খুব গালাগালি করেছেন

জ্বি-না মিয়াসাব! অত অল্প কারণে কি আর গাইল দেওন যায়? আমি জানতাম আপনে আইবেন

কী করে জানতেন?

বুঝা যায় এই কথাটি ঠিক অনেক কিছুই বোঝা যায় রহস্যময় উপায়ে বোঝা যায় চায়ের কাপে চুমুক দিয়ে মিসির আলির মনে হল, তিন্নির ব্যাপার তিনি খানিকটা বুঝতে পারছেন আবছাভাবে বুঝছেন

কি ভাবেন মিয়াসাব?

না, কিছু না উঠি

মিসির আলি চায়ের দাম মিটিয়ে রওনা হবেন, ঠিক তখন মাথা ঝিম করে উঠল তিমির পরিষ্কার ক্লিনরিনে গলা, আপনি ভালো আছেন? মিসির আলি আবার বেঞ্চিতে বসে পড়লেন বুড়ো বলল, কি হইছে?

শরীরটা একটু খারাপ লাগছে আমি খানিকক্ষণ বসি?

বসেন, বসেন

মিসির আলি মনে-মনে তিমির সঙ্গে কথা চালিয়ে যেতে লাগলেন

গত রাতে তুমি আস নি কেন?

ইচ্ছা করছিল না

না এসেও তো কথা বলতে পারতে তাও বলা নি

ইচ্ছা করছিল না

এখন ইচ্ছা করছে?

হ্যাঁ করছে কথা বলতে ইচ্ছা করছে

বল, কথা বল! আমি শুনছি

আমি এখন এখানকার গাছের কথা বুঝতে পারি

বাহ্, চমৎকার তো!

তাই রোজ সন্ধ্যাবেলায় বাগানে যাই   ওদের কথা শুনি!

দিনের বেলা শুনতে পাও না?

না, দিনের বেলায় ওরা কোনো কথা বলে না, চুপ করে থাকে   ওরা কথা বলে শুধুসন্ধ্যার দিকে   রাতে আবার চুপ করে যায়   ওরা তো আর মানুষের মতো না, যে, সারা দিন বকবক করবে

তা তো ঠিকই   ওরা কী কথা বলে তোমার সঙ্গে?

আমার সঙ্গে তো কোনো কথা বলে না   ওরা কথা বলে নিজেদের মধ্যে, আমি শুনি

কী নিয়ে কথা বলে?

অদ্ভুত জিনিস নিয়ে কথা বলে   বেশির ভাগই আমি বুঝতে পারি না

তবু বল! আমার শুনতে ইচ্ছা করছে

জীবন কী, জীবনের মানে কী– এইসব নিয়ে তারা কথা বলে নিজেদের মধ্যে কথা বলে!

তাই নাকি?

হ্যাঁ   আর কথা বলে মানুষদের নিয়ে   পশুপাখিদের নিয়ে   এরা পৃথিবীর মানুষদের কথা জানে   এরা কী বলে, কী করে– এইসব জানে   মানুষদের নিয়ে ভাবে

বাহ্, চমৎকার তো

একটা গাছ যখন মারা যায়, তখন সারা জীবনে যা জানল–তা অন্য গাছদের জানিয়ে যায়   মানুষদের যখন কষ্ট হয়, তখন তাদের কষ্ট হয়   মানুষদের যখন আনন্দ হয়, তখন তাদেরও আনন্দ হয়

মানুষ যখন একটা গাছকে কেটে ফেলে বা আগুন দিয়ে পুড়িয়ে ফেলে, তখন তারা মানুষদের উপর রাগ করে না?

না   তারা রাগ করতে পারে না   তারা তো মানুষের মতো নয়   তারা শুধু ভালবাসে   জানেন, তাদের মনে খুব কষ্ট

কোন বল তো?

কারণ, খুব শিগগিরই পৃথিবীতে কোনো মানুষ থাকবে না   কোনো জীব থাকবে না   পৃথিবী আস্তে-আস্তে গাছে ভরে যাবে   এই জন্যেই তাদের দুঃখ

মানুষ থাকবে না কেন?

এরা নিজেদের মধ্যে যুদ্ধ করে শেষ হয়ে যাবে   অ্যাটম বোমা ফাটাবে পৃথিবী ছাড়াও তো আরো অনেক গ্রহ আছে যেখানে এক সময় মানুষ ছিল, এখন নেই   এখন শুধু গাছ

গাছদের জন্যে এটা তো ভালোই, তাই নয় কি তিনি? শুধু ওরা থাকবে, আর কেউ থাকবে না

তিন্নি দীর্ঘ সময় চুপ করে রইল   তারপর মৃদুস্বরে বলল, না, ভালো না   ওরা সবাইকে নিয়ে বাঁচতে চায়   সারা জীবনে ওরা যত জ্ঞান লাভ করেছে, এগুলি মানুষকে বলতে চায়   কিন্তু বলার আগেই মানুষ শেষ হয়ে যায়   ওরা বলতে পারে না   এই জন্যে ওদের খুব কষ্ট

মানুষকে ওরা ওদের কথা বলতে পারছে না কেন?

বলতে পারছে না, কারণ মানুষ তো এখনো খুব উন্নত হয় নি ওদের অনেক উন্নত হতে হবে কিন্তু তা হবার আগেই তো ওরা শেষ হয়ে যায়

এইসব কথা কি তোমার আশেপাশের গাছদের কাছ থেকে জানলে?

না অন্য গাছ আমাকে বলেছে আমি যখন ঘুমিয়ে থাকি, তখন ওরা বলে

তুমি যে-সব গাছের ছবি আঁক, সেইসব গাছ?

তিন্নি খানিকক্ষণ চুপ করে থেকে বলল, আমার আর কথা বলতে ইচ্ছে করছে না

মিসির আলি উঠে দাঁড়ালেন বুড়ে চাওয়ালা বলল, শইলডা কি অখন ঠিক হইছে?

হ্যাঁ, ঠিক আছে যাই বুড়োমিয়া

কাইল আবার আইসেন না, কাল আসতে পারব না কাল আমি ঢাকা চলে যাব আবার যখন আসব, তখন কথা হবে

বরকত সাহেবের সঙ্গে দেখা হল চায়ের টেবিলে তাঁর মুখ অস্বাভাবিক গভীর ভালোমতো চোখ তুলে তাকাচ্ছেন না ভাবভঙ্গি দেখে মনে হচ্ছে মিসির আলির উপর বেশ বিরক্ত মিসির আলি এই বিরক্তির কারণ ঠিক ধরতে পারলেন না মিসির আলি বললেন, আপনার শরীর কেমন?

আমার শরীর ভালোই আমার শরীর খারাপ হওয়ার তো কোনো কারণ ঘটে নি!

আপনি ঢাকায় এত দিন কী করলেন??

তেমন কিছু করতে পারি নি, খোঁজখবর করছি

খোঁজখবর তো যথেষ্টই করা হল, আর কত?

আপনি মনে হয় আশা ছেড়ে দিয়েছেন?

হ্যাঁ, ছেড়ে দিয়েছি এই সমস্যার কোনো সমাধান নেই আপনি অনেক চেষ্টা করেছেন সেই জন্যে আপনাকে অসংখ্য ধন্যবাদ আপনার পারিশ্রমিক হিসেবে আমি একটি চেক আপনার জন্যে তৈরি করে রেখেছি, নিজাম আপনাকে দেবে আমি চাই না এ-ব্যাপারটি নিয়ে আপনি আর মাথা ঘামান

মিসির আলি অবাক হয়ে বললেন, আমি কিছু বুঝতে পারছি না

ভাগ্যকে স্বীকার করে নেবার চেষ্টা করছি যা ঘটেছে, এটা আমার ভাগ্য

ভাগ্যটা কী জানতে পারি কি?

না, জানতে পারেন না আমি ঐ সব নিয়ে আর মাথা ঘামাতে চাই না সমস্ত ব্যাপারটা থেকে আমি হাত ধুয়ে ফেলতে চাই

মিসির আলি ঠাণ্ডা গলায় বললেন, গোড়া থেকেই আপনি অনেক কিছু আমার কাছ থেকে গোপন করেছেন, যেটা উচিত হয় নি

বরকত সাহেব ঠাণ্ডা গলায় বললেন, আমি ধারণা করেছিলাম আপনি নিজেই তা ধরতে পারবেন এখন দেখছি আমার ধারণা ঠিক নয় আপনি কিছুই ধরতে পারেন নি

একেবারেই যে ধরতে পারি নি, তা নয় আমার ধারণা, আপনার স্ত্রী আপনাকে বলে গিয়েছিলেন, তিনি মেয়েটি বড় হলে কেমন হবে অর্থাৎ আজকের এই সমস্যার ব্যাপারটি সম্পর্কে আপনার স্ত্রী ভবিষ্যদ্বাণী করেছিলেন

এই জাতীয় ধারণা হবার পেছনে আপনার যুক্তি কী?

যুক্তি অবশ্যই আছে   এবং বেশ কঠিন যুক্ত

বলুন, শুনি আপনার কঠিন যুক্তি

মিসির আলি সিগারেট ধরালেন   বরকত সাহেবের চোখের দিকে তাকালেন তীক্ষ্ণ দৃষ্টিতে এবং শান্ত স্বরে বললেন, আমি প্রথমেই লক্ষ করলাম, আপনি আপনার মেয়ের অস্বাভাবিকতাগুলি মোটামুটি সহজভাবেই গ্রহণ করেছেন, তেমন বিচলিত হন নি   আমাকে ছাড়া দ্বিতীয় কোনো ব্যক্তিকে জানান নি   এ থেকেই মনে হয়েছে, আপনার মেয়ের এইসব অস্বাভাবিকতা সম্পর্কে আপনি মানসিকভাবে প্রস্তুত   এই প্রস্তুতি কোথেকে আসতে পারে? আমার মনে হয়েছে   কেউ নিশ্চয় আগেই আপনাকে বলেছে   কে বলতে পারে? আমার মনে হয়েছে আপনার স্ত্রীর কথা   কারণ আপনার স্ত্রী হচ্ছেন—

বরকত সাহেব মিসির আলির কথা শেষ করতে দিলেন না   উঠে দাঁড়ালেন এবং কঠিন স্বরে বললেন, আমার প্রচণ্ড মাথা ধরেছে, আপনি এখন যান, পরে কথা বলব

মিসির আলি নিঃশব্দে উঠে এলেন   চলে গেলেন বাগানে   বড়ই গাছটি খুঁজে বের করবেন   তিনি বড়ই গাছের একটা গর্তে দাঁড়িয়ে থাকে, ঐ গর্তটিও পরীক্ষা করে দেখবেন   কিন্তু সেই সুযোগ হল না   ভয়াবহ একটি ব্যাপার ঘটল   প্রকাণ্ড একটা ময়াল সাপ হঠাৎ যেন আকাশ ফুড়ে নেমে এল   মিসির আলি চমকে উঠলেন   তাঁর চোখ থেকে চশমা খুলে পড়ল, আর ঠিক তখন মনে হল–এই দৃশ্যটি সত্যি নয়

ময়মনসিংহ শহরের একটি বাড়িতে এত বড় একটি ময়াল এসে উপস্থিত হতে পারে না   তা ছাড়া কোনো সাপ পেটে ভর দিয়ে নিজের মাথাটা এত উঁচুতে তুলতে পারে না   এই দৃশ্যটি নিশ্চয়ই তিন্নির তৈরি করা   মেয়েটি এই ছবি দেখাচ্ছে   মিসির আলি চোখ বন্ধ করলেন, আর ঠিক তখন তিন্নির হাসি শোনা গেল   মেয়েটি তার ঘরে বসেই হাসছে, তিনি শুনতে পাচ্ছেন   তিন্নির হাসি থামল   সে রিনারিনে গলায় বলল, খুব ভয় পেয়েছেন?

তা পেয়েছি

কিন্তু যতটা ভয় পাবেন ভেবেছিলাম, ততটা পাননি আপনি বুঝে ফেলেছেন যে এটা মিথ্যা সাপ

হ্যাঁ, তাও ঠিক

আপনার এত বুদ্ধি কেন বলুন তো?

জানি না

সব মানুষের যদি আপনার মতো বুদ্ধি হত, তাহলে খুব ভালো হত তাই না?

মিসির আলি হেসে ফেললেন হাসি থামিয়ে শান্ত গলায় বললেন, তুমি আমাকে ভয় দেখালে কেন?

আপনি বলুন কেন আপনার এত বুদ্ধি, আর এই সহজ জিনিসটা বলতে পারবেন

আন্দাজ করতে পারছি তুমি চাও না আমি ঐ গর্তটি দেখি, যেখানে তুমি রোজ দাঁড়াও তাই না?

হ্যাঁ, তাই

দেখ তিন্নি, আমি তোমার ব্যাপারটা বুঝতে চাই কিন্তু তুমি আমাকে বুঝতে দিচ্ছ না তুমি আমাকে সাহায্য না করলে আমি তোমাকে সাহায্য করতে পারছি না আমার এত ক্ষমতা নেই

তিন্নি ক্লান্ত গলায় বলল, কোনো মানুষ আমাকে সাহায্য করতে পারবে না যারা পারত, তারা করবে না

কারা পারত?

তিন্নি জবাব দিল না

মিসির আলির মনে হল, মেয়েটি কাঁদছে

# দশম

মিসির আলি ঘুমিয়ে পড়েছিলেন দরজায় খুটাখুটি শব্দ শুনে জেগে উঠলেন অনেক রাত ঘড়ির ছোট কাটা একের ঘর পার হয়ে এসেছে তিনি মৃদু স্বরে বললেন, কে? কোনো জবাব এল না কিন্তু দরজার কড়া নড়াল মিসির আলি অবাক হয়ে দরজা খুললেন অন্ধকারে বরকত সাহেব দাঁড়িয়ে আছেন

সরি, আপনার ঘুম ভাঙালাম বোধহয়

কোনো অসুবিধা নেই, আপনি আসুন

বরকত সাহেব ইতস্তত করে বললেন, ঘুম আসছিল না, ভাবলাম আপনার সঙ্গে খানিকক্ষণ গল্প করি

খুব ভালো করেছেন বসুন

বরকত সাহেব বসলেন তাঁকে দেখে মনে হচ্ছে, তিনি খুব অস্বস্তি বোধ করছেন বসে আছেন মাথা নিচু করে এক জন অহঙ্কারী লোক এভাবে কখনো বসে না মিসির আলি বললেন, আমার মনে হয়, আপনি আপনার স্ত্রীর কথা কিছু বলতে চান বলুন, আমি শুনছি

বরকত সাহেব চুপ করে রইলেন তাঁর মাথা আরো একটু ঝুকে পড়ল মিসির আলি বললেন, আমি বরং বাতি নিভিয়ে দিই, তাতে কথা বলতে আপনার সুবিধা হবে আলোতে আমরা অনেক কথা বলতে পারি না অন্ধকারে সহজে বলতে পারি

বাতি নোভাবার পর ঘর কেমন অন্য রকম হয়ে গেল গা ছমছম করতে লাগল যেন এই ঘরটি এত দিনের চেনা কোনো ঘর নয় অন্য কোনো রহস্যময় অচেনা ঘর বরকত সাহেব সিগারেট ধরিয়ে মৃদু স্বরে বলতে লাগলেন, আমার স্ত্রী খুবই সহজ এবং সাধারণ একজন মহিলা বলার মতো তেমন কোনো বিশেষত্ব তার নেই কোনো রকম অস্বাভাবিকতাও তার চরিত্রে ছিল না তবে আমার শাশুড়ি এক জন অস্বাভাবিক মহিলা ছিলেন বিয়ের আগে তা জানতে পারি নি জেনেছি বিয়ের অনেক পরে

আমার স্ত্রীর জন্মের পরপর আমার শাশুড়ি মারা যান আমার শাশুড়ি সম্পর্কে এখন আপনাকে যা বলছি, সবই শোনা কথা! আমার স্ত্রীর জন্মের ঠিক আগে আগে আমার শাশুড়ি অদ্ভুত আচার-আচরণ করতে থাকেন তার ভেতর উল্লেখযোগ্য হচ্ছে খাওয়াদাওয়া বন্ধ করে রোদে বসে থাকা এখন তিন্নি যা করে, অনেকটা তাই আমার শাশুড়ি লোকজনদের বলতে শুরু করেন, তাঁর পেটে মানুষের বাচ্চা নয়, তাঁর পেটে বড় হচ্ছে একটা গাছ সবাই বুঝল এটা মাথা-খারাপের লক্ষণ গ্রাম্য চিকিৎসাটিকিৎসা হতে থাকল কোনো লাভ হল না তিনি বলতেই থাকলেন, তাঁর পেটে বড় হচ্ছে একটা গাছ যাই হোক, যথাসময়ে আমার স্ত্রীর জন্ম হল-ফুটফুটে একটি মেয়ে আমার শাশুড়ি মেয়েকে কোলে নিলেন, কিন্তু বললেন, তোমরা বুঝতে পারছ না, এ আসলে মানুষ নয়, এ একটা গাছ এর কিছু দিন পর আমার শাশুড়ি মারা যান

আপনাকে আগেই বলেছি, আমার স্ত্রী খুব স্বাভাবিক মহিলা ছিল কিন্তু তিনি যখন পেটে এল, তখন তার ভেতরেও অস্বাভাবিকতা দেখা দিল এক রাতে সে আমাকে ঘুম থেকে ডেকে তুলে বলল, তার পেটে যে বড় হচ্ছে, সে মানুষ নয়, সে একটা গাছ আমি এমন ভাব দেখলাম যে, এই খবরে মোটেও অবাক হই নি আমি বললাম, তাই কি?

সে বলল, হ্যাঁ

কী করে বুঝলে?

অনেক দূরের কিছু গাছ আমাকে স্বপ্নে বলেছে তারা বলেছে, তোমার গর্ভে যে জন্মেছে, তাকে খুব যত্নে বড় করবে কারণ তাকে আমাদের খুব দরকার

স্বপ্নে তো মানুষ অনেক কিছুই দেখে স্বপ্নটাকে কখনো সত্যি মনে করতে নেই

এটা সত্যি এটা স্বপ্ন নয়

ঠিক আছে, সত্যি হলে সত্যি এখন ঘুমাও

তিন্নির জন্মের কিছু দিন পর আমার স্ত্রী মারা গেল তার মৃত্যুর দু দিন আগে তিন্নিকে কোলে নিয়ে আমি তার কাছে গেলাম হাসিমুখে বললাম, কী সুন্দর একটি মেয়ে, তুমি বলছ গাছ?

আমার স্ত্রী ক্লান্ত ভঙ্গিতে হাসল শান্ত স্বরে বলল, তুমি বুঝতে পারছ না কিন্তু একদিন বুঝবে আমি হাসতে-হাসতে বললাম, এক দিন সকালবেলা দেখব তিন্নির চারদিকে ডালপালা গজিয়েছে, নতুন পাতা ছেড়েছে?

আমার স্ত্রী তার জবাব দিল না কঠিন চোখে তাকিয়ে রইলা যেন আমার কথায় সে অসম্ভব রেগে গেছে

বরকত সাহেব থামলেন ঘর অন্ধকার, কিন্তু মিসির আলি পরিষ্কার বুঝতে পারছেন, ভদ্রলোকের চোখ দিয়ে পানি পড়ছে

আপনি আমার স্ত্রী সম্পর্কে জানতে চাচ্ছিলেন আমি যা জানি আপনাকে বললাম এখন আপনি আমাকে বলুন, কী হচ্ছে?

মিসির আলি কি বলবেন ভেবে পেলেন না বরকত সাহেব ধরা গলায়

বললেন, কিছু দিন থেকে তিন্নি বাগানে একটি গর্তে চুপচাপ ঘন্টার পর ঘন্টা দাঁড়িয়ে থাকে ফিরে আসে অনেক রাতে আমার প্রায়ই মনে হয়, একদিন সে হয়তো আর ফিরবে না সেখানেই থেকে যাবে এবং দেখব,–

বরকত সাহেব কথা শেষ করলেন না তাঁর গলা বন্ধ হয়ে এল মিসির আলি বললেন, নিন, এক গ্লাস পানি খান বরকত সাহেব তৃষ্ণার্তের মতো পানির গ্লাস শেষ করলেন

মিসির আলি সাহেব

জ্বি বলুন

তিন্নি এখন আমাকে বলছে বাড়ি ছেড়ে যেতে সে একা থাকবে এখানে কাজের লোক থাকবে না, দারোয়ান মালী কেউ থাকবে না থাকবে শুধু সে একা এবং আপনি জানেন মেয়েটি যা চায়, তাই আমাকে করতে হবে ওর অসম্ভব ক্ষমতা আপনি তার পরিচয় ইতোমধ্যেই হয়তো পেয়েছেন

হ্যাঁ, তা পেয়েছি

কী হচ্ছে আপনি আমাকে বলুন, এবং আমি কী করব, সেটা আমাকে বলুন আমার শরীরও বেশি ভালো না ব্লাড প্রেশার আছে, ইদানীং সুগারের প্রবলেম দেখা দিয়েছে রাতের পর রাত ঘুমুতে পারি না

মিসির আলি দৃঢ় গলায় বললেন, হাল ছেড়ে দেবার মতো এখনো কিছু হয় নি

হালই তো নেই হাল ধরবেন কীভাবে?

বরকত সাহেব উঠে পড়লেন বাকি রাতটা মিসির আলি জেগেই কাটালেন অন্ধকার ঘরে শুয়ে শুয়ে সমস্ত ব্যাপারটা গোছাতে চেষ্টা করলেন জিগ স পাজল–একটির সঙ্গে অন্যটি কিছুতেই মেলে না

তবু কি কিছু একটা দাঁড় করান যায় না?

একটা পর্যায়ে জীবনকে প্রকৃতি দু ভাগে ভাগ করলেন–প্রাণী এবং উদ্ভিদ প্রাণীরা ঘুরে বেড়াতে পারে, উদ্ভিদ পারে না পরবর্তী সময়ে প্রাণের বিকাশ হল ক্রমে-ক্রমে জন্ম হল অসাধারণ মেধাসম্পন্ন প্রাণীর-মানুষ এই বিকাশ শুধু প্রাণীর ক্ষেত্রে হবে কেন? কেন উদ্ভিদের বেলায়ও হবে না?

ধরা যাক উদ্ভিদের বেলায়ও বিকাশ হল এক সময় জন্ম হল এমন এক শ্রেণীর উদ্ভিদ, অসাধারণ যাদের মেধা এই পৃথিবীতে হয়তো হল না, হল অন্য কোনো গ্রহে একটি উন্নত প্রাণী খুঁজে বেড়াবে অন্য উন্নত জীবনকে কারণ তার চাইবে, তাদের আহরিত জ্ঞান অন্যকে জানাতে তখন তারা কি চেষ্টা করবে না ভিন্ন জাতীয় প্রাণের সঙ্গে যোগাযোগের? সেই যোগাযোগের মাধ্যম হিসাবে এমন একটি প্রাণ তার দরকার, যে একই সঙ্গে মানুষ এবং উদ্ভিদ এ জাতীয় একটি প্রাণ সে তৈরি করতে চেষ্টা করবে তার জন্যে তাকে ডিএনএ অণুর পরিবর্তন ঘটাতে হবে প্রথম পরীক্ষাতেই সে তা পারবে না পরীক্ষাটি তাকে করতে হবে বারবার

তিনি কি এ রকম একজন কেউ? মহাজ্ঞানী উদ্ভিদগোষ্ঠীর পরীক্ষার একটি বস্তু? মানুষ যদি উদ্ভিদ নিয়ে, ইঁদুর নিয়ে ল্যাবরেটরিতে নানান ধরনের পরীক্ষা করতে পারে- ওরা কেন পারবে না?

কিন্তু তারা পরীক্ষাটা করছে কীভাবে? এক জন মানুষ ল্যাবরেটরিতে ইঁদুরের গায়ে একটি সিরিঞ্জে করে রিএজেন্ট ঢুকিয়ে দিতে পারে কিন্তু উদ্ভিদ কি তা পারবে?

হয়তো পারবে মাইক্রোওয়েভ রশ্মি দিয়ে আমরা দূর থেকে যন্ত্র চালু করতে পারি ওদের হাতেও হয়তো তেমন ব্যবস্থা আছে

মিসির আলি বিছানা ছেড়ে বারান্দায় এসে বসলেন আকাশে চাঁদ উঠেছে বাগানটিকে ভারি সুন্দর লাগছে এত সুন্দর যে মন খারাপ হয়ে যায়

আপনি-আজ আর না, তাই না?

মিসির আলি চমকে   তিন্নির গলা!

তুমিও তো দেখছি জেগে আছ?

হ্যাঁ, আমি জেগেই থাকি

মিসির আলি কথাবার্তা চালাতে লাগলেন   এ জাতীয় কথাবার্তায় তিনি এখন অভ্যস্ত   আগের মতো অস্বস্তি বোধ হয় না   বরঞ্চ মনে হয়, এই তো স্বাভাবিক   বরঞ্চ কথা বলার এই পদ্ধতি অনেক সুন্দর   মুখোমুখি এসে বসার দরকার নেই   দুজন দু জায়গায় থেকে কথা বলে চমৎকার সময় কাটান

তিন্নি, আমি যে এতক্ষণ তোমার বাবার সঙ্গে গল্প করলাম – সেটা কি তুমি জান?

হ্যাঁ, জানি   সব কথা শুনেছি

আমি তোমাকে নিয়ে যা ভেবেছি, তাও নিশ্চয়ই জান?

হ্যাঁ, তাও জানি   সব জানি!

আমি কি ঠিক পথে এগুচ্ছি? অর্থাৎ আমার থিওরি কি ঠিক আছে?

কিছু-কিছু ঠিক   বেশির ভাগই ঠিক না

কোন জিনিসগুলি ঠিক না, সেটা কি আমাকে বলবো?

না, বলব না

কেন বলবে না?

তিন্নি জবাব দিল না   মিসির আলি বললেন, তুমি কি চাও না, আমি

তোমাকে সাহায্য করি?

না, চাই না

এক সময় কিন্তু চেয়েছিলো

তখন খুব ভয় লাগত, এখন লাগে না

মিসির আলি খানিকক্ষণ চুপ করে রইলেন তারপর খুব শান্ত ভঙ্গিতে জিজ্ঞেস করলেন, তুমি বুঝতে পারছি, তোমার মধ্যে একটা পরিবর্তন হচ্ছে তুমি বদলে যাচ্ছ শেষ পর্যন্ত কী হবে তুমি কি জান?

জানি

তুমি কি আমাকে তা বলবে?

না

আচ্ছা, এইটুকু বল, তুমি কি একমাত্র মানুষ, যার উপর এই পরীক্ষাটি হচ্ছে? না তুমি ছাড়াও আরো অনেককে নিয়ে এ রকম হয়েছে বা হচ্ছে?

অনেককে নিয়েই হয়েছে এবং হচ্ছে এবং, এবং–

বল, আমি শুনছি

এমন একদিন আসবে, পৃথিবীর সব মানুষ এ-রকম হয়ে যাবে

তার মানে!

তখন কত ভালো হবে, তাই না? মানুষের কোনো খাবারের কষ্ট থাকবে না মানুষ কত উন্নত প্রাণী, কিন্তু সে তার সবটা সময় নষ্ট করে খাবারের চিন্তায় এই সময়টা সে নষ্ট করবে না কত জিনিস সে জানবে আরো কত ক্ষমতা হবে তার

কী হবে এত কিছু জেনে?

তিনি খিলখিল করে হেসে উঠল!

মিসির আলি বললেন, হাসছ কেন?

হাসি আসছে, তাই হাসছি মানুষ তো এখনো কিছুই জানে না, আর আপনি বলছেন, কী হবে এত জেনে

তুমি বুঝি অনেক কিছু জেনে ফেলেছ?

হ্যাঁ

কি কি জানলে বল!

তা বলব না আপনি এখন ঘুমুতে যান

আমার ঘুম পাচ্ছে না, আমি আরো কিছুক্ষণ কথা বলব তোমার সঙ্গে

না, আপনি আর কথা বলবেন না আপনি এখন ঘুমুবেন এবং সকালে উঠে ঢাকা চলে যাবেন আর কখনো আসবেন না

আসব না মানে?

ইচ্ছা করলেও আসতে পারবেন না আমার কথা কিছুই আপনার মনে থাকবে না

কী বলছি তুমি

আপনাকে আমার দরকার নেই

তিন্নি হাসতে লাগল মিসির আলি সারা রাত বারান্দায় বসে রইলেন অস্পষ্টভাবে তাঁর মনে হতে লাগল, মেয়েটি যা বলছে, তা-ই হবে

মানুষ যখন কোনো জটিল এক্সপেরিমেন্ট করে, তার সাবধানতার সীমা থাকে না   সে তীক্ষ্ণ দৃষ্টি রাখে, যেন তার এক্সপেরিমেন্ট নষ্ট না হয় কেউ এসে যেন তা ভণ্ডুল না   করে দেয়   যারা এই ছোট্ট মেয়েটিকে নিয়ে এই ভয়াবহ এক্সপেরিমেন্ট করছে, তারাও তাই করবে   কে রক্ষা করবে   মেয়েটিকে?

ভোররাতের দিকে মিসির আলির শরীর খারাপ লাগতে লাগল   তাঁর কেবলি মনে হল, ঢাকায় কী যেন একটা কাজ ফেলে এসেছেন   খুব জরুরি কাজ   এক্ষুণি ফিরে যাওয়া দরকার   কিন্তু কাজটি কী, তা মনে পড়ছে না   তিনি সকাল আটটায় ঢাকা রওনা হয়ে গেলেন   বরকত সাহেব বা তিনী–কারো কাছ থেকে বিদায় পর্যন্ত নিলেন   না   তিন্নির ব্যাপারটা নিয়ে বড়-বড় খাতায় গাদাগাদ নোট করেছিলেন   সব ফেলে গেলেন, কিছুই সঙ্গে নিলেন না   ঢাকায় পৌঁছার আগেই প্রচণ্ড জ্বরে জ্ঞান হারালেন

টেনের একজন সহযাত্রী দয়াপরবশ হয়ে তাঁকে পৌঁছে দিলেন ঢাকা মেডিকেলে   তিনি প্রায় দু মাস অসুখে ভুগলেন, সময়টা কাটল একটা ঘোরের মধ্যে পুরোপুরি সুস্থ হতে তাঁর আরো দু মাস লাগল   কিন্তু পুরোপুরি বোধহয় সুস্থ হলেনও না   কিছু কিছু জিনিস তিনি মনে করতে পারেন না   যেমন এক দিন অমিতা তাঁকে দেখতে এসে বলল, শুধু শুধু আজেবাজে কাজে ছোটাছুটি কর, তারপর একটা অসুখ বাধাও   সেইবার হঠাৎ কুমিল্লা এসে উপস্থিত   যেভাবে হঠাৎ আসা, সেইভাবে হঠাৎ বিদায়   আমি তো ভেবেই পাই না–

মিসির আলি অবাক হয়ে বললেন, কুমিল্লা! কুমিল্লা কোন যাব!

সে কী, তোমার মনে নেই!

না তো

তুমি মামা একটা বিয়েটিয়ে করে সংসারী হও   নিউমার্কেটে বইয়ের দোকানো এক বার এক ভদ্রলোকের সঙ্গে দেখা! তিনি রাগী গলায় বললেন, যাক, আপনার দেখা পাওয়া গেল   বইগুলি তো ফেরত দিলেন

না, কেন?

মিসির আলি অবাক হয়ে বললেন, কী বই?

কী বই মানে! বোটানির দুটি বই নিয়ে গেলেন না আমার কাছ থেকে?

তাই নাকি? আবার বলছেন তাই নাকি! আপনি কি আমাকে চিনতে পারছেন না? আমি ডঃ জাবেদ

না, আমি তো ঠিক–

মিসির আলি খুবই বিব্রত বোধ করলেন, কিন্তু কিছুই করার নেই এর প্রায় এক বৎসর পর মিসির আলি ময়মনসিংহের এক অ্যাডভোকেটের কাছ থেকে এক চিঠি পেলেন চিঠির বিষয়বস্তু হচ্ছে বরকতউল্লাহ্ নামের এক ব্যবসায়ী ময়মনসিংহ শহরের বাড়ি মিসির আলিকে দান করেছেন বাড়ির রক্ষণাবেক্ষণের জন্যে কিছু টাকাও ব্যাঙ্কে জমা আছে টাকার অঙ্কটি অবশ্য উল্লেখ করা হয় নি মিসির আলি ভেবেই পেলেন না, অপরিচিত এক ভদ্রলোক শুধু—শুধু তাঁকে বাড়ি দেবেন কেন

সেই বাড়ি দেখেও তাঁর বিস্ময়ের সীমা রইল না বিশাল বাড়ি অ্যাডভোকেট ভদ্রলোক গম্ভীর মুখে বললেন, বাড়ি অনেক দিন তালাবন্ধ আছে বাগানের অবস্থা দেখেন না, জঙ্গল হয়ে আছে

মিসির আলি বললেন, আমাকে বাড়িটা কেন দেওয়া হয়েছে, সেটাই তো বুঝতে পারছি না

অ্যাডভোকেট ভদ্রলোক বিরক্ত মুখভঙ্গি করলেন মোটা গলায় বললেন, দিচ্ছে যখন নিন ইচ্ছা করলে বিক্রি করে দিতে পারেন ভালো দাম পাবেন! আমার কাছে কাষ্টমার আছে–ক্যাশ টাকা দেবে

মিসির আলি বাড়ি বিক্রি করার ব্যাপারে তেমন কোনো আগ্রহ দেখালেন না ক্লান্ত গলায় বললেন, আগে দেখি, বাড়িটা আমাকে কেন দেয়া হল

আজকালকার দিনে কতো আর শুধু শুধু এ-রকম দান খারাত করে না দানপত্রে কি কিছুই লেখা নেই?

তেমন কিছু না, শুধু বাগানের প্রতিটি গাছের যথাসম্ভব যত্ন নেবার জন্যে অনুরোধ করা হয়েছে উইলের কপি তো পাঠিয়েছি আমি আপনাকে

মিসির আলি বাড়ি তালাবন্ধ করে ঢাকা ফিরে এলেন বরকতউল্লাহ লোকটি সম্পর্কে বেশ কিছু তথ্য জোগাড় করলেন জানতে পারলেন যে, এর একটি অসুস্থ মেয়ে ছিল মেয়েটির মাথার ঠিক ছিল না মেয়েটি মারা যাবার পর ঐ বাড়ির কম্পাউন্ডের ভেতরই তার কবর হয় ভদ্রলোক নিজেও অল্প দিন পর মারা যান কিন্তু এর সঙ্গে তাঁর কী সম্পর্ক? মিসির আলি বড়ই অবাক হলেন জগতে রহস্যময় ব্যাপার এখনো তাহলে ঘটে!

# দ্বাদশ

পাঁচ বছর পরের কথা

মিসির আলি তাঁর স্ত্রীকে নিয়ে ময়মনসিংহে বেড়াতে এসেছেন তাঁর স্ত্রীর নাম নীলু, হাসিখুশি ধরনের একটি মেয়ে খুব সহজেই অবাক হয়, অল্পতেই মন-খারাপ করে, আবার সামান্য কারণেই মন ভালো হয়ে যায়

ময়মনসিংহে আসার নীলুর কোনো ইচ্ছা ছিল না আসতে হয়েছে মিসির আলির আগ্রহে তিনি বারবার বলেছেন, তোমাকে মজার

একটা জিনিস দেখাব  অনেক চেষ্টা করেও সেই মজার জিনিসটি সম্পর্কে নীলু কিছু জানতে পারে নি  মিসির আলি লোকটি কথা খুব কম বলেন  তিনি প্রশ্নের উত্তরে শুধু হেসে বলেছেন, গেলেই দেখবে খুব অবাক হবে

নীলু সত্যি অবাক হল  চোখ কপালে তুলে বলল, এই বাড়িটা তোমার! বল কী  কে তোমাকে এই বাড়ি দিয়েছে?

দিতে হবে কেন, আমি বুঝি কিনতে পারি না?

না, পার না  তোমার এত টাকাই নেই

বরকত সাহেব বলে এক ভদ্রলোক দিয়েছেন

কেন দিয়েছেন?

ঐটা একটা রহস্য  রহস্য ভেদ করার চেষ্টা করছি  যখন করব, তখন জানবে  গভীর আগ্রহে নীলু বিশাল বাড়িটি ঘুরে-ঘুরে দেখল  বহু দিন  এখানে কেউ ঢোকে নি, ভ্যাপসা, পুরোনো গন্ধ  দেয়ালে ঘন ঝুল  আসবাবপত্রে ধুলোর আস্তরণ  বাগানে ঘাস হয়েছে  হাঁটু-উঁচু পেছন দিকটায় কচু গাছের জঙ্গল  মিসির আলি বললেন, এ তো দেখছি ভয়াবহ অবস্থা!

নীলু বলল, যত ভয়াবহই হোক, আমার খুব ভালো লাগছে  বেশ কিছুদিন আমি এ বাড়িতে থাকব, কি বল?

কী যে বল! এ-বাড়ি এখন মানুষ-বাসের অযোগ্য  মাস দু-এক লাগবে বাসের যোগ্য করতে

তুমি দেখ না কী করি

কোমর বেঁধে ঘর গোছাতে লাগল নীলু  তার প্রবল উৎসাহ দেখে মিসির আলির কিছু বলতে মায়া লাগল! যেন এই মেয়েটি দীর্ঘদিন পর নিজের ঘর-সংসার পেয়েছে  আনন্দে-উৎসাহে ঝলমল করছে  এক

দিনের ভেতর মালী লাগিয়ে বাগান পরিষ্কার করল   বাজার থেকে চাল-ডাল কিনে রান্নার ব্যবস্থা করল   রাতে খাবার সময় চোখ বড়-বড় করে বলল, জান, এ বাড়ির ছাদ থেকে পাহাড় দেখা যায়   নীল পাহাড়ের সারি   কী যে অবাক হয়েছি পাহাড় দেখে

পাহাড়ের নাম হচ্ছে গারো পাহাড়

আজ অনেকক্ষণ ছাদে দাঁড়িয়ে পাহাড় দেখলাম   মালী বাগানে কাজ করছিল, আমি পাহাড় দেখছিলাম

ভালো করেছ

ও ভালো কথা, বাগানে খুব অদ্ভুত ধরনের একটা গাছ আছে ভোরবেলা তোমাকে দেখাব   কোনো অর্কিড-টর্কিড হবে   হলুদ রঙের লতানো গাছ   মেয়েদের চুলে যে রকম বেণী থাকে, সে রকম বেণী-করা   নীলা-নীল ফুল ফুটেছে

মিসির আলি তেমন কোনো উৎসাহ দেখালেন না   নীলু বলল, আচ্ছা, এই বাড়িতে থেকে গেলে কেমন হয়?

কী যে বল   ঢাকায় কাজকর্ম ছেড়ে এখানে থাকব?

আমি থাকি   তুমি সপ্তাহে-সপ্তাহে আসবে

পাগল হয়েছ নাকি? এক-একা তুমি এখানে থাকবে?

আমার কোনো অসুবিধা হবে না   আমার এ—বাড়ি ছেড়ে যেতে ইচ্ছে করছে না

প্রথম প্রথম   এ-রকম মনে হচ্ছে   কদিন পর আর ভালো লাগবে না আমার কখনো এ বাড়ি খারাপ লাগবে না   যদি হাজার বছর থাকি তবুও লাগবে না

আচ্ছা, দেখা যাবে

দেখো তুমি

আসলেই তাই হল   মিসির আলি লক্ষ করলেন, এ-বাড়ি যেন প্রবল মায়ায় বেঁধে ফেলেছে নীলুকে   ছুটিছাটা হলেই সে ময়মনসিংহ আসবার জন্যে অস্থির হয়   এক বার এলে আর কিছুতেই ফিরে আসতে চায় না   রীতিমতো কান্নাকাটি করে   বিরক্ত হয়ে মাঝে-মাঝে তাকে একা রেখেও চলে এসেছেন   ভেবেছেন কী দিন একা থাকলে আর থাকতে চাইবে না   কিন্তু তা হয় নি   এ বিচিত্র বাড়িটির প্রতি নীলুর আকর্ষণ বাড়তেই থাকল   শেষটায় এ রকম হল যে, বৎসরের প্রায় অর্ধেক সময় তাদের কাটে এই বাড়িতে

তাদের প্রথম ছেলেটির জন্মও হল এ-বাড়িতে   ঠিক তখন মিসির আলি লক্ষ করলেন, নীলু যেন পুরোপুরি স্বাভাবিক নয়! এক দিন কথা বলতে বলতে হঠাৎ সে বলল, জান আমাদের এ ছেলেটা আসলে একটা গাছ

মিসির আলি অবাক হয়ে বললেন, এ-কথা বলছি কেন?

নীলু লজ্জিত স্বরে বলল, এমনি বললাম, ঠাট্টা করলাম

এ কেমন অদ্ভুত ঠাট্টা!

নীলু উঠে চলে গেল   মিসির আলি দেখলেন, সে ছাদে দাঁড়িয়ে দূরের গারো পাহাড়ের দিকে একদৃষ্টিতে তাকিয়ে আছে   তার চোখ ভেজা

সেই অজানা লতানো গাছটি আরো লতা ছেড়ে অনেক বড় হয়েছে প্রচুর ফুল ফুটিয়েছে   দিনের বেলা সে-ফুলের কোনো গন্ধ পাওয়া যায় না, কিন্তু যতই রাত বাড়ে- মিষ্টি সুবাসে বাড়ি ভরে যায়   মিসির আলির অস্বস্তি বোধ হয়   কিন্তু অস্বস্তির কারণ তিনি ধরতে পারেন না

তিনি তাঁর ছেলেকে নিয়েও খুব দুশ্চিন্তা বোধ করেন   ছেলেটি সবে হামা দিতে শিখেছে   সে ফাঁক পেলেই হামা দিয়ে ছাদে উঠে যায় চুপচাপ রোদে বসে থাকে   তাকে নামিয়ে আনতে গেলেই হাত-পা ছুঁড়ে বড় কান্নাকাটি করে




# বৃহন্নলা

## প্রথম

গাছ যত-না বড়, তার ডালপালা তার চেয়েও বড় এই গল্পেও তাই হবে একটা দীর্ঘ ভূমিকা দিয়ে শুরু করব পাঠকদের অনুরোধ করছি তাঁরা যেন ভূমিকাটা পড়েন এর প্রয়োজন আছে

আমার মামাতো ভাইয়ের বিয়ে
বাবা-মার একমাত্র ছেলে, দেখতে রাজপুত্র না হলেও বেশ সুপুরুষ এম এ পাস করেছে বাবার ব্যবসা দেখাশোনা করা এবং গ্রুপ থিয়েটার করা–এই দুইয়ে তার কর্মকাণ্ড সীমিত
বাবা-মার একমাত্র ছেলে হলে যা হয়-বিয়ের জন্যে অসংখ্য মেয়ে দেখা হতে লাগল কাউকেই পছন্দ হয় না কেউ বেশি লম্বা, কেউ বেশি বেঁটে, কেউ বেশি ফর্সা, কেউ বেশি কথা বলে, আবার কেউ-কেউ দেখা গেল কম কথা বলে নানান ফ্যাকড়া
শেষ পর্যন্ত যাকে পছন্দ হল, সে-মেয়ে ঢাকা ইডেন কলেজে বিএ পড়ে — ইতিহাসে অনার্স মেয়ের বাবা নেই মার অন্য কোথায় বিয়ে হয়েছে মেয়ে তার বড়চাচার বাড়িতে মানুষ তিনিই তাকে খরচপত্র দিয়ে বিয়ে দিচ্ছেন
আমার মামা এবং মামী দু জনের কেউই এই বিয়ে সহজভাবে নিতে পারলেন না যে-মেয়ের বাবা নেই, মা আবার বিয়ে করেছে–পাত্রী হিসেবে সে তেমন কিছু না তা ছাড়া সে খুব সুন্দরীও না মোটামুটি ধরনের চেহারা আমার মামাতো ভাই তবু কেন জানি একবারমাত্র এই মেয়েকে দেখেই বলে দিয়েছে—এই মেয়ে ছাড়া আর কাউকে সে বিয়ে করবে না মেয়ের বাবা নেই তো কী হয়েছে? সবার বাবা চিরকাল থাকে নাকি? মেয়ের মার বিয়ে হয়েছে, তাতে অসুবিধাটা কী? অল্প বয়সে বিধবা হয়েছেন, তাঁর তো বিয়ে করাই উচিত; এমন তো না যে, দেশে বিধবাবিবাহ নিষিদ্ধ
মামা-মামীকে শেষ পর্যন্ত মত দিতে হল, তবে খুব খুশিমনে মত দিলেন না, কারণ মেয়ের বড়চাচাকেও তাঁদের খুবই অপছন্দ হয়েছে লোকটা নাকি অভদ্রের চূড়ান্ত ধরাকে সরা জ্ঞান করে চামার টাইপ
বিয়ের দিন তারিখ হল
এক মঙ্গলবার কাকড়াকা ভোরে আমরা একটা মাইক্রোবাস এবং সাদা রঙের টয়োটায় করে রওনা হলাম গন্তব্য ঢাকা থেকে নব্বই মাইল দূরের এক মফস্বল শহর মফস্বল শহরের নামটা আমি বলতে চাচ্ছি না গল্পের জন্যে সেই নাম জানার প্রয়োজনও নেই
তেত্রিশ জন বরযাত্রী অধিকাংশই ছেলেছোকরা হৈচৈয়ের চূড়ান্ত হচ্ছে এই মাইক বাজছে, এই মাইক্রোবাসের ভেতর ব্রেক ডান্স হচ্ছে, এই পটকা ফুটছে ফাঁকা রাস্তায় এসে মাইক্রোবাসের গিয়ারবক্সে কী

যেন হল একটু পরপর বাস থেমে যায় সবাইকে নেমে ঠেলতে হয় বরযাত্রীদের উৎসাহ তাতে যেন আরো বাড়ল শুধু আমার মামা অসম্ভব গম্ভীর হয়ে পড়লেন আমাকে ফিসফিস করে বললেন, এটা হচ্ছে অলক্ষণ খুবই অলক্ষণ রওনা হবার সময় একটা খালি জগ দেখেছি, তখনি মনে হয়েছে একটা কিছু হবে গিয়ারবক্স গেছে, এখন দেখবি চাকা পাংচার হবে না হয়েই পারে না

হলও তাই একটা কালভার্ট পার হবার সময় চাকার হাওয়া চলে গেল মামা বললেন, কি, দেখলি? বিশ্বাস হল আমার কথা? এখন বসে-বসে আঙুল চোষ

স্পেয়ার চাকা লাগাতেও অনেক সময় লাগল মামা ছাড়া অন্য কাউকে বিচলিত হতে দেখলাম না

বরযাত্রীদের উৎসাহ মনে হল আরো বেড়েছে চিৎকার হৈচৈ হচ্ছে! একজন গান গাওয়ার চেষ্টা করছে শুধুমাত্র বিয়েবাড়িতে পৌঁছানোর পরই সবার উৎসাহে খানিকটা ভাটা পড়ল

মফস্বল শহরের বড় বাড়িগুলি সাধারণত যে-রকম হয়, সে-রকম একটা পুরনো ধরনের বাড়ি এইসব বাড়িগুলি এমনিতেই খানিকটা বিষণ্ন প্রকৃতির হয় এই বাড়ি দেখে মনে হল বিরাট একটা শোকের বাড়ি খা-খী করছে চারদিক লোকজন নেই কলাগাছ দিয়ে একটা গেটের মতো করা হয়েছে, সেটাকে গেট না-বলে গেটের প্রহসন বলাই ভালো একদিকে রঙিন কাগজের চেইন, অন্য দিকে খালি{ হয় রঙিন কাগজ কম পড়েছে, কিংবা লোকজনের গোট প্রসঙ্গে উৎসাহ শেষ হয়ে গেছে আমার মামা হতভম্ব বরযাত্রীরা মুখ চাওয়াচাওয়ি করছে ব্যাপারটা কি?

হাফশার্ট-পরা এক চ্যাংড়া ছেলে এসে বলল, আপনারা বসেন বিশ্রাম করেন

আমি বললাম, আর লোকজন কোথায়?

মেয়ের বড়চাচা কোথায়? সেই ছেলে শুকনো গলায় বলল, আছে, সবাই আছে আপনারা বিশ্রাম করেন

আমি বললাম, কোনো সমস্যা হয়েছে?

সেই ছেলে ফ্যাকাসে হাসি হেসে বলল, জ্বি-না, সমস্যা কিসের? এই বলেই সে বাড়ির ভেতর ঢুকে গেল আর বেরুল না!

বসার ঘরে চাদর পেতে বরযাত্রীদের বিশ্রামের ব্যবস্থা বারান্দায় গোটা

দশেক ফোল্ডিং চেয়ার বিয়েবাড়ির সজ্জা বলতে এইটুকুই
মামা বললেন, বলেছিলাম না অলক্ষণ? এখন বিশ্বাস হল? কী কাণ্ড হয়েছে কে জানে আমার তো মনে হয় বাড়িতে মেয়েই নেই কারের সঙ্গে পালিয়েটালিয়ে গেছে মুখে জুতোর বাড়ি পড়ল, স্রেফ জুতোর বাড়ি
মামা অল্পতেই উত্তেজিত হন গত বছর তাঁর ছোটখাটো স্ট্রোক হয়ে গেছে উত্তেজনার ব্যাপারগুলি তাঁর জন্যে ক্ষতির কারণ হতে পারে আমি মামাকে সামলাতে চেষ্টা করলাম হাসিমুখে বললাম, হাত-মুখ ধুয়ে একটু শুয়ে থাকুন তো মামা আমি খোঁজ নিচ্ছি কী ব্যাপার
মামা তীব্র গলায় বললেন, হাত-মুখটা ধোব কী দিয়ে, শুনি? হাত-মুখ ধোবার পানি কেউ দিয়েছে? বুঝতে পারছিস না? এরা বেইজ্জতির চূড়ান্ত করার চেষ্টা করছে
কী যে বলেন মামা!
কথা যখন অক্ষরে-অক্ষরে ফলবে, তখন বুঝবি কী বলছি
কাপড়চোপড় খুলে ন্যাংটো করে সবাইকে ছেড়ে দেবে পাড়ার লোক এনে ধোলাই দেবে আমার কথা বিশ্বাস না-হয়, লিখে রাখি
মামার কথা শেষ হবার সঙ্গে-সঙ্গেই খালিগায়ে নীল লুঙ্গি-পরা এক লোক প্লাষ্টিকের বালতিতে করে এক বালতি পানি এবং একটা মগা নিয়ে ঢুকল পাথরের মতো মুখ করে বলল, হাত-মুখ ধোন চা আইতাছে
মামা বললেন, খবরদার কেউ চা মুখে দেবে না, খবরদার! দেখি ব্যাপার কী
ভেতরবাড়ি থেকে কান্নার শব্দ আসছে বিয়েবাড়িতে কান্না কোনো অস্বাভাবিক ব্যাপার নয় কিন্তু এই কান্না অস্বাভাবিক লাগছে
মধ্যবয়স্ক এক লোক এক বিশাল কেন্টলিতে করে চা নিয়ে ঢুকল!! আমি তাঁকে বললাম, ব্যাপার কী বলেন তো ভাই? সেই লোক বলল, কিছু না
ভেতরবাড়ির কান্না এই সময় তীব্র হল কান্না এবং মেয়েলি গলায় বিলাপ কান্না যেমন হঠাৎ তুঙ্গে উঠেছিল, তেমনি হঠাৎই নেমে গেল তার প্রায় সঙ্গে— সঙ্গেই মেয়ের বড়োচাচা ঢুকলেন ভদ্রলোককে দেখেই মনে হল তাঁর ওপর দিয়ে একটা ঝড় বয়ে গেছে তিনি নিচু গলায় যা বললেন, তা শুনে আমরা স্তম্ভিত কী সর্বনাশের কথা!

জানলাম যে কিছুক্ষণ আগেই তাঁর বড় ছেলে মারা গেছে অনেক দিন থেকেই অসুখে ভুগছিল আজ সকাল থেকে খুব বাড়াবাড়ি হল সব এলোমেলো হয়ে গেছে এই কারণেই তিনি তার জন্যে লজ্জিত, দুঃখিত ও অনুতপ্ত; তবে যত অসুবিধাই হোক–বিয়ে হবে আজ রাতে সম্ভব হবে না, পরদিন

এই কথা বলতে-বলতে তিনি হাউমাউ করে কাঁদতে লাগলেন

আমার মামা খুবই আবেগপ্রবণ মানুষ অল্পতে রাগতেও পারেন, আবার সেই রাগ হিমশীতল পানিতে রূপান্তরিত হতেও সময় লাগে না তিনি মেয়ের বড়চাচাকে জড়িয়ে ধরে নিজেও কেঁদে ফেললেন কাতর গলায় বললেন, আপনি আমাদের নিয়ে মোটেও চিন্তা করবেন না আমাদের কিছু লাগবে না, আপনি বাড়ির ভেতরে যান বেয়াই সাহেব

অদ্ভুত একটা অবস্থা! এর চেয়ে যদি শুনতাম মেয়ে পালিয়ে গেছে, তাও ভালো ছিল কারো ওপর রাগ ঢেলে ফেলা যেত

আমরা বরযাত্রীরা খুবই বিব্রত বোধ করছি স্থানীয় লোকজন এখন দেখতে পাচ্ছি তারা বোধহয় এতক্ষণ ভেতরের বাড়িতে ছিলেন আমরা বসার ঘরেই আছি খিদেয় একেক জন প্রায় মরতে বসেছি খাবার কোনো ব্যবস্থা হচ্ছে কি না বুঝতে পারছি না এই পরিস্থিতিতে খাবারের কথা জিজ্ঞেসও করা যায় না একজন মামাকে কানেকানে এই ব্যাপারে বলতেই তিনি রাগী গলায় বললেন, তোমাদের কি মাথাটাথা খারাপ হয়েছে-এত বড় একটা শোকের ব্যাপার, আর তোমরা খাওয়ার চিন্তায় অস্থির! ছিঃ ছিঃ ছিঃ! এক রাত না খেলে হয় কী? খবরদার, আমার সামনে কেউ খাবারের কথা মুখ দিয়ে উচ্চারণ করবে না

আমরা চুপ করে গেলাম বার-তের বছরের ফুটফুটে একটি মেয়ে এসে পানিভর্তি একটা পানদান রেখে গেল কাঁদতে-কাঁদতে মেয়েটি চোখ ফুলিয়ে ফেলেছে এখনও কাঁদছে

মামা মেয়েটিকে বললেন, লক্ষ্মী সোনা, তোমাদের মোটেই ব্যস্ত হতে হবে না আমাদের কিছুই লাগবে না

রাত আটটার দিকে থাকা এবং খাওয়ার সমস্যার একটা সমাধান হল! স্থানীয় লোকজন ঠিক করলেন, প্রত্যেকেই তাঁদের বাড়িতে একজন-দুজন করে গেষ্ট নিয়ে যাবেন বিয়ে হবে পরদিন বিকেলে

আমাকে যিনি নিয়ে চললেন, তাঁর নাম সুধাকান্ত ভৌমিক ভদ্রলোকের

বয়স ষাটের কাছাকাছি হবে বেঁটেখাটো মানুষ শক্তসমর্থ চেহারা এই বয়সেও দ্রুত হাঁটতে পারেন ভদ্রলোক মৃদুভাষী মাথার চুল ধবধবে সাদা গেরুয়া রঙের একটা চাদর দিয়ে নিজেকে জড়িয়ে রেখেছেন বলেই কেমন যেন ঋষি-ঋষি লাগছে
আমি বললাম, সুধাকান্তবাবু, আপনার বাসা কত দূর?
উনি বললেন, কাছেই
গ্রাম এবং মফস্বলের লোকদের দূরত্ব সম্পর্কে কোনো ধারণা নেই তাদের কাছেই আসলে দিল্লি হনুজ দূর অস্তের মতো আমি হাঁটছি তো হাঁটছিই
অনুগ্রহায়ণ মাস গ্রামে এই সময়ে ভালো শীত থাকে আমার গায়ে পাতলা একটা পাঞ্জাবি শীত ভালোই লাগছে
আমি আবার বললাম, ভাই, কত দূর?
কাছেই
আমরা একটা নদীর কাছাকাছি এসে পড়লাম! আঁতকে উঠে বললাম, নদী পার হতে হবে নাকি?
পানি নেই, জুতো খুলে হাতে নিয়ে নিন
রাগে আমার গা জ্বলে গেল এই লোকের সঙ্গে আসাই উচিত হয় নি আমি জুতো খুলে পায়জামা গুটিয়ে নিলাম হেঁটে নদী পার হওয়ার কোনো আনন্দ থাকলেও থাকতে পারে আমি কোনো আনন্দ পেলাম না, শুধু ভয় হচ্ছে কোনো গভীর খানাখন্দে পড়ে যাই কি না তবে নদীর পানি বেশ গরম
সুধাকান্তবাবু বললেন, আপনাকে কষ্ট দিলাম
ভদ্রতা করে হলেও আমার বলা উচিত, না, কষ্ট কিসের তা বললাম না!
নদী পার হয়ে পায়জামা নামাচ্ছি, সুধাকান্তবাবু বললেন, আপনি ছেলের কে হন?
ফুপাতো ভাই
বিয়েটা না-হলে ভালো হয় সকালে সবাইকে বুঝিয়ে বলবেন
সে কী? মেয়েটার কারণে ছেলেটা মরল এখন চট করে বিয়ে হওয়া ঠিক না কিছুদিন যাওয়া উচিত
কী বলছেন এ-সব!
ছেলেটা সকালবেল বিষ খেয়েছে ধুতুরা বীজ এই অঞ্চলে ধুতরা খুব হয়

আপনি বলছেন কী ভাই?
ছেলের বাবা রাজি হলেই পারত ছেলেটা বাঁচত গোঁয়ারগোবিন্দ মানুষ তার না মানেই না
ছেলে-মেয়ের এই প্রেমের ব্যাপারটা সবাই জানে নাকি?
জানবে না কেন? মফস্বল শহরে এইসব চাপা থাকে না আপনাদের শহরে অন্য কথা আকছার হচ্ছে
আমার মনটা খারাপ হয়ে গেল এ কী সমস্যা! বাকি পথ দু জন নীরবে পার হলাম!
পুরোপুরি নীরব বলাটা বোধহয় ঠিক হল না ভদ্রলোক নিজের মনেই মাঝেমাঝে বিড়বিড় করছিলেন মন্ত্রটন্ত্র পড়ছেন বোধহয়
ভদ্রলোকের বাড়ি একেবারে জঙ্গলের মধ্যে একতলা পাকা দালান প্রশস্ত উঠেন উঠোনের মাঝখানে তুলসী মঞ্চ বাড়ির লাগোয়া দুটি প্রকাণ্ড কামিনী গাছ একপাশে কুয়া আছে হিন্দু বাড়িগুলো যেমন থাকে, ছবির মতো পরিচ্ছন্ন উঠোনে দাঁড়াতেই মনে শান্তি-শান্তি একটা ভাব হল আমি বললাম, এত চুপচাপ কেন? বাড়িতে লোকজন নেই?
না
আপনি একা নাকি?
হুঁ
বলেন কী এক-একা এত বড় বাড়িতে থাকেন
আগে অনেক লোকজন ছিল কিছু মরে গেছে কিছু চলে গেছে ইণ্ডিয়াতে এখন আমি একাই আছি! আপনি স্নান করে ফেলুন
স্নান-ফান লাগবে না আপনি কিছু খাবারের ব্যবস্থা করুন, তাহলেই হবে
একটু সময় লাগবে, রান্নার জোগাড় করতে হবে
আপনি কি এখন রান্না করবেন?
রান্না না করলে খাবেন কী? বেশিক্ষণ লাগবে না
ভদ্রলোক গামছা, সাবান এবং একটা জলচৌকি এনে কুয়ার পাশে রাখলেন
স্নান করে ফেলুন সারা দিন জার্নি করে এসেছেন, স্নান করলে ভালো লাগবে কুয়ার জল খুব ভালো দিন, আমি জল তুলে দিচ্ছি
আপনাকে তুলতে হবে না আপনি বরং রান্না শুরু করুন খিদেয় চোখ

অন্ধকার হয়ে আসছে
এই লুঙ্গিটা পরুন ধোয়া আছে আজ সকালেই সোডা দিয়ে ধুয়েছি আমার আবার পরিষ্কার থাকার বাতিক আছে, নোংরা সহ্য করতে পারি না
ভদ্রলোক যে নোংরা সহ্য করতে পারেন না, তা পরিষ্কার বোঝা যাচ্ছে তিনি রান্না করতে বসেছেন উঠোনে উঠোনেই পরিষ্কার ঝকঝকে মাটির চুল সুধাকান্তবাবু চুলার সামনে জলচৌকিতে বসেছেন থালা, বাটি, হাঁড়ি সবই দেখি দু বার তিন বার করে ধুচ্ছেন
সুধাকান্তবাবু
বলুন
আপনি বিয়ে করেন নি?
না
চিরকুমার?
ঐ আর কি
আপনি করেন কী?
শিক্ষকতা করি হাই স্কুলের অঙ্কের শিক্ষক মনোহরদি হাই স্কুল
রান্নাবান্না আপনি নিজেই করেন?
হ্যাঁ, নিজেই করি এক বেলা রান্না করি এক বেলা ভাত খাই, আর সকালে চিড়া, ফলমূল-এ—সব খাই
কাজের লোক রাখেন না কেন?
দরকার পড়ে না
খালি বাড়ি পড়ে থাকে, চুরি হয় না?
না চোর নেবে কী? আমি এক জন দরিদ্র মানুষ আপনি স্নান করে নিন স্নান করলে ভালো লাগবে
অপরিচিত জায়গায় ঠাণ্ডার মধ্যে গায়ে পানি ঢালার আমার কোনোই ইচ্ছে ছিল কুৰুসুধাকান্তবাবু মনে হচ্ছে আমাকে না ভিজিয়ে ছাড়বেন না লোকটি সম্ভবত শুচিবাইগ্রস্ত
কুয়ার পানি নদীর পানির মতো গরম নয়, খুব ঠাণ্ডা পানি গায়ে দিতেই গা জুড়িয়ে গেল সারা দিনের ক্লান্তি, বিয়েবাড়ির উদ্বেগ, মৃত্যুসংক্রান্ত জটিলতা—সব ধুয়ে-মুছে গেল চমৎকার লাগতে লাগল তা ছাড়া পরিবেশটাও বেশ অদ্ভুত পুরনো ধরনের একটা বাড়ি ঝকঝকে উঠোনের শেষ প্রান্তে শ্যাওলা-ধরা কুয়া আকাশে পরিষ্কার চাঁদ

কামিনী ফুলের গাছ থেকে ভেসে আসছে মিষ্টি গন্ধ এক ঋষির মতো চেহারার চিরকুমার বৃদ্ধ রান্না বসিয়েছেন যেন বিভূতিভূষণের উপন্যাসের কোনো দৃশ্য

সুধাকান্তবাবু?

বলুন!

রান্নার কত দুর?

দেরি হবে না

এক-একা থাকতে আপনার খারাপ লাগে না?

না, অভ্যোস হয়ে গেছে

বাসায় ফিরে আপনি করেন কী?

তেমন কিছু করি না চুপচাপ বসে থাকি

ভয় লাগে না?

সুধাকান্তবাবু এই প্রশ্নের জবাব দিলেন না

খাবার আয়োজন সামান্য, তবে এত চমৎকার রান্না আমি দীর্ঘদিন খাই নি একটা কিসের যেন ভাজি, তাতে পাঁচফোড়নের গন্ধ-খেতে একটু টক-টক বেগুন দিয়ে ডিমের তরকারি, তাতে ডালের বড়ি দেওয়া! ডালের বড়ি এর আগে আমি খাই নি! এমন একটা সুখাদ্য দেশে প্রচলিত আছে তা-ই আমার জানা ছিল না মুগের ডাল! ডালে ঘি দেওয়াতে অপূর্ব গন্ধ

আমি বললাম, সুধাকান্তবাবু, এত চমৎকার খাবার আমি আমার জীবনে খাই নি দীর্ঘদিন মনে থাকবে

সুধাকান্তবাবু বললেন, আপনি ক্ষুধার্ত ছিলেন, তাই এত ভালো লেগেছে রুচির রহস্য ক্ষুধায় যেখানে ক্ষুধা নেই, সেখানে রুচিও নেই

আমি চুমৎকৃত হলাম

লোকটির চেহারাই শুধু দার্শনিকের মতো না, কথাবার্তাও দর্শনঘেঁষা

সুধাকান্তবাবু উঠোনে পাটি পেতে দিলেন খাওয়াদাওয়ার পর সিগারেট হাতে সেখানে বসলাম কিছুক্ষণ গল্পগুজব করা যেতে পারে

সুধাকান্তবাবুকে অবশ্যি খুব আলাপী লোক বলে মনে হচ্ছে না এই যে দীর্ঘ সময় তাঁর সঙ্গে আছি, তিনি এর মধ্যে আমার নাম জানতে চান নি আমি কী করি তাও জানতে চান নি আমি এই মানুষটির প্রতি যথেষ্ট আগ্রহ বোধ করছি, কিন্তু এই লোকটা আমার প্রতি কোনো

আগ্রহ বোধ করছে না অথচ আমি আমার অভিজ্ঞতায় দেখেছি, যারা মাষ্টারি করে, তারা কথা বলতে খুব পছন্দ করে অকারণেই কথা বলে
প্রায় মিনিট পনের আমরা চুপচাপ বসে থাকার পর সুধাকান্তবাবু আমাকে অবাক করে দিয়ে বললেন, আপনি করছিলেন এক-একা আমি এই বাড়িতে থাকতে ভয় পাই কি না, তাই না?
আমি বললাম, হ্যাঁ, তাই
সুধাকান্তবাবু বললেন, ভয় পাই প্রায় রাতেই ঘুমুতে পারি না, জেগে থাকি ঘরের ভেতর আগুন করে রাখি হারিকেন জ্বালান থাকে ওরা আগুন ভয় পায় আগুন থাকলে কাছে আসে না
আমি অবাক হয়ে বললাম, কারা?
তিনি জবাব দিলেন না
আমি বললাম, আপনি কি ভূতপ্রেতের কথা বলছেন?
হ্যাঁ
আমি মনে-মনে একটা দীর্ঘনিঃশ্বাস ফেললাম পৃথিবী কোথায় চলে গিয়েছে–এই বৃদ্ধ তা বোধহয় জানে না! চাঁদের পিঠে মানুষের জুতোর ছাপ পড়েছে, ভাইকিং উপগ্রহ নেমেছে মঙ্গলের মরুভূমিতে, ভয়েজার ওয়ান এবং টু উড়ে গেছে বৃহস্পতির কিনারা ঘেষে, আর এই অঙ্কের শিক্ষক ভূতের ভয়ে ঘরে আগুন জ্বালিয়ে রাখছে কারণ, অশরীরীরা আগুন ভয় পায়
আমি বললাম, আপনি কি ওদের দেখেছেন কখনো?
না
ওদের পায়ের শব্দ পান?
তাও না
তাহলে?
বুঝতে পারি
বুঝতে পারেন?
জ্বি আপনি যখন আছেন, আপনিও বুঝবেন
ওদের কাণ্ডকারখানা দেখতে পাব, তাই বলছেন?
হুঁ, তবে ওদের না, এক জন শুধু আসে
তাও ভালো যে এক জন আসে আমি ভেবেছিলাম দলবল নিয়ে বোধহয় চলে আসে নাচ গান হৈ-হল্লা করে

আপনি আমার কথা একেবারেই বিশ্বাস করছেন না?
ঠিকই ধরেছেন, বিশ্বাস করছি না অবশ্য এই মুহূর্তে আমার গা ছমছম করছে কারণ, আপনার পরিবেশটা ভৌতিক
সুধাকান্তবাবু বললেন, ওরা কিন্তু আছে
আমি চুপ করে রইলাম এই বৃদ্ধের সঙ্গে ভূত আছে কি নেই, তা নিয়ে তর্ক করার কোনো অর্থ হয় না! থাকলে থাকুক
আমার কাছে যে আসে, সে একটা মেয়ে
তাই নাকি?
জ্বি, এগার-বার বছর বয়স
বুঝলেন কী করে তার বয়স এগার-বার? আপনাকে বলেছে?
জ্বি-না! অনুমান করে বলছি
তার নাম কি? নাম জানেন?
জ্বি-না
সে এসে কী করে?
সুধাকান্তবাবু বললেন, মেয়েটি যে আসছে এই কি যথেষ্ট নয়? তার কি আর কিছু করার প্রয়োজন আছে?
আমি চুপ করে গেলাম আসলেই তো, অশরীরী এক বালিকার উপস্থিতিই তো যথেষ্ট সুধাকান্তবাবু বললেন, আপনি নিজেও হয়তো দেখতে পারবেন! আমি চমকে উঠলাম ভদ্রলোক সহজ স্বরে বললেন, আমি ছাড়াও অনেকে দেখেছে
সুধাকান্তবাবু ছোট্ট করে নিঃশ্বাস ফেললেন এবং তার প্রায় সঙ্গে-সঙ্গে বিকট একটা হাসি শুনলাম উঠোন কাঁপিয়ে গাছপালা কাঁপিয়ে হো-হো করে কে যেন হেসে উঠল সুধাকান্তবাবু পাশে না থাকলে অজ্ঞানই হয়ে যেতাম আমি তীক্ষ্ণ গলায় চেঁচিয়ে উঠলাম, কে, কে?
সুধাকান্তবাবু বললেন, ওটা কিছু না
আমি ভয়-জড়ানো গলায় বললাম, কিছু না মানে?
ওটা খাটাশ মানুষের মতো শব্দ করে হাসে
বলেন কী! খাটাশের নাম তো এই প্রথম শুনলাম! এ তো ভূতের বাবা বলে মনে হচ্ছে! এখনো আমার গা কাঁপছে
জল খান জল খেলে ভয়টা কমবে
সুধাকান্তবাবু কাঁসার গ্লাসে করে পানি নিয়ে এলেন খাটাশ নামক জন্তুটি আরেক বার রক্ত হিম-করা হাসি হাসল সুধাকান্তবাবু যদি কিছু

না বলতেন তাহলে ভূতের হাসি শুনেছি, এই ধারণা সারা জীবন আমার মনের মধ্যে থাকত

লোকটার প্রতি এই প্রথম আমার খানিকটা আস্থা হল আজগুবি গল্প বলে ভয় দেখান এই লোকের ইচ্ছা নয় বলেই মনে হল এ-রকম ইচ্ছা থাকলে, এই ভয়ংকর হাসির কারণ সম্পর্কে সে চুপ করে থাকত

সুধাকান্তবাবু বললেন, ঐ মেয়েটার কথা শুনবেন?

হ্যাঁ, শোনা যেতে পারে তবে আমি নিজে অবিশ্বাসী ধরনের মানুষ, কাজেই গল্পের মাঝখানে যদি হেসে ফেলি কিছু মনে করবেন না

এই গল্পটা কাউকে বলতে ভালো লাগে না অবশ্যি অনেককে বলেছি! এখানকার সবাই জানে

আপনার গল্প এখানকার সবাই বিশ্বাস করেছে?

সুধাকান্তবাবু গম্ভীর গলায় বললেন, আমি যদি এখানকার কাউকে একটা মিথ্যা কথাও বলি, এরা বিশ্বাস করবে এরা আমাকে সাধুবাবা বলে ডাকে আমি আমার এই দীর্ঘ জীবনে কোনো মিথ্যা কথা বলেছি বলে মনে পড়ে না আমি থাকি এক-একা আমার প্রয়োজনও সামান্য মানুষ মিথ্যা কথা বলে প্রয়োজন এবং স্বার্থের কারণে আমার সেই সমস্যা নেই এইসব থাক, আমি বরং গল্পটি বলি

বলুন

ভেতরে গিয়ে বসবেন? এখানে মনে হচ্ছে একটু ঠাণ্ডা লাগছে অগ্রহায়ণ মাসে হিম পড়ে

আমার অসুবিধা হচ্ছে না, এখানেই বরং ভালো লাগছে গ্রামে তেমন আসা হয় না আপনি শুরু করুন

সুধাকান্তবাবু গল্প শুরু করতে গিয়েও শুরু করলেন না; হঠাৎ যেন একটু অন্য রকম হয়ে গেলেন যেন তীক্ষ্ণ দৃষ্টিতে কিছু দেখতে চেষ্টা করছেন খসখস শব্দ হল নতুন কাপড় পরে হাঁটলে যেমন শব্দ হয়, সে-রকম তার প্রায় সঙ্গে-সঙ্গেই কাঁচের চুড়ির টুং-টুং শব্দের মতো শব্দ আমি বললাম, কী ব্যাপার বলুন তো?

সুধাকান্তবাবু ফ্যাকাসে মুখে হাসলেন আমি বললাম, কিসের শব্দ হল? তিনি নিচু গলায় বললেন, ও কিছু না, আপনি গল্প শুনুন আজ ঘুমিয়ে কাজ নেই, আসুন গল্প করে রাত পার করে দিই

গা-ছিমছমে পরিবেশ বাড়ির লাগোয়া ঝাঁকড়া কামিনী গাছ থেকে কামিনী ফুলের নেশা-ধরান গন্ধ আসছে কুয়ার আশেপাশে অসংখ্য

জোনাকি জ্বলছে—নিভছে উঠোনের চুলা থেকে ভেসে আসছে পোড়া কাঠের গন্ধ আকাশ-ভরা নক্ষত্রবীথি
সুধাকান্তবাবু গল্প শুরু করলেন

# দ্বিতীয়

যুবক বয়স থেকেই আমাকে সবাই ডাকত সাধুবাবা ....
যদিও ঠিক সাধু বলতে যা বোঝায় আমি তী নই তবে প্রকৃতিটা একটু ভিন্ন ছিল সবকিছু থেকে নিজেকে দূরে-দূরে রাখার স্বভাব আমার ছিল শ্মশান, কবরস্থান এইসব আমাকে ছোটবেলা থেকেই আকর্ষণ করত অল্প বয়স থেকেই শ্মশান এবং কবরস্থানের আশেপাশে ঘুরঘুর করতাম আমার বাবা শ্যামাকান্ত স্ট্রেমিক তখন জীবিত আমার মতিগতি দেখে অল্প বয়সেই আমার বিবাহ ঠিক করলেন পাশের গ্রামের মেয়ে ভবানী মিত্র মহাশয়ের প্রথমা কন্যা আরতি খুবই রূপবতী মেয়ে গ্রামাঞ্চলে এ-রকম মেয়ে সচরাচর দেখা যায় না আমি বিবাহ করতে রাজি হলাম! কথাবার্তা পাকাপার্কি হয়ে যাবার পর একটা দুর্ঘটনায় মেয়েটা মারা যায়
কী দুর্ঘটনা?
সাপের কামড় আমাদের এই অঞ্চলে সাপের উপদ্রব আছে বিশেষ করে কেউটে সাপ
তারপর কী হল বলুন
মেয়েটির মৃত্যুতে খুব শোক পেলাম প্রায় মাথা খারাপের মতো হয়ে গেল কিছুই ভালো লাগে না রাতবিরাতে শ্মশানে গিয়ে বসে থাকি সমাজ-সংসার কিছুতেই মন বসে না গভীর বৈরাগ্য কিছুদিন সাধু-সন্ন্যাসীর খোঁজ করলাম ইচ্ছা ছিল উপযুক্ত গুরুর সন্ধান পেলে মন্ত্র নেব! তেমন কাউকে পেলাম না
আমার বাবা অন্যত্র আমার বিবাহের চেষ্টা করলেন আমি রাজি হলাম না বাবাকে বুঝিয়ে বললাম যে, ঈশ্বরের ইচ্ছা না যে আমি সংসারের

বন্ধনে আটকা পড়ি পরিবারের অন্যরাও চেষ্টা করলেন–আমি সম্মত হলাম না এ-সব আমার প্রথম যৌবনের কথা না-বললে আপনি গল্পটা ঠিক বুঝতে পারবেন না আপনি কি বিরক্ত হচ্ছেন?
আমি বললাম, না, বিরক্ত হব কেন?
সুধাকান্তবাবু বললেন, প্রথম যৌবনের কথা সবাই খুব আগ্রহ করে বলে আমি বলতে পারি না
আপনি তো ভালোই বলছেন থামবেন না—বলতে থাকুন
সুধাকান্তবাবু আবার শুরু করলেন—
এরপর অনেক বছর কাটল শ্মশানে-শ্মশানে ঘুরতাম বলেই বোধহয় ঈশ্বর আমার ঘরটাকেই শ্মশান করে দিলেন পুরোপুরি একা হয়ে গেলাম মানুষ যে-কোনো পরিস্থিতিতে নিজেকে মানিয়ে নেয় আমিও মানিয়ে নিলাম আমার প্রকৃতির মধ্যে একধরনের একাকীত্ব ছিল, কাজেই আমার খুব অসুবিধা হল না এখন আমি মূল খলমুলুমসব তার আগে আপনি কি খাবেন?
জ্বি-না
খান একটু চা, ভালো লাগবে
আমার মনে হল ভদ্রলোকের নিজেরই চা খেতে ইচ্ছে হচ্ছে! আমি বললাম, ঠিক আছে, বানান একটু ঠাণ্ডা-ঠাণ্ডা লাগছে অবশ্যি
ভিতরে গিয়ে বসবেন?
জ্বি-না, এখানেই ভালো লাগছে
চা শেষ করার পর দ্বিতীয় দফায় গল্প শুরু হল এইখানে আমি একটা মজার ব্যাপার লক্ষ করলাম আমার কাছে মনে হল ভদ্রলোকের গলার স্বর পাল্টে গেছে আগে যে-স্বরে কথা বলছিলেন, এখন সেই স্বরে বলছেন না! একটা পরিবর্তন হয়েছে আমার মনের ভুল হতে পারে অনেক সময় পরিবেশের কারণে সবকিছু অন্য রকম মনে হয়
ধাকান্তবাবু বলতে শুরু করলেন—
গত বৎসরের কথা কার্তিক মাস আমি বাড়িতে ফিরছি রাত প্রায় দশটা কিংবা তার চেয়ে বেশিও হতে পারে আমার ঘড়ি নেই, সময়ের হিসাব ঠিক থাকে না
আমি সুধাকান্তবাবুকে থামিয়ে দিয়ে জিজ্ঞেস করলাম, আপনার স্কুল তো নিশ্চয়ই চারটা-পাঁচটার দিকে ছুটি হয় এত রাতে ফিরছিলেন কেন?

সুধাকান্তবাবু নিচু গলায় বললেন, রোজই এই সময়ে বাড়ি ফিরি সকাল-সকল বাড়ি ফেরার কোনো উৎসাহ বোধ করি না   পাবলিক লাইব্রেরি আছে, ঐখানে পত্রিকাটত্রিকা পড়ি, গল্পের বই পড়ি
বলুন তারপর কী হল
তারিখটা হচ্ছে বারই কীর্তিক, সোমবার   আমি মানুষ হিসাবে বেশ সাহসী   রাতবিরাতে এক-একা ঘোরাফেরা করি   ঐ রাতে রাস্তায় নেমেই আমার ভয়ভয় করতে লাগল   কী জন্যে ভয় করছে সেটাও বুঝলাম না   তখন মনে হল–রাস্তায় একটা পাগলা কুকুর বের হয়েছে, ভয়টা বোধহয় ঐ কুকুরের কারণে   আমি একটা লাঠি হাতে নিলাম
...
শুক্লপক্ষের রাত   ফক্‌ফকা জ্যোৎস্না, তবু পরিষ্কার সবকিছু দেখা যাচ্ছে না   কারণ কুয়াশা   কার্তিক মাসের শেষে এদিকে বেশ কুয়াশা হয়
...
নদীর কাছাকাছি আসতেই কুকুরটাকে দেখলাম   গাছের নিচে শুয়ে ছিল   আমাকে দেখে উঠে দাঁড়াল এবং পিছনে-পিছনে আসতে লাগল মাঝে-মাঝে চাপা   শব্দ করছে   পাগলা কুকুর পিছনে-পিছনে আসছে, আমি এগুচ্ছি  –ব্যাপারটা খুব ভয়াবহ   যে-কোনো মুহূর্তে এই কুকুর ছুটে এসে কামড়ে ধরতে পারে   কুকুরটাকে তাড়াবার চেষ্টা করলাম ঢিল ছুড়লাম, লাঠি দিয়ে ভয় দেখলাম   কুকুর নড়ে না, দাঁড়িয়ে থাকে চাপা শব্দ করতে থাকে   আমি হাঁটতে শুরু কললেই সেও হাঁটতে শুরু করে   ...
যাই হোক, আমি কোনোক্রমে নদীর পাড়ে এসে পৌঁছলাম   তখন আমার খানিকটা সাহস ফিরে এল   কারণ, পাগলা কুকুর পানিতে নামে না   পানি দেখলেই এরা ছুটে পালায়   ...
অদ্ভুত কাণ্ড, কুকুর পানি দেখে ছুটে পালাল না! আমার পিছন-পিছন নেমে পড়ল   আমার বিশ্বয়ের সীমা রইল না   ...
আমি নদীর ও-পারে উঠলাম   কুকুরটাও উঠল—আর ঠিক তখন একটা ব্যাপার ঘটল
সুধাকান্তবাবু থামলেন
আমি বিরক্ত গলায় বললাম, আপনি জটিল জায়গাগুলিতে দয়া করে থামবেন না   গল্পের মজা নষ্ট হয়ে যায়
সুধাকান্তবাবু বললেন, এটা কোনো গল্প না   ঘটনাটা কীভাবে বলব ঠিক

বুঝে উঠতে পারছি না বলে থেমেছি

আপনি মোটামুটিভাবে বলুন, আমি বুঝে নেব

কুকুরটা আমার খুব কাছাকাছি চলে এল   পাগলা কুকুর আপনি খুব কাছ থেকে দেখেছেন   কিনা জানি না   ভয়ংকর দৃশ্য! সারাক্ষণ হাঁ করে থাকে   মুখ দিয়ে লালা পড়ে, চোখের দৃষ্টিটাও অন্য রকম   আমি ভয়ে কাঠ হয়ে গেছি   ছুটে পালাব বলে ঠিক করেছি, ঠিক তখন কুকুরটা কেন জানি ভয় পেয়ে গেল   অস্বাভাবিক ভয়   একবার এ—দিকে যাচ্ছে, একবার ও-দিকে যাচ্ছে   চাপা আওয়াজটা তার গলায় আর নেই   সে ঘেউঘেউ করছে   আমার কাছে মনে হল, সে কুকুরের ভাষায় আমাকে কী যেন বলার চেষ্টা করছে   এ-রকম চলল মিনিট পাঁচেক, তার পরই সে নদীতে ঝাঁপিয়ে পড়ল   সাঁতরে ও—পারে চলে গেল   পুরোপুরি কিন্তু গেল না, ও-পারে দাঁড়িয়ে রইল এবং ক্রমাগত ডাকতে লাগল

তারপর?

আমি একটা সিগারেট ধরলাম! তখন আমি ধূমপান করতাম   মাস তিনেক হল ছেড়ে দিয়েছি   যাই হোক, সিগারেট ধরাবার পর ভয়টা পুরোপুরি কেটে গেল   হাত থেকে লাঠি ফেলে দিলাম   বাড়ির দিকে রওনা হব বলে ভাবছি, হঠাৎ মনে হল নদীর ধার ঘেষে বড়ো-হওয়া ঘাসগুলোর মাঝখান থেকে কী- একটা যেন নড়ে উঠল

আপনি আবার ভয় পেলেন?

না, ভয় পেলাম না   একবার ভয় কেটে গেলে মানুষ চট করে আর ভয় পায় না   আমি এগিয়ে গেলাম!

কুকুরটা তখনো আছে?

হ্যাঁ, আছে

তারপর বলুন

কাছাকাছি   এগিয়ে গিয়ে দেখলাম একটা মেয়ের ডেডবিডি   এগার-বার বছর বয়স   পরনে ডোরাকাটা শাড়ি

বলেন কী আপনি!

যা দেখলাম তাই বলছি

মেয়েটা যে মরে আছে তা বুঝলেন কী করে?

যে-কেউ বুঝবে   মেয়েটা মরে শক্ত হয়ে আছে   হাত মুঠিবদ্ধ করা মুখের কষে রক্ত জমে আছে

কী সর্ব্বনাশ!
ভয় পেলেন না?
না, ভয় পেলাম না! আপনাকে তো আগেই বলেছি, একবার ভয় পেলে মানুষ দ্বিতীয় বার চট করে ভয় পায় না
তারপর কী হল বলুন
মনটা খুবই খারাপ হয়ে গেল   বাচ্চা একটা মেয়ে এইভাবে মরে পড়ে আছে, কেউ জানছে না   কীভাবে না জানি বেচারি মরল   ড়েড়বডি এখানে ফেলে রেখে যেতে ইচ্ছা করল না   ফেলে রেখে গেলে শিয়াল-কুকুরে ছিঁড়ে খুঁড়ে খাবে   আমার মনে হল এই মেয়েটাকে নিয়ে যাওয়া উচিত
আশ্চর্য তো
আশ্চর্যের কিছু নেই   আমার অবস্থায় পড়লে আপনিও ঠিক তাই করতেন
না, আমি তা করতাম না   চিৎকার করে লোক ডাকাডাকি করতাম
আশেপাশে কোনো বাড়িঘর নেই   কাকে আপনি ডাকতেন?
তারপর কী হল বলুন
সুধাকান্তবাবু বললেন, আপনি আমাকে একটা সিগারেট দিন   সিগারেট খেতে ইচ্ছা করছে
আমি সিগারেট দিলাম   বৃদ্ধ সিগারেট ধরিয়ে খিকখিক করে কাশতে লাগলেন
আমি বললাম, তারপর কী হল বলুন
সুধাকান্তবাবু বললেন, ঘটনাটা এখানে শেষ করে দিলে কেমন হয়? আমার কেন জানি আর বলতে ইচ্ছা করছে না
ইচ্ছে না করলেও বলুন   এখানে গল্প শেষ করার প্রশ্নই ওঠে না
এটা গল্প না
গল্প না যে তা বুঝতে পারছি   তারপর বলুন আপনি কী করলেন মেয়েটাকে তুললেন?
হাঁ তুললাম   কেন তুললাম সেটাও আপনাকে বলি   একটা অপরিচিত মেয়ের শবদেহ কেউ চট করে কোলে তুলে নিতে পারে না   আমি এই কাজটা করলাম, কারণ এই বালিকার মুখ দেখতে অবিকল …
সুধাকান্তবাবু থেমে গেলেন   আমি বললাম, মেয়েটি দেখতে ঐ মেয়েটির মতো, যার সঙ্গে আপনার বিয়ের কথা হয়েছিল   আরতি?

হা, আরতি   আপনার স্মৃতিশক্তি তো খুব ভালো
আপনি আপনার গল্পটা বলে শেষ করুন
মেয়েটি দেখতে অবিকল আরতির মতো   আমি মাটি থেকে তাকে তুললাম   মরা মানুষের শরীর ভারি হয়ে যায়, লোকে বলে! আমি দেখলাম মেয়েটার শরীর খুব হালকা   একটা কথা বলতে ভুলে গেছি, মেয়েটাকে তোলার সঙ্গে-সঙ্গে চিৎকার বন্ধ করে দিল   আমার কাছে মনে হল চারদিক হঠাৎ যেন অস্বাভাবিক নীর হয়ে গেছে   আমি মেয়েটাকে নিয়ে রওনা করলাম
আপনার ভয় করল না?
না, ভয় করে নি   মেয়েটার জন্যে মমতা লাগছিল   আমার চোখে প্রায় পানি এসে গিয়েছিল   কার-না-কার মেয়ে, কোথায় এসে মরে পড়ে আছে   বাড়িতে এসে পৌঁছলাম   মনে হচ্ছে নিশুতি রাত! আমি কোলে করে একটা মৃতী বালিকা নিয়ে এসেছি, অথচ আমার মোটেও ভয় করছে না! আমি মেয়েটিকে ঘাড়ের উপর শুইয়ে রেখেই তালা খুলে ঘরে ঢুকলাম   তখন কেন জানি বুকটা কেঁপে উঠল   হাত-পা ঠাণ্ডা হয়ে এল   আমি ভাবলাম ঘর অন্ধকার বলেই এ-রকম হচ্ছে, আলো জ্বললেই ভয় কেটে যাবে   মেয়েটাকে আমি বিছানায় শুইয়ে দিলাম
...
খাটের নিচে হারিকেন থাকে   আমি হারিকেন বের করলাম   ভয়টা কেন জানি ক্রমেই বাড়তে লাগল   মনে হল ঘরের বাইরে অনেকেই দাঁড়িয়ে আছে   অবাক হয়ে আমার কাণ্ডকারখানা দেখছে   যেন আমার সমস্ত আত্মীয়স্বজনরা চলে এসেছে   আমার বাবা, আমার ঠাকুরদা, আমার ছোটপিস-কেউ বাদ নেই   ওরা যে নিজেদের মধ্যে ফিসফিস করছে, তাও আমি শুনতে পাচ্ছি  ...
হারিকেন জ্বালাতে অনেক সময় লাগল   হাত কেঁপে যায়   দেশলাইয়ের কাঠি নিতে যায়, সালতায় আগুন ধরতে চায় না   টপটপ করে আমার গা দিয়ে ঘাম ঝরছে   শেষ পর্যন্ত হারিকেন জ্বলিল   আমার নিঃশ্বাস স্বাভাবিক হয়ে এল   আমি খাটের দিকে তাকলাম-এটা আমি কী দেখছি! এটা কি সম্ভব? এ-সব কী? আমি দেখলাম, মেয়েটা খাটের উপর বসে আছে   বড়-বড় চোখে তাকিয়ে আছে আমার দিকে   আমার পায়ের নিচের মাটি কেঁপে উঠল   মনে হল মাথা ঘুরে পড়ে যাচ্ছি   ...
স্পষ্ট শুনলাম উঠোন থেকে ভয়ার্ত গলায় আমার বাবা ডাকছেন, ও

সুধাকান্ত, ও সুধাকান্ত, তুই বেরিয়ে আয় ও সুধাকান্ত, তুই বেরিয়ে আয় ও ব্যাপাধন, বেরিয়ে আয় ...
আমি বেরিয়ে আসতে চাইলাম, পারলাম না পা যেন মাটির সঙ্গে গেঁথে গেছে সমস্ত শরীর পাথর হয়ে গেছে আমি মেয়েটির উপর থেকে চোখ সরিয়ে নিতে পারলাম না মেয়েটি একটু যেন নড়ে উঠল কিশোরীদের মতো নরম ও কোমল গলায় একটু টেনে-টেনে বলল, তুমি এক-একা থাক বড়ো মায়া লাগে গো! কত বার ভাবি তোমারে দেখতে আসব তুমি কি আমারে চিনতে পারছ? আমি আরতি গো, আরতি তুমি কি আমারে চিনছ?...
আমি মন্ত্রমুগ্ধের মতো বললাম, হ্যাঁ ...
তোমার জন্যে বড় মায়া লাগে গো, বড় মায়া লাগে এক-একা তুমি থাক বড় মায়া লাগে! আমি কত ভাবি তোমার কথা তুমি ভাব না?...
আমার মনে হল বাড়ির উঠোনে আমার সমস্ত মৃত আত্মীয়স্বজন ভিড় করেছে আট বছর বয়সে আমার একটা বোন পানিতে পড়ে মারা গিয়েছিল সেও ব্যাকুল হয়ে ডাকছে–ও দাদা, তুই বেরিয়ে আয় দাদা আমার ঠাকুরমার ভাঙা-ভাঙা গলাও শুনলাম-ও সুধাকান্ত, সুধাকান্ত ...
খাটের উপর বসে-থাকা মেয়েটা বলল, তুমি ওদের কথা শুনতেছ কেন গো? এত দিন পরে তোমার কাছে আসলাম আমার মনটা তোমার জন্যে কান্দে ওগো, তুমি আমার কথা ভাব না? ঠিক করে বল—ভাব না?...
ভাবি ...
আমার গায়ে হাত দিয়ে বল, ভাবি ওগো আমার গায়ে হাত দিয়ে বল ...
আমি একটা ঘোরের মধ্যে আছি সবটাই মনে হচ্ছে স্বপ্ন স্বপ্নে সবই সম্ভব আমি মেয়েটির গা স্পর্শ করবার জন্যে এগুলাম, তখনি আমার মৃতা মা উঠোন থেকে চোঁচালেন–খবরদার সুধাকান্ত, খবরদার! ...
আমার ঘোর কেটে গেল এ আমি কী করছি ? এ আমি কী করছি? আমি হাতে ধরে রাখা হারিকেন ছুড়ে ফেলে ছুটে ঘর থেকে বেরুতে গেলাম খাটের উপর বসেথাকা মেয়েটি পিছন থেকে আমার উপর, ঝাঁপিয়ে পড়ল আমার ডান পায়ের গোড়ালি কামড়ে ধরল ভয়াবহ কামড়া মনে হল পায়ের হাড়ে সে দাঁত ফুটিয়ে দিয়েছে –

সে হাত দিয়ে আমাকে ধরুল না কামড়ে ধরে রাখল আমি প্রাণপণ চেষ্টা করলাম বেরিয়ে যেতে কিছুতেই পারলাম না এতটুকু একটা মেয়ে-কী প্রচণ্ড তার শক্তি! আমি প্রাণপণে চৌচালাম-কে কোথায় আছ, বাঁচাও আমাকে বাঁচাও আমাকে বাঁচাও তখন একটা ব্যাপার ঘটল মনে হল কালো একটা কী-যৌন উঠোন থেকে ঘরের ভিতর ঝাঁপিয়ে পড়ল ঝাঁপিয়ে পড়ল, মেয়েটির উপর চাপা গর্জন শোনা যেতে লাগল মেয়েটি আমাকে ছেড়ে দিল! আমি পা টানতে-টানতে উঠোনে চলে এলাম ...

উঠোনে দাঁড়িয়ে বুঝতে পারলাম ভিতরে ধস্তাধস্তি হচ্ছে ধস্তাধস্তি হচ্ছে ঐ পাগলা কুকুর এবং মেয়েটার মধ্যে মেয়েটা তীব্র গলায় বলছে– ছাড়, আমাকে ছাড় ...

কুকুরটা ক্রুদ্ধ গর্জন করছে সেই গর্জন ঠিক কুকুরের গর্জনও নয় অদেখা ভুবনের কোনো পশুর গর্জন সেই গর্জন ছাপিয়েও মেয়েটির গলার স্বর শোনা যাচ্ছে—আমারে খাইয়া ফেলতাছে ওগো তুমি কই? আমারে খাইয়া ফেলতাছে

সুধাকান্তবাবু থামলেন

আমি বললাম, তারপর?

তিনি জবাব দিলেন না আমি আবার বললাম, তারপর কী হল সুধাকান্তবাবু?

তিনি আমার দিকে তাকালেন যেন আমার প্রশ্নই বুঝতে পারছেন না আমি দেখলাম তিনি থরথর করে কাঁপছেন আমি বললাম, কী হল সুধাকান্তবাবু?

তিনি কাঁপা গলায় বললেন, ভয় লাগছে দেয়াশলাইটা একটু জ্বালান তো!

আমি দেয়াশলাই জ্বাললাম সুধাকান্তবাবু তাঁর পা বের করে বললেন, দেখুন, কামড়ের দাগ দেখুন

আমি গভীর ক্ষতচিহ্নের দিকে তাকিয়ে রইলাম সুধাকান্তবাবু বললেন, ও এখনো আসে বাড়ির পিছনে থপথপ করে হাঁটে নিঃশ্বাস ফেলে জানালার পাট হঠাৎ করে বন্ধ করে দিয়ে ভয় দেখায় হাসে নাকী সুরে কাঁদে একেক দিন খুব বিরক্ত করে তখন ঐ কুকুরটাও আসে হুটোপুটি শুরু হয়ে যায় সাধারণত কৃষ্ণপক্ষের রাতেই বেশি হয়

আমি বললাম এটা কি কৃষ্ণপক্ষ?

সুধাকান্তবাবু বললেন, না   চাঁদ দেখতে পাচ্ছেন না?
আমি বললাম, আপনি তো তাই ভয়াবহ গল্প শোনালেন   আমি তো এখন রাতে ঘুমুতে পারব না
ঘুমানর দরকার নেই   কিছুক্ষণের মধ্যে সূর্য উঠবে   চাঁদ ডুবে গেছে দেখছেন না?
আমি ঘড়ি দেখলাম   চারটা বাজতে কুড়ি মিনিট   সত্যি-সত্যি রাত শেষ হয়ে গেছে
সুধাকান্তবাবু বললেন, চা খাওয়া যাক, কি বলেন?
হ্যাঁ, খাওয়া যাক
তিনি চুলা ধরিয়ে কেটলি বসিয়ে দিয়ে নিচু গলায় বললেন, বড়ো বিরক্ত করে   মাঝে-মাঝে টিল মারে টিনের চালে, থু-থু করে থুথু ফেলে   ভয় করে   রাতবিরাতে বাথরুমে যেতে হলে হাতে জ্বলন্ত আগুন নিয়ে যেতে হয়   গলায় এই দেখুন   একটা অষ্টধাতুর কবচ   কোমরে সবসময় একটা লোহার চাবি বাঁধা, তবু ভয় কাটে না
বাড়ি ছেড়ে চলে যান না কেন?
কোথায় যাব বলেন? পূর্বপুরুষের ভিটে
কাউকে সঙ্গে এনে রাখেন না কেন?
কেউ থাকতে চায় না রে ভাই, কেউ থাকতে চায় না
সুধাকান্তবাবু চায়ের কাপ হাতে তুলে দিলেন   চুমুক দিতে যাব, তখনি বাড়ির একটা কপাট শব্দ করে নড়ে উঠল   আমি চমকে উঠলাম হাওয়ার কোনো বংশও নেই-কপাটে শব্দ হয় কেন?
আমি সুধাকান্তবাবুর দিকে তাকালাম   তিনি সহজ গলায় বললেন, ভয়ের কিছু নেই-চা খান   কিছুক্ষণের মধ্যেই ভোর হবে
বাড়ির পিছনের বনে খচমচ শব্দ হচ্ছে   আসলে আমি অস্থির বোধ করছি   এই অবস্থা হবে জানলে কে আসত এই লোকের কাছে! আমার ইচ্ছে করছে ছুটে পালিয়ে যাই   সুধাকান্তবাবু বললেন, ভয় পাবেন না
আমি ভদ্রলোকের দিকে তাকিয়ে আছি   তিনি একমনে মন্ত্র আওড়াতে লাগলেন   নিশ্চয়ই ভূত-তাড়ান মন্ত্র   আমি খুব চেষ্টা করলাম ছোটবেলায় শেখা আয়াতুল কুরসি মনে করতে   কিছুতেই মনে পড়ল না   মাথা পুরোপুরি এলোমেলো হয়ে গেছে   গাঁ দিয়ে ঘাম বেরুচ্ছে ঠিকমতো নিঃশ্বাসও নিতে পারছি না   মনে হচ্ছে বাতাসের অক্সিজেন হঠাৎ করে অনেকখানি কমে গেছে   ভয় নামক ব্যাপারটি যে কত প্রবল

এবং কী-রকম সর্বগ্রাসী, তা এই প্রথম বুঝলাম
একসময় ভোর হল   ভোরের পাখি ডাকতে লাগল   আকাশ ফর্স্যা হল!
তাকিয়ে দেখি গায়ের পাঞ্জাবি ভিজে জবজব করছে

# তৃতীয়

আমার মামাতো ভাইয়ের বিয়েটা শেষ পর্যন্ত হল না   মেয়ে কিছুতেই কবুল বলল না   যত বার বলা হল, মা, বল কবুল
তত বারই মেয়ে কঠিন গলায় বলল, না
আমি ছেলের পক্ষের সাক্ষীদের এক জন   বড় বিব্রত বোধ করতে লাগলাম! মেয়ের এক খালা বললেন, আপনারা একটু পরে আবার আসুন   বাড়িতে এত বড় একটা দুর্ঘটনা ঘটেছে   মনটন খারাপ বুঝতেই পারছেন
আমরা চলে এলাম   ঘন্টাখানেক পর আবার গেলাম   বলা হল, মা, বল তো কবুল   মেয়েটি অস্ফুট গলায় কী-যেন বলল   মেয়ের খালা বললেন, এই তো বলেছে   মেয়েমানুষ চিৎকার করে বলবে নাকি? আমি শুনেছি, পরিষ্কার বলেছে   এখন যান, ছেলের কবুল নিয়ে আসুন!
আমি দৃঢ় গলায় বললাম, আমি কিছু শুনতে পাই নি   পরিষ্কার করে বলতে হবে!
উকিল বললেন, মা, বল কবুল
মেয়েটি এবার স্পষ্ট করে বলল, না   বলেই তীব্র চোখে আমার দিকে তাকাল   সেই চোখে রাগ ছিল, ঘৃণা ছিল, কিঞ্চিৎ অভিমানও ছিল   যেন সে বুলছে—কেন তোমরা আমাকে কষ্ট দিচ্ছ? তোমাদের পায়ে পড়ি, দয়া করে আমাকে মুক্তি দাও
আমি বললাম, বিয়ের ব্যাপারটা আপাতত বন্ধ থাকুক   শোকের ধাক্কাটা কমুক, তারপর দেখা যাবে
আমরা চলে এলাম   মফস্বলের ঐ শহরের সাথে কোনো রকম সম্পর্ক রইল না   তবে শহরটার স্মৃতি আমার মনে কাঁটার মতো বিধে রইল

স্মৃতির সবটুকুই গভীর বেদনায় আমার মামা ওখান থেকে ফিরে আসার পরপরই মাইয়ো কার্ডিয়াক ইনফ্রাকশানে মারা গেলেন ছেলের বৌ দেখার খুব শখ ছিল, সেই শখ মিটাল না মামাতো ভাইটিও বিয়ে করতে রাজি হল না বিচিত্র কারণে সে ঐ মেয়েটির ছবি বুকে পুষতে লাগল শুধুমাত্র তার মুখের দিকে তাকিয়েই আবার বছরখানেক পর গেলাম ঐ শহরে শুনলাম মেয়েটির বিয়ে হয়ে গেছে –ছেলে ডাক্তার সুধাকান্তবাবুর সঙ্গেও দেখা হল আশ্চর্যের ব্যাপার, তিনি আমাকে চিনতে পারলেন না! যখন বললাম, আপনার সঙ্গে এক বার সারা রাত কাটালাম, আপনার কিছুই মনে নেই? তিনি বললেন, ও আচ্ছা, মনে পড়েছে তাঁর চোখ-মুখ দেখেই বুঝলাম কথাগুলি তিনি ভদ্রতা করেই বললেন, আসলে কিছুই মনে পড়ে নি

ভদ্রলোক আমাকে ভুলে গিয়েছেন ঠিকই, কিন্তু আমি তাঁকে মনে রেখেছি এবং বেশ ভালোভাবেই মনে রেখেছি তাঁর বিচিত্র অভিজ্ঞতার কথা প্রায়ই মনে হত সেই অভিজ্ঞতায় আমারও কিছু অংশ আছে কপাটের শব্দ আমি নিজের কানে শুনে এসেছি বাতাস নেই, কিছু নেই, অথচ শব্দ করে কে যেন কপাট বন্ধ করল

কাচের চুড়ির শব্দ বাড়ির পিছনে খচখচ আওয়াজ-সবই আমার নিজের কানে শোনা

সুধাকান্তবাবুর এই গল্প অনেকের সঙ্গেই করেছি খুব আগ্রহ নিয়েই করেছি ঝড়বৃষ্টির রাতে যখনি ভূতের গল্পের আসর বসেছে, আমি এই গল্প বলেছি তবে গল্প তেমন জমাতে পারি নি আমি যেমন অভিভূত হয়েছিলাম, আমি লক্ষ করেছি আমার গল্পের শ্রোতারা তার এক শ ভাগের এক ভাগও হয় না অথচ আমি নিজে খুব ভালো গল্প বলতে পারি হয়তো পরিবেশ একটা ব্যাপার! সুধাকান্তবাবুর বাড়িতে আধোজ্যোৎস্নায় যে-পরিবেশ তৈরি হয়েছিল, ঢাকা শহরের ড্রয়িং রুমে সেই পরিবেশ তৈরি করা সম্ভব নয় তবু এটি আমার একটি প্রিয় গল্প যত বার এই গল্প বলেছি, তত বার ঐ রাতের কথা মনে পড়েছে-একধরনের শিহরণ বোধ করেছি

# চতুর্থ

বছর তিনেক পরের কথা

সন্ধ্যা সাতটার মতো বাজে   একটা সেমিনার টক তৈরি করছি   বিষয়– পরিবেশ দূষণে পলিমারের ভূমিকা   চারদিকে কাগজপত্র, চাট, গ্রাফ নিয়ে বসেছি   সব এলোমেলো অবস্থায় আছে   ঠিক করে রেখেছি, কাজ শেষ না করে উঠব না

মার্ফি’স ল বলে একটা ব্যাপার আছে   মার্ফি’স ল বলে— Anything that can go wrong, will go wrong—আমার বেলাও তাই হল

একের পর এক সমস্যা হতে লাগল   লিখতে গিয়ে দেখি বলপয়েন্টে কালি আসছে না   কালির কলম নিয়ে দেখা গেল ঘরে কালি নেই

একের পর এক টেলিফোন আসতে লাগল   আমার আত্মীয়স্বজন, বন্ধুবান্ধব সবাই এত দিন থাকতে আজই ব্যস্ত হয়ে উঠলেন আমার সঙ্গে কথা বলার জন্য   তাঁদের কথাও দেখি অনেক জমে আছে, কিছুতেই শেষ হয় না   আমি টেলিফোন রিসিভার উঠিয়ে রাখলাম দোকান থেকে এক ডজন বলপয়েন্ট আনিয়ে বসলাম, আর তখন আমার বড় মেয়ে বলল, বাবা, এক জন লোক তোমার সঙ্গে দেখা করতে এসেছেন

আমি বিরক্ত হয়ে বললাম, তোমাকে না বলেছি, কেউ এলে বলবে আমি বাসায় নেই?

আমার মেয়ে বলল, আমি মিথ্যা বলতে পারি না, বাবা

মিথ্য কথা বলতে পার না মানে? আমার তো ধারণা, তুমি সারাক্ষণই মিথ্যা কথা বল

মঙ্গলবারে বলি না   মঙ্গলবার হচ্ছে সত্য-দিবস

অনেক কষ্টে রাগ সামলালাম! কিছু দিন আগে কী-একটা নাটকে দেখিয়েছে মঙ্গলবার সত্য-দিবস, সেদিন মিথ্যা বলা যাবে না

আমি মনের বিরক্তি চেপে রেখে বসার ঘরে ঢুকলাম   অপরিচিত এক ভদ্রলোক বসে আছেন   অসম্ভব রোগা, লম্বা এক জন মানুষ-ব্যাকে দেখলেই সরলরেখার কথা মনে হয়   এই গরমে গলায় একটা মাফলার   চোখে মোটা চশমা   ভদ্রলোক বসে   আছেন মূর্তির মতো মনে হচ্ছে ধ্যানে বসেছেন

ভদ্রলোকের বয়স চল্লিশ থেকে পঞ্চাশের মধ্যে   লম্বাটে মুখ   দাড়ি আছে   চুল লম্বা   দাড়ি, চুল, পরনের কালো কোট সবই কেমন যেন এলোমেলো   প্রথম দর্শনে মনে হয় ভবঘুরে ধরনের কেউ   তবে কিছুক্ষণ তাকিয়ে থাকলে এই ভাবটা চলে যায়   মনে হয় লাজুক ধরনের একজন মানুষ এসেছেন   যে-কোনো কারণেই হোক মানুষটা বিরত বোধ করছেন

আমি বললাম, আপনি কি আমার কাছে এসেছেন??

ভদ্রলোক উঠে দাঁড়িয়ে বললেন, জ্বি

আজ আমি একটা বিশেষ কাজে ব্যস্ত! আপনি কি অন্য একদিন আসতে পারেন?

জ্বি, পারি

তাহলে তাই করুন

জ্বি আচ্ছা

বলেই ভদ্রলোক আবার বসে পড়লেন   আমি বিস্মিত হয়ে তোকালাম

ভদ্রলোক বললেন, বাইরে বৃষ্টি হচ্ছে, আপনি বোধহয় লক্ষ করেননি আমি সঙ্গে ছাতা আনি নি   বৃষ্টিটা কমলেই চলে যাব

আমি ফিরে এসে আমার কাজে মন দিলাম   তিন ঘন্টা একনাগাড়ে কাজ করলাম   অসাধ্যসাধন যাকে বলে   আর কোনো ঝামেলা হল না মার্ফি সাহেবের আইন দেখা যাচ্ছে সবসময় কাজ করে না   আমি ভুলেই গেলাম যে বসার ঘরে একজন ভদ্রলোক বসে আছেন   কী কারণে যেন বসার ঘরে গিয়েছি, ভদ্রলোককে দেখে চমকে উঠলাম আমি লজ্জিত বোধ করলাম   ভদ্রলোক দীর্ঘ সময় এক-একা বসে আছেন   বসার ঘরে কেউ আসে নি, কারণ আমার টিভি শোবার ঘরে! সবাই টিভির সামনে চোখ বড়বড় করে বসে আছে   টিভিতে নিশ্চয়ই কোনো নাটক হচ্ছে

আমি বললাম, আপনাকে কি ওরা চা দিয়েছে?

জ্বি-না

চা খাবেন এক কাপ?

আরেক দিন যখন আসব, তখন খাব

আমি বললাম, আরেক দিন আসার দরকার নেই   আজই বলে ফেলুন চট করে কি বলতে পারবেন?

না, পারব না   আমি আরেক দিন আসব

আপনার নামটা তো জানা হল না
আমার নাম মিসির আলি
আমি কি আপনাকে চিনি?
জ্বি-না চেনার কোনো কারণ নেই আমি অ্যাবনর্ম্যাল সাইকোলজি বিষয়ে পড়াশোনা করি ঢাকা বিশ্ববিদ্যালয়ের পার্টটাইম শিক্ষক!
আমার সঙ্গে আপনার যোগাযোগের কারণটা আমি বুঝতে পারছি না
আরেক দিন যখন আসব, আপনাকে বুঝিয়ে বলব আজ যাই, রাত হয়ে গেছে
ভদ্রলোক চলে গেলেন ভদ্রলোককে বেশ আত্মভোলা লোক বলেও মনে হল একটা পলিথিনের ব্যাগ ফেলে গেছেন ব্যাগে একটা পাউরুটি এবং ছোট-ছোট দুটো কলা মনে হচ্ছে ভদ্রলোকের সকালবেলার নাশতা!
আমি বুঝতে পারলাম না, অ্যাবনর্ম্যাল সাইকোলজির একজন অধ্যাপক আমার কুছ ঠিক কী চান? আমার আচার-আচরণে অস্বাভাবিক কিছু তো নেই রহস্যটা কী?

# পঞ্চম

এক সপ্তাহ পর ভদ্রলোক আবার এলেন
আমিই দরজা খুললাম ভদ্রলোক বললেন, আপনি কি আমাকে চিনতে পারছেন?
আমি বললাম, পারছি আপনার নাম মিসির আলি আপনি অ্যাবনর্ম্যাল সাইকোলজির একজন অধ্যাপক গতি সপ্তাহে আমার এখানে এসে একটা পাউরুটি এবং দুটো কলা ফেলে গেছেন
ভদ্রলোক হেসে ফেললেন হাসিটি সুন্দর শিশুর সারল্যমাখা
আজকাল মাপা হাসি ছাড়া আমরা হাসতে পারি না
মিসির আলি বললেন, আপনার মেয়েটাকে একটু ডাকবেন? তার জন্যে এক প্যাকেট চকলেট এনেছি

আমি খানিকটা বিরক্ত হলাম  অপরিচিত লোক দামী চকলেটের প্যাকেট নিয়ে এলে বুঝতে হবে কিছু ব্যাপার আছে
আবার চকলেট কেন?
আপনার জন্যে তো আনি নি, আপনি বিরক্ত হচ্ছেন কেন? আপনার মেয়েটিকে আমার খুবই পছন্দ হয়েছে  পছন্দের মানুষকে কিছু দিতে ইচ্ছে করে  আপনি কোনো রকম অস্বস্তি বোধ করবেন না  এই উপহারে কোনো রকম স্বার্থ জড়িত নেই  আমি আপনার কাছে কিছু চাইতে আসি নি
আমি খানিকটা লজ্জিত বোধ করলাম  ভদ্রলোককে ঘিরে বসিয়ে চকলেটের প্যাকেট ভেতরে পাঠিয়ে দিয়ে বললাম, কী করতে পারি আপনার জন্যে?
মিসির আলি বললেন, আপনার কাছে আমার এক কাপ চা পাওনা আছে  ঐ পাওনা চা খাওয়াতে পারেন
চা আসবে  এখন আসল ব্যাপারটা বলুন
আপনার কি কোনো তাড়া আছে?
না, তাড়া নেই
আমি আপনার কাছে সুধাময়বাবু সম্পর্কে কিছু জানতে এসেছি আপনি যদি কষ্ট করে বলেন-
আমি বিস্মিত হয়ে বললাম, সুধাময়বাবু কে?
আপনি এই নামে কাউকে চেনেন না?
জ্বি-না
সুধাময়বাবুর বাড়িতে আপনি কি এক রাত কাটান নি, যেখানে আপনার একটা ভয়াবহ অভিজ্ঞতা হয়
আপনি কি সুধাকান্তবাবুর কথা বলছেন?
নাম সুধাকান্ত হতে পারে  গল্পটা আমাকে যে বলেছে, সে সম্ভবত নামে গণ্ডগোল করেছে
আমি বললাম, আপনি কি আমাকে দয়া করে গুছিয়ে বলবেন, ব্যাপারটা কী? সুধাকান্তবাবুকে আমি ঠিকই চিনি  একটা অসাধারণ গল্প তাঁর মুখ থেকে শুনেছি  আপনার সঙ্গে সেই গল্পের কী সম্পর্ক বুঝতে পারছি না
মিসির আলি বললেন, আমার সঙ্গে কোনো সম্পর্ক নেই  তবে রহস্যময় ব্যাপারগুলোর প্রতি আমার একটা আগ্রহ আছে  পৃথিবীতে

অনেক রহস্যময় ব্যাপার ঠিকই ঘটে আবার অনেক কিছু ঘটে- যেগুলোকে আ খুব রহস্যময় মনে হলেও আসলে রহস্যময় নয় আমি ব্যাপারটা বুঝতে চাই সুধাকান্তবাবুর চরিত্র আমাকে খানিকটা কৌতূহলী করেছে, কারণ ওর চরিত্রে কিছু অস্বাভাবিক দিক আছে ঐ সম্পর্কে আমি ভালোভাবে জানতে চাই তা ছাড়া আপনার গল্পটাও বেশ মজার এর মধ্যে এমন কিছু এলিমেন্ট আছে, যা প্রচলিত ভূতের গল্পে থাকে না

আপনি কি ভূতের গল্প নিয়ে গবেষণা করছেন নাকি?

জ্বি-না কিছু-কিছু গল্পের প্রতি একধরনের ফ্যাসিনেশন জন্মে যায় ব্যাপারটা কী, ভালোমতো জানতে ইচ্ছে করে

আমার গল্প আপনি কার কাছ থেকে শুনেছেন?

আমার এক ছাত্রের মুখে শুনেছি সে শুনেছে আপনার কাছে নাম হচ্ছে রুস্তম! তার কাছ থেকেই আমি আপনার ঠিকানা নিয়েছি

আপনি বলছিলেন গল্পটাতে মজার কিছু এলিমেন্ট আছে, সেগুলো কী?

যেমন ধরুন কুকুরের ব্যাপারটা একদল কুকুর সুধাকান্তবাবুকে ঘিরে ধরল তারপর তাকে ঘিরে চক্রাকারে হাঁটতে লাগল এবং একটি বিশেষ দিকে নিয়ে যেতে লাগল যেখানে নিয়ে গেল সেখানে একটা যুবতীর নগ্ন মৃতদেহ, যাকে কিছুক্ষণ আগেই হত্যা করা হয়েছে

আমি বিস্মিত হয়ে বললাম, এ-রকম কিছুই কিন্তু গল্পে নেই কোনো নগ্ন যুবতীর মৃতদেহ গড়ে ছিল না একটি বালিকার ডেডবডি ছিল তার পরনে শাড়ি ছিল

মিসির আলি হাসতে— হাসতে বললেন, আমিও তাই ভাবছিলাম গল্প যখন এক জনের মুখ থেকে অন্য জনের মুখে যায়, তখন ডালপালা ছড়ায় অনেক সময় মূল গল্প খুঁজে পাওয়া যায় না এই জন্যেই আমি এসেছি আপনার মুখ থেকে গল্পটা শোনার জন্যে যদি আপনার কষ্ট না হয়

আমার কোনো কষ্ট হবে না! আমি আগ্রহ করে গল্পটা বলব

মিসির আলি কোটের পকেট থেকে নোট বই এবং কলম বের করলেন আমি বিস্মিত হয়ে বললাম, আপনি কি নোট করছেন নাকি!

দু-একটা পয়েন্ট লিখে রাখব আমার স্মৃতিশক্তি ভালো, তবু মাঝে-মাঝে কিছু নোট রাখি স্মৃতি মানুষকে প্রতারণা করে, লেখা করে না

চা চলে এল চা খোঁতে-খেতে ভদ্রলোক গল্প শুনলেন তবে গল্প বলে

আমি কোনো আরাম পেলাম না ভদ্রলোক গল্পের মাঝখানে একবারও বললেন না –অদ্ভুত তো তারপর কী হল? কী আশ্চর্য!
তিনি পাথরের মতো মুখ করে গল্প শুনলেন এবং গল্প শেষ হওয়ামাত্র বললেন, আচ্ছা তাহলে যাই আপনাকে কষ্ট দিলাম, কিছু মনে করবেন না
আমি বললাম, আপনার কাজ হয়ে গেল?
জ্বি
গল্পটা কি আপনার কাছে অদ্ভুত মনে হয় নি?
জ্বি-না, ভূতের গল্প সাধারণত এ-রকমই হয় নতুনত্ব কিছু নেই আমার শুধু একটা প্রশ্ন, মেয়েটার ডেডবডি কি শেষ পর্যন্ত ছিল?
তার মানে?
এ-জাতীয় গল্পে ডেডবডি শেষ পর্যন্ত থাকে না বাতাসে মিলিয়ে যায় কিংবা কুকুর খেয়ে ফেলে আপনি জানেন, কী হয়েছিল?
আমি জানি না, আমি জিজ্ঞেস করি নি আপনি গল্পটার কিছুই বিশ্বাস করেন নি, তাই না?
জ্বি-না
কেন, দয়া করে বলবেন কি?
এই জাতীয় ভয়াবহ অভিজ্ঞতা যখন হয়, তখন মানুষ খুব কনফিউজড অবস্থায় থাকে কোনো ঘটনাই সে পরিষ্কার দেখে না যা দেখে তাও সে গুছিয়ে বলতে পারে না অথচ আপনার সুধাকান্তবাবু চমৎকারভাবে সব বর্ণনা করলেন অতি সূক্ষ্ম ডিটেলও বাদ দিলেন না এই জিনিস পাওয়া যায় তৈরি-করা গল্পে
আমি বললাম, সব মানুষ তো এক রকম নয় কিছু-কিছু মানুষ বিপর্যয়ের সময়ও মাথা ঠাণ্ডা রাখে
তা রাখে যেমন আমি নিজেই রাখি
তার পরেও আপনি বললেন এটা একটা গল্প?
জ্বি
কেন বলুন তো?
সুধাকান্তবাবু আপনার কথামতো একজন ধর্মপ্রাণ মানুষ, সাধু-প্রকৃতির লোক এই ধরনের একজন মানুষ বিপদে ঈশ্বরের নাম নেবে, গায়ত্রী মন্ত্র পড়বে একজন নাস্তিক পর্যন্ত যে-কাজটা করবে, তিনি করেন নি ঘটনা সত্যি-সত্যি ঘটলে তিনি তা অবশ্যই করতেন! যেহেতু ঘটনাটা

বানান, কাজেই এই গুরুত্বপূর্ণ জিনিসটা বাদ পড়েছে
আমি ভদ্রলোকের দিকে তাকিয়ে রইলাম লোকটার ওপর খানিকটা রাগ হচ্ছে এককথায় সে বলে দিল গল্প বানান?
মিসির আলি বললেন, আপনার সঙ্গে যখন গল্প করছিলেন, তখন ভয় পেয়ে ভদ্রলোক মন্ত্রপাঠ শুরু করলেন, অথচ ঐ রাতে করলেন না ব্যাপারটা অদ্ভুত না?
আমি বললাম, সুধাকান্তবাবু শুধু-শুধু এ-রকম একটা গল্প বানাবেন কেন? এই রকম একটা গল্প তৈরির পিছনে কোনো একটা কারণ থাকবে নিশ্চয়ই!
তা তো থাকবেই তাঁরও আছে
কী কারণ?
অনেক কারণ হতে পারে তবে আমার যা মনে হয, তা হচ্ছে উনি নিঃসঙ্গ ধরনের মানুষ, এই জাতীয় একটা গল্প তৈরি করে নিজে সবার আকর্ষণের কেন্দ্রবিন্দুতে চলে এসেছেন এটা এক জন নিঃসঙ্গ মানুষের জন্যে কম কথা নয়
মিসির আলি লোকটির প্রতি আমার ভক্তি হল লজিক বা যুক্তি নামক ব্যাপারটা যে কত শক্তিশালী হতে পারে, মিসির আলি তা আমার চোখে আঙুল দিয়ে দেখিয়ে দিলেন
আমি বললাম, এই গল্পটা যে সত্যি, এটা আপনি কখন স্বীকার করবেন? অর্থাৎ কোন প্রমাণ উপস্থিত করলে আপনি গল্পটা মেনে নেবেন?
মিসির আলি হাসাতে-হাসতে বললেন, ঐ মেয়েটির ডেডবিড়ি যদি অন্যরা দেখে থাকে এবং কবর দেওয়া হয় বা দাহ করা হয়, তবেই আমি ঘটনাটা মেনে নেব
আমি আপনাকে খবরটা এনে দেব আমি চিঠি লিখে খবরটা জোগাড় করব আপনি আপনার ঠিকানা লিখে রেখে যান
মিসির আলি তাঁর ঠিকানা লিখে রেখে চলে গেলেন আশ্চর্য্য কাণ্ড, আজও তাঁর পলিথিনের ব্যাগ ফেলে গেলেন ব্যাগের ভেতর ছোট্ট একটা পাউরুটি, একটা কলা এবং এক টুকরো মাখন গরমে সেই মাখন গলে ব্যাগময় ছড়িয়ে পড়েছে

# ষষ্ঠ

চিঠি লিখলাম আমার মামাতো ভাইয়ের সঙ্গে যে-মেয়েটির বিয়ের কথা হয়েছিল, সেই মেয়ের বড়চাচাকে আমার ধারণা ছিল ভদ্রলোক জবাব দেবেন না যে-পরিচয়ের সূত্র ধরে চিঠি লিখেছি, সেই সূত্রে চিঠির জবাব দেওয়ার কথা নয় ভদ্রলোক কিন্তু জবাব দিলেন এবং বেশ গুছিয়েই জবাব দিলেন

আপনার পত্র পাইয়াছি

এক নিতান্ত দুর্ভাগ্যজনক অবস্থায় আপনাদের সহিত পরিচয় হইয়াছিল আপনি যে সেই পরিচয় মনে রাখিয়া পত্র দিয়াছেন তাহাতে কৃতজ্ঞ হইলাম আপনি আমার ভাইস্তি প্রসঙ্গে জানিতে চাহিয়াছেন দুই বৎসর আগে তাহার বিবাহ হইয়াছে এই খবর তো আপনার জানা সে এখন তাহার স্বামীর সহিত ইরাকে আছে তাহার স্বামী একজন ডাক্তার আপনাদের দোয়ায় তাহারা ভালোই আছে দ্বিতীয় যে—বিষয়টি আপনি জানিতে চাহিয়াছেন, তাহার সবই সত্য কুকুরের কামড়ে ছিন্নভিন্ন বালিকাটির দেহ আমরা সবাই দেখিয়াছি তাহার মৃতদেহ সৎকারের কোনো ব্যবস্থা হয় নাই, কারণ বালিকাটি হিন্দু কি মুসলিম তাহা জানা সম্ভব হয় নাই

ঘটনাটি সেই সময় জনমনে বিপুল আলোড়ন সৃষ্টি করিয়াছিল দৈনিক ইত্তেফাক পত্রিকার মফস্বল পাতায় খবরও ছাপা হইয়াছিল অধিক আর কি? আমরা ভালো আছি আপনার সর্বাঙ্গীণ কুশল কামনা করি

আমি চিঠিটি ডাকযোগে মিসির আলির ঠিকানায় পাঠিয়ে দিলাম মনে-মনে হাসলাম অভ্রান্ত যুক্তিও মাঝে-মাঝে অচল হয়ে যায় এই চিঠিটি হচ্ছে তার প্রমাণ

চিঠি পাঠাবার তৃতীয় দিনের মাথায় মিসির আলি এসে উপস্থিত আমি হেসে বললাম, কি, গল্পটা এখন বিশ্বাস করলেন?

মিসির আলি শুকনো গলায় বললেন, হুঁ

তাঁকে খুব চিন্তিত মনে হল

আমি বললাম, আপনাকে এত চিন্তিত মনে হচ্ছে কেন?

মিসির আলি বললেন, আমি আপনার কাছ থেকে গল্পটা আবার শুনতে চাই
কেন?
প্লীজ, আরেক বার বলুন
আবার কেন?
বলুন শুনি
আমি দ্বিতীয় বার গল্পটা শুরু করলাম এক জায়গায় মিসির আলি আমাকে থামিয়ে দিয়ে বললেন, কত তারিখ বললেন?
বারই কার্তিক এই তারিখে ঘটনাটা ঘটল
বারই কার্ত্তিক তারিখটা আপনার মনে আছে?
হ্যাঁ, আছে প্রথম বার যখন আপনাকে গল্পটা বলি, তখনও তো বারই কার্তিক বলেছিলাম বলে আমার মনে হয়
হ্যাঁ, বলেছিলেন আজও সেই একই তারিখ বলেন কি না তাই দেখতে চেয়েছি এই তারিখটা বেশ জরুরি
জরুরি কেন?
বলছি কেন তার আগে আপনি বলুন বার তারিখটা আপনার মনে রইল কেন? এসব দিন-তারিখ তো আমাদের মনে থাকে না
বার তারিখ আমার বড়মেয়ের জন্মদিন কাজেই সুধাকান্তবাবু বার তারিখ বলমাত্র আমার মনে গেঁথে গেল তা ছাড়া আমার স্মৃতিশক্তি ভালো
তাই তো দেখছি!
এখন বলুন তারিখটা এত জরুরি কেন?
যে-বছরে ঘটনাটা ঘটল, আমি সেই বছরের পঞ্জিকা দেখেছি বার তারিখ হচ্ছে ২৪শে অক্টোবর স্কুল ছুটি থাকে ঐদিন লক্ষ্মীপূজার বন্ধ কাজেই আপনার সুধাকান্তবাবু আপনাকে একটা মিথ্যা কথা বলেছেন তিনি বলেছেন, ঐদিন স্কুল করেছেন
হয়তো উনিই তারিখটা ভুল বলেছেন
হ্যাঁ, তা হতে পারে তবে আমি তাঁর নিজের মুখে ঘটনাটা শুনতে চাই
আবার শুনতে চান?
হ্যাঁ
কেন? ব্যাপারটা বিশ্বাস করতে পারছি না
আমি বিরক্ত হয়ে বললাম, বিশ্বাস করতে না চাইলে করবেন না

আপনাকে বিশ্বাস করতেই হবে এমন কোনো কথা আছে?
মিসির আলি বললেন, আপনি কি একটু যাবেন আমার সঙ্গে?
কোথায়?
ঐ জায়গায়?
কেন?
তাহলে জেনে আসতাম তারিখটা বার কিনা
আপনি কি পাগল নাকি ভাই?
মিসির আলি বললেন, ব্যাপারটা খুব জরুরি আমাকে জানতেই হবে
জানতে হলে আপনি যান আমি আপনাকে ঠিকানা দিয়ে দিচ্ছি
আপনি যাবেন না?
জ্বি-না আজেবাজে ব্যাপার নিয়ে মাথা ঘামোনর সময় আমার নেই
এটা আজেবাজে ব্যাপার না
আমার কাছে আজেবাজে আমার যাবার প্রশ্নই ওঠে না
মিসির আলি মুখ কালো করে উঠে গেলেন আমি মনে-মনে বললাম, ভালো পাগলের পাল্লায় পড়েছি লোকটা মনে হল অ্যাবনর্ম্যাল অ্যাবনর্ম্যাল সাইকোলজি করতে-করতে নিজেও ঐ পর্যায়ে পৌঁছেছে এরা দেখি বিপজ্জনক ব্যক্তি!
মিসির আলি যে কী পরিমাণ বিপজ্জনক ব্যক্তি তা টের পেলাম দিন দশেক পর আমার ঠিকানায় মিসির আলির এক চিঠি এসে উপস্থিতি
ভাই,
আপনি কেমনে আছেন?
আমি সুধাকান্তবাবুর সঙ্গে দেখা করতে গিয়েছিলাম দেখা হয় নি উনি তাঁর দূর সম্পর্কের এক বোনের বাড়ি চলে গিয়েছেন বলে দেখা হয় নি শুনলাম, তিনি সেখানে পুরো গরমের ছুটিটা কাটাবেন যাই হোক, ওর অনুপস্থিতিতে আমি কিছু তথ্য সংগ্রহ করেছি থানায় গিয়ে থানার রেকর্ডপত্র দেখেছি ঐখানে ঘটনার তারিখ ২৩শে অক্টোবর দিবাগত রাত অর্থাৎ ১১ই কার্তিক কাজেই সুধাকান্তবাবু তারিখ বলায় একটু ভুল করেছেন বলে মনে হয় আমি স্থানীয় স্কুলের হেডমাস্টার সাহেবের সঙ্গেও কথা বলেছি তিনি বলেছেন, ঐদিন সুধাকান্তবাবু ঠিকই সারা দিন ক্লাস করেছেন কাজেই সুধাকান্তবাবু মিথ্যা বলেন নি তারিখে ভুল করেছেন
তারিখ ভুল করা খুব অস্বাভাবিক নয় ভদ্রলোকের স্মৃতিশক্তি তেমন

ভালো না কারণ আপনার মুখেই শুনেছি দ্বিতীয় বার যখন তাঁর সঙ্গে আপনার দেখা হয়, তখন তিনি আপনাকে চিনতে পারেন নি
থানার ওসি সাহেবকে জিজ্ঞেস করলাম –পোষ্টমর্টেম করা হয়েছিল কি? উনি বললেন-পোস্টমর্টেমের মতো অবস্থা ছিল না কুকুর সব ছিঁড়ে খুঁড়ে খেয়ে ফেলেছে ছিন্নভিন্ন কিছু অংশ ছড়িয়ে ছিল গ্রামের অন্যরাও তাই বলল
মেয়েটি কোথাকার তাও জানা যায় নি আমি এত দিন পর এ-সব খোঁজ করছি দেখে তারা প্রথমে একটু অবাক হলেও পরে আমাকে আগ্রহ করে সাহায্য করেছে, কারণ তাদের বলেছি আমার কাজই হচ্ছে রহস্যময় ঘটনা সংগ্রহ করা গ্রামবাসীদের ধারণা, মেয়েটির অশরীরী আত্মা এখনো ঐ বাড়িতে ঘুরে বেড়ায় নানান রকম শব্দ শোনা যায় মেয়েলি কান্না, দরজা-জানালা আপনা-আপনি বন্ধ হওয়া-এইসব
আমি ব্যাপারটা পরীক্ষা করার জন্যে দুরাত এই বাড়ির উঠোনে বসে ছিলাম তেমন কিছু দেখি দি বা শুনি নি তবে এক বার বাড়ির পিছনে মানুষ দৌড়ে যাবার শব্দ শুনেছি এটা শেয়ালের দৌড়ে যাবার শব্দও হতে পারে সারা জীবন শহরে মানুষ হয়েছি বলে এই জাতীয় শব্দের সঙ্গে আমার তেমন পরিচয় নেই
আপনাকে চিঠিতে সব জানাচ্ছি, কারণ আমার শরীরটা খুবই খারাপ ওখান থেকে এসেই প্রবল জ্বরে পড়ে যাই এক বার রক্তবমি হয় বলে ভয় পেয়ে হাসপাতালে ভর্তি হয়েছি এখন আছি মিডফোর্ড হাসপাতালে ওয়ার্ড দু শ তেত্রিশ বেড নাম্বার সতের আপনি যদি আসেন তাহলে খুব খুশি হব সুধাকান্তবাবু প্রসঙ্গে একটা জরুরি আলাপ ছিল আশা করি আপনি ভালো আছেন
আমি এই চিঠি ফেলে দিলাম একটা পাগল লোককে শুরুতে খানিকটা প্রশ্রয় দিয়েছি বলে আফসোস হতে লাগল ভাবভঙ্গি দেখে মনে হচ্ছে এই লোক আমার পিছনে জোঁকের মতো লেগে থাকবে এবং জীবনটা অস্থির করে তুলবে
তাকে হাসপাতালে দেখতে যাবার পিছনেও কোনো যুক্তি খুঁজে পেলাম না দেখতে যাওয়া মানে তাকে প্রশ্রয় দেওয়া দূরে-দূরে থাকাই ভালো দেখা হলে বলা যাবে-চিঠি পাই নি! বাংলাদেশে চিঠি না-পাওয়া এমন কিছু অবিশ্বাস্য ব্যাপার না! খুবই স্বাভাবিক
মজার ব্যাপার হচ্ছে, হাসপাতালেই নিতান্ত কাকতালীয়ভাবে মিসির

আলির সঙ্গে আমার দেখা হয়ে গেল টেম্পোর সঙ্গে অ্যাকসিডেন্ট করে আমার এক কলিগ পা ভেঙে হাসপাতালে ভর্তি হয়েছেন তাঁকে দেখে ফিরে আসছি, হঠাৎ শুনি পিছন থেকে চিকন গলায় কে যেন আমাকে ডাকছে, হুমায়ূন সাহেব এই যে হুমায়ূন সাহেব

তাকিয়ে দেখি আমাদের মিসির আলি

বিছানার সঙ্গে মিশে আছেন গলা দিয়ে স্বর বেরুচ্ছে না চিচি আওয়াজ হচ্ছো! আমি বললাম, আপনার এ কী অবস্থা!

অসুখটা কাহিল করে ফেলেছে গত কাল পর্যন্ত ধারণা ছিল মারা যাচ্ছি আজ একটু ভালো

ভালোর বুঝি এই নমুনা?

রক্ত পড়াটা বন্ধ হয়েছে তবে ব্যথা সারে নি ভাই, বসুন আপনি আমাকে দেখতে এসেছেন, বড়ই আনন্দ হচ্ছে আসছেন না দেখে ভাবছিলাম হয়তো চিঠি পান নি

আমি খানিকটা লজ্জিত বোধ করতে লাগিলাম একবার ইচ্ছা হল সত্যি কথাটা বলি বলি যে, তাঁকে দেখতে আসি নি, ভাগ্যচক্রে দেখা হয়ে গেল পরীক্ষণেই মনে হল, সব সত্যি কথা বলতে নেই

হুমায়ূন সাহেব

জ্বি

বসুন ভাই, একটু বসুন

আমি বসলাম মিসির আলি বললেন, আপনাকে দেখে ভালো লাগছে একটা বিশেষ কারণে মনটা খুব খারাপ ছিল

বিশেষ কারণটা কী?

এগার নম্বর বেডটার দিকে তাকিয়ে দেখুন আলসারের পেশেন্ট কিছু খেতে পারে না হাসপাতাল থেকে যে- খাবার দেয়, সবটাই রেখে দেয় তখন কী হয় জানেন, তাঁর ছোটভাই সেটা খায় খুব তৃপ্তি করে খায় দিন-রাত বড় ভাইয়ের কাছে সে যে বসে থাকে, ঐ খাবারের আশাতেই বসে থাকে আজ কী হয়েছে জানেন? বড়ভাইয়ের শরীর বোধহয় একটু ভালো হয়েছে, সে তার খাবার সব খেয়ে ফেলেছে ছোট ভাইটা অভুক্ত অবস্থায় সারা দিন বসে আছে অসম্ভব কষ্ট হয়েছে আমার, বুঝলেন চোখে পানি এসে গিয়েছিল আমাদের দেশের মানুষগুলো এত গরিব কেন বলুন তো ভাই?

আমি মিসির আলির প্রশ্নের জবাব দিতে পারলাম না এগার নম্বর

বেডের দিকে তাকলাম   ষোল-সতের বছরের এক জন যুবক অসুস্থ ভাইয়ের পাশে বসে আছে   আমি বললাম, ছেলেটি কি এখনো না-খেয়ে আছে?
হ্যাঁ   আমি নার্সের হাতে তার জন্যে পঞ্চাশটা টাকা পাঠিয়েছিলাম   সে রাখে নি   বড়ই কষ্ট হচ্ছে হুমায়ূন সাহেব!
আমি মিসির আলির হাত ধরলাম   এই প্রথম বুঝলাম-এই মানুষটি আমাদের আর দশটি মানুষের মতো ময়   এই রোগা আধপাগলা মানুষটির হৃদয়ে সমুদ্রের ভালবাসা সঞ্চিত আছে   এদের স্পর্শ করলেও পুণ্য হয়!
হুমায়ূন সাহেব
জ্বি
এই খাতাটা আপনি মনে করে সঙ্গে করে নিয়ে যাবেন
কী খাতা?
সুধাকান্তবাবুর বিষয়ে এই খাতায় অনেক কিছু লিখে রেখেছি   বাসায় নিয়ে মন দিয়ে পড়বেন
শরীরের এই অবস্থায়ও আপনি সুধাকান্তবাবুকে ভুলতে পারেন নি?
হাসপাতালে শুয়ে-শুয়ে এইটা নিয়েই শুধু ভাবতাম   কিছু করার ছিল না তো! অনেক নতুন-নতুন পয়েন্ট ভেবে বের করেছি   সব লিখে ফেলেছি
ভালো করেছেন   এখন বিশ্রাম করুন   আমি খাতা নিয়ে যাচ্ছি   কাল আবার আসব
মিসির আলি নিচু গলায় বললেন, এক বার কি চেষ্টা করে দেখবেন ঐ ছেলেটিকে বাইরে নিয়ে কিছু খাওয়ান যায় কি না?
আমি দেখব   আপনি এই নিয়ে ব্যস্ত হবেন না
আমি ব্যস্ত হচ্ছি না
চলে আসার আগে-আগে মিসির আলি বললেন, আপনি কষ্ট করে আমাকে দেখতে এসেছেন, আমি খুবই আনন্দিত
আমি আবার লজ্জা পেলাম

## সপ্তম

ব্যক্তিগত কাজ অনেক জমে ছিল, মিসির আলির খাতা নিয়ে বসা হল না আমি তেমন উৎসাহও বোধ করছিলাম না সামান্য গল্প নিয়ে এতটা বাড়াবাড়ির আমি কোনো অর্থ দেখি না আমি লক্ষ করেছি– গুরুত্বপূর্ণ বিষয়গুলি বেশির ভাগ মানুষ সম্পূর্ণ অবহেলা করে, মাতামতি করে তুচ্ছবিষয় নিয়ে মিসির আলিও নিশ্চয় এই গোত্রের পরিবারপরিজনহীন মানুষদের জন্যে এর অবশ্যি প্রয়োজন আছে কিছু একটা নিয়ে ব্যস্ত থাক –জীবন পার করে দেওয়া

এক রাতে শোবার আগে খাতা নিয়ে বসলাম পাতা উল্টে আমার আক্কেলগুড়ুম এক শ ছিয়াশি পৃষ্ঠার ঠাসবুনোন লেখা সুধাকান্তবাবু এবং তার গল্প নিয়ে যে এত কিছু লেখা যায় কে জানত পরিষ্কার গোটা-গোটা লেখা পড়তে খুব আরাম

অবাক হয়ে লক্ষ করলাম আমাকে নিয়ে তিনি আট পৃষ্ঠা লিখেছেন সেই অংশটিই প্রথম পড়লাম শুরুটা এ-রকম–

নাম : হুমায়ূন আহমেদ বিবাহিত, তিনি কন্যার জনক পেশা অধ্যাপনা

বদমেজাজি অহঙ্কারী অধ্যাপকদের যেটা বড় ত্রুটি—অন্যদের বুদ্ধিমত্তা খাটো করে দেখা, ভদ্রলোকের তা আছে

এই ভদ্রলোকের স্মৃতিশক্তি ভালো তিনি গল্পটি দুবার আমাকে বলেছেন দু বারই এমনভাবে বলেছেন যে, একটি শব্দ এদিক-ওদিক হয় নি তাঁর কথাবার্তায় চিরকুমার সুধাকান্তবাবুর প্রতি গভীর মমতা টের পাওয়া যায় এই মমতার উৎস কী?

সুধাকান্তবাবু এই ভদ্রলোককে ক্ষুধার্ত অবস্থায় চমৎকার কিছু খাবার রান্না করে খাইয়েছেন—এইটাই কি একমাত্র কারণ? আমার মনে হয় সুধাকান্তবাবুর চেহারা, কথাবার্তাও ভদ্রলোকের ওপর খানিকটা প্রভাব ফেলেছে সুধাকান্তবাবু অতি অল্প সময়ে এই বুদ্ধিমান মানুষটিকে প্রভাবিত করেছেন কাজেই ধরে নেওয়া যায়, মানুষকে প্রভাবিত করার ক্ষমতা সুধাকান্তবাবুর আছে আমরা তাহলে কি ধারণা করতে পারি না, সুধাকান্তবাবু তাঁর আশেপাশের মানুষদেরও প্রভাবিত করেছেন?

সুধাকান্তবাবুকে নিয়ে তিনটি অধ্যায় আছে প্রথম অধ্যায়ের শিরোনাম–পূর্বপরিচয় এই অংশে সুধাকান্তবাবুর পরিবারের যাবতীয় বিবরণ আছে

বাবার নাম, দাদার নাম, মার নাম তাঁরা কে কেমন ছিলেন, কী করতেন কে কীভাবে মারা গেলেন দেশত্যাগ করলেন কবে কেন করলেন এত তথ্য ভদ্রলোক কীভাবে জোগাড় করলেন, কেনই-বা করলেন কে জানে!

দ্বিতীয় অধ্যায়টির নাম-সুধাকান্তবাবুও তাঁর বাগদত্তা এই অধ্যায়টি বেশ ছোট পড়ে মনে হল মিসির আলি তেমন কোনো তথ্য জোগাড় করতে পারেন নি

তৃতীয় অধ্যায় সু র চরিত্র এবং মনমানসিকতা নিয়ে শুরুটা এমন— ভদ্রলোক নিজেকে সাধুশ্রেণীতে ফেলেছেন শুরুতেই তিনি বলছেন যে, সাধুসন্ন্যাসীর জীবনযাত্রায় তাঁর আগ্রহ আছে শ্মশানে-শ্মশানে ঘুরতেন, এবং স্থানীয় লোকজনও তাঁকে সাধুবাবা বলে নিজের সাধু-চরিত্রটির প্রতি ভদ্রলোকের দুর্বলতা আছে অন্যকে বলে না— আমি সাধু ইনি তা বলছেন, কাজেই ধরে নেওয়া যাক ইনি আমাদের মতোই দোষগুণসম্পন্ন সাধারণ একজন মানুষ

তিনি নিঃসঙ্গ জীবন ঠিক পছন্দ করেন বলেও মনে হল না অনেক রাতে বাড়ি ফেরেন, যাতে এক-একা খুব অল্প সময় তাঁকে থাকতে হয় এক জন সাধকশ্রেণীর মানুষের চরিত্রের সঙ্গেও ব্যাপারটা মিশ খায় না –

মিসির আলির খাতা শেষ করতে-করতে রাত দুটো বেজে গেল পরিশিষ্ট অংশে ভদ্রলোক ছটি প্রশ্ন তুলেছেন এবং বলছেন-রহস্য উদ্ধারের জন্যে এই প্রশ্নগুলির জবাব জানা অত্যন্ত প্রয়োজন এই ছটি প্রশ্ন পড়ে আমার মাথা ঘুরতে লাগল এ কী কাণ্ড মিসির আলি সাহেবের খাতা আবার গোড়া থেকে শেষ পৃষ্ঠা পর্যন্ত পড়লাম ছটা প্রশ্নের কাছে এসে আবার চমকালাম আমার মাথা ঘুরতে লাগল ইচ্ছে করল এক্ষুণি ছুটে যাই মিসির আলির কাছে

# অষ্টম

মিসির আলি সাহেব আজ অনেক সুস্থ গায়ে চাদর জড়িয়ে বিছানায় বসে আছেন হাতে শিবরাম চক্রবর্তীর বই জন্মদিনের উপহার কিছুক্ষণ পড়ছেন, তারপর গা দুলিয়ে হাসছেন আবার পড়ছেন, আবার হাসছেন
আশেপাশের রুগীরা ব্যাপারটায় বেশ মজা পাচ্ছে আগ্রহ এবং কৌতূহল নিয়ে তারা দেখছে এই বিচিত্র মানুষটাকে
আমার দিকে চোখ পড়তেই মিসির আলি বললেন, শিবরামের বাঘের গল্পটা পড়েছেন? অসাধারণ! সকাল থেকে এখন পর্যন্ত এগার বার গল্পটা পড়লাম
তাই নাকি?
আমার কী মনে হয় জানেন? হাসপাতালের রুগীদের জন্যে এই জাতীয় বই অষুধপত্রের সঙ্গে দেওয়া দরকার প্রাণখুলে কয়েক বার হাসতে পারলে যে-কোনো অসুখ অনেকটা কমে যায় বলে আমার ধারণা
আপনার তাহলে কমে গেছে?
জ্বি
আমি বললাম, আপনার খাতাটা কাল রাতে পড়ে শেষ করেছি আমার মনে হয়, যে-ছটি প্রশ্ন আপনি তুলেছেন, তার উত্তর জানা প্রয়োজন
প্রয়োজন তো বটেই
আমি আপনার সঙ্গে যাব এবং সুধাকান্তবাবুর সঙ্গে কথা বলব
মিসির আলি হাসতে-হাসতে বললেন, আমি জানতাম আপনি এই কথা বলবেন
আমি বললাম, কোনো- একটা ভৌতিক গল্প শুনলেই কি আপনি এ-রকম করেন, সব রহস্য উদ্ধারের জন্যে লেগে পড়েন?
মিসির আলি হাঁ-সূচক মাথা নাড়লেন
আমি বললাম, আপনি কি আপনার শোনামতো ভৌতিক গল্পের রহস্য ভেদ করতে পেরেছেন?
না, পারিনি শতকরা বিশ ভাগ ক্ষেত্রে কিছুই করতে পারিনি আমার আরেকটা খাতা আছে ঐ খাতার নাম রহস্য- খাতা! যে-সব সমস্যা আমি সমাধান করতে পারি নি, রহস্য- খাতায় সেইসব লিখে রেখেছি

আপনাকে একদিন পড়তে দেব
ঠিক আছে আপনার রহস্য-খাতা একদিন পড়ব!
কিংবা আপনি যদি চান তাহলে ঐখানকার একটা গল্প আপনাকে শোনাতেও পারি
এইখানে বলবেন?
অসুবিধা কী? হাসপাতালে একটা ক্যান্টিন আছে ক্যান্টিনে বসে চা খেতেখেতে গল্পটা আপনাকে বলতে পারি আসলে ব্যাপারটা কি জানেন–আপনার সঙ্গে কথা বলতে আমার ভালো লাগছে একটা গল্প যদি শুরু করি, তাহলে ভদ্রতার কারণেই আপনি গল্প শেষ না-করা পর্যন্ত বসে থাকবেন এটাই হচ্ছে আমার লাভ
আপনার শরীরের এই অবস্থায় আপনি ক্যান্টিনে যেতে পারবেন?
পারব আমাকে যতটা কাহিল দেখাচ্ছে, ততটা কাহিল কিন্তু না
আসুন যাই
আমরা ক্যান্টিনে বসলাম
অবাক হয়ে লক্ষ করলাম হাসপাতাল নোংরা হলেও ক্যান্টিনাটা বেশ পরিষ্কার ভিড় আছে, তবে হৈচৈ নেই দু ধরনের চা পাওয়া যাচ্ছে- এক নম্বরী চা এবং দু নম্বরী চা এক নম্বরী চা এক টাকা করে, দু নম্বরটা তিন টাকা করে মিসির বললেন, একই চা দু ধরনের কাপে দেওয়া হয় বলে দু ধরনের দাম এবং মজার ব্যাপার কী জানেন, সবাই কিন্তু বেশি দামের চাটা খাচ্ছে গতকালও চা খেতে এসেছিলাম এক জনকে বলতে শুনলাম-এক নম্বরী চা মুখে দেওয়া যায় না খানিকটা পানি গরম করে এনে দিয়ে দেয়
আমি বললাম, আপনি কি নিশ্চিত যে দুটো চা-ই এক?
হ্যাঁ, নিশ্চিত প্রমাণ করে দিতে পারি করব?
না, প্রমাণ করতে হবে না আপনার কথা আমি বিশ্বাস করছি এখন আপনার গল্পটা বলুন!
আপনার কি তাড়া আছে?
না, তাড়া নেই তবু বেশিক্ষণ হাসপাতালে থাকতে আমার ভালো লাগে না
মিসির আলি সঙ্গে-সঙ্গে গল্প শুরু করলেন—
রহস্য-খাতায় এই গল্পের নম্বর হচ্ছে একুশ অর্থাৎ এটা একুশ নম্বর গল্প এর চেয়ে অনেক ভয়ংকর গল্প আমার স্টকে আছে, তবু এটা

বলছি, কারণ এটা বলতে গেলে একটা ফাস্ট্র-হ্যাণ্ড স্টোরি আমার নিজের জীবনে ঘটে নি, তবে যার জীবনে ঘটেছে, সে আমার প্রিয় এক মানুষ ঘটনাটার সঙ্গে আমার যোগাযোগও প্রত্যক্ষ –

মেয়েটি হচ্ছে আমার দূর সম্পর্কের আত্মীয়া-আমার মার মামাতো বোনের মেয়ে গ্রামের মেয়ে হোষ্টেলে থেকে ময়মনসিংহ মমিনুন্নেসা কলেজে পড়ত সেকেন্ড ইয়ারে উঠে হঠাৎ করে তার বিয়ে হয়ে যায় খুব বড় ঘরে বিয়ে হয় ছেলের অর্থ, বিত্ত এবং প্রতিপত্তির কোনো অভাব নেই পরিবারটিও এ-দেশের নাম-করা পরিবার নাম বললেই আপনি চিনবেন, তাই নাম বলছি না শুধু ধরে নিন যে, এই দেশের রাজনীতিতে এই পরিবারটির প্রত্যক্ষ যোগ আছে

আপনি গল্পটা বলুন বিত্তবান পরিবারের ব্যাপারে আমার আগ্রহ নেই

আমার নিজেরাও নেই এবং আমার ঐ খালার মেয়েটিরও ছিল না অত্যন্ত ক্ষমতাবান একটি পরিবারে বিয়ে হবার কারণে তার জীবনযাত্রা সম্পূর্ণ পাল্টে গেল কিছুদিন স্বামীর সঙ্গে ইউরোপ-আমেরিকা ঘুরল সেই বছর পরীক্ষা দেওয়া হল না! তার পরের বছরও হল না, কারণ সে তখন কনসিভ করেছে –

সমস্যা শুরু হল তখন, যখন মেয়েটি বিচিত্র সব স্বপ্ন দেখতে লাগল প্রতিটি স্বপ্নের মূল বিষয় একটিই—ছোট্ট একটা ছেলে এসে তাকে বলে : মা, তোমাকে একটা কথা বলি, মন দিয়ে শোনা আমাকে এরা মেরে ফেলবে যে-রাতে আমার জন্ম হবে সেই রাতেই ওরা আমাকে মারবে তুমি আমাকে রক্ষা কর ...

বুঝতেই পারছেন, গর্ভবতী একটি মেয়ের কাছে এই জাতীয় স্বপ্ন কতটা ভয়াবহ মেয়েটি অস্থির হয়ে পড়ল খেতে পারে না, ঘুমুতে পারে না, এবং প্রায় রোজই এই জাতীয় স্বপ্ন দেখে ...

আমার সঙ্গে মেয়েটির তখন যোগাযোগ হয় আমি তাকে নানানভাবে বুঝিয়ে বলি যে এটা কিছুই না গর্ভবতী মেয়েদের অবচেতন মনে একটা মৃত্যুভয় থেকেই যায় সেই ভয় নানানভাবে প্রকাশ পায় তোমার বেলায় এইভাবে প্রকাশ পাচ্ছে ...

মেয়েটির স্বামী বিষয়টি নিয়ে খুব বিব্রত বোধ করছিল সে ঠিক করে রেখেছিল যে মেয়েটির মনের শান্তির জন্যে ডেলিভারির ব্যাপারটা এ-দেশে না করে বিদেশের কোনো হাসপাতালে করা হবে ...

সেটা সম্ভব হল না আট মাসের শেষে হঠাৎ করে মেয়েটির ব্যথা

উঠল  তাড়াহুড়ো করে তাকে নিয়ে যাওয়া হল ঢাকার নামকরা একটা ক্লিনিক  নম্যাল ডেলিভারি হল  রাত দুটোয় মেয়েটি একটি পুত্রসন্তান প্রসব করল

মিসির আলি থামলেন  ছোট্ট একটি নিঃশ্বাস ফেলে বললেন, অনেকের সঙ্গে আমিও ক্লিনিকে অপেক্ষা করছিলাম  মেয়েটি আমার একজন রুগী, কাজেই আমার খানিকটা দায়িত্ব আছে  ক্লিনিকের পরিচালক একজন মহিলা ডাক্তার  তিনি আমাকে ডেকে ভেতরে নিয়ে গেলেন এবং বললেন, যে-বাচ্চাটির জন্ম হয়েছে তাকে একটু দেখুন

আমি দেখলাম

একটা গামলার ভেতর বাচ্চাটিকে শুইয়ে রাখা হয়েছে  জেলি ফিস আপনি দেখেছেন কি না জানি না, শিশুটির সমস্ত শরীর জেলি ফিসের মতো স্বচ্ছ, থলথলে, গাঢ় নীল রঙ  শুধুমাথাটা মানুষের মাথাভর্তি রেশমি চুল  বড়-বড় চোখ  হাত-পা কিছু নেই  অক্টোপাসের মতো নলজাতীয় কিছু জিনিস কিলবিল করছে  ...

আমি খুবই সাহসী মানুষ, কিন্তু এই দৃশ্য দেখে ভয়ে গা কাঁপতে লাগল

ডাক্তার সাহেব বললেন, এই শিশুটিকে আপনি কী করতে বলেন?

আমি বললাম, আমার বলায় কিছু আসে-যায় না  বাচ্চার বাবা-মা কী বলেন?

বাচ্চার মাকে জানান হয় নি  তাঁকে ঘুম পাড়িয়ে রাখা হয়েছে  বাচ্চার বাবা চান না বাচ্চা বেঁচে থাকুক  ...

আমি চুপ করে রইলাম  তিনি বললেন, এ-রকম অ্যাবনর্ম্যাল বাচ্চা এমিতেই মারা যাবে  আমাদের মারতে হবে না  প্রকৃতি এত বড় ধরনের অ্যাবনর্ম্যালিটি সহ্য করবে না

আমি কিছু বললাম না  বাচ্চাটিকে ফুল স্পীড ফ্যানের নিচে রেখে দেওয়া হল  প্রচণ্ড শীতের রাত, বাচ্চাটির মাথার ওপর ফ্যান ঘুরছে, এতেই তার মরে যাওয়া উচিত, কিন্তু আশ্চর্যের ব্যাপার-ভোর পাঁচটায় দেখা গেল, বাচ্চা দিব্যি সুস্থ  বড়-বড় চোখে এদিক-ওদিক তাকাচ্ছে, শিস দেওয়ার মতো শব্দ করছে  ভোর সাড়ে পাঁচটায় সবার সম্মতি নিয়ে বাচ্চাটিকে এক শ সিসি ইমাডোজল ইনজেকশন দেওয়া হল যেকোনো পূর্ণবয়স্ক লোক এতে মারা যাবে, কিন্তু তার কিছু হল না শুধু শিস দেওয়ার ব্যাপারটা একটু কমে গেল  ভোর ছটায় দেওয়া হল পঞ্চাশ সিসি এটোজিন সলুশন  বাচ্চাটা মারা গেল ছাঁটা বিশে  বাচ্চার

মা জানতে পারল না   সে তখনো ঘুমে অচেতন
মিসির আলি গল্প শেষ করলেন   আমি বললাম, তারপর?
তারপর আবার কি? গল্প শেষ
বাচ্চাটির মার কী হল?
বাচ্চার মার কী হল তা দিয়ে তো আমাদের প্রয়োজন নেই   রহস্য তো এখানে নয়   রহস্য হচ্ছে বাচ্চার মা যে-স্বপ্নগুলি দেখত সেখানে   সেই রহস্য আমি ভেদ করতে পারি নি   সুধাকান্তবাবুর রহস্যও শেষ পর্যন্ত ভেদ করতে পারব কি না তা জানি না
আমার তো মনে হয় রহস্য ভেদ করেছেন
কাগজপত্রে করেছি   কাগজপত্রে রহস্য ভেদ করা এক জিনিস, বাস্তব অন্য জিনিস   যখন সুধাকান্তবাবুর মুখোমুখি বসব তখন হয়তো দেখব গুছিয়ে-আনা জিনিস সব এলেমেলো হয়ে গেছে   মজার ব্যাপার কী, জানেন ভাই? প্রকৃতি রহস্য পছন্দ করে না, সে নিজে কিন্তু খুব রহস্যময়
কবে যাবেন সুধাকান্তবাবুর কাছে?
হাসপাতাল থেকে ছাড়া পেলেই যাব   আপনি কি যাবেন আমার সঙ্গে?
আমি বললাম, অবশ্যই

# নবম

রাত প্রায় ন'টা
আমি এবং মিসির আলি সুধাকান্তবাবুর বাড়ির উঠোনে বসে আছি
সুধাকান্তবাবু চুলায় চায়ের পানি চড়িয়েছেন   তিনি আমাদের যথেষ্ট যত্ন করছেন   মিসির আলিকে খুব আগ্রহ নিয়ে বাড়ি ঘুরে-ঘুরে দেখালেন নানা গল্প করলেন
বাড়ি আগের মতোই আছে   তবে কামিনী গাছ দুটির একটি নেই   মরে গেছে   কুয়ার কাছে সারি বেঁধে কিছু পেয়ারা গাছ লাগান হয়েছে, যা

আগে দেখি নি
সুধাকান্তবাবু বললেন, চা খেয়ে আপনারা বিশ্রাম করুন, আমি খিচুড়ি চড়িয়ে দিচ্ছি
মিসির আলি অত্যন্ত উৎসাহের সঙ্গে বললেন, খিচুড়ি মন্দ হবে না তা ছাড়া শুনেছি আপনার রান্নার হাত অপূর্ব
আমাদের চা দিয়ে সুধাকান্তবাবু খিচুড়ি চড়িয়ে দিলেন মিসির আলি বললেন, রান্না করতে-করতে আপনি আপনার ভৌতিক অভিজ্ঞতার কথা বলুন এটা শোনার জন্যেই এসেছি আগেও এক বার এসেছিলাম, আপনাকে পাইনি
জানি খবর দিয়ে এলে থাকতাম আমি বেশির ভাগ সময়ই থাকি শুরু করুন!
সুধাকান্তবাবু গল্প শুরু করলেন ভৌতিক গল্পের জন্যে চমৎকার একটা পরিবেশ অন্ধকার উঠেন আকাশে নক্ষত্রের আলো উঠোনের ওপর দিয়ে একটু পরপর হাওয়া বয়ে যাচ্ছে! একটা তক্ষক ডাকছে! তক্ষকের ডাক বন্ধ হবার সঙ্গে-সঙ্গে অসংখ্য ঝিঝিপোকা ডেকে উঠছে বিঝিপোকা থামতেই তক্ষক ডেকে ওঠে তক্ষকরা চুপ করতেই ডাকে ঝিঁঝিপোকা অদ্ভুত কনসার্ট!
সুধাকান্ত গল্প বলে চলেছেন মিসির আলি মাঝে-মাঝে তাঁকে থামাচ্ছেন গভীর আগ্রহে বলছেন, এই জায়গাটা দয়া করে আরেক বার বলুন অসাধারণ অংশ গা শিউরে উঠছে
সুধাকান্তবাবু তাতে বিরক্ত হচ্ছেন না সম্ভবত মিসির আলির গভীর আগ্রহ তাঁর ভালো লাগছে
যেখানে মেয়েটি সুধাকান্তবাবধু পা কামড়ে ধরে, সেই অংশ মিসির আলি তিন বার শুনলেন শেষ বার গভীর আগ্রহে বললেন, আপনি যখন পালিয়ে যাচ্ছিলেন তখন মেয়েটি পিছন থেকে আচমকা আপনাকে কামড়ে ধরল?
জ্বি
হাত দিয়ে ধরল না, আচড় দিল না—শুধু কামড়ে ধরল?
দেখি কামড়ের দাগটা
তিনি কামড়ের দাগ দেখালেন মিসির আলি পায়ের দাগ পরীক্ষা করলেন জড়ান গলায় বললেন, কী অদ্ভুত গল্প তারপর কী হল?
সুধাকান্তবাবু গল্পে ফিরে গেলেন

এক সময় গল্প শেষ হল সুধাকান্তবাবু বললেন, খিচুড়ি নেমে গেছে আপনাদের কি এখন দিয়ে দেব? রাত মন্দ হয় নি কিন্তু

মিসির আলি বললেন, জ্বি, খেয়ে নেব আপনাকে দু-একটা কথা জিজ্ঞেস করতে চাচ্ছি

জিজ্ঞেস করুন

মেয়েটি শুধু কামড়ে ধরল-হাত দিয়ে আপনাকে ধরল না কেন?

আমি কী করে বলব বলুন আমার পক্ষে তো জানা সম্ভব না

আমার কিন্তু মনে হয় আপনি জানেন

সুধাকান্তবাবু তীক্ষ্ণ দৃষ্টিতে তাকিয়ে রইলেন

মিসির আলি বললেন, আপনার গল্পের সবচেয়ে দুর্বল অংশ মেয়েটির কামড়ে-ধরা মেয়েটি কিন্তু পেছন থেকে আপনাকে কামড়ে ধরে নি পায়ের দাগ দেখেই বোঝা যাচ্ছে কামড়ে ধরেছে সামনে থেকে আপনার দাগ ভালোভাবে পরীক্ষা করলেই তা বোঝা যায় আপনাকে আক্রমণ করবার জন্যে মেয়েটি তার হাত ব্যবহার করে নি কারণ একটাই— সম্ভবত তার হাত পেছন থেকে বাঁধা ছিল তাই নয় কি?

সুধাকান্তবাবুর চোখের দৃষ্টি তীক্ষ্ণ হল একটি কথাও বললেন না

মিসির আলি বললেন, আপনার গল্পে একটা কুকুর আছে পাগলা কুকুর হাইড্রোফোবিয়ার কুকুর কিছুই খায় না অসহ্য যন্ত্রণায় মৃত্যুর জন্যে অপেক্ষা করে অথচ এই কুকুরটা আস্ত একটি মেয়েকে খেয়ে ফেলল, পাঁচটা সুস্থ্ কুকুরের পক্ষেও যা সম্ভব নয় আপনি অসাধারণ একটা ভূতের গল্প তৈরি করেছেন কিন্তু গল্পে অনেক ফাঁক রয়ে গেছে, তাই না?

সুধাকান্ত বিড়বিড় করে কী-যেন বললেন আমি কাঠ হয়ে বসে রইলাম কী শুনছি এ-সব মিসির আলি লোকটি এ-সব কী বলছে

মিসির আলি বললেন, ব্যাপারটা কী হয়েছিল আমি বলি আপনি চিরকুমার একজন মানুষ আপনার মনে আছে অবদমিত কামনা-বাসনা মহাপুরুষরাও কামনাবাসনার ঊর্ধ্বে নন কীভাবে যেন আপনি অল্পবয়সী একজন কিশোরীকে আপনার ঘরে নিয়ে এলেন এই মেয়েটি কীভাবে এল বুঝতে পারছিনা বাড়ি থেকে পালিয়ে আসতে পারে, বা অন্য কিছুও হতে পারে এই অংশটা আমার কাছে পরিষ্কার না ...

যাই হোক, মেয়েটিকে আপনার ঘরে নিয়েই আপনি তার হাত বেঁধে

ফেললেন মেয়েটির চিৎকার, কান্নাকাটি আশেপাশের কেউ শুনল না কারণ আশেপাশে শোনার মতো কেউ নেই মেয়েটি নিজেকে রক্ষা করবার জন্যে আপনাকে কামড়ে ধরল এই একটি অস্ত্রই তার কাছে ছিল ...

অবশ্যি মেয়েটি নিজেকে রক্ষা করতে পারল না শেষ পর্যন্ত মারা গেল ...

আপনি তার মৃতদেহ ঘরেই ফেলে রাখলেন দরজা-জানোলা খুলে রাখলেন, যাতে শেয়াল-কুকুর শবদেহটা খেয়ে ফেলতে পারে এক দিনে তো একটা মানুষ শেয়ালকুকুরে খেয়ে ফেলতে পারে না হয়তো দু দিন বা তিন দিন লাগল এই সময়টা আপনি নষ্ট করলেন না, ঠাণ্ডা মাথায় ভাবলেন ভেবে-ভেবে অসাধারণ একটা গল্প তৈরি করলেন সেই গল্পে সূত্র আছে, কুকুর আছে, অশরীরী আত্মীয়রা আছে কি সুধাকান্তবাবু, আমি ঠিক বলি নি? দিন, এখন খাবার দিয়ে দিন—প্রচণ্ড খিদে পেয়েছে খেয়ে নেব

আমি অবাক হয়ে দেখলাম সত্যি-সত্যি মিসির আলি খেতে বসেছেন সুধাকান্তবাবু তাঁকে থালা এগিয়ে দিচ্ছেন মিসির আলি আমার দিকে তাকিয়ে বললেন, আপনি খবেন না?

আমি বললাম, না, আমার খিদে নেই

মিসির আলি খেতে-খেতে বললেন, সুধাকান্তবাবু, আপনার বিরুদ্ধে কেস দাঁড় কারাবার মতো কিছু আমার হাতে নেই যে-সব কথা আপনাকে বলেছি, সে-সব আমি কোর্টে টেকাতে পারব না, আমি সেই চেষ্টাও করব না কাজেই আপনার ভয়ের কিছু নেই তবে আমার কেন জানি মনে হচ্ছে, আপনি থানায় গিয়ে অপরাধ স্বীকার করবেন আচ্ছা, মেয়েটার নাম কি ছিল?

সুধাকান্ত গম্ভীর গলায় বললেন, বিন্তি ওর নাম বিন্তি

ও আচ্ছা, বিন্তি

মিসির আলি খুব আগ্রহ করে খাচ্ছেন আমি দূরে থেকে তাঁকে দেখছি সুধাকান্তবাবুও দেখছেন তাঁর চোখে পদক পড়ছে না সেই পদকহীন চোখে গভীর বিস্ময়

মিসির আলি বললেন, খিচুড়ি তো ভাই অপূর্ব হয়েছে! আমাকে রেসিপিটা দেবেন তো! আমিও আপনার মতো একা-একা থাকি মাঝে-মাঝে খিচুড়ি রান্না করব বলেই মিসির আলি বিচিত্র ভঙ্গিতে

হাসলেন   আমি এর আগে এত অদ্ভুতভাবে কাউকে হাসতে শুনি নি, গায়ে কাঁটা দিয়ে উঠল

পরিশিষ্ট

আমার অধিকাংশ গল্পের শেষ থাকে না বলে পাঠক-পাঠিকারা আপত্তি তোলেন   এই গল্পের আছে   সুধাকান্তবাবু তাঁর অপরাধ স্বীকার করে থানায় ধরা দিয়েছিলেন   বিচার শুরু হবার আগেই থানা-হাজতে তাঁর মৃত্যু হয়

সমাপ্ত




# ভয়

# চোখ

## প্রথম

ভোর ছটায় কেউ কলিং বেল টিপতে থাকলে মেজাজ বিগড়ে যাবার কথা মিসির আলির মেজাজ তেমন বিগড়াল না সকাল দশটা পর্যন্ত কেন জানি তাঁর মেজাজ বেশ ভালো থাকে দশটা থেকে খারাপ হতে থাকে, চূড়ান্ত রকমের খারাপ হয় দুটার দিকে তারপর আবার ভালো হতে থাকে সন্ধ্যার দিকে অসম্ভব ভালো থাকে, তারপর আবার খারাপ

হতে শুরু করে ব্যাপারটা শুধু তাঁর বেলায় ঘটে, না সবার বেলায়ই ঘটে, তা তিনি জানেন না প্রায়ই ভাবেন একে-ওকে জিজ্ঞেস করবেন-শেষ পর্যন্ত জিজ্ঞেস করা হয়ে ওঠে না তাঁর চরিত্রের বড় রকমের দুর্বল দিক হচ্ছে পরিচিত কারো সঙ্গে কথা বলতে ভালো লাগে না অপরিচিত মানুষদের সঙ্গে দীর্ঘ সময় কথা বলতে পারেন, কথা বলতে ভালোও লাগে সেদিন রিকশা করে আসতেআসতে রিকশাওয়ালার সঙ্গে অতি উচ্চ শ্রেণীর কিছু কথাবার্তা চালিয়ে গেলেন রিকশাওয়ালার বক্তব্য হচ্ছে—পৃথিবীতে যত অশান্তি সবের মূলে আছে মেয়েছেলে

মিসির আলি বললেন, এই রকম মনে হওয়ার কারণ কি?

রিকশাওয়ালা অত্যন্ত উৎসাহের সঙ্গে বলল, চাচামিয়া, এই দেহেন আমারে আইজ আমি রিকশা চালাই এর কারণ কি? এর কারণ বিবি হাওয়া বিবি হাওয়া যদি কুবুদ্ধি দিয়া বাবা আদমরে গন্ধম ফল না খাওয়াইত, তা হইলে আইজ আমি থাকতাম বেহেশতে বেহেশতে তো আর রিকশা চালানির কোনো বিষয় নাই, কি কন চাচামিয়া? গন্ধম ফল খাওয়ানির কারণেই তো আইজ আমি দুনিয়ায় আইসা পড়লাম!

মিসির আলি রিকশাওয়ালার কথাবার্তায় চমৎকৃত হলেন পরবর্তী দশ মিনিট তিনি রিকশাওয়ালাকে যা বললেন, তার মূল কথা হল–নারীর কারণে আমরা যদি স্বর্গ থেকে বিতাড়িত হয়ে থাকি তাহলে নারীই পারে আবার আমাদের স্বর্গে ফিরিয়ে নিয়ে যেতে

রিকশাওয়ালা কী বুঝল কে জানে তার শেষ বক্তব্য ছিল, যাই কন চাচামিয়া, মেয়েমানুষ আসলে সুবিধার জিনিস না

কলিং বেল আবার বাজছে

মিসির আলি বেল টেপার ধরন থেকে অনুমান করতে চেষ্টা করলেন-কে হতে পারে

ভিখিরি হবে না ভিখিরিরা এত ভোরে বের হয় না ভিক্ষাবৃত্তি যাদের পেশা তারা পরিশ্রান্ত হয়ে গভীর রাতে ঘুমুতে যায়, ঘুম ভাঙতে সেই কারণেই দেরি হয় পরিচিত কেউ হবে না পরিচিতরা এত ভোরে আসবে না তাঁকে ঘুম থেকে ডেকে তুলতে পারে এমন ঘনিষ্ঠতা তাঁর কারো সঙ্গেই নেই

যে এসেছে, সে অপরিচিত অবশ্যই মহিলা পুরুষরা কলিং বেলের বোতাম অনেকক্ষণ চেপে ধরে থাকে মেয়েরা তা পারে না মেয়েটির

বয়স অল্প তাও অনুমান করা যাচ্ছে অল্পবয়স্ক মেয়েদের মধ্যে এক ধরনের ছটফটে ভাব থাকে তারা অল্পসময়ের মধ্যে কয়েক বার বেল টিপবে নিজেদের অস্থিরতা ছড়িয়ে দেবে কলিং বেলে

মিসির আলি পাঞ্জাবি গায়ে দিয়ে দরজা খুললেন বিস্মিত হয়ে দেখলেন, তাঁর অনুমান সম্পূর্ণ ভূল প্রমাণ করে মাঝবয়সী এক ভদ্রলোক দাঁড়িয়ে আছেন বেঁটেখাটো একজন মানুষ গায়ে সাফারি চোখে সানগ্লাস এত ভোরে কেউ সানগ্লাস পরে না এই লোকটি কোন পরেছে কে জানে!

স্যার, স্নামালিকুম

ওয়ালাইকুম সালাম

আপনার নাম কি মিসির আলি?

জ্বি

আমি কি আপনার সঙ্গে খানিকক্ষণ কথা বলতে পারি?

মিসির আলি কী বলবেন মনস্থির করতে পারলেন না লোকটিকে তিনি পছন্দ করছেন না, তবে তার মধ্যে এক ধরনের আত্মবিশ্বাস লক্ষ করছেন-যা তাঁর ভালো লাগছে আত্মবিশ্বাসের ব্যাপারটা আজকাল আর দেখাই যায় না

লোকটি শান্ত গলায় বলল, আমি আপনার কিছুটা সময় নষ্ট করব ঠিকই –তবে তার জন্যে আমি পে করব

পে করবেন?

জ্বি প্রতি ঘন্টায় আমি আপনাকে এক হাজার করে টাকা দেব আশা করি আপনি আপত্তি করবেন না আমি কি ভেতরে আসতে পারি?

আসুন

লোকটি ভেতরে ঢুকতে-ঢুকতে বলল, মনে হচ্ছে আপনার এখনো হাত-মুখ ধোয়া হয় নি আপনি হাত-মুখ ধুয়ে আসুন, আমি অপেক্ষা করছি

মিসির আলি বললেন, ঘন্টা হিসেবে আপনি যে আমাকে টাকা দেবেন —সেই হিসেবে কি এখন থেকে শুরু হবে? নাকি হাত-মুখ ধুয়ে আপনার সামনে বসার পর থেকে শুরু হবে?

লোকটি খানিকটা অপ্রস্তুত হয়ে বলল, টাকার কথায় আপনি কি রাগ করেছেন?

রাগ করি নি, মজা পেয়েছি চা খাবেন?

খেতে পারি   দুধ ছাড়া
মিসির আলি স্বাভাবিক ভঙ্গিতে বললেন, এক কাজ করুন  –রান্নাঘরে চলে যান   কেতলি বসিয়ে দিন   দু কাপ বানান   আমাকেও এক কাপ দেবেন
ভদ্রলোক হতভম্ব হয়ে তাকিয়ে রইলেন
মিসির আলি হাসিমুখে বললেন, আমাকে ঘন্টা হিসেবে পে করবেন বলে যেভাবে হকচাকিয়ে দিয়েছিলেন, আমিও ঠিক একইভাবে আপনাকে হকচাকিয়ে দিলাম   বসুন, চা বানাতে হবে না   সাতটার সময় রাস্তার ওপাশের রেস্টুরেন্ট থেকে আমার জন্যে চা-নাশতা আসে   তখন আপনার জন্যেও চা আনিয়ে দেব
থ্যাংক ইউ স্যার
আপনি কথা বলার সময় বারবার বা দিকে ঘুরছেন, আমার মনে হচ্ছে আপনার বী চোখটা নষ্ট   এই জন্যেই কি কালো চশমা পরে আছেন?
ভদ্রলোক সহজ গলায় বললেন, জ্বি   আমার বা চোখটা পাথরের
ভদ্রলোক সোফার এক কোণে বসলেন   মিসির আলি লক্ষ করলেন, লোকটি শিরদাঁড়া সোজা করে বসে আছে   চাকরির ইন্টারভ্যু দিতে এলে ক্যান্ডিডেটরা যে-ভঙ্গিতে চেয়াতে বসে অবিকল সেই ভঙ্গি   মিসির আলি বললেন, আজকের খবরের কাগজ এখনো আসে নি   গত দিনের কাগজ দিতে পুরি? যদি আপনি চোখ বোলাতে চান
আমি খবরের কাগজ পড়ি না   এক-একা বসে থেকে আমার অভ্যাস আছে   আমার জন্যে আপনাকে ব্যস্ত হতে হবে না   শুরুতে টাকা দেওয়ার কথা বলে যদি আপনাকে আহত করে থাকি, তার জন্যে ক্ষমা প্রার্থনা করছি
মিসির আলি টুথব্রাশ হাতে বাথরুমে ঢুকে গেলেন   লোকটিকে তাঁর বেশ ইস্টারেষ্টিং বলে মনে হচ্ছে   তবে কোনো গুরুতর সমস্যা নিয়ে এসেছে বলে মনে হয়   না   আজকাল অকারণেই কিছু লোকজন এসে তাঁকে বিরক্ত করা শুরু করেছে   মাসখানেক আগে একজন এসেছিল ভূতবিশারদ   সে নাকি গবেষণাধর্মী একটি বই লিখছে—যার নাম বাংলার ভুত   এ-দেশে যত ধরনের ভূত-পেত্নী আছে সবুর নাম, আচার-ব্যবহার বইয়ে লেখা   মেছো ভূত, গেছে ভূত, জলা ভূত, শাকচুন্নি, স্কন্ধকাটা, কুনী ভূত, কুত্তি ভূত, আঁধি ভূত সর্বমোট এক শ ছ রকমের ভূত

মিসির আলি বিরক্ত হয়ে বলেছিলেন, ভাই, আমার কাছে কেন? আমি সারা জীবন ভূত নেই এটাই প্রমাণ করতে চেষ্টা করেছি
সেই লোক মহা উৎসাহী হয়ে বলল, কোন কোন ভূত নেই বলে প্রমাণ করেছেন—এটা কাইন্ডলি বলুন  আমার কাছে ক্যাসেট প্লেয়ার আছে আমি টেপ করে নেব
সানগ্লাস-পরা বেঁটে ভদ্রলোক সেই পদের কেউ কি না কে বলবে?
তোয়ালে দিয়ে মুখ মুছতে-মুছতে মিসির আলি বললেন, ভাই, বলুন কী ব্যাপার
প্রথমেই আমার নাম বলি-এখনো আমি আপনাকে আমার নাম বলি নি আমার নাম রাশেদুল করিম  আমেরিকার টেক্সাস এম অ্যান্ড এন বিশ্ববিদ্যালয়ের গণিত বিভাগের আমি একজন অধ্যাপক  বর্তমানে এক বছরের স্যাঘাটিক্যাল লীভে দেশে এসেছি  আপনার খোঁজ কীভাবে এবং কার কাছে পেয়েছি তা কি বলব?
তার দরকার নেই  কী জন্যে আমার খোঁজ করছেন সেটা বলুন
আমি কি ধূমপান করতে পারি? সিগারেট খেতে-খেতে কথা বললে আমার জন্যে সুবিধা হবে  সিগারেটের ধোঁয়া এক ধরনের আড়াল সৃষ্টি করে
আপনি সিগারেট খেতে পারেন, কোনো অসুবিধা নেই
ছাই কোথায় ফেলব? আমি কোনো অ্যাশটে দেখতে পাচ্ছি না
মেঝেতে ফেলুন  আমার গোটা বাড়িটাই একটা অ্যাশট্রে
রাশেদুল করিম সিগারেট ধরিয়েই কথা বলা শুরু করলেন  তাঁর গলার স্বর ভারি এবং স্পষ্ট  কথাবার্তা খুব গোছানো  কথা শুনে মনে হয় তিনি কী বলবেন তা আগেভাগেই জানেন  কোন বাক্যটির পর কোন বাক্য বলবেন তাও ঠিক করা  যেন ক্লাসের বক্তৃতা  আগে থেকে ঠিকঠাক করা  প্রবাসী বাঙালিরা এক-নাগাড়ে বাংলায় কথা বলতে পারেন না–ইনি তা পরছেন
আমার বয়স এই নভেম্বরে পঞ্চাশ হবে  সম্ভবত আমাকে দেখে তা বুঝতে পারছেন না  আমার মাথার চুল সব সাদা  কলপ ব্যবহার করছি গত চার বছর থেকে  আমার স্বাস্থ্য ভালো  নিয়মিত ব্যায়াম করি  মুখের চামড়ায় এখনো তাঁজ পড়ে নি  বয়সজনিত অসুখবিসুখ কোনোটাই আমার নেই  আমার ধারণা, শারীরিক এবং মানসিক দিক দিয়ে আমার কর্মক্ষমতা এখনো একজন পয়ত্রিশ বছরের যুবকের

মতো   এই কথাটা বলার উদ্দেশ্য হচ্ছে, আমি বিয়ে করতে যাচ্ছি   আজ আমার গায়ে-হলুদ   মেয়েপক্ষীয়রা সকাল নটায় আসবে   আমি ঠিক আটটায় এখান থেকে যাব   আটটা পর্যন্ত সময় কি আমাকে দেবেন?
দেব   ভালো কথা, এটা নিশ্চয়ই আপনার প্রথম বিবাহ না   এর আগেও আপনি বিয়ে করেছেন?
জ্বি   এর আগে এক বার বিয়ে করেছি   এটি আমার দ্বিতীয় বিবাহ   আমি আগেও বিয়ে করেছি, তা কী করে বললেন?
আজ আপনার গায়ে-হলুদ, তা খুব সহজভাবে বললেন দেখে অনুমান করলাম   বিয়ের তীব্র উত্তেজনা আপনার মধ্যে দেখতে পাই নি
সব মানুষ তো এক রকম নয়! একেক জন একেক রকম   উত্তেজনার ব্যাপারটি আমার মধ্যে একেবারেই নেই   প্রথম বার যখন বিয়ে করি, তখনো আমার মধ্যে বিন্দুমাত্র উত্তেজনা ছিল না   সেদিনও আমি যথারীতি ক্লাসে গিয়েছি   গ্রুপ থিওরির ওপর এক ঘন্টার লেকচার দিয়েছি
ঠিক আছে, আপনি বলে যান   রাশেদুল করিম শান্ত গলায় বললেন, আপনার ভেতর একটা প্রবণতা লক্ষ করছি—আমাকে আর দশটা মানুষের দলে ফেলে বিচার করার চেষ্টা করছেন   দয়া করে তা করবেন না   আমি আর দশ জনের মতো নাই
আপনি শুরু করুন!
অঙ্কশাস্ত্রে এম.এ. ডিগ্রী নিয়ে আমি আমেরিক যাই পিএইচ. ডি. করতে   এম.এ.- তে আমার রেজাল্ট ভালো ছিল না   টেনেটুনে সেকেণ্ড ক্লাস   প্রাইভেট কলেজে চাকরি খুঁজে বেড়াচ্ছি, তখন বন্ধুদের দেখাদেখি জি.আর.ই. পরীক্ষা দিয়ে ফেললাম   জি.আর.ই. পরীক্ষা কী, তা কি আপনি জানেন? গ্যাজুয়েট রেকর্ড একজামিনেশন   আমেরিকান ইউনিভার্সিটিতে গ্রাজুয়েট ক্লাসে ভরতি হতে হলে এই পরীক্ষা দিতে হয়
আমি জানি
এই পরীক্ষায় আমি আশাতীত ভালো করে ফেললাম   আমেরিকান তিনটি বিশ্ববিদ্যালয় থেকে আমার কাছে আমন্ত্রণ চলে এল   চলে গেলাম   পিএইচ ডি করলাম প্রফেসর হোবলের সঙ্গে   আমার পিএইচ. ডি. ছিল গ্রুপ থিওরির একটি শাখায়-নন এবেলিয়ান

ফাংশানের ওপর পিএইচ. ডি.-র কাজ এতই ভালো হল যে আমি রাতারাতি বিখ্যাত হয়ে গেলাম অঙ্ক নিয়ে বর্তমানকালে যাঁরা নাড়াচাড়া করেন, তাঁরা সবাই আমার নাম জানেন! অঙ্কশাস্ত্রের একটি ফাংশান আছে, যা আমার নামে পরিচিত আর.কে. এক্সপোনেনশিয়াল আর.কে. হচ্ছে রাশেদুল করিম

পিএইচ. ডি.-র পরপরই আমি মন্টানা ষ্টেট ইউনিভার্সিটিতে অধ্যাপনার কাজ পেয়ে গেলাম সেই বছরই বিয়ে করলাম মেয়েটি মন্টানা বিশ্ববিদ্যালয়ের ফাইন আর্টসের ছাত্রী-স্প্যানিশ আমেরিকান নাম জুডি বার্নার

প্রেমের বিয়ে?

প্রেমের বিয়ে বলাটা বোধহয় ঠিক হবে না বাছাবাছির বিয়ে বলতে পারেন জুডি অনেক বাছাবাছির পর আমাকে পছন্দ করল

আপনাকে পছন্দ করার কারণ কী?

আমি ঠিক অপছন্দ করার মতো মানুষ সেই সময় ছিলাম না আমার একটি চোখ পাথরের ছিল না চেহারা তেমন ভালো না হলেও দুটি সুন্দর চোখ ছিল আমার মা বলতেন-রাশেদের চোখে জন্মকাজল পরানো সুন্দর চোখের ব্যাপারটা অবশ্য ধর্তব্য নয় আমেরিকান তরুণীরা প্রেমিকদের সুন্দুর চোখ নিয়ে মাথা ঘামায় না –তারা দেখে প্রেমিক কী পরিমাণ টাকা করেছে এবং ভবিষ্যতে কী পরিমাণ টাকা সে করতে পারবে সেই দিক দিয়ে আমি মোটামুটি আদর্শ– স্থানীয় বলা চলে ত্রিশ বছর বয়সে একটি আমেরিকান বিশ্ববিদ্যালয়ে ফ্যাকান্টি পজিশন পেয়ে গেছি! ট্যানিউর পেতেও কোনো সমস্যা হবে না জুডি স্বামী হিসেবে আমাকে নির্বাচন করল আমার দিক থেকে আপত্তির কোনো কারণ ছিল না জুডি চমৎকার একটি মেয়ে শত বৎসর সাধনার ধন হয়তো নয়, তবে বিনা সাধনায় পাওয়ার মতো মেয়েও নয়

বিয়ের সাত দিনের মাথায় আমরা হানিমুন করতে চলে গেলাম সানফ্রান্সিসকো উঠলাম হোটেল বেডফোর্ডে দ্বিতীয় রাত্রির ঘটনা ঘুমুচ্ছিলাম কান্নার শব্দে ঘুম ভেঙে গেল তাকিয়ে দেখি জুডি পাশে নেই, ঘড়িতে রাত তিনটা দশ বাজছে বাথরুমের দরজা বন্ধ সেখান থেকে ফুঁপিয়ে কান্নার শব্দ আসছে আমি বিস্মিত হয়ে উঠে গেলাম দরজা ধাক্কা দিয়ে বললাম, কী হয়েছে জুডি, কী হয়েছে? কান্না থেমে

গেল তবে জুডি কোনো জবাব দিল না
অনেক ধাক্কাধাক্কির পর সে দরজা খুলে হতভম্ব হয়ে আমাকে দেখতে লাগল আমি বললাম, কী হয়েছে?
সে ক্ষীণ স্বরে বলল, ভয় পেয়েছি
কিসের ভয়?
জানি না কিসের ভয়
ভয় পেয়েছ তো আমাকে ডেকে তোল নি কেন? বাথরুমে দরজা বন্ধ করে ছিলে কেন?
জুড়ি জবাব দিল না একদৃষ্টিতে আমার দিকে তাকিয়ে রইল আমি বললাম, ব্যাপারটা কি আমাকে খুলে বল তো?
সকালে বলব না, এখুনি বল কী দেখে ভয় পেয়েছ?
জুডি অস্পষ্ট স্বরে বলল, তোমাকে দেখে
আমাকে দেখে ভয় পেয়েছ মানে? আমি কী করেছি?
জুডি যা বলল তা হচ্ছে–রাতে তার ঘুম ভেঙে যায় হোটেলের ঘরে নাইট লাইট জ্বলছিল, ওই আলোয় সে দেখে, তার পাশে যে শুয়ে আছে সে কোনো জীবন্ত মানুষ নয়, মৃত মানুষ–যে-মৃত মানুষের গা থেকে শবদেহের গন্ধ বেরুচ্ছে সে তয়ে কাঁপতে থাকে, তবু সাহসে হাত বাড়িয়ে মানুষটাকে স্পর্শ করে স্পর্শ করেই চমকে ওঠে, কারণ মানুষটার শরীর বরফের মতোই শীতল সে পুরোপুরি নিশ্চিত হয়ে যায় যে আমি মারা গেছি তার জন্যে এটা বড় ধরনের শক হলেও সে যথেষ্ট সাহস দেখায়-টেবিল-ল্যাম্প জ্বেলে দেয় এবং হোটেল ম্যানেজারকে টেলিফোন করবার জন্যে টেলিফোন সেট হাতে তুলে নেয় ঠিক তখন সে লক্ষ করে, মৃতদেহের দুটি বন্ধ চোখের একটি ধীরে-বীরে খুলছে সেই একটিমাত্র খোলা চোখ তীব্র দৃষ্টিতে তাকিয়ে আছে তার দিকে জুডি টেলিফোন ফেলে দিয়ে ছুটে বাথরুমে ঢুকে দরজা বন্ধ করে দেয় এই হল ঘটনা
রাশেদুল করিম কথা শেষ করে সিগারেট ধরলেন হাতের ঘড়ি দেখলেন মিসির আলি বললেন, থামলেন কেন?
সাতটা বেজেছে আপনি বলেছেন, সাতটার সময় আপনার জন্যে চা আসে আমি চায়ের জন্যে অপেক্ষা করছি চা খেয়ে শুরু করব
আমার গল্প শুনতে আপনার কেমন লাগছে?
ইন্টারেষ্টিং এই গল্প কি আপনি অনেকের সঙ্গে করেছেন? আপনার

গল্প বলার ধরন থেকে মনে হচ্ছে অনেকের সঙ্গেই এই গল্প করেছেন
আপনার অনুমান সঠিক ছ থেকে সাত জনকে আমি বলেছি এর মধ্যে সাইকিয়াট্রিস্ট আছেন পুলিশের লোক আছে
পুলিশের লোক কেন?
গল্প শেষ করলেই বুঝতে পারবেন পুলিশের লোক কী জন্যে
চা চলে এল! চায়ের সঙ্গে পরোটা-ভাজি মিসির আলি নাশতা করলেন রাশেদুল করিম সাহেব পরপর দু কাপ চা খেলেন
আমি কি শুরু করব?
জ্বি, শুরু করুন
আমাদের হানিমুন মাত্র তিন দিন স্থায়ী হল জুডিকে নিয়ে পুরনো জায়গায় চলে এলাম মনটা খুবই খারাপ জুডির কথাবার্তা কিছুই বুঝতে পারছি না রোজ রাতে সে ভয়ংকর চিৎকার করে ওঠে ছুটে ঘর থেকে বের হয়ে যায় আমি যখন জেগে উঠে তাকে সান্ত্বনা দিতে যাই, তখন এমনভাবে তাকায়, যেন আমি একটা পিশাচ কিংবা মূর্তিমান শয়তান আমার দুঃখের কোনো সীমা রইল না সেই সময় নন এবেলিয়ান গ্রুপের ওপর একটা জটিল এবং গুরুত্বপূর্ণ কাজ করছিলাম আমার দরকার ঠাণ্ডামাথায় চিন্তা করার মতো পরিবেশ, মানসিক শান্তি সব দূর হয়ে গেল অবশ্য দিনের বেলায় জুডি স্বাভাবিক সে বদলাতে শুরু করে সূর্য ডোবার পর থেকে আমি তাকে একজন সাইকিয়াটিস্টের কাছে নিয়ে গেলাম
সাইকিয়াটিস্ট প্রথমে সন্দেহ করলেন সমস্যা ড্রাগঘটিত হয়তো জুডি ড্রাগে অভ্যস্ত! সেই সময় বাজারে হেলুসিনেটিং ড্রাগ এল.এস.ডি. প্রথম এসেছে শিল্পসাহিত্যের লোকজন শখ করে এই ড্রাগ খাচ্ছেন বড়গলায় বলছেন—মাইন্ড অলটারিং ট্রিপ নিয়ে এসেছি জুডি ফাইন আর্টস-এর ছাত্রী ট্রিপ নেওয়া তার পক্ষে খুব অস্বাভাবিক নয়
দেখা গেল, ড্রাগঘটিত কোনো সমস্যা তার নেই সে কখনো ড্রাগ নেয় নি সাইকিয়াট্রিস্টরা তার শৈশবের জীবনে কোনো সমস্যা ছিল কি না তাও বের করতে চেষ্টা করলেন লাভ হল না জুডি এসেছে গ্রামের পরিবার থেকে এ-ধরনের পরিবারে তেমন কোনো সমস্যা থাকে না তাদের সহজ এবং স্বাভাবিক
সাইকিয়াটিস্ট জুডিকে ঘুমের অষুধ দিলেন কড়া ডোজের ফেনোবার্বিটন! আমাকে বললেন, আপনি সম্ভবত লেখাপড়া নিয়ে

থাকেন স্ত্রীর প্রতি, বিশেষ করে নববিবাহিত স্ত্রীর প্রতি যতটা সময় দেওয়া দরকার তা দিচ্ছেন না আপনার প্রতি আপনার স্ত্রীর একধরনের ক্ষোভ জন্মেছে সে যা বলছে, তা ক্ষোভেরই বহিঃপ্রকাশ
জুডির কথা একটাই-আমি ঘুমুবার পর আমার দেহে প্রাণ থাকে না একজন মৃত মানুষের শরীর যেমন অসাড় পড়ে থাকে, আমার শরীরও সে-রকম পড়ে থাকে ঘুমের মধ্যে মানুষ হাত নাড়ে, পা নাড়ে- আমি তার কিছুই করি না নিঃশ্বাস পর্যন্ত ফেলি না গা হয়ে যায় বরফের মতো শীতল একসময় গা থেকে মৃত মানুষের শরীরের পচা গন্ধ বেরুতে থাকে এবং তখন আচমকা আমার বা চোখ খুলে যায়, সেই চোখে আমি একদৃষ্টিতে তার দিকে তাকিয়ে থাকি সেই চোখের দৃষ্টি সাপের মতো কুটিল
জুডির কথা শুনে—শুনে আমার ধারণা হল, হতেও তো পারে জগতে কত রহস্যময় ব্যাপারই তো ঘটে হয়তো আমার নিজেরই কোনো সমস্যা আছে আমিও ডাক্তারের কাছে গেলাম ক্লিপ অ্যানলিস্ট জানার উদ্দেশ্য একটিই-ঘূমের মধ্যে আমার কোনো শারীরিক পরিবর্তন হয় কি না! ডাক্তাররা পুঙ্খানুপুঙ্খ পরীক্ষা করলেন একবার নয়, বারবার করলেন দেখা গেল আমার ঘুম আর দশটা মানুষের ঘুমের চেয়ে আলাদা নয় ঘুমের মধ্যে আমিও হাত-পা নাড়ি অন্য মানুষদের যেমন ঘুমের তিনটি স্তর পার হতে হয়, আমারও হয় ঘুমের সময় আর দশটা মানুষের মতো আমার শরীরের উত্তাপও আধ ডিগ্রী হ্রাস পায় আমিও অন্য সবার মতো স্বপ্ন ও দুঃস্বপ্ন দেখি! জুডি সব দেখেশুনে বলল, ডাক্তাররা জানে না ডাক্তাররা কিছুই জানে না আমি জানি তুমি আসলে মানুষ না দিনের বেলা তুমি মানুষ থাক—সূর্য ডোবার পর থাক না
আমি কী হই?
তুমি পিশাচ বা এই জাতীয় কিছু হয়ে যাও
আমি বললাম, এইভাবে তো বাস করা সম্ভব নয় তুমি বরং আলাদা থাক খুবই আশ্চর্যের ব্যাপার-জুডি তাতে রাজি হল না অতি তুচ্ছ কারণে আমেরিকানদের বিয়ে ভাঙে স্বামীর পছন্দ হলুদ রঙের বিছানার চাদর স্ত্রীর পছন্দ নীল রঙ ভেঙে গেল বিয়ে আমাদের এত বড় সমস্যা, কিন্তু বিয়ে ভাঙল না আমি বেশ কয়েক বার তাকে বললাম, জুডি, তুমি আলাদা হয়ে যাও! ভালো দেখে একটা ছেলেকে

বিয়ে করা সারা জীবন তোমার সামনে পড়ে আছে তুমি এইভাবে জীবনটা নষ্ট করতে পার না
জুডি প্রতিবারই বলে, যাই হোক, যত সমস্যাই হোক, আমি তোমাকে ছেড়ে যাব না, I love you. I love you.
……আমি গল্পের প্রায় শেষ পর্যায়ে চলে এসেছি শেষ অংশটি বলার অ্যাগে আমি আপনাকে আমার চোখের দিকে তাকাতে অনুরোধ করব দয়া করে আমার চোখের দিকে তাকান
রাশেদুল করিম সানগ্লাস খুলে ফেললেন মিসির আলি তৎক্ষণাৎ বললেন, আপনার চোখ সুন্দর সত্যি সুন্দর আপনার মা যে বলতেন চোখে জন্মকাজল, ঠিকই বলতেন
রাশেদুল করিম বললেন, পৃথিবীতে সবচেয়ে সুন্দর চোখ কার ছিল জানেন?
ক্লিওপেট্রার?
অধিকাংশ মানুষের তাই ধারণা এ-ধারণা সত্যি নয় পৃথিবীতে সবচেয়ে সুন্দর চোখ ছিল বুদ্ধদেবের পুত্র কুনালের ইংরেজ কবি শেলির চোখও খুব সুন্দর ছিল আমার স্ত্রীর ধারণা, এই পৃথিবীতে সবচেয়ে চোখ আমার জুডি বলত—এই চোখের কারণেই সে কোনোদিন আমাকে ছেড়ে যেতে পারবে না
রাশেদুল করিম সানগ্লাস চোখে দিয়ে বললেন, গল্পের শেষ অংশ বলার আগে আপনাকে ক্ষুদ্র ধন্যবাদ দিতে চাচ্ছি
মিসির আলি বিস্মিত হয়ে বললেন, কী জন্যে বলুন তো? কাউকে যখন আমি আমার চোখের দিকে তাকাতে বলি, সে আমার পাথরের চোখের দিকে তাকিয়ে থাকে আপনি প্রথম ব্যক্তি-যিনি একবারও আমার পাথরের চোখের দিকে তাকান নি আমার আসল চোখের দিকে তাকিয়ে-ছিলেন Sonice of you, Sir.
রাশেদুল করিমের গলা মুহূর্তের জন্যে হলেও ভারি হয়ে গেল তিনি অবশ্যি চট করে নিজেকে সামলে নিয়ে বললেন, আটটা প্রায় বাজতে চলল, গল্পের শেষটা বলি-জুডার অবস্থা ক্রমেই খারাপ হতে লাগল কড়া ডোজের ঘুমের অষুধ খেয়ে ঘুমুতে যায়, দু-এক ঘন্টা ঘুম হয়, বাকি রাত জেগে বসে থাকে মাঝে-মাঝে চিৎকার করে ছুটে ঘর থেকে বের হয়ে যায় বারান্দায় দাঁড়িয়ে ফুঁপিয়ে-ফুঁপিয়ে কাঁদে …..
এমনি একরাতের ঘটনা জুলাই মাস রাত সাড়ে তিনটার মতো

হবে  জুডির মাথা পুরোপুরি খারাপ হয়ে গেল-সে আমার বা চোখটা গেলে দিল  ...
আমি ঘুমুচ্ছিলাম, নারকীয় যন্ত্রণায় চিৎকার করে উঠলাম  সেই ভয়াবহ কষ্টের কোনো সীমা-পরিসীমা নেই
রাশেদুল করিম চুপ করলেন  তাঁর কপালে বিন্দু-বিন্দু ঘাম জমতে লাগল
মিসির আলি বললেন, কী দিয়ে চোখ গেলে দিলেন?
সুঁচালো পেনসিল দিয়ে  আমার মাথার বালিশের নিচে প্যাড এবং পেনসিল থাকে  তখন গ্রুপ থিওরি নিয়ে গভীর চিন্তায় ছিলাম  মাথায় যদি হঠাৎ কিছু আসে তা লিখে ফেলার জন্যে বালিশের নিচে প্যাড় এবং পেনসিল রাখতাম
আপনার স্ত্রী ঘটনা প্রসঙ্গে কী বক্তব্য দিয়েছেন?
তার মাথা পুরোপুরি নষ্ট হয়ে গিয়েছিল  সে কিছুই বলে নি  শুধু চিৎকার করেছে  তার একটিই বক্তব্য-এই লোকটা পিশাচ  আমি প্রমাণ পেয়েছি  কেউ বিশ্বাস করবে: না  কিন্তু আমার কাছে প্রমাণ আছে
কী প্রমাণ আছে তা কি কখনো জিজ্ঞেস করা হয়েছে?
না  একজন উন্মাদকে প্রশ্ন করে বিপর্যস্ত করার কোনো মানে হয় না তা ছাড়া আমি তখন ছিলাম হাসপাতালে  আমি হাসপাতালে থাকতে—থাকতেই জুডির মৃত্যু হয়
স্বাভাবিক মৃত্যু?
না  স্বাভাবিক মৃত্যু নয়  সে মারা যায় ঘুমের অষুধ খেয়ে  এইটুকুই আমার গল্প  আমি আপনার কাছে একটাই অনুরোধ নিয়ে এসেছি, আপনি সমস্যাটা কী, বের করবেন  আমাকে সাহায্য করবেন  আমি যদি পিশাচ হই, তাও আমাকে বলবেন  এই ফাইলের ভেতর জুডির একটা স্কেচবুক আছে  স্কেচবুকে নানান ধরনের কমেন্টস লেখা আছে  এই কমেন্টসগুলি পড়লে জুডির মানসিক অবস্থা আঁচ করতে আপনার সুবিধা হতে পারে! আটটা বাজে, আমি তাহলে উঠি?
আবার কবে আসবেন?
আগামীকাল ভোর ছটায়  ভালো কথা, আমার এই গল্পে কোথাও কি প্রকাশ পেয়েছে, জুডিকে আমি কতটা ভালবাসতাম?
না, প্রকাশ পায় নি

জুডির প্রতি আমার ভালবাসা ছিল সীমাহীন
আমি এখন উঠছি
ছিল বলছেন কেন? এখন কি নেই?
ভদ্রলোক জবাব দিলেন না রাশেদুল করিম চলে যাবার পর মিসির আলি ফাইল খুললেন ফাইলের শুরুতেই একটা খাম খামের ওপর মিসির আলির নাম লেখা
মিসির আলি খাম খুললেন খামের ভেতর ইংরেজিতে একটা চিঠি লেখা সঙ্গে চারটি এক শ ডলারের নোট চিঠি খুবই সংক্ষিপ্ত
প্রিয় মহোদয়, আপনার সার্ভিসের জন্যে সম্মানী বাবদ সামান্য কিছু দেওয়া হল গ্রহণ করলে
খুশি হব
বিনীত
আর, করিম

## দ্বিতীয়

মিসির আলি স্কেচবুকের প্রতিটি পাতা সাবধানে ওল্টালেন চারকেল এবং পেনসিলে স্কেচ আঁকা প্রতিটি স্কেচের নিচে আঁকার তারিখ স্কেচের বিষয়বস্তু অতি তুচ্ছ, সবই ঘরোয়া জিনিস-এক জোড়া জুতো, মলাট-ছোড়া বই, টিভি, বুকশেলফ স্কেচ বুকের শেষের দিকে শুধুই চোখের ছবি বিড়ালের চোখ, কুকুরের চোখ, মাছের চোখ এবং মানুষের চোখ মানুষের চোখের মডেল যে রাশেদুল করিম তা বলার অপেক্ষা রাখে না না বললেও ছবির নিচের মন্তব্য থেকে বোঝা যাচ্ছে মন্তব্যগুলি বেশ দীর্ঘ যেমন একটি মন্তব্য :
আমি খুব মন দিয়ে আমার স্বামীর চোখ লক্ষ করছি মানুষের চোখ একেক সময় একেক রকম থাকে ভোরবেলার চোখ এবং দুপুরের চোখ এক নয় আরো একটি জিনিস লক্ষ করলাম-চোখের আইরিশের ট্রান্সপারেন্সি মুডেরু ওপর বদলায় বিষাদগ্রস্ত মানুষের চোখের

আইরিশ থাকে অস্বচ্ছ মানুষ যতই আনন্দিত হতে থাকে তার চোখের আইরিশ ততই স্বচ্ছ হতে থাকে   আমার এই অবজারভেশন কতটুকু সত্য তা বুঝতে পারছি না

মেয়েটি মাঝে-মাঝে তার মনের অবস্থাও লিখেছে–অনেকটা ডায়েরি লেখার ভঙ্গিতে   মনে হয়   হাতের কাছে ডায়েরি না-থাকায় স্কেচবুকে লিখে রেখেছে   সব লেখাই পেনসিলে   প্রচুর কাটাকুটি আছে   কিছু লাইন রাবার ঘষে তুলেও ফেলা হয়েছে

১৮.৫.৮২

আমি ভয়ে অস্থির হয়ে আছি   নিজেকে বোঝানোর চেষ্টা করছি—এই ভয় অমূলক   বোঝাতে পারছি না   আমি আমার স্বামীকে ভয় পাচ্ছি, এই তথ্য স্বভাবতই স্বামী বেচারার জন্যে সুখকর নয়   সেনানানভাবে আমাকে সত্ত্বনা দেবার চেষ্টা করছে   কিছুকিছু চেষ্টা বেশ হাস্যকর আজ আমাকে বলল, জুড়ি, আমি ঠিক করেছি-এখন থেকে রাতে ঘুমুব না   আমার অঙ্কের সমস্যা নিয়ে ভিবব   লেখালেখি করব   তুমি নিশ্চিন্ত হয়ে ঘুমাও   আমি দিনের বেলায় ঘুমুব   একজন মানুষের জন্যে চার ঘন্টা ঘূমই যথেষ্ট   নেপোলিয়ান মাত্র তিন ঘন্টা ঘুমুতেন আমি এই গম্ভীর, স্বল্পভাষী লোকটিকে ভালবাসি   ভালবাসি, ভালবাসি, ভালবাসি   আমি চাই না, আমার কোনো কারণে সে কষ্ট পাক   কিন্তু সে কষ্ট পাচ্ছে, খুব কষ্ট পাচ্ছে   হে ঈশ্বর, তুমি আমার মন শান্ত কর আমার ভয় দূর করে দাও

২১.৮.৮২

যে-জিনিস খুব সুন্দর তা কত দ্রুত অসুন্দর হতে পারে—বিস্মিত হয়ে আমি তা-ই দেখছি   রাশেদের ধারণা আমি অসুস্থ   কি অসুস্থ? আমার মনে হয় না   কারণ, এখনো ছবি আঁকতে পারছি   একজন অসুস্থ মানুষ আর যা-ই পারুক-ছবি আঁকতে পারে না   গত দু দিন ধরে ওয়াটার কালারে বাসার সামনের চেরি গাছের ফুল ধরতে চেষ্টা করছিলাম   আজ সেই ফুল কাগজে বন্দি করেছি   অনেকক্ষণ ছবিটির দিকে তাকিয়ে রইলাম! ভালো হয়েছে   রাশেদ ছবি তেমন বোঝে বলে মনে হয় না-সেও মুগ্ধ হয়ে অনেকক্ষণ দেখল   তারপর বলল, আমি যখন বুড়ো হয়ে যাব, বিশ্ববিদ্যালয় থেকে অবসর নেব, তখন তুমি আমাকে ছবি আঁকা শিখিয়ে দেবে! এই কথাটি সে আজ প্রথম বলে নি, আগেও বলেছে   আন্তরিক ভঙ্গিতে বলেছে   কেউ যখন আন্তরিকভাবে

কিছু বলে তখন তা টের পাওয়া যায় আমার মনে হয় না সে কোনোদিন ছবি আঁকবে তার মাথায় অঙ্ক ছাড়া কিছুই নেই

২১.৫.৮২

আমি ছবি আঁকতে পারছি না যেখানে নীল রঙ চড়ানো দরকার, সেখানে গাঢ় হলুদ রঙ ব্যসাচ্ছি ডাক্তার সিডেটিভের পরিমাণ বাড়িয়ে দিয়েছে সারাক্ষণ মাথা ঝিম ধরে থাকে কেন জানি খুব বমি হচ্ছে আজ দুপুরে অনেকক্ষণ ঘুমুলাম মজার ব্যাপার হচ্ছে, সুন্দর একটা স্বপ্নও দেখে ফেললাম সুন্দর স্বপ্ন আমি অনেক দিন দেখি না, অনেক দিন দেখি না, অনেক দিন দেখি না অনেক দিন দেখি না? অনেক দিন দেখি না আচ্ছা, আমি কি পাগল হয়ে যাচ্ছি? শুনেছি পাগলরাই একই কথা বারবার লেখে কারণ তাদের মাথায় একটি বাক্যই বারবার ঘুরপাক খায়

বৃহস্পতিবার কিংবা বুধবার

আজ কত তারিখ আমি জানি না বেশ কয়েক দিন ধরেই দিন-তারিখে গণ্ডগোল হচ্ছে আজ কত তারিখ তৌ জানার কোনো রকম আগ্রহ বোধ করছি না তবে মনের অবস্থা লেখার চেষ্টা করছি, যাতে পরবর্তী সময়ে কেউ আমার লেখা পড়ে বুঝবে যে মাথা খারাপ হবার সময় একজন মানুষ কীভাবে কী চিন্তা করে

মাথা খারাপের প্রথম লক্ষণ হচ্ছে, আলো অসহ্য হওয়া! আমি এখন আলো সহ্য করতে পারি না দিনের বেলায় দরজা-জানালা বন্ধ করে রাখি ঘর অন্ধকার বলেই প্রায় অনুমানের ওপর নির্ভর করে আজকের এই লেখা লিখছি দ্বিতীয় লক্ষণ হচ্ছে, সারাক্ষণ শরীরে একধরনের জ্বালা অনুভব করা মনে হয়, সব কাপড় খুলে বাথটাবে শুয়ে থাকতে পারলে ভালো লাগত আমার আগে যারা পাগল হয়েছে তাদেরও কি এমন হয়েছে? জানার জন্যে পাবলিক লাইব্রেরিতে টেলিফোন করেছিলাম আমি খুব সহজভাবে বললাম, আচ্ছা, আপনাদের এখানে পাগলের লেখা কোনো বই আছে?

যে-মেয়েটি টেলিফোন ধরেছিল সে বিস্মিত হয়ে বলল, পাগলের লেখা বই বলতে কী বোঝাচ্ছেন?

মানসিক রুগীদের লেখা বই?

মানসিক রুগীরা বই লিখবে কেন?

কেন লিখবে না? আমি তো লিখছি, বই অবশ্যি নয়-ডায়েরির আকারে

লেখা
ও, আচ্ছা ঠিক আছে, আপনার বই ছাপা হোক ছাপা হবার পর অবশ্যই আমরা আপনার বইয়ের কপি সংগ্রহ করব
আমি মনে-মনে হাসলাম মেয়েটি আমাকে উন্মাদ ভাবছে ভাবুক উন্মাদকে উন্মাদ ভাববে না তো কী ভাববে?
রাত দুটো দশ
আমার মা এই কিছুক্ষণ আগে টেলিফোন করলেন দুপুররাতে তাঁর টেলিফোন করার বদঅভ্যাস আছে আমার মার অনিদ্রা রোগ আছে কাজেই তিনি মনে করেন পৃথিবীর সবাই অনিদ্রার রুগী যাই হোক, আমি জেগে ছিলাম মা বললেন, জুডি, তুই আমার কাছে চলে আয়
আমি বললাম, না, রাশেদকে ফেলে আমি যাব না
মা বললেন, আমি তো শুনলাম ওকে নিয়েই তোর সমস্যা
ওকে নিয়ে আমার কোনো সমস্যা নেই মা I love him. I love him. ove him.
চিৎকার করছিস কেন?
চিৎকার করছি না মা, টেলিফোন রাখি কথা বলতে ভালো লাগছে না
আমি টেলিফোন নামিয়ে রাখলাম রাশেদকে ফেলে যাবার প্রশ্নই ওঠে না আমার ধারণা, রাশেদ নিজেও অসুস্থ হয়ে পড়েছে সেও এখন রাতে ঘুমায় না গ্রুপ থিওরির যে-সমস্যাটি নিয়ে সে ভাবছিল, সেই সমস্যার সমাধান অন্য কে নাকি বের করে ফেলেছে জার্নালে ছাপা হয়েছে সে গত পরশু ঐ জার্নাল পেয়ে কুচিকুচি করেছিঁড়েছে শুধু তাই না-বারান্দার এক কোণায় বসে ছেলেমানুষের মতো কাঁদতে শুরু করেছে সত্ত্বনা দেবার জন্যে তার কাছে গিয়ে চমকে উঠলাম সে কাঁদছে ঠিকই, কিন্তু তার বা চোখ দিয়ে পানি পড়ছে, ডান চোখ শুকনো
আমি তাকে কিছু বললাম না কিন্তু সে আমার চাউনি থেকেই ব্যাপারটা বুঝে ফেলল নিচু গলায় বলল, জুডি, ইদানীং এই ব্যাপারটা হচ্ছে— মাঝে-মাঝেই দেখছি বা চোখ দিয়ে পানি পড়ে
কথাগুলি বলার সময় তাকে এত অসহায় লাগছিল! আমার ইচ্ছা করছিল তাকে জড়িয়ে ধরে বলি-I love you. I love you. I love you.

হে ঈশ্বর! হে পরম করুণাময় ঈশ্বর এই ভয়াবহ সমস্যা থেকে তুমি আমাদের দু জনকে উদ্ধার করা

স্কেচবুকের প্রতিটি লেখা বারবার পড়ে মিসির আলি খুব বেশি তথ্য বের করতে পারলেন না, তবে গুরুত্বপূর্ণ তথ্য যা জানা গেল তা হচ্ছে- মেয়েটি তার স্বামীকে ভালবাসে, যে-ভালবাসায় একধরনের সারল্য আছে

স্কেচবুকে কিছু স্প্যানিশ ভাষায় লেখা কথাবার্তাও আছে স্প্যানিশ ভাষা না— জানার কারণে তার অর্থ উদ্ধার করা সম্ভব হল না তবে এই লেখাগুলি যেভাবে সাজানো তাতে মনে হচ্ছে–কবিতা কিংবা গান হবে

ঢাকা বিশ্ববিদ্যালয়ের মডার্ন ল্যাংগুয়েজ ইনষ্টিটিউটে স্কেচবুক নিয়ে গেলেই ওরা পাঠোদ্ধারের ব্যবস্থা করে দেবে-তবে মিসির আলির মনে হল তার প্রয়োজন নেই যা জানার তিনি জেনেছেন এর বেশি কিছু জানার নেই

## তৃতীয়

রাশেদুল করিম ঠিক ছটায় এসেছেন মনে হচ্ছে বাইরে অপেক্ষা করছিলেন ঠিক ছটা বাজার পর কলিং বেলে হাত রেখেছেন মিসির আলি দরজা খুলে বললেন, আসুন

রাশেদুল করিমের জন্যে সামান্য বিস্ময় অপেক্ষা করছিল তাঁর জন্যে টেবিলে দুধছাড়া চা মিসির আলি বললেন, আপনি কাঁটায়-কাঁটায় ছটায় আসবেন বলে ধারণা করেই চা বানিয়ে রেখেছি লিকার কড়া হয়ে গেছে বলে-আমার ধারণা খেয়ে দেখুন

রাশেদুল করিম চায়ের কাপে চুমুক দিয়ে বললেন, ধন্যবাদ

মিসির আলি নিজের কাপ হতে নিতে-নিতে বললেন, আপনাকে একটা কথা শুরুতেই বলে নেওয়া দরকার আমি মাঝে-মাঝে নিজের শখের কারণে সমস্যা নিয়ে চিন্তা করি তার জন্যে কখনো অর্থ গ্রহণ করি না আমি যা করি তা আমার পেশা না-নেশা বলতে পারেন আপনার

ডলার আমি নিতে পারছি না তা ছাড়া অধিকাংশ সময়ই আমি সমস্যার কোনো সমাধানে পৌঁছতে পারি না আমার কাছে পাঁচ শ পৃষ্ঠার একটা নোট বই আছে ঐ নোট বই ভর্তি এমন সব সমস্যা-যার সমাধান আমি বের করতে পারি নি
আপনি কি আমার সমস্যাটার কিছু করেছেন?
সমস্যার পুরো সুমাধান বের করতে পারি নি—আংশিক সমাধান আমার কাছে আছে আমি মোটামুটিভাবে একটা হাইপোথিসিস দাঁড় করিয়েছি সেই সম্পর্কে আপনাকে আমি বলব, আপনি নিজে ঠিক করবেন—আমার হাইপোথিসিসে কী কী ত্রুটি আছে তখন আমরা দু জন মিলে ত্রুটিগুলি ঠিক করব
শুনি আপনার হাইপোথিসিস
আপনার স্ত্রী বলেছেন, ঘুমুবার পর আপনি মৃত মানুষের মতো হয়ে যান আপনার হাত-পা নড়ে না পাথরের মূর্তির মতো বিছানায় পড়ে থাকেন তাই না?
হ্যাঁ, তাই
স্লিপ অ্যানালিস্টরা আপনাকে পরীক্ষা করে বলেছেন-আপনার ঘুম সাধারণ মানুষের ঘুমের মতোই ঘুমের মধ্যে আপনি স্বাভাবিকভাবেই নড়াচড়া করেন
জ্বি, কয়েকবারই পরীক্ষা করা হয়েছে
আমি আমার হাইপোথিসিসে দুজনের বক্তব্যই সত্য ধরে নিচ্ছি সেটা কীভাবে সম্ভব? একটিমাত্র উপায়ে সম্ভব-আপনি যখন বিছানায় শুয়ে ছিলেন তখন ঘুমুচ্ছিলেন না জেগে ছিলেন
রাশেদুল করিম বিস্মিত হয়ে বললেন, কী বলছেন আপনি!
মিসির আলি বললেন, আমি গত কালও লক্ষ করেছি, আজও লক্ষ করছি – আপনার বসে থাকার মধ্যেও একধরনের কাঠিন্য আছে আপনি আরাম করে বসে নেই-শিরদাঁড়া সোজা করে বসে আছেন আপনার দুটো হাত হাঁটুর ওপর রাখা দীর্ঘ সময় চলে গেছে, আপনি একবারও হাত বা পা নাড়ান নি অথচ স্বাভাবিকভাবেই আমরা হাত-পা নাড়ি কেউ-কেউ পা নাচান!
রাশেদুল করিম চুপ করে রইলেন মিসির আলি বলল, ঐ রাতে আপনি বিছানায় শুয়েছেন –মূর্তির মতো শুয়েছেন চোখ বৃন্ধ করে ভাবছেন আপনার অঙ্কের সমস্যা নিয়ে গভীরভাবে ভাবছেন মানুষ

যখন গভীরভাবে কিছু ভাবে তখন একধরনের টেন্স ষ্টেটে ভাবজগতে চলে যায় গভীরভাবে কিছু ভাবা হচ্ছে একধরনের মেডিটেশন
রাশেদুল করিম সাহেব
জ্বি
অঙ্ক নিয়ে ঐ ধরনের গভীর চিন্তা কি আপনি এই করেন না?
জ্বি, করি
আপনি কি লক্ষ করেছেন এই সময় আশেপাশে কী ঘটছে তা আপনার খেয়াল থাকে না?
লক্ষ করেছি
আপনি নিশ্চয়ই আরো লক্ষ করেছেন যে, এই অবস্থায় আপনি ঘন্টার পর ঘন্টা পার করে দিচ্ছেন লক্ষ করেন নি?
করেছি
তাহলে আমি আমার হাইপোথিসিসে ফিরে আসি আপনি বিছানায় শুয়ে আছেন আপনার মাথায় অঙ্কের জটিল সমস্যা আপনি ভাবছেন, আর ভাবছেন? আপনার হাতপা নড়ছে না নিঃশ্বাস এত ধীরে পড়ছে যে মনে হচ্ছে আপনি মৃত!
রাশেদুল করিম সাহেব সানগ্লাস খুলে একদৃষ্টিতে তাকিয়ে রইলেন
মিসির আলি বললেন, ভালো কথা, আপনি কি লেফট হ্যানডেড পার্সন? ন্যাটা?
ভদ্রলোক বিস্মিত হয়ে বললেন, হ্যাঁ, কেন বলুন তো?
আমার হাইপোথিসিসের জন্যে আপনার লেফট হ্যানডেড পার্সন হওয়া খুবই প্রয়োজন
কেন?
বলছি তার আগে—শুরুতে যা বলছিলাম সেখানে ফিরে যাই দৃশ্যটি আপনি দয়া করে কল্পনা করুন আপনি একধরনের টেন্স অবস্থায় আছেন আপনার স্ত্রী জেগে আছেন-ভীত চোখে আপনাকে দেখছেন আপনার এই অবস্থার সঙ্গে তাঁর পরিচয় নেই তিনি ভয়ে অস্থির হয়ে গেলেন তাঁর ধারণা হল আপনি মারা গেছেন তিনি আপনার গায়ে হাত দিয়ে আরো ভয় পেয়ে গেলেন কারণ আপনার গা হিমশীতল
গা হিমশীতল হবে কেন?
মানুষ যখন গভীর ট্রেন্স স্টেটে চলে যায় তখন তার হার্টবিট কমে যায় নিঃশ্বাসপ্রশ্বাস ধীরে বয় শরীরের টেম্পরেচার দুই থেকে তিন ডিগ্রী

পর্যন্ত নেমে যায় এইটুকু নেমে যাওয়া মানে অনেকখানি নেমে যাওয়া যাই হোক, আপনার স্ত্রী আপনার গায়ে হাত দেওয়ার কিছুক্ষণের মধ্যেই আপনি তাকালেন –তাকালেন কিন্তু এক চোখ মেলে বী চোখে ডান চোখটি তখনো বন্ধ

কেন?

ব্যাখ্যা করছি রাইট হ্যানডেড পার্সন যারা আছে, তাদের এক চোখ বন্ধ করে অন্য চোখে তাকাতে বললে তারা বা চোখ বন্ধ করে ডান চোখে তাকবে ডান চোখ বন্ধ করে বা চোখে তাকানো তাদের পক্ষে সম্ভব নয় এটা সম্ভব শুধু যারা ন্যাটা তাদের পক্ষেই আপনি লেফট হ্যানডেড পার্সনা-আপনি একধরনের গভীর টেন্স ষ্টেটে আছেন আপনার স্ত্রী আপনার গায়ে হাত রেখেছেন আপনি কী হচ্ছে জানতে চাচ্ছেন চোখ মেলছেন দুটি চোখ মেলতে চাচ্ছেন না গভীর আলস্যে একটা চোখ কোনোমতে মেললেন-অবশ্যই সেই চোখ হবে-বী চোখ আমার যুক্তি কি গ্রহণযোগ্য মনে হচ্ছে?

রাশেদুল করিম হা-না কিছু বললেন না

মিসির আলি বললেন, আপনার স্ত্রী আরো ভয় পেলেন সেই ভয় তাঁর রক্তে মিশে গেল কারণ শুধুমাত্র একবার এই ব্যাপার ঘটেনি অনেকবার ঘটেছে আপনার কথা থেকেই আমি জেনেছি, সেই সময় অঙ্কের একটি জটিল সমাধান নিয়ে আপনি ব্যস্ত মুড়ার সমগ্র চিন্তা-চেতনায়য় আছে–অঙ্কের সমাধান-নতুন কোনো থিওরি নয় কি?

হ্যাঁ

এখন আমি আমার হাইপোথিসিসের সবচেয়ে জটিল অংশে আসছি আমার হাইপোথিসিস বলে, আপনার স্ত্রী আপনার চোখ গেলে দেন নি তাঁর পক্ষে এটা করা সম্ভব নয় তিনি আপনার চোখের প্রেমে পড়েছিলেন একজন শিল্পীমানুষ কখনো সুন্দর কোনো সৃষ্টি নষ্ট করতে পারেন না তবুও যদি ধরে নিই তাঁর মাথায় হঠাৎ রক্ত উঠে গিয়েছিল এবং তিনি এই ভয়াবহ কাণ্ড করেছেন—তাহলে তাঁকে এটা করতে হবে ঝোঁকের মাথায়, আচমকা আপনার চোখ গেলে দেওয়া হয়েছে পেনসিলে-যে পেনসিলটি আপনার মাথার বালিশের নিচে রাখা যিনি ঝোঁকের মাথায় একটা কাজ করবেন তিনি এত যন্ত্রণা করে বালিশের নিচে থেকে পেনসিল নেবেন না হয়তো-বা তিনি জানতেনও না বালিশের নিচে পেনসিল ও নোটবই নিয়ে আপনি ঘুমান!

রাশেদুল করিম বললেন, কাজটি তাহলে কে করেছে?
সেই প্রসঙ্গে আসছি—আপনি কি আরেক কাপ চা খবেন বানিয়ে দেব?
না
অ্যাকসিডেন্ট কীভাবে ঘটল তা বলার আগে আপনার স্ত্রীর লেখা ডায়েরির প্রতি আপুনার দৃষ্টি আকর্ষণ করছি—এক জায়গায় তিনি লিখেছেন-আপনার বা চোখ দিয়ে পানি পড়ত কথাটা কি সত্যি?
হ্যাঁ, সত্যি
কোন পানি পড়ত? একটি চোখ কেন কাঁদত? আপনার কী ধারণা?
করিম বললেন, আমার কোনো ধারণা নেই আপনার ধারণা বলুন
আমি অবশ্যি ডাক্তারের সঙ্গে কথা বলেছিলাম ডাক্তার বলেছেন এটা তেমন গুরুত্বপূর্ণ কিছু না যে-ফ্ল্যাণ্ড চোখের জল নিয়ন্ত্রণ করে, সেই গ্ল্যাণ্ড বা চোখে বেশি কর্মক্ষম ছিল
মিসির আলি বললেন, এটা একটা মজার ব্যাপার! হঠাৎ কেন বঁ চোখের গ্ল্যাণ্ড কর্মক্ষম হয়ে পড়ল আপনি মনে-মনে এই চোখকে আপনার সব রকম অশান্তির মূল বলে চিহ্নিত করার জন্যেই কি এটা হল? আমি ডাক্তার নই শারীরবিদ্যা জানি না তবে আমি দু জন বড় ডাক্তারের সঙ্গে কথা বলেছি তাঁরা বলেছেন এটা হতে পারে মোটেই অস্বাভাবিক নয় গ্ল্যাণ্ড নিয়ন্ত্রণ করে মস্তিষ্ক একটি চোখকে অপছন্দও করছে মস্তিষ্ক
তাতে কী প্রমাণ হচ্ছে?
মিসির আলি কিছুক্ষণ চুপচাপ থেকে বললেন, তাতে একটি জিনিসই প্রমাণিত হচ্ছে-আপনার বা চোখ আপনি নিজেই নষ্ট করেছেন
অনেকক্ষণ চুপচাপ থেকে রাশেদুল করিম ভাঙা গলায় বললেন, কী বলছেন আপনি?
কনশ্যাস অবস্থায় আপনি এই ভয়ংকর কাজ করেন নি করেছেন সাবকনশ্যাস অবস্থায় কেন করেছেন তাও বলি—আপনি আপনার স্ত্রীকে অসম্ভব ভালবাসেন সেই স্ত্রী আপনার কাছে থেকে দূরে সরে যাচ্ছেন কেন দূরে সরে যাচ্ছেন? কারণ তিনি ভয় পাচ্ছেন আপনার বা চোখকে আপনি আপনার স্ত্রীকে হারাচ্ছেন বা চোখের জন্যে আপনার ভেতর রাগ, অভিমান জমতে শুরু করেছে সেই রাগ আপনার নিজের একটি প্রত্যঙ্গের ওপর চোখের ওপর এই রাগের

সঙ্গে যুক্ত হয়েছে প্রচণ্ড হতাশা   আপনি যে— বিষয় নিয়ে গবেষণা করছেন সেই গবেষণা অন্য একজন করে ফেলেছেন   জার্নালে তা প্রকাশিত হয়ে গেছে   আপনার চোখ সমস্যা তৈরি না-করলে এমনটা ঘটত না   নিজেই গবেষণাটা শেষ করতে পারতেন   সবকিছুর জন্যে দায়ী হল চোখ

মিসির আলি আরেকটি সিগারেট ধরাতে-ধরাতে বললেন, আমার এই হাইপোথিসিসের পেছনে আরেকটি শক্ত যুক্তি আছে   যুক্তিটি বলেই আমি কথা শেষ করব

বলুন

আপনার স্ত্রী পুরোপুরি বিকৃত মস্তিষ্ক হবার পরে যে-কথাটা বুলতেন – তা হল, এই লোকটা পিশাচ   আমার কাছে প্রমাণ আছে   কেউ আমার কথা বিশ্বাস করবে না   কিন্তু প্রমাণ আছে   তিনি এই কথা বলতেন, কারণ-পেনসিল দিয়ে নিজের চোখ নিজে গেলে দেওয়ার দৃশ্য তিনি দেখেছেন   আমার হাইপোথিসিস আমি আপনাকে বললাম   এর বেশি আমার কিছু বলার নেই

রাশেদুল করিম দীর্ঘ সময় চুপ করে রইলেন   মিসির আলি আরেক বার বললেন, ভাই, চা করব? চা খাবেন?

তিনি এই প্রশ্নেরও জবাব দিলেন না   উঠে দাঁড়ালেন   চোখে সানগ্লাস পরলেন   শুকনো গলায় বললেন, যাই?

মিসির আলি বললেন, মনে হচ্ছে   আমি আপনাকে আহত করেছি-কষ্ট দিয়েছি   আপনি কিছু মনে করবেন না   নিজের ওপরেও রাগ করবেন না   আপনি যা করেছেন-প্রচণ্ড ভালবাসা থেকেই করেছেন

রাশেদুল করিম হাত বাড়িয়ে মিসির আলির হাত ধরে ফেলে বললেন, আমার স্ত্রী বেঁচে থাকলে তার সঙ্গে আপনার পরিচয় করিয়ে দিতাম – আপনি দেখতেন, সে কী চমৎকার একটি মেয়ে ছিল! এবং সেও দেখত-আপনি কত অসাধারণ একজন মানুষ!

ঐ দুর্ঘটনার পর জুডির প্রতি তীব্র ঘৃণা নিয়ে আমি বেঁচে ছিলাম আপনি এই অন্যায় ঘৃণা থেকে তাকে মুক্তি দিয়েছেন   জুডির হয়ে আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি

ভদ্রলোকের গলা ধরে এল   তিনি চোখ থেকে সানগ্লাস খুলে ফেলে বললেন, মিসির আলি সাহেব, তাই দেখুন—আমার দুটি চোখ থেকেই এখন পানি পড়ছে   চোখ পাথরের হলেও চোখের অশ্রাগ্রন্থি এখনো

কার্যক্ষম   কুড়ি বছর পর এই ঘটনা ঘটল   আচ্ছান্ন ভাই যাই
দু, মাস পর আমেরিকা থেকে বিমান-ড়াকে মিসির আলি বড় একটা প্যাকেট পেলেন   সেই প্যাকেটে জলরঙে আঁকা একটা চেরি গাছের ছবি   অপূর্ব ছবি
ছবির সঙ্গে একটি নোট   রাশেদুল করিম সাহেব লিখেছেন: আমার সবচেয়ে প্রিয় জিনিসটি আপনাকে দিতে চাচ্ছিলাম   এই ছবিটির চেয়ে প্রিয় কিছু এই মুহূর্তে আমার কাছে নেই   কোনোদিন হবে বলেও মনে হয় না

সমাপ্ত

# জিন-কফিল

## প্রথম

জায়গাটার নাম ধুন্দুল নাড়া
নাম যেমন অদ্ভুত, জায়গাও তেমন জঙ্গুলে   একবার গিয়ে পৌঁছলে মনে হবে সত্যসমাজের বাইরে চলে এসেছি   সেখানে যাবার ব্যবস্থাটা বলি-প্রথমে যেতে হবে ঠাকারোকোণা   ময়মনসিংহ-মোহনগঞ্জ ব্রাঞ্চ-লাইনের ছোট্ট স্টেশন   ঠাকরোকোণা থেকে গয়নার নৌক যায় হাতির বাজার পর্যন্ত   যেতে হবে হাতির বাজারে   ভাগ্য ভালো হলে হাতির বাজারে কেরায়া নৌকা পাওয়া যাবে   যদি পাওয়া যায়   সেই নৌকায় শিয়ালজানি খাল ধরে মাইল দশেক উত্তরে যেতে হবে   বাকি পথ পায়ে হেঁটে   পেরুতে হবে মাঠ, ডোবা, জলাভূমি   জুতো খুলে হাতে নিয়ে নিতে হবে   পা কাটবে ভাঙা শামুকে   গোটা বিশেক জোঁক ধরবে

বিশ্রী অবস্থা কতটা হাঁটতে হবে তারও অনুমান নেই একেক জন একেক কথা বলবে? একটা সময় আসবে যখন লোকজন সুপ্রিমুখ স্কুল-থুগুল নাড়া ঐ তো দেখা যায় তখন বুঝতে হবে আরো মাইল সাতেক বাকি

বছর পাঁচেক আগে এই জঙ্গুলো জায়গায় আমাকে জনৈক সাধুর সন্ধানে যেতে হয়েছিল সাধুর নাম—কালু খাঁ মুসলমান নাম হলেও সাধু হিন্দু ব্রাহ্মণ বাবা-মা তাঁকে শৈশবেই পরিত্যাগ করেন তিনি মানুষ হন মুসলিম পরিবারে কালু খাঁ নাম তাঁর মুসলমান পালক বাবার দেওয়া যৌবনে তিনি সংসারত্যাগী হয়ে শ্মশানে আশ্রয় নেন তাঁর অসাধারণ ক্ষমতা, বিভূতির কোনো সীমাসংখ্যা নেই তিনি কোনোরকম খাদ্য গ্রহণ করেন না তাঁর গা থেকে সবসময় কাঁঠালচাঁপু ফুলের তীব্র গন্ধ বের হয় পূর্ণিমার সময় সেই গন্ধ এত তীব্র হয় যে, কাছে গেলে বমি এসে যায় নাকে রুমাল চেপে কাছে যেতে হয়

সাধু-সন্ন্যাসী, তাঁদের অলৌকিক ক্ষমতা এইসব নিয়ে আমি কখনো মাথা ঘামাই না আমি মনেপ্রাণে বিশ্বাসু করি –ব্যাখ্যার অতীত কোনো ক্ষমতা প্রকৃতি দেয় নি কোনো সাধু যদি আমার চোখের সামনে শূন্যে ভাসতে থাকেন, আমি চমৎকৃত হব না ধরে নেব এর পিছনে আছে ম্যাজিকের সহজ কিছু কলাকৌশল, যা এই সাধু আয়ত্ত করেছেন কাজেই আমার পক্ষে সাধুর খোঁজে ধুন্দুল নাড়া নামের অজ পাড়াগায় যাবার প্রশ্নই আসে না যেতে হয়েছিল সফিকের কারণে

সফিক আমার বাল্যবন্ধু সে বিশ্বাস করে না এমন জিনিস নেই ভূত-প্রেত থেকে সাধু-সন্ন্যাসী সবকিছুতেই তার অসীম বিশ্বাস বিংশ শতাব্দীর মানুষ হয়েও সে বিশ্বাস করে যে, সাপের মাথায় মণি আছে কৃষ্ণপক্ষের রাতে এই মণি সে উগরে ফেলে চারদিক আলো হয়ে যায় আলোয় আকৃষ্ট হয়ে পোক-মাকড় আসে সাপ তাদের ধরেধরে খায় ভোজনপর্ব শেষ হলে আবার গিলে ফেলে

সাধু কালু খাঁর খবর সফিকই নিয়ে এল এবং এমন ভাব করতে লাগল যে, অবতারের সন্ধান পেয়ে গেছে –যে-অবতারের সঙ্গে দেখা না হলে জীবন বৃথা

আমি সফিকের সঙ্গে রওনা হলাম দুটি কারণে—এক, সফিককে অত্যন্ত পছন্দ করি তাকে এক-একা ছেড়ে দেওয়ার প্রশ্ন ওঠে না দুই, সাধু খোঁজা উপলক্ষে গ্রামের দিকে খানিকটা হলেও ঘোরা হবে

মাঝে-মাঝে এ-রকম ঘুরে বেড়াতে মন্দ লাগে না নিজেকে পরিব্রাজক-পরিব্রাজক মনে হয় যেন আমি ফা হিয়েন বাংলার পথে-পথে ঘুরে বেড়াচ্ছি

খুব আগ্রহ নিয়ে রওনা হলেও আগ্রহ হাতির বাজারে পৌঁছবার আগেই শেষ হয়ে গেল অমানুষিক পরিশ্রম হল হাতির বাজার থেকে যে-কেরায়া নৌকা নিলাম সেনৌকাও এখন ডোবে তখন ডোবে অবস্থা নৌকার পাটাতনের ফুটা দিয়ে বিজবিজ করে পানি উঠছে সারাক্ষণ সেই পানি সোঁচতে হচ্ছে শেষ পর্যন্ত সফিকের মতো পাগলেরও ধৈর্যচ্যুতি হল কয়েক বার বলল, বিরাট বোকামি হয়েছে গ্রেট মিসটেক এর চেয়ে কঙ্গো নদীর উৎস বের করা সহজ ছিল

আমি বললাম, এখনো সময় আছে ফিরে যাবি কি না বল

আরে না এতদূর এসে ফিরে যাব মানে! ভালো জিনিসের জন্যে কষ্ট করতেই হবে জাষ্ট চিন্তা করে দেখু-একজন মানুষের গা থেকে ভূরভুর করে কাঁঠালচাঁপা ফুলের গন্ধ বেরুচ্ছে ভাবতেই গায়ের লোম খাড়া হয়ে যাচ্ছে হাউ এক্সাইটিং

সন্ধ্যার পরপর ধুন্দুল নাড়া গ্রামে উপস্থিত হলাম কাদায় পানিতে মাখামাখি তিন বার বৃষ্টিতে ভিজেছি ক্ষুধা এবং তৃষ্ণায় জীবন বের হবার উপক্রম বিদেশি মানুষ দেখলেই গ্রামের লোকজন সাধারণত খুব আগ্রহ নিয়ে এগিয়ে আসে এইখানে উল্টে নিয়ম দেখলাম আমাদের ব্যাপারে কারো কোনো অনুগ্রহ নেই কোথেকে এসেছি? যাবো কোথায়? দায়িত্ব পালন করার ভঙ্গিতে এইটুকু জিজ্ঞেস করেই সবাই চলে যাচ্ছে! এ কী যন্ত্রণা!

সাধু কালু খাঁ-কে দেখেও খুব হতাশ হতে হল বদ্ধ উন্মাদ একজন মানুষ শ্মশানে একটা পাকুড় গাছের নিচে ন্যাংটো অবস্থায় বসা আমাদের দেখেই গালাগালি শুরু করল! গালাগালি যে এত নোংরা হতে পারে তা আমার ধারণার বাইরে ছিল আমাকে এবং সফিককে কালু খাঁ সবচেয়ে ভদ্র কথা যা বলল তা হচ্ছে, বাড়িত্ যা বাড়িত্ গিয়া খাবলাইয়া-খাবলাইয়া গু খা

আমি হতভম্ব ব্যাটা বলে কী

সফিকের দিকে তাকলাম সে ভাব-গদগদ স্বরে বলল, লোকটার ভেতর জিনিস আছে বলে মনে হচ্ছে

আমি বললাম, কী করে বুঝলি? আমাদের গু খেতে বলেছে, এই জন্যে?

আরে না সে আমাদের এড়াতে চাচ্ছে মানুষের সংসর্গ পছন্দ নয় মানুষের হোত থেকে উদ্ধার পাওয়ার এটা সহজ টেকনিক
লোকটা যে বদ্ধ উন্মাদ, তা তোর মনে হচ্ছে না?
তাও মনে হচ্ছে তবে একটা প্রবাবিলিটি আছে যে, সে উন্মাদ না
গ্রামের কয়েক জন বয়স্ক মানুষ আমাদের সঙ্গে আছেন সাধুর প্রতি তাঁদের ভক্তিশ্রদ্ধাও সফিকের মতোই তাঁদের একজন বললেন, বাবার মাথা এখন একটু গরম
আমি বিরক্ত গলায় বললাম, মাথা ঠাণ্ডা হবে কখন?
ঠিক নাই চাঁদের সঙ্গে যোগাযোগ
চাঁদের সঙ্গে যোগাযোগ মানে?
অমাবস্যা-পূর্ণিমায় মাথা গরম থাকে
এই ব্যাপারেও মতভেদ দেখা গেল একজন বলল, অমাবস্যামাথাটা ঠাণ্ডা থাকে অন্য সময় গরম বাবার কাছে মাসের পর মাস পড়ে থাকতে হয় অপেক্ষা করতে হয় কখন বাবার মাথা ঠাণ্ডা হবে
আমি বললাম, সফিক, বাবার গা থেকে ফুলের গন্ধ তো কিছু পাচ্ছি না আমাদের যে-দ্রব্য খেতে বলছিল তার গন্ধ পাচ্ছি তুই কি পাচ্ছিস?
সফিক জবাব দেবার আগেই আমাদের সঙ্গী মানুষের একজন ভীত গলায় বলল, একটু দূরে যান বাবা অখন টিল মারব আইজ মনে হইতাছে বাবার মিজাজ বেশি খারাপ
কথা শেষ হবার আগেই টিলকৃষ্ট শুরু হল দৌড়ে নিরাপদ দূরত্বে চলে গেলাম বাবার কাণ্ডকারখানায় সফিকের অবশ্যি মোহভঙ্গ হল না সে বেশ উৎসাহের সঙ্গেই বলল, দুটো দিন থেকে দেখি এতদূর থেকে আসা ভালো— মতো পরীক্ষা না-করে চলে যাওয়াটা ঠিক হবে না
আর কী পরীক্ষা করবি?
মানে ওনার মাথা যখন ঠাণ্ডা হবে তখন দু-একটা কথাটথা জিজ্ঞেস করলে...
আমি হাল ছেড়ে দেওয়া গলায় বললাম, থাকবি কোথায়?
স্কুলঘরে শুয়ে থাকব খানিকটা কষ্ট হবে কী আর করা! কষ্ট বিনে কেষ্ট মেলে না
জানা গেল এই গ্রামে কোনো স্কুল নেই পাশের গ্রামে প্রাইমারি স্কুল আছে-এখান থেকে ছ মাইলের পথ তবে গ্রামে পাকা মসজিদ আছে অতিথি মোসাফির এলে মসজিদে থাকে মসজিদের পাশেই ইমাম

সাহেব আছেন তিনি অতিথিদের খোঁজখবর করেন প্রয়োজনে খাওয়াদাওয়ার ব্যবস্থা করেন
আমি খুব একটা উৎসাহ বোধ করলাম না গ্রামের একজনকে জিজ্ঞেস করলাম, ইমাম সাহেব লোক কেমন?
সে অনেকক্ষণ চুপ করে থেকে দার্শনিকের মতো বলল, ভালোয়-মন্দয় মিলাইয়া মানুষ কিছু ভালো, কিছু মন্দ
এই উত্তরও আমার কাছে খুব সন্দেহজনক মনে হল উপায় নেই আকাশে আবার মেঘা জমতে শুরু করেছে রওনা হলাম মসজিদের দিকে গ্রামের লোকগুলো অভদ্রের চূড়ান্ত কেউ সঙ্গে এল না কীভাবে যেতে হবে বলেই ভাবল আমাদের জন্যে অনেক করা হয়েছে মসজিদ খুঁজে বের করতেও অনেক সময় লাগল
অন্ধকার রাত পথঘাট কিছুই চিনি না সঙ্গে টর্চলাইট ছিল-বৃষ্টিতে ভিজে সেই টার্চলাইটও কাজ করছে না অন্ধের মতো এগুতে হচ্ছে যাকেই জিজ্ঞেস করি সে-ই খুন্টু জেরা করে—সুমাঘরে যাইতে চান কান? কার কাছে যাইবেন? আপনের পরিচয়?
শেষ পর্যন্ত মসজিদ পাওয়া গেল গ্রামের একেবারে শেষপ্রান্তে একটা খালের পাশে মসজিদ মসজিদের বয়স খুব কম হলেও দু, শ বছরের কম হবে না বিশাল স্তুপের মতো একটা ব্যাপার সেই স্তুপের সবটাই শ্যাওলায় ঢাকা গা বেয়ে উঠেছে বটগাছ সব মিলিয়ে কেমন গা-ছিমছামানি ব্যাপার আছে
আমাদের সাড়াশব্দ পেয়ে হারিকেন হাতে ইমাম সাহেব চলে এলেন ছোটখাটো মানুষ খালি গা কাঁধে গামছা চাদরের মতো জড়ানো বয়স চল্লিশের মতো হবে দাড়িতে তাকে খানিকটা আর্নেষ্ট হেমিংওয়ের মতো দেখাচ্ছে আমার ধারণা ছিল মসজিদে রাত্রি যাপন করব শুনে তিনি বিরক্ত হবেন হল উল্টোটা তাঁকে আনন্দিত মনে হল নিজেই বালতি করে পানি এনে দিলেন গামছা আনলেন দু জোড়া খড়ম নিয়ে এলেন সফিক বলল, ভাই, আমাদের খাওয়াদাওয়া দরকার সারাদিন উপোস টাকা পয়সা নিয়ে যদি খাওয়ার ব্যবস্থা করেন
ইমাম সাহেব বললেন, ব্যবস্থা হবে জনাব আমার বাড়িতেই গরিবি হালতে ডালভাতের ব্যবস্থা
নাম কি আপনার?

মুনশি এর তাজউদ্দিন
থাকেন কোথায়, আশেপাশেই?
মসজিদের পিছনে-ছোট্ট একটা টিনের ঘর আছে
কে কে থাকেন?
আমার স্ত্রী, আর কেউ না
ছেলেমেয়ে?
ছেলেমেয়ে নাই জনাব আল্লাহপাক সন্তান দিয়েছিলেন, তাদের হায়াত দেন নাই হায়াত-মউত সবই আল্লাহপাকের হাতে আপনারা হাত-মুখ ধুয়ে বিশ্রাম করেন, আমি আসতেছি
ভদ্রলোক ছোট-ছোট পা ফেলে অন্ধকারে অদৃশ্য হয়ে গেলেন সফিক বলল, ইমাম সাহেবকে নিতান্ত ভদ্রলোক বলে মনে হচ্ছে মাই ডিয়ার টাইপ মনে হচ্ছে আমাদের দেখে খুশি হয়েছেন
আমি বললাম, ভদ্রলোক জঙ্গুলে জায়গায় একা পড়ে আছেন-আমাদের দেখে সেই কারণেই খুশি এই মসজিদে নামাজ পড়তে কেউ আসে বলে আমার মনে হয় না
বুঝলি কি করে?
লোকজনের যাতায়াত থাকলে পায়ে চলার পথ থাকত পথ দেখলাম না
সফিক হাসতে— হাসতে বলল, মিসির আলির সঙ্গে থেকে-থেকে তোর অবজারভেশন পাওয়ার বেড়েছে বলে মনে হয়
কিছুটা তো বেড়েছেই ইমাম সাহেব আমাদের বসিয়ে রেখে যে চলে গেলেন, কী নিয়ে ফিরবেন জানিস?
কী নিয়ে?
দু হাতে দুটো কাটা ডাব নিয়ে
এই তোর অনুমান?
আমি হাসিমুখে বললেন, মিসির আলি থাকলে এই অনুমানই করতেন অনুমানের ভিত্তি হচ্ছে গ্রামে প্রচুর ডাব গাছ অতিথিদের ডাব দেওয়া সনাতন রীতি
লজিক তো ভালোই মনে হচ্ছে
আমার লজিক ভুল প্রমাণ করে মুনশি এর তাজউদ্দিন ট্রে হাতে উপস্থিত হলেন টেতে দু কাপ চা একবাটি তেল-মরিচ মাখা মুড়ি এই অতি পাড়াগাঁ জায়গায় অভাবনীয় ব্যাপার তো বটেই মফস্বলের চা

অতিরিক্ত গরম, অতিরিক্ত মিষ্টি এবং অতিরিক্ত কড়া হয় তবু চা হচ্ছে চা চর্বিশ ঘন্টা পর প্রথম চায়ে চুমুক দিলাম, মনটা ভালো হয়ে গেল চমৎকার চা বিস্মিত হয়ে বললাম, চা কে বানিয়েছে? আপনার স্ত্রী?
ইমাম সাহেব লাজুক মুখে বললেন, জ্বি তার চায়ের অভ্যাস আছে শহরের মেয়ে আমার শ্বশুরসাহেব হচ্ছেন নেত্রকোণার বিশিষ্ট মোক্তার মমতাজউদ্দিন! নাম শুনেছেন বোধহয়
আমরা এমন ভঙ্গি করলাম যে নামটা আমাদের কাছে অপরিচিতি নয়, আগে অনেক বার শুনেছি
ইমাম সাহেব বললেন, আমি চা খাই না আমার স্ত্রীর চায়ের অভ্যাস আছে শহর থেকে ভালো চায়ের পাতা এনে দিতে হয় বিরাট খরচান্ত ব্যাপার
আপনি কি ইমামতি ছাড়া আর কিছু করেন?
জ্বি-না সামান্য জমিজমা আছে আধি দেই আমার শ্বশুর সাহেব তাঁর মেয়ের নামে নেত্রকোণা শহরে একটা ফার্মেসি দিয়েছেন-সানরাইজ ফার্মেসি তার আয় মাসে-মাসে আসে রিজিকের মালিক আল্লাহ্ পাক তাঁর ইচ্ছায় চলে যায়
ভালো চলে বলেই তো মনে হচ্ছে
জ্বি জনাব, ভালোই চলে সংসার ছোট ছেলেপূলে নাই
এশার নামাজের সময় হয়ে গিয়েছিল ইমামসাহেব আজান দিয়ে নামাজ পড়তে গেলেন কোনো দ্বিতীয় ব্যক্তিকে নামাজে আসতে দেখলাম না ইমাম- সাহেবকে জিজ্ঞেস করে জুনলাম-আলোক এমনিতেই হত না দু বছর ধরে একেবারেই হচ্ছে না শুধু জুম্মাবারে কিছু মুসুল্লি আসেন
লোকজন না-হওয়ার কারণও বিচিত্র মসজিদ সম্পর্কে গুজব রটে গেছে, এখানে জিন থাকে নাপাক অবস্থায় নামাজ পড়লে জিন তার সঙ্গে বাড়িতে গিয়ে উপস্থিত হয় নানান ধরনের যন্ত্রণা করে
আমি বিস্মিত হয়ে বললাম, জিন কি সত্যি-সত্যি আছে?
আছে আল্লাহপাক কোরান মজিদে বলেছেন একটা সূরা আছে– সুরায়ে জিন!
সেই কথা জিজ্ঞেস করছি না–জানতে চাচ্ছি জিন গিয়ে বিরক্ত করে এটা সত্যি কিনা
জ্বি জনাব, সত্য তবে লোকজন জিনের ভয়ে মসজিদে আসে না-এটা

ঠিক না, আসলে সাপের ভয়ে আসে না
সাপের ভয়ে আসে না   কী বলছেন আপনি?
একবার নামাজের মাঝখানে সাপ বের হয়ে গেল   দাঁড়াস সাপ   অবশ্য কাউকে কামড়ায় নাই   বাস্তুসাপ কামড়ায় না   মাঝেমধ্যে ভয় দেখায়
সফিক আঁৎকে উঠে বলল, মাই গড়! যখন-তখন সাপ বের হলে এইখানে থাকব কীভাবে?
ভয়ের কিছু নাই   কার্বলিক এসিড ছড়ায়ে দিব
কার্বলিক এসিড আছে?
জ্বি! নেত্রকোণার ফর্মেসি থেকে তিন বোতল নিয়ে আসছি   আমার স্ত্রীরও খুব সাপের ভয়   এই অঞ্চলে সাপখোপ একটু বেশি
মসজিদের সামনে উঁচু চাতালমতো জায়গায় বসে আছি   সাপের ভয়ে খানিকটা আতঙ্কগ্রস্ত   আকাশে মেঘ ডাকছে   বড় ধরনের বর্ষণ মনে হচ্ছে আসন্ন   ইমাম সাহেব বুলুন, খাওয়া দিতে একটু দেরি হবে আমার স্ত্রী সব একা করছে  –লোকজন নাই
তাব দেখে মনে হচ্ছে-বিরাট আয়োজন
জ্বি-না, আয়োজন কিছুনা, দরিদ্র মানুষ   আপনারা এসেছেন শুনে আমার স্ত্রী খুব খুশি   কেউ আসে না   আমি বলতে গেলে একা থাকি সবাই আমাকে ভয় করে
আমি বিস্মিত হয়ে বললাম, কেন?
সবার একটা ধারণা হয়েছে   আমি জিন পুষি   জিনদের দিয়ে কাজকর্ম সত্য না জনাব   তবে মানুষ অসত্যকে সহজে বিশ্বাস করে! অসত্য বিশ্বাস করা সহজ, কারণ শয়তান অসত্য বিশ্বাসে সাহায্য করে
ইমাম সাহেব বেশ মন খারাপ করে চুপ হয়ে গেলেন   প্রসঙ্গ পাল্টাবর জন্যে জিজ্ঞেস করলাম, সাধু কালু খাঁ সম্পর্কে কী জানেন?
ইমাম সাহেব বললেন, তেমন কিছু জানি না   তবে আপনাদের মতো দূর-দূর থেকে ওনার কাছে লোকজন আসে—এইটা দেখেছি   বিশিষ্ট ভদ্রলোকরাই আসে বেশি   ময়মনসিংহের ডি, সি, সাহেব ওনার পত্নীকে নিয়ে এসেছিলেন
ওনার ক্ষমতাটমতা কিছু আছে?
মনে হয় না   কুৎসিত গালাগালি করেন   কামেল মানুষের এই রকম গালিগালাজ করার কথা না   তা ছাড়া কালু খাঁর কারণে অনেক বেদান্তী কাণ্ডকারখানা হয়   এইগুলাও ঠিক না

কী কাণ্ডকারখানা হয়?
উনি নগ্ন থাকেন এইজন্য অনেকের ধারণা নগ্ন অবস্থায় তাঁর কাছে গেলে তাঁর মেজাজ ঠিক থাকে অনেকেই নগ্ন অবস্থায় যান
সে কী
উনি পাগলমানুষ সমস্যার কারণে যাঁরা তাঁর কাছে আসেন তাঁরাও এক অর্থে পাগল পাগলামানুষের কাজকর্ম তো এই রকমই হয় সমস্যা হলে তার পরিত্রাণের জন্য আল্লাহ্বপাকের দরবারে কান্নাকাটি করতে হয় মানুষ তা করে না, সাধু-সন্ন্যাসী, পীর-ফকির খোঁজে
ইমাম সাহেবের কথাবার্তায় আমি অবাক হলাম পরিষ্কার চিন্তা-ভাবনা গ্রাম্য মসজিদের ইমামের কাছ থেকে এমন যুক্তিনির্ভর কথা আশা করা যায় না লোকটির প্রতি আমার একধরনের শ্রদ্ধাবোধ তৈরি হল তা ছাড়া ভদ্রলোকের আচার-আচরণেও সহজ সারল্য আছে, যে-সারল্যের দেখা সচরাচর পাওয়া যায় না
রাত নটার দিকে ইমাম সাহেব বললেন, চলেন যাই, খানা বোধহয় এর মধ্যে তৈরি হয়েছে ডাল-ভাত-এর বেশি কিছু না নিজ গুণে ক্ষমা করে চারটা মুখে ইমাম সাহেবের বাড়িটা ছোট্ট টিনের দু-কামরার বাড়ি একচিলতে উঠেন বাড়ির চারদিকে দর্মার বেড়া! আমাদের ঘরে নিয়ে বসানো হল মেঝেতে শতরঞ্জি বিছানো থালা-বাসন সাজানো! আমরা সঙ্গে-সঙ্গে খেতে বসে গেলাম খাবারের আয়োজন অল্প হলেও ভালো সজি, ছোটো মাছের তরকারি, ডাল এবং টকজাতীয় একটা খাবার ইমাম সাহেব আমাদের সঙ্গে বসলেন না খাবার পরিবেশন করতে লাগলেন খাবারের শেষ পর্যায়ে আমাদের অবাক করে দিয়ে ইমাম সাহেবের স্ত্রী ঘরে ঢুকলেন, এবং শিশুর মতো কৌতূহলী চোখে আমাদের দিকে তাকিয়ে রইলেন ব্যাপারটা এত আচমকা ঘটল যে আমি বেশ হকচাকিয়েই গেলাম অজ পাড়াগাঁয়ে এটা অভাবনীয় কঠিন পর্দাপ্রথাই আশা করেছিলাম আমি খানিকটা সংকুচিত হয়েই রইলাম! ইমাম সাহেবকেও দেখলাম খুব অপ্রস্তুত বোধ করছেন
সফিক মেয়েটির দিকে তাকিয়ে বলল, আপনি কেমন আছেন?
ইমাম সাহেবের স্ত্রী সঙ্গে-সঙ্গে বললেন, ভালো নাই আমার সঙ্গে একটা জিন থাকে জ্বিনটার নাম কফিল কফিল আমারে খুব ত্যক্ত করে

সফিক হতভম্ব হয়ে বলল, আপনি কী বললেন, বুঝলাম না
মেয়েটি যন্ত্রের মতো বলল, আমার সঙ্গে একটা জিন থাকে জ্বিনটার নাম কফিল কফিল আমারে বড় যন্ত্রণা করে
সফিক অবাক হয়ে তাকাল আমার দিকে আমি নিজেও বিস্মিত ব্যাপার কী কিছু বুঝতে পারছি না ইমাম সাহেব স্ত্রীর দিকে তাকিয়ে বললেন- লতিফা, তুমি একটু ভিতরে যাও
ভদ্রমহিলা তীক্ষ্ণ গলায় বললেন, ক্যান? ভিতরে ক্যান? থাকলে কী অসুবিধা?
ওনাদের সঙ্গে কিছু কথা বলব! তুমি না থাকলে ভালো হয় সব কথা মেয়েছেলেদের শোনা উচিত না
লতিফা তীব্র চোখে স্বামীর দিকে তাকিয়ে রইল খাওয়া বন্ধ করে আমরা হাত গুটিয়ে বসে রইলাম এ কী সমস্যা!
লতিফা মেয়েটি রূপবতী শুধু রূপবতী নয়, চোখে পড়ার মতো রূপবতী হালকাপাতলা শরীর ধবধবে ফরসা গায়ের রঙ লম্বাটে স্নিগ্ধ মুখ বয়সও খুব কম মনে হচ্ছে দেখাচ্ছে আঠার-উনিশ বছরের তরুণীর মতো এত কম বয়স তার নিশ্চয় নয় যার স্বামীর বয়স চল্লিশের কাছাকাছি তার বয়স আঠার-উনিশ হতে পারে না আরো একটি লক্ষ করার মতো ব্যাপার হল-মেয়েটি সাজগোজ করেছে চুল বেঁধেছে, চোখে কাজল দিয়েছে-কপালে লাল রঙের টিপ গ্রামের মেয়েরা কপালে টিপ দেয় বলেও জানতাম ন
ইমাম সাহেব আবার বললেন, লতিফ, ভিতরে যাও
মেয়েটি উঠে চলে গেল
ইমাম সাহেব গলার স্বর নিচু করে বললেন, লতিফার মাথা পুরাপুরি ঠিক না ওরা দুটো সন্তান নষ্ট হয়েছে তারপর থেকে এ-রকম তার ব্যবহারে আপনারা কিছু মনে করবেন না আমি তার হয়ে আপনাদের কাছে ক্ষমা চাই কিছু মনে করবেন না –আল্লাহর দোহাই
আমি বললাম, কিছুই মনে করি নি তা ছাড়া মনে করার মতো কিছু তো উনি করেন নি
ইমাম সাহেব ক্লান্ত গলায় বললেন, জিনের কারণে এ-রকম করে জিনটা তার সঙ্গে-সঙ্গে আছে মাঝে-মাঝে মাসখানিকের জন্য চলে যায় তখন ভালো থাকে গত এক মাস ধরে তার সাথে আছে
আপনি এ-সব বিশ্বাস করেন?

বিশ্বাস করব না কেন? বিশ্বাস না-করার তো কিছু নাই বাতাস আমরা চোখে দেখি না, কিন্তু বাতাস বিশ্বাস করি কারণ বাতাসের নানান আলামত দেখি সেই রকম জিন কফিলেরও নানান আলামত দেখি

কী দেখেন?

জিন যখন সঙ্গে থাকে, তখন লতিফা খুব সাজগোজ করে কথায়-কথায় হাসে, কথায়-কথায় কাঁদে

জিন তাড়াবার ব্যবস্থা করেন নি?

করেছি লাভ হয় নাই কফিল খুব শক্ত জিন দীর্ঘদিন লতিফার সঙ্গে আছে

প্রথম সন্তান যখন গর্ভে আসল তখন থেকেই কফিল আছে

জিন চায় কী?

ইমাম সাহেব মাথা নিচু করে রইলেন তাঁকে দেখে মনে হচ্ছে তিনি কোনো কারণে খুব কষ্ট পাচ্ছেন আমার মনে ক্ষীণ সন্দেহ হল-জিন বোধহয় লতিফ মেয়েটিকেই স্ত্রী হিসেবে চায় বিংশ শতাব্দীতে এই ধরনের চিন্তা মাথায় আসছে দেখে আমি নিজের ওপরও বিরক্ত হলাম

ইমাম সাহেব বললেন, এই জিনটা আমার দুইটা বাচ্চা মেরে ফেলেছে আবার যদি বাচ্চা হয় তারেও মারবে বড় মনকষ্টে আছি জনাব দিন-রাত আল্লাহপাকেরে ডাকি আমি গুনাহগার মানুষ, আল্লাহপাক আমার কথা শুনেন না

আপনার স্ত্রীকে কোনো ডাক্তার দেখিয়েছেন?

ডাক্তার কী করবে? ডাক্তারের কোনো বিষয় না জিনের ওষুধ ডাক্তারের কাছে নাই

তবু একবার দেখালে হত না?

আমার শ্বশুরসাহেব দেখিয়েছিলেন একবার লতিফাকে বাপের বাড়িতে রেখে এসেছিলাম শ্বশুরসাহেব তারে ঢাকা নিয়ে গেলেন চিকিৎসাটিকিৎসা করালেন লাভ হল না

বারান্দা থেকে গুনগুন শব্দ আসছে উৎকর্ণ হয়ে রইলাম—খুবই মিষ্টি গলায় টেনে- টেনে গান হচ্ছে—যার কথাগুলোর বেশির ভাগই অস্পষ্ট মাঝে-মাঝে দু- একটা লাইন বোঝা যায়, যার কোনো অর্থ নেই যেমন:

এতে না দেহে না দেহে না এতে না

ইমাম সাহেব উঁচু গলায় বললেন, লতিফা, চুপ কর চুপ কর বললাম

গান থামিয়ে লতিফা বলল, তুই চুপ কর   তুই থাম শুয়োরের বাচ্চা
অবিকল পুরুষের ভারি গলা   আমার গা কাঁটা দিয়ে উঠল   সেই পুরুষকণ্ঠ থমথমে স্বরে বলল, চুপ কইরা থাকবি   একটা কথা কইলে টান দিয়া মাথা আলগা করুম   শইল থাকব একখানে মাথা আরেকখানে   শুয়োরের বাচ্চা আমারে চুপ করতে কয়
আমরা হাত ধুয়ে উঠে পড়লাম   এত কাণ্ডের পর খাওয়াদাওয়া চালিয়ে যাওয়া সম্ভব না   এ-জাতীয় যন্ত্রণায় পড়ব, কখনো ভাবি নি
সফিক নিচু গলায় বলল, বিরাট সমস্যা হয়ে গেল দেখি ভয়ভয় লাগছে কী করা যায় বল তো?
মসজিদের ভেতর এর আগে কখনো রাত্রি যাপন করি নি   অস্বস্তি নিয়ে ঘুমুতে গেলাম   কেমন যেন দম-বন্ধ দম-বন্ধ লাগছে   মসজিদের একটিমাত্র দরজা-সেটি পেছন দিকে   ভেতরে গুমোট ভাব! ইমাম সাহেব যত্নের চূড়ান্ত করেছেন   স্ত্রীর অস্বাভাবিক আচরণজনিত লজ্জা হয়তো-বা   ঢাকার চেষ্টা করেছেন   আমাদের জন্যে দুটো শীতল পাটি, পাটির চারপাশে কার্বলিক এসিড ছড়ানো হয়েছে   তার চেয়েও বড় কথা-দুটো মশারি খাটানো হয়েছে
ইমাম সাহেব বললেন, ভয়ের কিছু নাই   হারিকেন জ্বালানো থাকবে আলোতে সাপ আসে না   দরজা বন্ধ   সাপ ঢোকারও পথ নাই
আমি খুব, যে ভরসা পাচ্ছি, তা নয়   চৌকি এনে ঘুমুতে পারলে হত মসজিদের ভেতর চৌকি পেতে শোয়া-ভাবাই যায় না
সফিকের হচ্ছে ইচ্ছা!ঘুম! শোয়ামাত্র নাক ডাকতে শুরু করেছে
বাইরে ঝিরঝির করে বৃষ্টি হচ্ছে   ঠাণ্ডা হাওয়া দিচ্ছে   মসজিদের ভেতর আগরবাতির গন্ধ   যে-গন্ধ সবসময় মৃত্যুকে মনে করিয়ে দেয় সব মিলিয়ে গা ছমছমানো ব্যাপার
আমি ইমাম সাহেবকে বললাম, আপনি চলে যান, আপনি এখানে বসে আছেন কেন? আপনার স্ত্রী একা   তাঁর শরীরও ভালো না
ইমাম সাহেব বললেন, আমি মসজিদেই থাকব   এবাদত-বন্দেগি করব   ফজরের নামাজ শেষ করে বাসায় গিয়ে ঘুমুব
কেন?
লতিফা এখন আমাকে দেখলে উন্মাদের মতো হয়ে যাবে   মেঝেতে মাথা ঠুকবে
কেন?

ওর দোষ নাই কিছু   সঙ্গে জিন আছে-কফিল   এই জিনই সবকিছু করায়
আমি চুপ করে রইলাম! ইমাম সাহেব ক্লান্ত গলায় বললেন, এমনিতে তেমন উপদ্রব করে না   সন্তানসম্ভবা হলেই কফিল ভয়ংকর যন্ত্রণা করে   বাচ্চাটা মেরে না ফেলা পর্যন্ত থামে না   দুইটা বাচ্চা মেরেছে—এইটাও মারবে
আপনার স্ত্রী কি সন্তানসম্ভব?
জ্বি
আপনি কি নিশ্চিত যে পুরো ব্যাপারটা জিন করছে, অন্য কিছু না?
জ্বি, নিশ্চিত   জিনের সঙ্গে আমার মাঝেমধ্যে কথা হয়
অবিশ্বাস্য সব কথাবার্তা বলছেন আপনি!
অবিশ্বাসের কিছু নাই   একদিনের ঘটনা বলি-তাহলে বুঝবেন   ভাদ্র মাস   গরম   একটা ভেজা গামছা শরীরে জড়ায়ে এশার নামাজে দাঁড় হয়েছি   মসজিদে একা   আমি ছাড়া আর কেউ নাই   হঠাৎ দপ করে হারিকোনটা নিভে গেল   চমকে উঠলাম   তারপর শুনি মসজিদের পিছনের দরজার কাছে ধূপ-ধূপ শব্দ   খুব ভয় লাগল   নামাজ ছেড়ে উঠতে পারি না! নামাজে মনও দিতে পারি না   কিছুক্ষণ পরপর পিছনের দরজায় ধুপ ধুপ শব্দ   যেন কেউ কিছু একটা এনে ফেলছে সেজদায় যাবার সময় কফিলের গলা শুনলাম—টেনে- টেনে বলল, তোরে আইজ পুড়াইয়া মারব   তোরে আইজ পুড়াইয়া মারব   তারপর ধাপ করে আগুন জ্বলে উঠল   দাউদাউ আগুন   নামাজ ছেড়ে উঠে দাঁড়ালাম   দেখি দরজার কাছে গাদা করা শুকনা লাকড়ি   আগুন জ্বলছে   আমি চিৎকার দিয়ে উঠলাম— বাঁচাও, বাঁচাও আমার চিৎকার শুনে লতিফ পানির বালতি হাতে ছুটে আসল   পানি দিয়ে আগুন নিভায়ে আমারে মসজিদ থেকে টেনে বার করল! আমার স্ত্রীর কারণে সেই যাত্রা বেঁচে গেলাম   লতিফা সময়মতো না আসলে মারা পড়তাম
জিন মসজিদের ভেতরে ঢুকল না কেন?
খারাপ ধরনের জীন   আল্লাহর ঘরে এরা ঢুকতে পারে না   আমি এই জন্যই বেশির ভাগ সময় মসজিদে থাকি   মসজিদে আমি নিশ্চিন্ত হয়ে ঘুমাতে পারি   ঘরে পারি না
কফিল আপনাকে খুন করতে চায়?
তাও ঠিক না–একবারই চেয়েছিল   তারপর আর চায় নাই

খুন করতে চেয়েছিল কেন?
ইমাম সাহেব চুপ করে রইলেন   আমি বললাম, আপনার যদি আপত্তি না থাকে পুরো ঘটনাটা বলুন   আপত্তি থাকলে বলার দরকার নেই
না, আপত্তির কী আছে? আপত্তির কিছু নাই   আমি লতিকার অবস্থা একটু দেখে  যান, দেখে আসি
যান, দেখে আসুন
ইমাম সাহেব চলে গেলেন   আমি ভয়ে অস্থির হয়ে অপেক্ষা করতে লাগিলাম   ভূত, প্রেত, জিন, পরীকখনো বিশ্বাস করি নি- এখনো করছি না, তবু আতঙ্কে আধমরা হয়ে গেছি   সফিক জেগে থাকলে খানিকটা ভরসা পাওয়া যেত   সে ঘুমুচ্ছে মড়ার মতো   একেই বলে পরিবেশ   ইমাম সাহেব দশ মিনিটের মধ্যে ফিরে এলেন   বিরস গলায় বললেন, ভালোই আছে, তবে ভীষণ চিৎকার করছে
তালাবন্ধ করে রেখেছেন?
জ্বি-না   তালাবন্ধ করে তাকে রাখা সম্ভব না   কফিল ওর সঙ্গে থাকে- কাজেই ওর গায়ের জোর থাকে অসম্ভব   না দেখলে বিশ্বাস করতে পারবেন না
ইমাম সাহেব মন-খারাপ করে বসে রইলেন   আমি কালাম, গল্পটা শুরু করুন ভাই
কথা পুরোপুরি শেষ করতে পারলেন না   মসজিদে প্রচণ্ড শব্দে টিল পড়তে লাগল   ধুপধুপ শব্দ   সেই সঙ্গে মনে হচ্ছে কয়েকজন মানুষ যেন চারদিকে ছোটাছুটি করছে   আমি আতঙ্কিত গলায় বললাম, কী ব্যাপার?
ইমাম সাহেব বললেন, কিছু না   কফিল চায় না   আমি কিছু বলি
থাক ভাই, বাদ দিন   গল্প বলার দরকার নেই
অল্প কিছুক্ষণের মধ্যেই টিল   ছোঁড়া বন্ধ হবে   ভয়ের কিছুই নাই
সত্যি-সত্যি বন্ধ হল   বৃষ্টির বেগ বাড়তে লাগল   ইমাম সাহেব গল্প শুরু করলেন   আমি তাঁর গল্পটাই বলছি   তাঁর ভাষাতে   তবে আঞ্চলিকতাটা সামান্য বাদ গল্পের মাঝখানেও একবার তুমুল ঢিল ছোঁড়া হল   ইমাম সাহেব একমনে আয়াতুল কুরসি পড়লেন   আমার জীবনে সে এক ভয়াবহ রাত

# দ্বিতীয়

নেত্রকোণা শহরের বিশিষ্ট মোক্তার মমতাজউদ্দিন সাহেবের বাড়িতে তখন আমি থাকি   ওনার সঙ্গে আমার কোনো আত্মীয়সম্পর্ক নাই   লোকমুখে শুনেছিলাম–বিশিষ্ট ভদ্রলোক   কেউ কোনো বিপদে পড়ে তাঁর কাছে গেলে তিনি যথাসাধ্য করেন   আমার তখন মহাবিপদ   এক বেলা খাই তো এক বেলা উপোস দেই   সাহসে ভর করে তাঁর কাছে গেলাম চাকরির জন্য   উনি বললেন, চাকরি যে দিব, পড়াশোনা কী জানো?

আমি বললাম, উলা পাস করছি

উনি বিরক্ত হয়ে বললেন, মাদ্রাসা পাস-করা লোক, তোমারে আমি কী চাকরি দিব! আই.এ.বি.এ. পাস থাকলে কথা ছিল   চেষ্টাচরিত্র করে দেখতাম   চেষ্টা করারও তো কিছু নাই

আমি চুপ করে রইলাম! মনটা খুব খারাপ হয়ে গেল   বড় আশা ছিল কিছু হবে   একটা পয়সা সঙ্গে নাই   উপোস দিচ্ছি   রাতে নেত্রকোণা স্টেশনে ঘুমাই

মমতাজ সাহেব বললেন, তোমাকে চাকরি দেওয়া সম্ভব না   নেও, এই বিশটা টাকা রাখ   অন্য কারো কাছে যাও   মসজিদে খোঁজটোজ নাও– ইমামতি পাও কি না দেখ

আমি টাকাটা নিলাম   তারপর বললাম, ভিক্ষা নেওয়া আমার পক্ষে সম্ভব না   ঘরের কোনো কাজকর্ম থাকে বলেন, করে দেই

তিনি অবাক হয়ে বললেন, কী কাজ করতে চাও?

যা বলবেন করব   বাগানের ঘাসগুলো তুলে দেই?

আচ্ছা দাও

আমি বাগান পরিষ্কার করে দিলাম   গাছগুলোতে পানি দিলাম   দু-এক জায়গায় মাটি কুপিয়ে দিলাম   সন্ধ্যাবেলা কাজ শেষ করে বললাম, জনাব যাই   আপনার অনেক মেহেরবানী   আল্লাহ্ পাকের দরবারে আমি আপনার জন্য দোয়া করি

মমতাজ সাহেব বললেন, এখন যাবে কোথায়?

ইস্টিশনে রাত্রে নেত্রকোণা ইস্টিশনে আমি ঘুমাই
এক কাজ করা রাতটা এইখানেই থাক তারপর দেখি
আমি থেকে গেলাম
এক দিন দুই দিন তিনদিন চলে গেল উনি কিছু বলেন না আমিও কিছু বলি না বাংলাঘরের এক কোণায় থাকি বাগান দেখাশোনা করি চাকরির সন্ধান করি ছোট শহর, আমার কোনো চিনা-পরিচয়ও নাই কে দেবে চাকরি? ঘুরাঘুরি সারা হয় মোক্তার সাহেবের সঙ্গে মাঝেমধ্যে দেখা হয় আমি বড়ই শরমিন্দা বোধ করি উনিও এমন ভাব করেন যেন আমাকে চেনেন না মাসখানেক এইভাবে চলে গেল আমি মোটামুটি তাঁদের পরিবারের একজন হয়ে গেলাম মোক্তার সাহেবের স্ত্রীকে মা ডাকি ভেতরের বাড়িতে খেতে যাই তাঁদের কোনো—একটা উপকার করার সুযোগ পেলে প্রাণপণে করার চেষ্টা করি বাজার করে দেই কাল থেকে পানি তুলে দেই
মোক্তার সাহেবের তিন মেয়ে বড় মেয়ে বিধবা হয়ে বাবার সঙ্গে আছে তার দুই বাচ্চাকে আমি আমপারা পড়াই বাজার-সদাই করে দেই টিপকাল থেকে রোজ ছয়সাত বালতি পানি তুলে দেই মোক্তার সাহেবের কাছে যখন মক্কেলরা আসে, তিনি ঘনঘন তামাক খান সেই তামাকও আমি সেজে দেই চাকরবাকারের কাজ আমি আনন্দের সঙ্গেই করি মাঝে-মাঝে মনটা খুবই খারাপ হয় দরজা বন্ধ করে একমনে কোরান শরিফ পড়ে আল্লাহপাকরে ডেকে বলি-হে আল্লাহ্, আমার একটা উপায় করে দাও কতদিন আর মানুষের বাড়িতে অন্নদাস হয়ে থাকব?
আল্লাহপাক মুখ তুলে তাকালেন সিদ্দিকুর রহমান সাহেব বলে এক ব্যবসায়ী বলতে গেলে সোধে আমাকে চাকরি দিয়ে দিলেন চালের আড়তে হিসাবপত্র রাখা মাসিক বেতন পাঁচ শ টাকা
মোক্তার সাহেবকে সালাম করে খবরটা দিলাম উনি খুবই খুশি হলেন বললেন, তোমাকে অনেকদিন ধরে দেখতেছি তুমি সৎ স্বভাবের মানুষ! কাজ করা, তোমার আয়-উন্নতি হবে আর রাতে তুমি আমার বাড়িতেই থাক তোমার কোনো অসুবিধা নাই খাওয়াদাওয়াও এইখানেই করবে তোমাকে আমি ঘরের ছেলের মতোই দেখি
আনন্দে মনটা ভরে গেল চোখে পানি এসে গেল আমি মোক্তার সাহেবের কথামতো তাঁর বাড়িতেই থাকতে লাগলাম ইচ্ছা করলে

চালের আড়তে থাকতে পারতাম মন টানল না তা ছাড়া মোক্তার সাহেবের বাগানটা নিজের হাতে তৈরি করেছি দিনের মধ্যে কিছুটা সময় বাগানে না থাকলে খুব অস্থির-অস্থির লাগে

একমাস চাকরির পর প্রথম বেতন পেলাম! পাঁচ শ টাকার বদলে সিদ্দিকুর রহমান সাহেব ছ শ টাকা দিয়ে বললেন, তোমার কাজকর্ম ভালো এইভাবে কাজকর্ম করলে বেতন আরো বাড়িয়ে দিব

আমার মনে বড় আনন্দ হল আমি তখন একটা কাজ করলাম পাগলামিও বলতে পারেন! বেতনের সব টাকা খরচ করে মোক্তার সাহেবের স্ত্রী এবং তাঁর তিন মেয়ের জন্য চারটা শাড়ি কিনে ফেললাম টাঙ্গাইলের সুতি শাড়ি মোক্তার সাহেবের জন্য একটা খদ্দরের চাদর

মোক্তার সাহেবের স্ত্রী বললেন, তোমার কি মাথাটা খারাপ? এইটা তুমি কী করলা? বেতনের প্রথম টাকা-তুমি তোমার আত্মীয়স্বজনের জন্য জিনিস কিনবা, বাড়িতে টাকা পাঠাইবা

আমি বললাম, মা, আমার আত্মীয়স্বজন কেউ নাই আপনারাই আমার আত্মীয়স্বজন

তিনি খুবই অবাক হয়ে বললেন, কই, কোনোদিন তো কিছু বল নাই!

আপনি জিজ্ঞেস করেন নাই–এই জন্য বলি নাই আমার বাবা-মা খুব ছোটবেলায় মারা গেছেন আমি মানুষ হয়েছি এতিমখানায় এতিমখানা থেকেই উলা পাস করেছি

উনি আমার কথায় মনে খুব কষ্ট পেলেন উনার মনটা ছিল পানির মতো সবসময় টলটল করে উনি বললেন, কিছু মনে নিও না আমার আগেই জিজ্ঞেস করা উচিত ছিল তুমি আমারে মা ডাক আর আমি তোমার সম্পর্কে কিছুই জানি না-এইটা খুবই অন্যায় কথা আমার খুব অন্যায় হইছে

তিনি তাঁর তিন মেয়েরে ডেকে বললেন, তোমরা এরে আইজ থাইক্যা নিজের ভাইয়ের মতো দেখবা মনে করুবা তোমরার এক ভাই তার সামনে পর্দা করার দরকার নাই

এর মধ্যে একটা বিশেষ জরুরি কথা বলতে ভুলে গেছি –মোক্তার সাহেবের ছোটো মেয়ে লতিফার কথা এই মেয়েটা পরীর মতো সুন্দর একটু পাগল ধরনের নিজের মনে কথা বলে নিজের মনে হাসে যখন—তখন বাংলা-ঘরে চলে আসে আমার সঙ্গে দুই-একটা টুকটাক কথাও বলে অদ্ভুত সব কথা! একদিন এসে বলল, এই যে

মৌলানা সাব, একটা কথা জিজ্ঞেস করতে আসছি আচ্ছা বলেন তো—শয়তান পুরুষ না মেয়েছেলে?
আমি বললাম, শয়তান পুরুষ
লতিফা বলল, আল্লা মেয়ে-শয়তান তৈরি করেন নাই কেন?
আমি বললাম, তা তো জানি না আল্লাহপাকের ইচ্ছার খবর কেমনে জানব? আমি অতি তুচ্ছ মানুষ
কিন্তু শয়তান যে পুরুষ তা আপনি জানেন?
জানি
আপনে ভুল জানেন শয়তান পুরুষও না স্ত্রীও না! শয়তান আলাদা এক জাত
আমি মেয়েটার বুদ্ধি দেখে খুবই অবাক হই এই রকম সে প্রায়ই করে একদিনের কথা ছুটির দিন দুপুর বেলা বাংলাঘরে আমি ঘুমাচ্ছি হঠাৎ ঘুম ভেঙে গেল অবাক হয়ে দেখি, লতিফা আমার ঘরে আমি ধড়মড় করে উঠে বসলাম লতিফা বলল, আপনেরে একটা ধাঁধা জিজ্ঞেস করতে আসছি আচ্ছা বলেন তো–
হেন কোন গাছ আছে এ-ধরায়
স্থলে জলে কভু তাহা নাহি জন্মায়
আমি ধাঁধার জবাব না-দিয়ে বললাম, তুমি কখন আসছ?
লতিফা বলল, অনেকক্ষণ হইছে আসছি আপনে ঘুমাইতেছিলেন, আপনারে জাগাই নাই! এখন বলেন-ধাঁধার উত্তর দেন,
হেন কোন গাছ আছে এ-ধরায়
স্থলে জলে কভু তাহা নাহি জন্মায়
আমি বললাম, এইটার উত্তর জানা নাই
উত্তর খুব সোজা উত্তর হইল-পরগাছা আচ্ছা আরেকটা ধরি বলেন দেখি–
পাকলে খেতে চায় না, কাঁচা খেতে চায়
এ কেমন ফল বল তো আমায়?
মেয়েটার কাণ্ডকারখানায় আমার ভয়ভয় লাগতে লাগল কেন সে এই রকম করে? কেন বারবার আমার ঘরে আসে? লোকের চোখে পড়লে নানান কথা রটবে মেয়ে যত সুন্দর তারে নিয়া রটনাও তত বেশি
লতিফা আমার বিছানায় বসন্তে-বসতে বলল, কই বলেন এটার উত্তর কি–

পাকলে খেতে চায় না, কাঁচা খেতে চায়
এ কেমন ফল বল তো আমায়?
বলতে পারলেন না! এটা হল- শশা! পাকা শশা কেউ খায় না সবাই কাঁচা শশা চায় আচ্ছা আপনার বুদ্ধি এত কম কেন? একটাও পারেন না আপনি একটা ধাঁধা ধরেন আমি সঙ্গে-সঙ্গে বলে দেব
আমি ধাঁধা জানি না লতিফা
আপনি কী জানেন? শুধু আল্লাহ-আল্লাহ করতে জানেন, আর কিছু জানেন?
লতিফা, তুমি এখন ঘরে যাও
ঘরেই তো আছি এইটা ঘর না? এইটা কি বাহির?
যুখন-তখন তুমি আমার ঘরে আসা- টা ঠিক না
ঠিক না কেন? আপনি কি বাঘ না ভালুক?
আমি চুপ করে রইলাম আধা-পাগল ই মেয়েকে আমি কী বলব? ই মেয়ে কদিন নিজে বিপদে পড়বে, আমাকেও বিপদে ফেলবে লতিফা বলল, আমি যে মাঝেমুলার খানে আসি—সেইটা আপনার ভালো লাগে না-ঠিক না?
হ্যাঁ, ঠিক
ভালো লাগে না কেন?
নানান জনে নানান কথা বলতে পারে
কী কথা বলতে পারে? আপনার সঙ্গে আমার ভালবাসা হয়ে গেছে? চুপ করে আছেন কেন, বলেন
তুমি এখন যাও লতিফা
আচ্ছা যাই কিন্তু আমি আবার আসব রাত-দুপুরে আসব তখন দেখবেন-কী বিপদ!
কেন এই রকম করতেছ লতিফা?
লতিফা উঠে দাঁড়াতে-দাঁড়াতে বলল, যে ভয় পায় তাকে ভয় দেখাতে আমার ভালো লাগে ইজন্যে এএরকম করি আচ্ছা মৌলানা সাহেব, যাই আসসালামু আলায়কুম ওয়া রহমাতুল্লাহে ওয়া বরকাতুহু হি-হি-হি
ভাই, আপনার কাছে সত্য কথা গোপন করব না সত্য গোপন করা বিরাট অন্যায় আল্লাহুপাক সত্য গোপনকারীকে পছন্দ করেন না চাকরি পাওয়ার পরেও আমি মোক্তার সাহেবের বাড়িতে থেকে গেলাম

শুধু লতিফার জন্য   তারে দেখার জন্য মনটা ছটফট করত   মনে-মনে অপেক্ষা করতাম কোন সময় তারে কনজার হলেও দেখব   তার পায়ের শব্দ শুনলেও বুক ধড়ফড় করত   রাত্রে ভালো ঘুম হত না   শুধু লতিফার কথা ভাবতাম! বলতে খুব শরম লাগছে ভাই-সাব, তবু বলি- লতিফার চুলের কাটা কাঁটা আমি সবসময় আমার সঙ্গে রাখতাম আমার কাছে মনে হত— ইটা চুলের কাঁটা না, সাত রাজার ধন   আমি আল্লাহপাকের দরবারে কান্নাকাটি কুরতাম   বলতাম –হে পরোয়ারদিগার, হে গাফুরুর রহিম, তুমি আমাকে –কি বিপদে ফেললা   তুমি আমারে উদ্ধার করা

আল্লাহপাক আমাকে উদ্ধার করলেন   লতিফার বিবাহের প্রস্তাব আসল   ছেলে এম.বি.বি.এস. ডাক্তার   বাড়ি গৌরীপুর   ভালো বংশ খান্দানি পরিবার   ছেলে নিজে সে মেয়ে দেখে গেল   মেয়ে তার খুব পছন্দ হল   পছন্দ না-হওয়ার কোনো কারণ নাই   লতিফার মতো রূপবতী মেয়ে সচরাচর দেখা যায় না   ছেলেও দেখতে শুনতে ভালো শুধু গায়ের রঙটা একটু ময়লা   কথায় বার্তায়ও ছেলে অতি ভদ্র   বিয়ে ঠিকঠাক হয়ে গেল   বারই শ্রাবণ   শুক্রবার দিবাগত রাত্রে বিবাহ পড়ানো হবে

আমার মনটা বড়ই খারাপ হয়ে গেল   আমি জানি, ই মেয়ের সঙ্গে আমার বিবাহের কোনো প্রশ্নই ওঠে না   কোথায় সে আর কোথায় আমি   চাকরীশ্রেণীর আশ্রিত কজন মানুষ   জমিজমা নাই, আত্মীয়স্বজন নাই, সহায়-সম্বল নাই   তার জন্য আমি কোনোদিন আফসোস করি নাই   আল্লাহপাক যাকে যা দেন তাই নিয়াই সন্তুষ্ট থাকতে হয়   আমিও ছিলাম   কিন্তু যে-দিন লতিফার বিয়ের কথা পাকাপাকি হয়ে গেল সে-দিন কী যে কষ্ট লাগল বলে আপনাকে বুঝাতে পারব না! সারা রাত শহরের পথে-পথে ঘূরলাম   জীবনে কোনোদিন নামাজ কাজ করি নাই—এই প্রথম এশার নামাজ কাজ করলাম ফজরের নামাজ কাজ করলাম   এত দিন পরে বলতে লজ্জা লাগছে– আমার প্রায় মাথা-খারাপের মতো হয়ে গিয়েছিল   তোরকেলা মোক্তার সাহেবের বাসায় গেলাম! সবার কাছ থেকে বিদায় নিলাম   এইখানে আর থাকব না   বাজারে চালের আড়তে থাকব   মোক্তার সাহেবের স্ত্রী বললেন, এখন যাবে কেন বাবা? মেয়ের বিয়ে ঠিক হয়ে গেছে   কত কাজকর্ম   কাজকর্ম শেষ করে তারপর যাও

আমি মিথ্যা কথা বলি না প্রথম মিথ্যা বললাম আমি বললাম, মা, সিদ্দিকুর রহমান সাহেব আমাকে আজই দোকানে গিয়ে উঠতে বলেছেন-উনি আমার মনিব-অন্নদাতা ওনার কথা না রাখলে অন্যায় হবে বিয়ের সময় আমি চলে আসব কাজকর্মের কোনো অসুবিধা হবে না, মা

সবার কাছ থেকেই বিদায় নিলাম লতিফার কাছ থেকে বিদায় নিতে পারলাম না সে যখন সামনে এসে দাঁড়াল তখন চোখ তুলে তার দিকে তাকাতে পর্যন্ত পারলাম না

লতিফা বলল, চলে যাচ্ছেন?

আমি বললাম, হ্যাঁ

কেন, আমরা কি কোনো দোষ করেছি?

ছি ছিং-দোষ করবে কেন?

আচ্ছা, যাওয়ার আগে এই ধাঁধাটা ভাঙায়ে দিয়ে যান-বলেন দেখি–

ছাই ছাড়া শোয় না;

লাথি ছাড়া ওঠে না এই জিনিস কি?

জানি না লতিফা

এত সহজ জিনিস পারলেন না এটা হল কুকুর আচ্ছা যান দোষঘাট হলে ক্ষমা করে দিয়েন

আমি আড়তে চলে আসলাম রাত আটটার দিকে মোক্তার সাহেব লোক পাঠিয়ে আমাকে ডাকিয়ে নিয়ে গেলেন তিনি শোকার ঘরে চেয়ারে বসে ছিলেন আমাকে সেইখানে নিয়ে যাওয়া হল আমি খুবই অবাক হলাম একটু ভয়ভয়ও করতে লাগল তাকিয়ে দেখি মোক্তার সাহেবের স্ত্রী খাটে বসে আছেন নিঃশব্দে কাঁদছেন আমি কিছুই বুঝলাম না বুক ধড়ফড় করতে লাগল না জানি কী হয়েছে

মোক্তার সাহেব বললেন, তোমাকে আমি পুত্রের মতো স্নেহ করেছি তার বদলে তুমি এই করলে? দুধ দিয়ে কালসাপ পোষার কথা শুধু শুনেছি আজ নিজের চোখে দেখলাম

আমি মোক্তার সাহেবের স্ত্রীর দিকে তাকিয়ে বললাম, মা, আমি কিছুই বুঝতেছি না

মোক্তার সাহেব চাপা স্বরে বললেন, বোকা সাজার দরকার নাই! বোকা সাজবা না তুমি যা করেছ তা তুমি ভালোই জান তুমি পথের কুকুরেরও অধম

আমি বললাম, আমার কী অপরাধ দয়া করে বলেন
মোক্তার সাহেব রাগে কাঁপতে-কাঁপতে বললেন, মেথরপট্টিতে যে শুয়োর থাকে তুই তার চেয়েও অধম—তুই নর্দমার ময়লা বলতে-বলতে তিনিও কোঁদে ফেললেন
মোক্তার সাহেবের স্ত্রী বললেন, লতিফা সবই আমাদের বলেছে–কিছুই লুকায় নাই এখন এই অপমান এই লজ্জার হাত থেকে বাঁচার একমাত্র উপায় লতিফার সঙ্গে তোমার বিবাহ দেওয়া তুমি তাতে রাজি আছ, না মেয়ের সর্বনাশ করে পালানোই তোমার ইচ্ছা?
আমি বললাম, মা, আপনি কী বলছেন, আমি কিছুই বুঝতে পারতেছি না লতিফা কী বলেছে আমি জানি না তবে আপনারা যা বলবেন-আমি তা-ই করব আল্লাহপাক উপরে আছেন তিনি সব জানেন, আমি কোনো অন্যায় করি নাই মা
মোক্তার সাহেব চিৎকার করে বললেন, চুপ থাক, শুয়োরের বাচ্চা চুপ থাক
সেই রাতেই কাজী ডাকিয়ে বিয়ে পড়ানো হল বাসর রাতে লতিফা বলল, আমি একটা অন্যায় করেছি –আপনার সাথে যেন বিবাহ হয় এই জন্য বাবা-মাকে মিথ্যা বলেছি—আমার পেটে সন্তান আছে বিরাট অপরাধ করেছি, আপনার কাছে ক্ষমা চাই
আমি বললাম, লতিফা, আমি তোমার অপরাধ ক্ষমা করলাম! তুমি আল্লাহপাকের কাছে ক্ষমা চাও
আপনি ক্ষমা করলেই আল্লাহ ক্ষমা করবেন তা ছাড়া আমি তেমন বড় অপরাধ তো করি নাই! সামান্য মিথ্যা বলেছি আপনাকে বিবাহ করার জন্য অনেক বড় অপরাধ করার জন্যও আমি তৈরি ছিলাম আচ্ছা এখন বলেন এই ধাঁধাটির মানে কি–
আমার একটা পাখি আছে
যা দেই সে খায়
কিছুতেই মরে না পাখি
জলে মারা যায়
বুঝলেন ভাইসাহেব, আনন্দে আমার চোখে পানি এসে গেল এই আনন্দের কোনো সীমা নাই! আমার মতো নাদান মানুষের জন্য আল্লাহপাক এত আনন্দ রেখে দিয়েছেন আমি কল্পনাও করি নাই! আমি কত বার যে বললাম, আল্লাহপাক, আমি তোমার নেয়ামত স্বীকার

করি   আমি তোমার নেয়ামত স্বীকার করি
বিয়ের পর আমি শ্বশুরবাড়িতেই থেকে গেলাম   আমার এবং লতিফার বড় দুঃখের সময় কাটতে লাগল   শ্বশুরবাড়ির কেউ আমাদের দেখতে পারে না   খুবই খারাপ ব্যবহার করে   আমার শাশুড়ি দিন-রাত লতিফাকে অভিশাপ দেন-মর, মর, তুই মর
আমার শ্বশুরসাহেব একদিন আমাকে ডেকে বললেন, সকালবেলায় তুমি আমার সামনে আসবা না   সকালবেলায় তোমার মুখ দেখলে আমার দিন খারাপ যায়
শ্বশুরবাড়ির কেউ আমার সঙ্গে কথা বলে না   তারা একসঙ্গে খেতে বসে   সেখানে আমার যাওয়া নিষেধ   সবার খাওয়াদাওয়া শেষ হলে লতিফা থালায় করে আমার জন্য ভাত নিয়ে আসে   সেই ভাত আমার গলা দিয়ে নামতে চায় না
লতিফা রোজ বলে, চল, অন্য কোথাও যাই গিয়া
আমি চুপ করে থাকি   কই যাব বলেন? আমার কি যাওয়ার জায়গা আছে? যাওয়ার কোনো জায়গা নাই   লতিফা খুব কান্নাকাটি করে
একদিন খুব অপমানের মধ্যে পড়লাম   আমার শ্বশুরসাহেবের পাঞ্জাবির পকেট থেকে এক হাজার টাকা চুরি গেছে   তিনি আমারে ডেকে নিয়ে বললেন, এই যে দাড়িওয়ালা, তুমি কি আমার টাকা নিছ? আমার চোখে পানি এসে গেল   এ কী অপমানের কথা! আমি দরিদ্র আমার যাওয়ার জায়গা নাই-সবই সত্য, কিন্তু তাই বলে আমি কি চোর? ছিঃ ছিঃ
শ্বশুরসাহেব বললেন, কথা বল না কেন? আমি বললাম, আমারে অপমান কইরেন না   যত ছোটই হই, আমি আপনার কন্যার স্বামী
শ্বশুরসাহেব বললেন, চুপ   চোর আবার ধর্মের কথা বলে! লতিফা সেইদিন থেকে খাওয়াদাওয়া বন্ধ করে দিল   সে বলল-এই বাড়ির তাত সে মুখে দিবে না
আমার শাশুড়ি বললেন, ঢং করিস না   এই বাড়ির ভাত ছাড়া তুই ভাত পাইবি কই?
দুই দিন দুই রাত গেল, লতিফা পানি ছাড়া কিছুই মুখে দেয় না আমারে বলে, তুমি আমারে অন্য কোথাও নিয়া চল   দরকার হইলে গাছতলায় নিয়া চল   এই বাড়ির ভাত আমি মুখে দিব না
আমি মহা বিপদে পড়লাম

হাত উঠায়ে বললাম –হেমাবৃন্দ হে পাক পরোয়ারদিগার—তুমি ছাড়া আমি কার কাছে যাব? আমার দুঃখের কথা কারে বলব? কে আছে আমার? তুমি আমারে বিপদ থাইক্যা বাঁচাও
আল্লাহ্‌পাক আমার প্রার্থনা শুনলেন
ভোরবেলায় চালের আড়তে গিয়েছি সিদ্দিকুর রহমান সাহেব আমারে ডেকে বললেন, এই যে মৌলানা, আমার একটা উপকার করতে পারবে?
আমি বললাম, জ্বি জনাব, বলেন
ময়মনসিংহ শহরে আমি নতুন বাড়ি করেছি এখন থেকে ঐ বাড়িতে থাকব! সপ্তাহে-সপ্তাহে এইখানে আসব নেত্রকোণায় আমার যে-বাড়ি আছে–তুমি কি এই বাড়িতে থাকতে পারবে? নেত্রকোণার বাড়ি আমি বিক্রি করতে চাই না শুনলাম তুমি বিবাহ করেছি–তুমি এবং তোমার স্ত্রী দু জন মিলে থাক
আমি বললাম, জনাব, আমি অবশ্যই থাকব
তা হলে তুমি এক কাজ কর, আজকেই চলে আস একতলার কয়েকটা ঘর নিয়ে তুমি থাক দোতলার ঘর তালাবন্ধ থাকুক
জ্বি আচ্ছা! বাড়িটা শহর থেকে দূরে তবে ভয়ের কিছু নেই, একজন দারোয়ান আছে চরিশ ঘন্টা থাকবে দারোয়ানের নাম বলরাম ভালো লোক
জনাব আমি আজকেই উঠব
সেইদিন বিকালেই সিদিক সাহেবের বাড়িতে গিয়া উঠলাম বিরাট বাড়ি বাড়ির নাম সরাজুবালা হাউস হিন্দু বাড়ি ছিল সিদ্দিক সাহেবের বাবা কিনে নিয়েছিলেন আট ইঞ্চি ইটের দেয়ালে বাড়ির চারদিক ঘেরা দোতলা পাকা দালান বিরাট বড় বড় বারান্দা দেয়ালের ভিতরে নানান জাতের গাছগাছড়া দিনের বেলায়ও অন্ধকার হয়ে থাকে
আমি লতিফাকে বললাম, বাড়ি পছন্দ হয়েছে লতিফা?
লতিফা আনন্দে কেঁদে ফেলল দুই দিন খাওয়াদাওয়া না-করায় লতিফার শরীর নষ্ট হয়ে গিয়েছিল চোখ ছোট-ছোট, ঠোঁট কালচে মুখ শুকিয়ে এতটুকু হয়ে গেছে এই অবস্থাতেই সে রান্নাবান্না করল অতি সামান্য আয়োজন ভাত ডাল পেঁপে ভাজা! খেতে অমৃতের মতো লাগল ভাইসাহেব

খাওয়াদাওয়ার পর দু জনে হাত ধরাধরি করে বাগানে হাঁটলাম হাসবেন না ভাইসব, তখন আমাদের বয়স ছিল অল্প মন ছিল অন্য রকম! হাঁটতে-হাঁটতে আমার মনে হল, এই দুনিয়াতে আল্লাহপাক আমার মতো সুখী মানুষ আর তৈরি করেন নাই আনন্দে বারবার চোখে পানি এসে যাচ্ছিল ভাই সাহেব!
ক্লান্ত হয়ে একসময় একটা লিচুগাছের নিচে আমরা বসলাম লতিফ বলল, আমি যে মিথ্যা কথা বইলা আপনেরে বিবাহ করছি, এই জন্য কি আমার উপর রাগ করছেন?
আমি বললাম, না লতিফা আমার মতো সুখী মানুষ নাই
যদি সুখী হন তাহলে এই ধাঁধাটা পারেন কি না দেখেন বলেন দেখি–
কাটলে বাঁচে, না-কাটলে মরে
এমন সুন্দর ফল কোন গাছেতে ধরে?
পারলাম না লতিফা ভালোমতো চিন্তা কইরা বলেন এইটা পারা দরকার খুব দরকার–
কাটলে বাঁচে, না-কাটলে মরে
এমন সুন্দর ফল কোন গাছেতে ধরে?
পারব না লতিফ আমার বুদ্ধি কম
এইটা হইল সন্তানের নাড়ি-কাটা সন্তানের জন্মের পর নাড়ি কাটলে সন্তান বাঁচে না-কাটলে বাঁচে না আচ্ছা এই ধাঁধাটি আপনেরে কোন জিজ্ঞেস করলাম বলেন তো?
তুমি বল আমার বিচারবুদ্ধি খুবই কম
এইটা আপনেরে বললাম—কারণ আমার সন্তান হবে!
লতিফা লজ্জায় দুই হাতে মুখ ঢেকে ফেলল কী যে আনন্দ আমার হল ভাইসাহেব-কী যে আনন্দ!
সেই রাতে লতিফার জ্বর আসল
বেশ ভালো জ্বর আমি জ্বরের খবর রাখি না! ঘুমাচ্ছি লতিফা আমারে ডেকে তুলল বলল, আমার খুব ভয় লাগতেছে, একটু উঠেন তো আমি উঠলাম ঘর অন্ধকার কিছু দেখা যায় না হারিকেন জ্বালায়ে শুয়েছিলাম বাতাসে নিতে গেছে হারিকেন জ্বালালাম
তাকিয়ে দেখি লতিফার মুখ ভয়ে সাদা হয়ে গেছে সে ফিসফিস করে বলল, ছাদের কার্নিশে কে যেন হাঁটে
আমি শোনার চেষ্টা করলাম কিছু শুনলাম না

লতিফা বলল, আমি স্পষ্ট শুনেছি একবার না, অনেক বার শুনেছি জুতা পায়ে দিয়া হাঁটে জুতার শব্দ হয় হাঁটার শব্দ হয়
বোধহয় দারোয়ান!
না, দারোয়ান না অন্য কেউ
কি করে বুঝলা অন্য কেউ?
বললাম না জুতার শব্দ! দারোয়ান কি জুতা পরে?
তুমি থাক আমি খোঁজ নিয়া আসি?
না না এইখানে একা থাকলে আমি মরে যাব
আমি লতিফার হাত ধরে বসে রইলাম এই প্রথম বুঝলাম লতিফার খুব জ্বর জ্বর আরো বাড়ল একসময় জ্বর নিয়ে ঘুমায়ে পড়ল তখন আমি নিজেই শব্দটা শুনলাম ঝন ঝন শব্দ জুতার শব্দ না অন্য রকম শব্দ ঝন-ঝন ঝনঝন
একমনে আয়াতুল কুরসি পড়লাম
তিন বার আয়াতুল কুরসি পড়ে হাততালি দিলে-সেই হাততালির শব্দ যতদূর যায় ততদূর কোনো জিন-ভূত আসে না হাততালি দেয়ার পর ঝনঝন শব্দ কমে গেল, তবে পুরোপুরি গেল না আমি সারা রাত জেগে কাটালাম
ভোরবেলা সব স্বাভাবিক
রাতে যে এত ভয় পেয়েছিলাম মনেই রইল না লতিফার গায়েও জ্বর নেই সে ঘর-দুয়ার গোছাতে শুরু করল একতলার সর্বদক্ষিণের দুটো ঘর আমরা নিয়েছি বারান্দা আছে কাছেই কলঘর লতিফা নিজের সংসার ঠিকঠাক করতে ব্যস্ত হয়ে পড়ল দারোয়ান বলরাম সাহায্য করার জন্য চলে আসল বলরামের বয়স প্রায় সত্তরের কাছাকাছি আদি বাড়ি নেপালে দশ বছর বয়সে বাংলাদেশে এসেছে, আর ফিরে যায় নি এখন পুরোপুরি বাঙালি বাঙালি একটি মেয়েকে বিয়ে করেছিল সে মেয়ে মরে গেছে বলরামের এক ছেলে আছে খুলনার এক ব্যাঙ্কের দারোয়ান ছেলে বিয়ে-শাদি করেছে বাবার কোনো খোঁজখবর করে না
বলরামের সঙ্গে অতি অল্প সময়ে লতিফার ভাব বলরাম লতিফাকে মা ডাকা শুরু করল আমি নিশ্চিন্ত হয়ে দোকানে চলে গেলাম ফিরতে সন্ধ্যা হয়ে গেল!
বাড়িতে ঢুকে দেখি বারান্দায় পা ছড়িয়ে লতিফা বসে আছে তার মুখ

শুকনা   আমি বললাম, কী হয়েছে?
ভয় লাগছে!
কিসের ভয়?
বিকেলে ঘুমিয়ে পড়েছিলাম   একটা খুব খারাপ স্বপ্ন দেখেছি
কী স্বপ্ন?
দেখলাম আমি ঘুমাচ্ছি   একটা লম্বা, কালো এবং খুব মোটা লোক ঘরে ঢুকল   লোকটার সারা শরীরে বড়-বড় লোম   কোনো দাঁত নেই চোখগুলা অসম্ভব ছোটছোট   দেখাই যায়ন—এ-রকুম   হাতের থাবাগুলিও খুব ছোট   বাচ্চা ছেলেদের মতো   আমি লোকটাকে দেখে ভয়ে চিৎকার করে উঠলাম   সে বলল, এই, ভয় পাস কেন? আমার নাম কফিল   আমি তো তোর সাথেই থাকি   তুই টের পাস না? তুই বিয়ে করেছিস, আমি কিছু বলি নাই   এখন আবার সন্তান হবে ভালোমতো শুনে রাখ–তোর সন্তানটারে আমি শেষ করে দিব! এখনি শেষ করতাম   এখন শেষ করলে তোর ক্ষতি হবে   এইজন্য কিছু করছি না   সন্তান জন্মের সাত দিনের ভিতর আমি তারে শেষ করব এই বলেই সে আমারে ধরতে আসল   আমি চিৎকার করে জেগে উঠলাম   তারপর থেকে এইখানে বসে আছি
আমি বললাম, স্বপ্ন হল স্বপ্ন   কত খারাপ-খারাপ স্বপ্ন মানুষ দেখে সবচেয়ে বেশি খারাপ স্বপ্ন দেখে পোয়াতি মেয়েছেলে   তাদের মনে থাকে মৃত্যুভয়
কথাবার্তা বলে লতিফাকে মোটামুটি স্বাভাবিক করে তুললাম   সে ঘরের কাজকর্ম করতে লাগল   রান্না করল   আমরা সকাল-সকাল খাওয়াদাওয়া করলাম   তারপর বাগানে হাঁটতে বের হলাম   লতিফা বলল, এই বাড়িতে একটা দোষ আছে, সেইটা কি আপনি জানেন?
কী দোষ?
এই বাড়িতে একটা খারাপ কুয়া আছে   সিদ্দিক সাহেবের চার বছর বয়সের একটা ছোট্ট মেয়ে কুয়ায় পড়ে মারা গিয়েছিল   কুয়াটা দোষী
কী যে তুমি বল! কুয়া দোষী হবে কেন? বাচ্চা মেয়ে খেলতে-খেলতে পড়ে গেছে
তা না, কুয়াটা আসলেই দোষী
কে বলেছে?
বলরাম বলেছে   কুয়াটার মুখ সিদ্দিক সাহেব টিন দিয়ে ঢেকে

দিয়েছেন সেই টিনে রাতের বেলা কানঝন শব্দ হয় মনে হয় ছোট কোনো বাচ্চা টিনের উপরে লাফায় তুমি গত রাতে কোনো ঝন ঝন শব্দ শোনা নাই?
আমি মিথ্যা করে বললাম, না
আমি কিন্তু শুনেছি
আমি বলরামের উপর খুব বিরক্ত হলাম এইসব গল্প বলে ভয় দেখানোর কোনো মানে হয়? ঠিক করলাম, ভোরবেলায় তাকে ডেকে শক্তভাবে ধমক দিয়ে দেব
রাতে ঘুমুতে যাবার সময়ে লক্ষ করলাম, লতিফার জ্বর এসেছে সে কেমন ঝিম মেরে গেছে মনটা খারাপ হয়ে গেল হারিকেন জ্বালিয়ে রেখে ঘুমুতে গেলাম গভীর রাতে ঘুম ভাঙিল লতিফা আমাকে ঝাঁকাচ্ছে ঘর অন্ধকার লতিফা বলল, হারিকেন আপনা-আপনি নিভে গেছে আমার বড়ো ভয় লাগতেছে
আমি হারিকেন জ্বালালাম, আর তখনি ঝন ঝন শব্দ পেলাম একবার না, বেশ কয়েক বার
লতিফা ফিসফিস করে বলল, শব্দ শুনলেন?
আমি জবাব দিলাম না লতিফা কাঁদতে লাগল
যতই দিন যেতে লাগল লতিফার অবস্থা ততই খারাপ হতে লাগল রোজ সে কফিলিকে স্বপ্ন দেখে কফিল তাকে শাসিয়ে যায় বারবার মনে করিয়ে দেয়—বাচ্চা হওয়ার সাত দিনের মধ্যে সে বাচ্চা নিয়ে নিবে মনের শান্তি পুরোপুরি নষ্ট হয়ে গেল
আমি লতিফাকে তার বাবার বাড়িতে নিয়ে যেতে চাইলাম, সে রাজি হল না প্রয়োজনে সে এইখানেই মরবে, কিন্তু বাবার বাড়িতে যাবেনা
আমি তার জন্য তাবিজকবীচের ব্যবস্থা করলাম, বাড়ি-বন্ধনের ব্যবস্থা করলাম! আমি দরিদ্র মানুষ, তবু একটা কাজের মেয়ের ব্যবস্থা করলাম, যেন সে সারাক্ষণ লতিফার সঙ্গে থাকে
কিছুতেই কিছু হল না
এক সন্ধ্যাবেলায় বাসায় ফিরে দেখি-লতিফা খুব সাজগোজ করেছে লাল একটা শাড়ি পরেছে পান খেয়ে ঠোঁট লাল করেছে বেণী করে চুল বেঁধেছে বেণীতে চারপাঁচটা জবা ফুল সে পা ছড়িয়ে মেঝেতে বসে আছে একটু দূরে বলরাম এবং কাজের মেয়েটা তারা দু জন ভীত চোখে তাকিয়ে আছে লতিফার দিকে

আমাকে দেখেই লতিফা খিলখিল করে হেসে উঠল  হাসি আর থামতেই চায় না  আমি বললাম, কী হয়েছে লতিফা? লতিফা হাসি থামাল এবং আমাকে হতভম্ব করে দিয়ে পুরুষের গলায় বলল, মৌলানা আসছে  মৌলানারে অজুর পানি দেও! নামাজের পাটি দেও  কেবলা কোন দিকে দেখাইয়া দেও! টুপি দেও, তসবি দেও!

আমি বললাম, এই রকম করতেছ  কেন লতিফা?

লতিফা আবার হাসতে-হাসতে ভেঙে পড়ে বলল, ওমা, মেয়েছেলের সঙ্গে দেখি মৌলানা কথা বলে! ছিঃ ছিঃ ছিঃ! মৌলানার লজ্জা নাই!

আমি আয়তুল কুরসি পড়া শুরু করলাম

আমাকে থামিয়ে দিয়ে লতিফা চিৎকার করে বলল, চুপ কর  আমার নাম কফিল! তোর মতো মৌলানা আমি দশটা হজম কইরা রাখছি গোটা কোরান শরিফ আমার মুখস্থ  আমার সঙ্গে পাল্লা দিবি? আয়, পাল্লা দিলে আয়  প্রথম থাইকা শুরু করি. হি-হিঁ-হি ভয় পাইছস? ভয় পাওনেরই কথা  বেশি ভয় পাওনের দরকার নাই  তোরে আমি কিছু বলব না! তোর বাচ্চাটারে শেষ করব  তুই মৌলানা মানুষ, তুই বাচ্চা দিয়া কী করবি? তুই থাকিবি মসজিদে  মসজিদে বইস্যা তুই তোর আল্লাহরে ডাকবি  পুলাপান না-থাকাই তোর জন্য ভোলা  হি-হি-হি একটা ভয়ংকর রাত পার করলাম ভাইসাব  সকালে দেখি সব ঠিকঠাক  লতিফ ঘরের কাজকর্ম করছে  এইভাবে দিন পার করতে লাগিলাম  কখনো ভালো কখনো মন্দ

লতিফ যখন আট মাসের পোয়াতি, তখন আমি হাতে-পায়ে ধরে আমার শাশুড়িকে এই বাড়িতে নিয়া আসলাম  লতিফা খানিকটা শান্ত হল তবে আগের মতো সহজ-স্বাভাবিক হল না  চমকে-চমকে ওঠে  রাতে ঘুমাতে পারে না  ছটফট করে  মাঝে-মাঝে ভয়ংকর দুঃস্বপ্ন দেখে সেই দুঃস্বপ্নে কফিল এসে উপস্থিত হয়  কফিল চুপা গলায় বলে, দেরি নাই—আরদেরি নাই  পুত্রসন্তান আসতেছে  সাতদিনের মধ্যে নিয়ে যাব  কান্দোকাটি যা করার কইরা নেও  ঘুম ভেঙে লতিফা জেগে ওঠে  চিৎকার করে কাঁদে  আমি চোখে দেখি অন্ধকার  কী করব কিছুই বুঝি না

শ্রাবণ মাসের তিন তারিখে লতিফার একটা পুত্রসন্তান হল  কী সুন্দর যে ছেলেটা হল ভাইসাহেব, না-দেখলে বিশ্বাস করবেন না  চাঁপা ফুলের মতো গায়ের রঙ  টানাটানা চোখ  আমি এক শ রাকাত

শোকরানা নামাজ পড়ে আল্লাহ্র কাছে আমার সন্তানের হায়াত চাইলাম আমার মনের অস্থিরতা কমল না

আঁতুড়ঘরের বাইরে একটা বেঞ্চ পেতে রাতে শুয়ে থাকি আমার স্ত্রীর সঙ্গে থাকেন আমার শাশুড়ি আর আমার স্ত্রীর দূর সম্পর্কের এক খালাতো বোন পালা করে কেউ-না-কেউ সারা রাত জেগে থাকি লতিফার চোখে এক ফোটাও ঘুম নাই সন্তানের মা সারাক্ষণ বাচ্চা বুকের নিচে আড়াল করে রাখে এক মুহূর্তের জন্য চোখের আড়াল করে না আমার শাশুড়ি যখন বাচ্চা কোলে নেন তখনো লতিফ বাচ্চাটার গায়ে হাত দিয়ে রাখে, যেন কেউ নিয়ে যেতে না পারে

ছয় দিনের দিন কি হল শুনেন

ঘোর বর্ষ সারা দিন বৃষ্টি হয়েছে সন্ধ্যার পর আকাশ ভেঙে বৃষ্টি নামল এ-রকম বর্ষা আমি আমার জীবনে দেখি নাই

লতিফা আমাকে বললো, আইজরাইতটা আপনে জাগনা থাকবেন আমার কেমন জানি লাগতেছে

আমি বললাম, কেমন লাগতেছে?

জানি না একটু পরে-পরে শরীর কাঁপতেছে

তুমি নিশ্চিন্ত হইয়া থাক আমি সারা রাইত জগনা থাকব

আপনে একটু বলরামরেও খবর দেন সেও যেন জগন্না থাকে

আমি বলরামকে খবর দিলাম লতিফ বাচ্চাটারে বুকের নিচে নিয়া শুইয়া আছে আমি একমনে আল্লাহপাকেরে ডাকতেছি জীবন দেওয়ার মালিক তিনি জীবন নেওয়ার মালিকও তিনি

রাত তখন কত আমি জানি না ভাইসাহেব ঘুমায়ে পড়েছিলাম লতিফার চিৎকারে ঘুম ভাঙিল সে আসমান ফাটাইয়া চিৎকার করতেছে আমার বাচ্চা কই গেল-আমার বাচ্চা কই হারিকেন জ্বালানো ছিল, নিভানো! পুরা বাড়ি অন্ধকার কাঁপতে-কাঁপতে হারিকেন জ্বালালাম দেখি সত্যি বাচ্চা নাই আমার শাশুড়ি ফিট হয়ে পড়ে গেলেন

লতিফা ঝড়-বৃষ্টির মধ্যে দৌড়ায়ে ঘর থেকে বের হয়ে গেল ছুটে গেল কুয়ার কুয়ার উপর টিন দিয়া ঢাকা ছিল তাকায়ে দেখি টিন সরানো লতিফা চিৎকার করে বলছে—আমার বাচ্চারে কুয়ার ভিতর ফালাইয়া দিছে আমার বাচ্চা কুয়ার ভিতরে লতিফা লাফ দিয়া কুয়াতে নামতে চাইল আমি তাকে জড়ায়ে ধরলাম

ইমাম সাহের চুপ করে গেলেন কপালের ঘাম মুছলেন
আমি বললাম, বাচ্চাটা কি সত্যি কুয়াতে ছিল?
জ্বি
আর দ্বিতীয় বাচ্চা? সে-ও কি এইভাবে মারা যায়?
জ্বি-না জনাব আমার দ্বিতীয় বাচ্চা শ্বশুরবাড়িতে জন্মগ্রহণ করে
সিদ্দিক সাহেবের ঐ বাড়ি তাহলে আপনি ছেড়ে দেন?
জ্বি তাতে অবশ্য লাভ হয় না কফিলের যন্ত্রণা কমে না দ্বিতীয় সন্তানটাকেও সে মারে জন্মের চারদিনের দিন–
আমি আৎকে উঠে বললাম, থাক ভাই, আমি শুনতে চাই না গল্পগুলো আমি সহ্য করতে পারছি না
ইমাম সাহেব বললেন, আল্লাহপাক আরেকটা সন্তান দিতেছেন কিন্তু এই সন্তানটাকেও বাঁচাতে পারব না মনটা বড়ই খারাপ ভাই সাহেব বড়ই খারাপ আমি কত বার চিৎকার করে বলেছি-কফিল, তুমি আমারে মেরে ফেল আমার সন্তানরে মের না এই সুন্দর দুনিয়া তারে দেখতে দাও
ইমাম সাহেব কাঁদতে লাগলেন
কিছুক্ষণের মধ্যেই ভোর হল! ইমাম সাহেব ফজরের নামাজের প্রস্তুতি নিতে লাগলেন
সেইদিন ভোরেই আমি সফিককে নিয়ে ঢাকায় চলে এলাম সফিকের আরো কিছুদিন থেকে কালু খাঁর রহস্য ভেদ করে আসার ইচ্ছা ছিল আমি তা হতে দিলাম না ইমাম সাহেবের সঙ্গে আরো কিছু সময় থাকা আমার পক্ষে সম্ভব ছিল না

## তৃতীয়

সাধারণত আমি আমার জীবনের ভয়ংকর অভিজ্ঞতার গল্প মিসির আলির সঙ্গে দেখা হওয়ামাত্র বলি মজার ব্যাপার হচ্ছে—ইমাম সাহেরের এই গল্প তাঁকে বলা হল না!

ঢাকায় ফেরার তিন দিনের মাথায় তাঁর সঙ্গে আমার দেখা নানান কথাবার্তা হল-এটা বাদ পড়ে গেল
দু, মাস পর মিসির আলি আমার বাসায় এলেন রাতে একসঙ্গে খাওয়া দাওয়া করলাম তিনি প্রায় দু ঘন্টা কাটিয়ে বাড়ি চলে গেলেন—ইমাম সাহেবের গল্প বলা হল না তিনি চলে যাবার পর মনে হল–ইমাম সাহেবের গল্পটা তো তাঁকে শোনানো হল না
আমি আমার মেয়েকে বলে রাখলাম যে এর পরে যদি কখনো মিসির আলি সাহেব আমাদের বাসায় আসেন, সে যেন আমার কানের কাছে ইমাম বলে একটা চিৎকার দেয় আমার এই মেয়ের স্মৃতিশক্তি বেশ ভালো সে যে যথাসময়ে ইমাম বলে চিৎকার দেবে, সে-বিষয়ে আমি নিশ্চিত
হলও তাই অনেকদিন পর মিসির আলি সাহেব এসেছেন তাঁর সঙ্গে গল্প করছি —আমার মেয়ে কানের কাছে এসে বিকট চিৎকার দিল এমন চিৎকার যে মেজাজ খারাপ হয়ে গেল! মেয়েকে কড়া ধমক দিলাম মেয়ে কাদো-কাদো হয়ে বলল, তুমি তো বলেছিলে মিসির চাচু এলে-ইমাম বলে চিৎৎকার করতো
আমি বিরক্ত হয়ে বললাম, কানের পর্দা ফাটিয়ে দিতে তো বলি নি যাও, এখন যাও তো!
মিসির আলি বললেন, ব্যাপারটা কী?
আমি বললাম, তেমন কিছু না আপনাকে একটা অভিজ্ঞতার কথা বলতে চাচ্ছিলাম একজন ইমাম সাহেবের গল্প আপনার সঙ্গে দেখা হয় কিন্তু গল্পটা বলার কথা মনে থাকে না! মেয়েকে মনে করিয়ে দিতে বলেছি সে এমন চিৎকার দিয়েছে, এখন মনে হচ্ছে বা কানে কিছু শুনতে পাচ্ছি না
মিসির আলি বললেন, গল্পটা কী বলুন শুনি
আজ থাক আরেক দিন বলব একটু সময় লাগবে লম্বা গল্প
মিসির আলি বললেন, আরেক কাপ চা দিতে বলুন চা খেয়ে বিদেয় হই
চায়ের কথা বলে মিসির আলির সামনে এসে বসলাম মিসির আলি সিগারেট ধরাতে-ধরাতে বললেন, ইমাম সাহেবের গল্পটা আপনি আমাকে কখনই বলতে পারবেন না
আমি অবাক হয়ে বললাম, কেন?

আপনার মস্তিষ্কের একটা অংশ আপনাকে গল্পটা বলতে বাধা দিচ্ছে, যেকারণে অনেক দিন থেকেই আপনি আমাকে গল্পটা বলতে চান অথচ বলা হয় না আপনার মনে থাকে না আজ আপনাকে মনে করিয়ে দেয়া হল, এবং মনেও করিয়ে দেওয়ার জন্য আপনি রেগে গেলেন তার চেয়ে বড় কথা মনে করিয়ে দেবার পরেও আপুনি গল্পটি বলতে চাচ্ছেন না অজুহাত বের করেছেন-বলছেন, লম্বা গল্প আমি নিশ্চিত, আপনার অবচেতন মন চাচ্ছে না এই গল্প আপনি আমাকে বলেন আপনার সাবকনশ্যাস মাইন্ড আপনাকে বাধা দিচ্ছে!

আমার সাবকনশ্যাস মাইন্ড আমাকে বাধা দিচ্ছে কেন?

আমি তা বুঝতে পারছি না গল্পটা শুনলে বুঝতে পারব চা আসুক চা খেতে— খেতে আপনি বলা শুরু করুন আমার সিগারেটও ফুরিয়েছে কাউকে দিয়ে কয়েকটা সিগারেট আনিয়ে দিন

আমি আর কোনো অজুহাতে গেলাম না গল্প শেষ করলাম গল্প শেষ হওয়ামাত্র মিসির আলি বললেন, আবার বলুন

আবার কেন?

মানুষ যখন প্রত্যক্ষ অভিজ্ঞতার গল্প বলে তখন মূল গল্পটি দ্রুত বলার দিকে ঝোঁক থাকে বেশি গল্পের ডিটেইলস-এ যেতে চায় না একই গল্প দ্বিতীয় বার বলার সময় বর্ণনা বেশি থাকে কারণ মূল কাহিনী বলা হয়ে গেছে কথক তখন নাবলা অংশ বলতে চেষ্টা করেন আপনিও তাই করবেন প্রথম বার শুনে কয়েকটা জিনিস বুঝতে পারি নি দ্বিতীয় বারে বুঝতে পারব শুরু করুন

আমি শুরু করলাম, বেশ সময় নিয়ে বললাম

মিসির আলি বললেন, কবে গিয়েছিলেন ধুন্দুল নাড়া? তারিখ মনে আছে?

আছে

আমি মিসির আলিকে তারিখ বললাম তিনি শান্ত গলায় বললেন, আপনার তারিখ অনুযায়ী মেয়েটির বাচ্চা এখন হবে কিংবা হয়ে গেছে আপনি বলছেন দশ মাস আগের কথা মেয়েটির বাচ্চা হয়ে গিয়ে থাকলে তাকে যে হত্যা করা হয়েছে সেই সম্ভাবনা নিরানব্বই ভাগেরও বেশি আর যদি এখনো হয়ে না থাকে তাহলে বাচ্চাটাকে বাঁচানো যেতে পারে এখন কটা বাজে দেখুন তো

আমি ঘড়ি দেখলাম, নটা বাজে

মিসির আলি বললেন, রাত সাড়ে দশটায় ময়মনসিংহে যাওয়ার একটা ট্রেন আছে চলুন রওনা হই
সত্যি যেতে চান?
অবশ্যই যেতে চাই আপনার অসুবিধা থাকলে কীভাবে যেতে হবে আমাকে বলে দিন আমি ঘুরে আসি
আমার অসুবিধা আছে তবু যাব এখন বলুন তো জিন কফিলের ব্যাপারটা আপনি বিশ্বাস করছেন?
না
আপনার ধারণা বাচ্চাগুলোকে খুন করা হয়েছে?
তা তো বটেই
কে খুন করেছে?
মিসির আলি সিগারেট ধরাতে-ধরাতে বললেন, কে খুন করেছে তা আপনিও জানেন আপনার সাবকনশ্যাস মাইন্ড জানে জানে বলেই সাবকনশ্যাস মাইন্ড গল্পটি বলতে আপনাকে বাধা দিচ্ছিল
আমি কিছুই জানি না
মিসির আলি হাসতে-হাসতে বললেন, আপনার সাবকনশ্যাস মাইন্ড জানে, কিন্তু সে এটি আপনার কনশ্যাস মাইন্ডকে জানায় নি বলেই আপনার মনে হচ্ছে আপনি জানেন না
আমি বললাম, কে খুন করেছে?
লুতফা দুটি বাচ্চাই সে মেরেছে তৃতীয়টিও মারবে
কী বলছেন এ-সব!
চলুন, রওনা হয়ে যাই দেরি হয়ে যাচ্ছে টেনে যেতে-যেতে ব্যাখ্যা করব
মিসির আলি বললেন, লতিফা যে পুরো ঘটনাটা ঘটাচ্ছে তা পরিষ্কার হয়ে যায় শুরুতেই, যখন ইমাম সাহেব আপনাকে বলেন কীভাবে জিন কফিল তাঁকে আগুনে পুড়িয়ে মারার চেষ্টা করেছিল ...
পুরোনো ধরনের মসজিদ-একটামাত্র দরজা এই ধরনের মসজিদে বসে থাকলে বাইরের চিৎকার শোনা যাবে না, ভেতর থেকে চিৎকার করলেও বাইরের কেউ শুনবে না কারণ সাউন্ড ওয়েভ চলার জন্যে মাধ্যম লাগে মসজিদের দেয়াল সেখানে বাধার মতো কাজ করছে ...
আপনি এবং ইমাম সাহেব মসজিদে ছিলেন ইমাম সাহেব একসময় স্ত্রীর খোঁজ নিতে গেলেন এবং ফিরে এসে বললেন—লতিফা খুব

চিৎকার করছে   তাই না?
জ্বি, তাই?
মসজিদের ভেতরে বলে সেই চিৎকার আদম শুনতে পাননি   তাই না?
জ্বি
অথচ ইমাম সাহেব যখন আগুন দেখে ভয়ে চেঁচালেন, বাঁচাও বাঁচাও- তখন লতিফা পানির বালতি নিয়ে ছুটে এল   প্রথমত ইমাম সাহেবের চিৎকার লতিফার শোনার কথা নয়   দ্বিতীয়ত শুনে থাকলেও লতিফা কী করে বুঝল আগুন লেগেছে? সে পানির বালতি নিয়ে ছুটে এল কেন? আগুন-আগুন বলে চিৎকার করলেও আমরা চিৎকার শুনে প্রথমে খালি হাতে ছুটে আসি, তারপর পানির বালতি আনি   এটাই স্বাভাবিক   এই মেয়েটি শুরুতেই পানির বালতি নিয়ে ছুটে এসেছে কারণ পানির বালতি হাতের কাছে রেখেই সে আগুন ধরিয়েছে   আমার এই যুক্তি কি আপনার কাছে গ্রহণযোগ্য মনে হচ্ছে?
হচ্ছে
প্রথম শিশুটি মারা গেল   শিশুটিকে ফেলা হল কুয়ায়   এই খবর মেয়েটি জানে, কারণ সে পাগলের মতো ছুটে গেছে কুয়ার দিকে— অন্য কোথাও নয়   তার বাচ্চাটিকে কুয়াতে ফেলা হয়েছে, এটা সে জানল কীভাবে? জানল, কারণ সে নিজেই ফেলেছে   এই যুক্তি কি আপনার কাছে গ্রহণযোগ্য মনে হচ্ছে?
হ্যাঁ, হচ্ছে? আপনাকে কি আরো যুক্তি দিতে হবে? আমার কাছে আরো ছোটখাটো যুক্তি আছে
আর লাগবে না   শুধু বলুন-কুয়ার ওপরের টিনে ঝন ঝন শব্দ হত কেন? যে-শব্দ ইমাম সাহব নিজেও শুনেছেন?
কুয়ার টিনটা না-দেখে বলতে পারব না   আমার ধারণা বাতাসে টিনটা কাঁপে, ঝন ঝন শব্দ হয়   দিনের বেলায় এই শব্দ শোনা যায় না, কারণ আশেপাশে অনেক ধরনের শব্দ হতে থাকে   রাত যতই গভীর হয় চারপাশ নীরব হতে থাকে   সামান্য শব্দই বড় হয়ে কানে আসে
আপনার এই যুক্তিও গ্রহণ করলাম, এখন বলুন, লতিফা এমন ভয়ংকর কাণ্ড কেন করছে?
মেয়েটা অসুস্থ   মনোবিকার ঘটেছে   ইমাম সাহেব লোকটি তাদের আশ্রিত   তাদের পরিবারে চাকরিবাকাররা যে-কাজ করে, সে তাই করত   মেয়েটি ভাগ্যের পরিহাসে এমন একজন মানুষের প্রেমে পড়ে

যায়   প্রচণ্ড মানসিক চাপের সম্মুখীন হয়   পরিবারের সবার কাছে ছোট হয়, অপমানিত হয়   এত প্রচণ্ড চাপ সহ্য করার ক্ষমতা তার ছিল না   তার মনোবিকার ঘটে   পোয়াতি অবস্থায় মেয়েদের হরমোনাল ব্যালান্স এদিক-ওদিক হয়   সেই সময় মনোবিকার তীব্র হয়   মেয়েটির ক্ষেত্রেও তাই হয়েছে   মেয়েটি দরিদ্র ইমামকে বিয়ে করে কঠিন মানসিক চাপের সম্মুখীন হয়েছে   একই সঙ্গে সে লোকটিকে প্রচণ্ড ভালবাসে, আবার প্রচণ্ড ঘৃণাও করে   কী ভয়াবহ অবস্থা

মেয়েটি ইমামকে প্রচণ্ড ঘৃণা করে, এটা কেন বলছেন?

ইমামতি পেশা মেয়েটির পছন্দ নয়   পছন্দ নয় বলেই মেয়েটি কফিলের গলায় বলেছে-ইমাম আসছে   অজুর পানি দে, জয়নামাজ দে, কেবলা কোন দিকে বলে দে   একধরনের রসিকতা করার চেষ্টা করছে

মনোবিকার এমন ভয়াবহ রূপ নিল কেন? সে নিজের বাচ্চাকে হত্যা করছে কেন?

বড়ো ধরনের বিকারে এ-রকম হয়   সে নিজেকে ধ্বংস করতে চাইছে   নিজের সন্তানহত্যার মাধ্যমে সেই ইচ্ছারই অংশবিশেষ পূর্ণ হচ্ছে   আরো কিছু থাকতে পারে   না দেখে বলতে পারব না

## চতুর্থ

ধুন্দুল নাড়া গ্রামে সন্ধ্যার পর পৌঁছলাম   পৌঁছেই খবর পেলাম পাঁচ দিন হয় ইমাম সাহেবের একটি কন্যা হয়েছে   কন্যাটি ভালো আছে বড় ধরনের স্বস্তি বোধ করলাম

ইমাম সাহেবের সঙ্গে দেখা করলাম মসজিদে   তিনি আমাদের দেখে বড়ই অবাক হলেন   আমি বললাম, আপনার স্ত্রী কেমন আছেন?

ইমাম সাহেব বিব্রত গলায় বললেন, ভালো না   খুব খারাপ   কফিল তার সঙ্গে-সঙ্গে আছে   কফিল বলেছে, সাতদিনের মাথায় মেয়েটিকে মেরে ফেলবে   খুব কষ্টে আছি ভাইসাহেব   আল্লাহপাকের কাছে

আমার জন্য খাস দিলে একটু দোয়া করবেন  আমি বললাম, আমি আমার এক বন্ধুকে সঙ্গে নিয়ে এসেছি  উনি আপনার স্ত্রীর সঙ্গে কিছু কথা বলবেন
ইমাম সাহেব বিস্মিত হয়ে বললেন, কেন?
যাতে আপনার বাচ্চাটা ভালো থাকে, সুস্থ থাকে  উনি খুব বড় একজন সাইকিয়াট্রিস্ট  অনেক কিছু বুঝতে পারেন, যা আমরা বুঝতে পারি না  ওনার কথা শুনলে আপনাদের মঙ্গল হবে  এই জন্যেই ওনাকে এনেছি
অবশ্যই আমি ওনার কথা শুনব  অবশ্যই শুনব
ইমাম সাহেব আমাদের ঘরে নিয়ে গেলেন  ঘরে অনেক লোকজন ছিল, তাদের সরিয়ে দেওয়া হল
মিসির আলি বললেন, আমি কিছু কথা বলব যা শুনতে ভালো লাগবে না, তবু দয়া করে শুনুন
লতিফা চাপা গলায় বলল, আমার সাথে কী কথা? আপনার বাচ্চাটির বিষয়ে কথা  বাচ্চাটি যাতে বেঁচে থাকে, ভালো থাকে, সেজন্যেই আমার কথাগুলি আপনাকে শুনতে হবে
লতিফা তার স্বামীর দিকে কিছুক্ষণ তাকিয়ে থেকে বলল, বলেন, কী বলবেন
মিসির আলি খুবই নিরাসক্ত গলায় কথা বলতে শুরু করলেন  কথা বলার সময় একবারও লতিফার দিকে তাকালেন না  লতিফা তার শিশুকে বুকের কাছে নিয়ে খাটে হেলান দিয়ে বসে আছে  তার মাথায় লম্বা ঘোমটা  ঘোমটার ফাঁক দিয়ে মাঝে-মাঝে তার তীব্র চোখের দৃষ্টি নজরে আসছে  ইমাম সাহেব তাঁর স্ত্রীর পাশে বসে আছেন  মিসির আলির ব্যাখ্যা যতই শুনছেন ততই তাঁর চেহারা অন্য রকম হয়ে যাচ্ছে
মিসির আলি কথা শেষ করে লতিফার দিকে তাকিয়ে বললেন, আপনি কি আমার ব্যাখ্যা বিশ্বাস করলেন?
লতিফা জবাব দিল না  মাথার ঘোমটা সরিয়ে দিল  কী সুন্দর শান্ত মুখ! চোখের তীব্রতা এখন আর নেই  মনে হচ্ছে অশ্রু টলমল করছে
মিসির আলি কঠিন গলায় বললেন, আমার ব্যাখ্যা আপনি বিশ্বাস না-করলেও শিশুটির দিকে তাকিয়ে তার মঙ্গলের জন্যে শিশুটিকে আপনি অন্যের কাছে দিন  সে যেন কিছুতেই আপনার সঙ্গে না থাকে  আমার যা বলবার বললাম, বাকিটা আপনাদের ব্যাপার  আচ্ছা, আজ তাহলে

যাই আমরা রাতেই রওনা হব নৌকা ঠিক করা আছে
আমরা বাইরে এসে দাঁড়ালাম আমি বললাম, মিসির আলি সাহেব, আপনার কি মনে হয় মেয়েটি আপনার কথা বিশ্বাস করেছে?
মিসির আলি সিগারেট ধরাতে-ধরাতে বললেন, হ্যাঁ, করেছে এবং বিশ্বাস করার কারণেই তার দ্রুত রোগমুক্তি ঘটবে আমার ধারণা, মেয়েটি নিজেও খানিকটা হলেও এই সন্দেহই করছিল মেয়েটি অসম্ভব বুদ্ধিমতী চলুন, রওনা দেওয়া যাক এই গ্রামে রাত কাটাতে চাই না
আমি বললাম, ইমাম সাহেবের সঙ্গে কথা বলে যাবেন না?
না আমার কাজ শেষ, বাকিটা ওরা দেখবে
রওনা হবার আগে ইমাম সাহেব ঘর থেকে বের হয়ে এলেন শিশুটি তাঁর কোলে তিনি বললেন, লতিফা মেয়েটাকে দিয়ে দিয়েছে সে খুব কাঁদতেছে আপনার সঙ্গে কথা বলতে চায় মেহেরবানি করে একটু আসেন
আমরা আবার ঢুকলাম বিস্মিত হয়ে দেখলাম, লতিফা ব্যাকুল হয়ে কাঁদছে মিসির আলি কোমল গলায় বললেন, আপনি কি কিছু বলবেন?
লতিফা কাঁদতে-কাঁদতে বলল, আল্লাহ আপনার ভালো করবে আল্লাহ্ আপনার ভালো করবে
আপনি কোনো রকম চিন্তা করবেন না আপনার অসুখ সেরে গেছে আর কোনো দিন হবে না
লতিফা তার স্বামীর কানো-কানে কী যেন বলল! ইমাম সাহেব বিব্রত গলায় বললেন, জনাব, কিছু মনে করবেন না লতিফা আপনারে একটু ছুঁইয়া দেখতে চায়
মিসির আলি হাত বাড়িয়ে দিলেন লতিফা দু'হাতে সেই হাত জড়িয়ে ধরে শিশুর মত চিৎকার করে কাঁদতে লাগল
নৌকায় উঠছি
ইমাম সাহেব আমাদের তুলে দিতে এলেন নৌকা ছাড়ার আগ-মুহূর্তে নিছু গলায় বললেন, ভাইসাহেব, আমি অতি দরিদ্র মানুষ, আপনাদের যে কিছু দিব আন্নাহ্রপাক আমাকে সেই ক্ষমতা দেন নাই এই কোরান শরিফাঁটা আমার দীর্ঘ দিনের সঙ্গী যখন মন খুব খারাপ হয় তখন পড়ি-মন শান্ত করি আমি খুব খুশি হব যদি কোরান মজিদটি আপনি

নেন   আপনি নিবেন কি না তা অবশ্য জানি না
মিসির আলি বললেন, অবশ্যই নেব   খুব আনন্দের সঙ্গে নেব
ভাইসাহেব, আমার মেয়েটার একটা নাম কি আপনি রাইখা যাইবেন?
মিসির আলি হাসিমুখে বললেন, হ্যাঁ, যাব   আপনার মেয়ের নাম রাখলাম লাবণ্য   ইউনিভার্সিটিতে পড়ার সময় এই নামের একটা মেয়ের প্রেমে পড়েছিলাম   মেয়েটা আমাকে একেবারেই পাত্তা দেয় নি   মাঝেমাঝেই মেয়েটার কথা আমার মনে হয়   মনটা খারাপ হয়ে যায়   ভাই, যাই

সমাপ্ত

# সঙ্গিনী

মিসির আলি বললেন, গল্প শুনবেন নাকি?
আমি ঘড়ির দিকে তাকলাম   রাত মন্দ হয় নি   দশটার মতো বাজে
বাসায়
ফেরা দরকার   আকাশের অবস্থাও ভালো না   গুড়গুড় করে মেঘ
ডাকছে   আষাঢ় মাস
যে-কোনো সময় বৃষ্টি নামতে পারে
আমি বললাম, আজ থাক, আরেক দিন শুনব   রাত অনেক হয়েছে
বাসায় চিন্তা করবে
মিসির আলি হেসে ফেললেন
আমি বিস্মিত হয়ে বললাম, হাসছেন কেন?
মিসির আলি হাসাতে-হাসতেই বললেন, বাসায় কে চিন্তা করবে?
আপনার স্ত্রী কি বাসায় আছেন? আমার তো ধারণা তিনি রাগ করে
বাচ্চাদের নিয়ে বাবার বাড়িতে চলে গেছেন
মিসির আলির পর্যবেক্ষণ ক্ষমতা এবং সামান্য সূত্র ধরে সিদ্ধান্তে চলে

যাবার প্রায় অলৌকিক ক্ষমতার সঙ্গে আমি পরিচিত তবুও বিস্মিত হলাম আমার স্ত্রীর সঙ্গে আজ দুপুরেই বড় ধরনের ঝগড়া হয়েছে সন্ধ্যাবেলায় সে সুটকেস গুছিয়ে বাবার বাড়ি চলে গেছে এক-একা খালি বাড়িতে থাকতে অসহ্য বোধ হচ্ছিল বলে মিসির আলির কাছে এসেছি, তবে এই ঘটনার কিছুই বলি নি আগ বাড়িয়ে পারিবারিক ঝগড়ার কথা বলে বেড়ানোর কোনো মানে হয় না

আমি সিগারেট ধরাতে-ধরাতে বললাম, ঝগড়া হয়েছে বুঝলেন কী করে?

অনুমানে বলছি

অনুমানটাই-বা কী করে করলেন?

আমি লক্ষ করলাম, আপনি আমার কাছে কোনো কাজে আসেন নি সময় কাটাতে এসেছেন গল্প করছেন এবং আমার গল্প শুনছেন কোনো কিছুতেই তেমন আনন্দ পাচ্ছেন না অর্থাৎ কোনো কারণে মন বিক্ষিপ্ত আমি বললাম, ভাবি কেমন আছেন? আপনি বললেন, ভালো! কিন্তু বলার সময় আপনার মুখ কঠিন হয়ে গেল অর্থাৎ ভাবির সঙ্গে ঝগড়া হয়েছে আমি তখন নিশ্চিত হবার জন্যে বললাম, আমার সঙ্গে চারটা ভাত খান আপনি রাজি হয়ে গেলেন আমি ধরে নিলাম – রাগারগি হয়েছে এবং আপনার স্ত্রী বাসায় নেই আপনার এক-এক লাগছে বলেই আপনি এসেছেন আমার কাছে এই সিদ্ধান্তে আসার জন্যে শার্লক হোমস হতে হয় না একটু ঠাণ্ডা মাথায় চিন্তা করলেই বোঝা যায়

আমি কিছু বললাম না মিসির আলি বললেন, চা চড়াচ্ছি চা খেয়ে গল্প শুনুন, তারপর এইখানেই শুয়ে ঘুমিয়ে পড়ুন খালি বাসায় এক-একা রাত কাটাতে ভালো লাগবে না তা ছাড়া বৃষ্টি নামল বলে

এটাও কি আপনার লজিক্যাল ডিডাকশান?

না—এটা হচ্ছে উইশফুল থিংকিং গরমে কষ্ট পাচ্ছি–বৃষ্টি হলে জীবন বাঁচে তবে বাতাস ভারি, বৃষ্টির দেরি নেই বলে আমার ধারণা

বাতাসের আবার হালকা-ভারি কী?

আছে হালকা-ভারির ব্যাপার আছে বাতাসে জলীয়বাষ্পের পরিমাণ যখন বেড়ে যায় বাতাস হয় ভারি সেটা আমি বুঝতে পারি মাথায় চুলে হাত দিয়ে জলীয় বাষ্পের পরিমাণের ওপর নির্ভর করে মাথার চুল নরম বা শক্ত হয় শীতকালে মাথার চুলে হাত দিয়ে দেখবেন

একরকম, আবার গরমকালে যখন বাতাসে হিউমিডিটি অনেক বেশি, তখন অন্যরকম
আমার কাছে তো সবসময় একরকম লাগে
মিসির আলি ঘর ফাটিয়ে হাসতে লাগলেন ভাবটা এ-রকম, যেন এর চেয়ে মজার কথা আগে শোনেন নি আমি বোকার মতো বসে রইলাম অস্বস্তিও লাগতে লাগল খুব বুদ্ধিমান মানুষের সঙ্গে গল্প করার মধ্যেও একধরনের অস্বস্তি থাকে নিজেকে খুব তুচ্ছ মনে হয়
মিসির আলি স্টোভে চায়ের পানি বসিয়ে দিলেন শোঁ-শোঁ শব্দ হতে লাগল এই যুগে স্টোভ প্রায় চোখেই পড়ে না মিসির আলি এই বস্তু কেথেকে জোগাড় করেছেন কে জানে! কিছুক্ষণ পরপর পাম্প করতে হয় অনেক যন্ত্রণা
চায়ের কপি হাতে বিছানায় এসে বসামাত্র বৃষ্টি শুরু হল তুমুল বর্ষণ
মিসির আলি বললেন, আমার বেহেশতে যেতে ইচ্ছা করে না কেন জানেন?
জানি না
বেহেশতে যেতে ইচ্ছা করে না-করণ সেখানে ঝড়-বৃষ্টি নেই এয়ারকুলার বসানো একটা ঘরের মতো সেখানকার আবহাওয়া তাপ বাড়বেও না, কমবেও না! অনন্ত কাল একই থাকবে কোনো মানে হয়?
আপনি কি বেহেশত-দোজখ এইসব নিয়ে মাথা ঘামান?
না, ঘামাই না
সৃস্টিকর্তা নিয়ে মাথা ঘামান? হ্যাঁ, ঘামাই খুব চিন্তা করি, কোনো কুল-কিনারা পাই না পৃথিবীর সমস্ত ধর্মগ্রন্থ কী বলে, জানেন? বলে—সৃষ্টিকর্তা বা ঈশ্বর পারেন না এমন কিছুই নেই তিনি সব পারেন অথচ আমার ধারণা তিনি দুটো জিনিস পারেন না, যা মানুষ পারে
আমি অবাক হয়ে বললাম, উদাহরণ দিন
সৃস্টিকর্তা নিজেকে ধ্বংস করতে পারেন না-মানুষ পারে আবার সৃস্টিকর্তা দ্বিতীয় একজন সৃষ্টিকর্তা তৈরি করতে পারেন না মানুষ কিন্তু পারে, সে সন্তানের জন্ম দেয়
আপনি তাহলে একজন নাস্তিক?
না, আমি নাস্তিক না আমি খুবই আস্তিক আমি এমন সব রহস্যময় ঘটনা আমার চারপাশে ঘটতে দেখেছি যে বাধ্য হয়ে আমাকে অস্তিক

হতে হয়েছে ব্যাখ্যাতীত সব ঘটনা যেমন স্বপ্নের কথাটাই ধরুন সামান্য স্বপ্ন, অথচ ব্যাখ্যাতীত একটা ঘটনা

ব্যাখ্যাতীত হবে কেন? ফ্রয়েড তো চমৎকার ব্যাখ্যা করেছেন বলে শুনেছি

মোটেই চমৎকার ব্যাখ্যা করেন নি স্বপ্নের পুরো ব্যাপারটাই তিনি অবদমিত কামনার ওপর চাপিয়ে দিয়ে লিখলেন—Interpretations ofdream তিনি শুধু বিশেষ একধরনের স্বপ্নই ব্যাখ্যা করলেন অন্য দিক সম্পর্কে চুপ করে রইলেন যদিও তিনি খুব ভালো করে জানতেন মানুষের বেশ কিছু স্বপ্ন আছে, যা ব্যাখ্যা করা যায় না তিনি এই নিয়ে প্রচুর কাজও করেছেন, কিন্তু প্রকাশ করেন নি নষ্ট করে ফেলেছেন! তাঁর ছাত্র প্রফেসর ইয়ুং কিছু কাজ করেছেন—মূল সমস্যায় পৌঁছতে পারেননি,বলতে বাধ্য হয়েছেন যে, কিছু-কিছু স্বপ্ন মানুষ কেন দেখে তা বলা যাচ্ছে না যেমন-একটা লোক স্বপ্ন দেখল, হঠাৎ মাথার উপর সিলিং ফ্যানটা খুলে পড়ে গেল স্বপ্ন দেখার দু দিন পর দেখা গেল সত্যি-সত্যি সিলিং ফ্যান খুলে পড়ে গেছে এই ধরনের স্বপ্নকে বলে প্রিগগ্নিশন ড্রীম (Precognition dream) এর একটিই ব্যাখ্যা—স্বপ্নে মানুষ ভবিষ্যৎ দেখতে পাচ্ছে—যা সম্ভব নয় কাজেই এ-জাতীয় স্বপ্ন ব্যাখ্যাতীত

আমি বললাম, এমনো তো হতে পারে যে, কাকতালীয়ভাবে মিলে গেছে

হতে পারে প্রচুর কাকতালীয় ব্যাপার পৃথিবীতে ঘটছে তবে কাকতালীয় ব্যাপারগুলিকেও একটা স্ট্যাটিসটিক্যাল প্রবাবিলিটির ভেতর থাকতে হবে Precognition dream- এর ক্ষেত্রে তা থাকে না

বুঝতে পারছি না

বোঝানো একটু কঠিন আমি বরং স্বপ্ন সম্পর্কে একটা গল্প বলি-শুনতে চান?

বলুন শুনি-ভৌতিক কিছু?

না–ভৌতিক না –তবে রহস্যময় তো বটেই আরেক দফা চা হয়ে যাক

হোক

কী ঠিক করলেন? থেকে যাবেন? বৃষ্টি বাড়ছে আমি থেকে যাওয়াই

ঠিক করলাম মিসির আলি চা নিয়ে বিছানায় পা তুলে বসলেন গল্প শুরু হল
ছোটবেলায় আমাদের বাসায় খাবনামা নামে একটা স্বপ্নতত্ত্বের বই ছিল! কোন স্বপ্ন দেখলে কী হয় সব ঐ বইয়ে লেখা আমার মা ছিলেন বইটার বিশেষ ভক্ত ঘুম থেকে উঠেই বলতেন, ও মিসির, বইটা একটু দেখ তো একটা স্বপ্ন দেখলাম স্বপ্নের মানে কি বল!
আমি বই নিয়ে বসতাম
দেখ তো বাবা, গরু স্বপ্ন দেখলে কী হয়
আমি বই উল্টে জিজ্ঞেস করলাম, কী রঙের গরু, মা? সাদা না কালো?
এই তো মুশকিলে ফেললি, সাদা না কালো খেয়াল নেই
সাদা রঙের গরু হলে—ধনলাভ কালো রঙের গরু হলো-বিবাদ!
কার সঙ্গে বিবাদ? তোর বাবার সাথে?
লেখা নেই তো মা!
মা চিন্তিত হয়ে পড়তেন স্বপ্ন নিয়ে চিন্তার তাঁর কোনো শেষ ছিল না আর কত বিচিত্র স্বপ্ন যে দেখতেন—একবার দেখলেন দুটো অন্ধ চড়ুই পাখি খাবনামায় অন্ধ চড়ুই পাখি দেখলে কী হয় লেখা নেই কবুতর দেখলে কী হয় লেখা আছে মার কারণেই খাবনামা ঘাঁটতে-ঘাঁটতে একসময় পুরো বইটা আমার মুখস্থ হয়ে গেল স্বপ্নবিশারদ হিসেবে আমার নাম রটে গেল! যে যা দেখে আমাকে এসে অর্থ জিজ্ঞেস করে এই করতে গিয়ে জানলাম কত বিচিত্র স্বপ্নই না মানুষ দেখে সেই সঙ্গে মজারমজার কিছু জিনিসও লক্ষ করলাম যেমন-অসুস্থ মানুষরা সাধারণত বিকট সব দুঃস্বপ্ন দেখে বোকা মানুষদের স্বীপুগুলি হয় সরল ধরনের বুদ্ধিমান মানুষরা খুব জটিল স্বপ্ন দেখে সমাজে প্রতিষ্ঠিত ব্যক্তিরা একটা স্বপ্ন প্রায়ই দেখে, সেটা হচ্ছে কোনো একটি অনুষ্ঠানে সে সম্পূর্ণ নগ্ন হয়ে উপস্থিত হয়েছে সবার গায়ে ভালো পোশাকআশাক, শুধু সে-ই পুরোপুরি নগ্ন কেউ তা লক্ষ করছে না!
মিসির আলি সাহেব কথা বন্ধ করে আমার দিকে তাকিয়ে বললেন, এই জাতীয় স্বপ্ন কি আপনি কখনো দেখেছেন?
আমি বললাম, না একটা স্বপ্নই আমি বারবার দেখি-পরীক্ষা হলে পরীক্ষা দিতে বসেছি খুব সহজ প্রশ্ন, সবগুলির উত্তর আমার জানা লিখতে গিয়ে দেখি কলম দিয়ে কালি বেরুচ্ছে না কলামটা বদলে অন্য কলম নিলাম –সেটা দিয়েও কালি বেরুচ্ছে না এদিকে ঘন্টা পড়ে

গেছে
এই স্বপ্নটাও খুব কমন আমিও দেখি একবার দেখলাম বাংলা পরীক্ষা- প্রশ্ন দিয়েছে অঙ্কের কঠিন সব অঙ্ক বান্দরের তৈলাক্ত বাঁশ বেয়ে ওঠার অঙ্ক! একটা বঁদরের জায়গায় দুটো বাঁদর একটা খানিকটা ওঠে, অন্যটা তার লেজ ধরে টেনে নিচে নামায়া-খুবই জটিল ব্যাপার বাঁশের সবটা আকার তৈলাক্ত না, কিছুটা তেল ছাড়া.....
আমি বিস্মিত হয়ে বললাম, সত্যিই কি এমন স্বপ্ন দেখেছেন?
জ্বি-না-ঠাট্টা করে বলছি –জটিল সব অঙ্ক ছিল, এইটুকু মনে আছে যাই হোক, ছোটবেলা থেকেই এইসব কারণে স্বপ্নের দিকে আমি ফুকলাম দেশের বাইরে যখন প্যারাসাইকোলজি পড়তে গেলাম – তখন স্পেশাল টপিক নিলাম ড্রিম স্ট্রীম ল্যাবোরেটরিতে কাজও করলাম আমার প্রফেসর ছিলেন ডঃ সুইন হার্ন, দুঃস্বপ্নের ব্যাপারে যাকে পৃথিবীর সেরা বিশেষজ্ঞ বলা যেতে পারে দুঃস্বপ্ন অ্যানালিসিসের তিনি একটা টেকনিক বের করেছেন, যার নাম সুইন হার্ন অ্যানালিসিস সুইন হার্ন অ্যানালিসিসে ব্যাখ্যা করা যায় না এমন সব দুঃস্বপ্নের একটা ফাইল তাঁর কাছে ছিল সেই ফাইল তিনি তাঁর গ্রাজুয়েট ছাত্রদের দিতেন না আমাকে তিনি খুবই পছন্দ করতেন, সম্ভবত সে-কারণেই সেই ফাইল ঘাঁটার সুযোগ হয়ে গেল ফাইল পড়ে আমি হতভম্ব ব্যাখ্যাতীত সব ব্যাপার একটা উদাহরণ দিই-নিউ ইংল্যাণ্ডের একটি তেইশ বছর বয়েসী মেয়ে দুঃস্বপ্ন দেখা শুরু করল তার নাভিমূল থেকে একটা হাত বের হয়ে আসছে স্বাভাবিক হাতের চেয়ে সরু-লম্বা-লম্বা আঙুল হাতটার রঙ নীলচে-খুব তুলতুলে দুঃস্বপ্নটা সে প্রায়ই দেখতে লাগল! প্রতিবারই স্বপ্ন ভাঙত বিকট চিৎকারে তাকে ড্রীম ল্যাবোরেটরিতে ভর্তি করা হল প্রফেসর সুইন হার্ন রোগিণীর মনোবিশ্লেষণ করলেন অস্বাভাবিক কিছুই পেলেন না মেয়েটিকে পাঠিয়ে দেওয়া হল নিউ ইংল্যাণ্ডে তার কিছুদিন পর মেয়েটি লক্ষ করল তার নাভিমূল ফুলে উঠেছে-একধরনের ননম্যালিগন্যান্ট গ্রোথ হচ্ছে একমাসের মধ্যে সেই টিউমার মানুষের হাতের আকৃতি ধারণ করল টিউমারটির মাথায় মানুষের হাতের আঙুলের মতো পাঁচটি আঙুল...
আমি মিসির আলিকে থামিয়ে দিয়ে বললাম, ভাই, এই গল্পটা থাক! শুনতে ভালো লাগছে না ঘেন্না লাগছে!

ঘেন্না লাগার মতোই ব্যাপার ছবি দেখলে আরো ঘেন্না লাগবে মেয়েটির ছবি ছাপায়ুছিাট ইংল্যাণ্ড জার্নাল অব ডেসিনে ছবি দেখতে চান?

জি-না

পিএইচ. ডি. প্রোগ্রামে গিয়েছিলাম, পিএইচ. ডি. না-করেই ফিরতে হল! প্রফেসরের সঙ্গে ঝামেলা হল যে-লোক আমাকে এত পছন্দ করত, সে-ই বিষনজরে দেখতে লাগল এম. এস. ডিগ্রি নিয়ে দেশে ফিরলাম ঢাকা বিশ্ববিদ্যালয়ে পার্ট টাইম টীচিং-এর একটা ব্যবস্থা হল ছাত্রদের অ্যাবনরম্যাল বিহেভিয়ার পড়াই স্বপ্ন সম্পর্কেও বলি স্বপ্নের সঙ্গে মানুষের অস্বাভাবিক আচরণের একটা সম্পর্ক বের করার চেষ্টা করি ছাত্রদের বলি, তোমরা যদি কখনো কোনো ভয়ংকর স্বপ্ন দেখ, তাহলে আমাকে বলবে

ছাত্ররা প্রায়ই এসে স্বপ্ন বলে যায় ওদের কোনো স্বপ্নই তেমন ভয়ংকর না সাপে তাড়া করছে, আকাশ থেকে মাটিতে পড়ে যাচ্ছে- এই জাতীয় স্বপ্ন আমার ইচ্ছা ছিল দুঃস্বপ্ন নিয়ে গবেষণার কিছু কাজ করব সেই ইচ্ছা সফল হল না দুঃস্বপ্ন দেখছে এমন লোকজনই পাওয়া গেল না আমি গবেষণার কথা যখন ভুলে গেলাম, তখন এল লোকমান ফকির

লোকমান ফকিরের বাড়ি কুমিল্লার নবীনগরে বয়স ত্রিশ-পয়ত্রিশ শিপিং করপোরেশনে মোটামুটি ধরনের চাকরি করে দু-কামরার একটা বাড়ি ভাড়া করেছে কাঁঠালবাগানে বিয়ে করে নি তবে বিয়ের চিন্তা-ভাবনা করছে তার এক মামাতো বোনের সঙ্গে বিয়ের কথাবার্তা হচ্ছে মেয়েটিকে তার পছন্দ নয় তবে অপছন্দের কথা সে সরাসরি বলতেও পারছে না কারণ তার এই মামা তাকে পড়াশোনা করিয়েছেন

ছেলেটি এক সন্ধ্যায় আমার সঙ্গে দেখা করতে এল আমি তাকে দেখে চমকে উঠলাম মুখ পাণ্ডুর বর্ণ, মৃত মানুষের চোখের মতো ভাবলেশহীন চোখ যৌবনের নিজস্ব যে-জ্যোতি যুবক-যুবতীর চোখে থাকে তার কিছুই নেই ছেলেটি হাঁটছে খুঁড়িয়ে-খুড়য়ে, কিছুক্ষণ পরপরই চমকে উঠছে সে ঘরে ঢুকেই বিনা ভূমিকায় বলল, স্যার, আপনি আমাকে বাঁচান

আমি ছেলেটিকে বসালাম পরিচয় নিলাম! হালকা কিছু কথাবার্তা বলে

তাকে স্বাভাবিক করার চেষ্টা করলাম তাতে খুব লাভ হল বলে মনে হল না তার অস্থিরতা কমল না লক্ষ করলাম, সে স্থির হয়ে বসতেও পারছে না খুব নড়াচড়া করছে আমি বললাম, তোমার সমস্যাটা কী?
ছেলেটি রুমাল দিয়ে কপালের ঘাম মুছতে-মুছতে প্রায় অস্পষ্ট গলায় বলল, স্যার, আমি দুঃস্বপ্ন দেখি ভয়ংকর দুঃস্বপ্ন
আমি বললাম, দুঃস্বপ্ন দেখে না এমন মানুষ তুমি খুঁজে পাবে না! সাপে তাড়া করছে, বাঘে তাড়া করছে, আকাশ থেকে নিচে পড়ে যাওয়া— এগুলি খুবই কমন স্বপ্ন সাধারণত হজমের অসুবিধা হলে লোকজন দুঃস্বপ্ন দেখে ঘুমের অসুবিধা হলেও দেখে! তুমি শুয়ে আছ, মাথার নিচ থেকে বালিশ সরে গেল, তখনো এ-রকম স্বপ্ন তুমি দেখতে পার শারীরিক অস্বস্তির একটা প্রকাশ ঘটে দুঃস্বপ্নে আগুনে পোড়ার স্বপ্ন মানুষ কখন দেখে জানা? যখন পেটে গ্যাস হয়, সেই গ্যাসে বুক জ্বালাপোড়া করে— তখন সে স্বপ্ন দেখে তাকে জ্বলন্ত আগুনে ফেলে দেওয়া হয়েছে
স্যার, আমার স্বপ্ন এ-রকম না অন্য রকম
ঠিক আছে, গুছিয়ে বল শুনে দেখি কী রকম
ছেলেটি সঙ্গে-সঙ্গে কথা শুরু করল মুখস্থ বলে যাবার মতো বলে যেতে লাগল! মনে হয় আগে থেকে ঠিকঠাক করে এসেছে এবং অনেক বার রিহার্সেল দিয়েছে
কথা বলার সময় একবারও আমার চোখের দিকে তাকাল না যখন প্রশ্ন করলাম তখনো না
প্রথম স্বপ্নটা দেখি বুধবার রাতে এগারটার দিকে ঘুমুতে গেছি! আমার ঘুমের কোনো সমস্যা নেই! শোয়ামাত্র ঘুমিয়ে পড়তে পারি সে-রাতেও তাই হল! বিছানায় শোয়ামাত্র ঘুমিয়ে পড়েছি সঙ্গে-সঙ্গেই স্বপ্নটা দেখেছি
কী করে বুঝলে শোয়ামাত্র স্বপ্ন দেখেছ?
জেগে উঠে ঘড়ি দেখেছি, এগারটা দশ
স্বপ্নটা বল
আমি দেখলাম খোলামেলা একটা মাঠের মতো জায়গা খুব বাতাস বইছে শোশোঁ শব্দ হচ্ছে রীতিমতো শীত লাগছে আমার চারদিকে অনেক মানুষ, কিন্তু ওদের কাউকে দেখতে পাচ্ছি না! ওদের কথা শুনতে পাচ্ছি হাসির শব্দ শুনছি? একটা বাচ্চা ছেলে কাঁদছে-তাও

শুনছি  বুড়োমতো একটা লোকের কাশির শব্দ শোনা যাচ্ছে, কিন্তু কাউকে আবছাভাবেও দেখতে পাচ্ছি না  একবার মনে হল আমি বোধহয় অন্ধ হয়ে গেছি  চারদিকে খুব তীক্ষ্ণ চোখে তোকালাম–মাঠ দেখতে পাচ্ছি, কুয়াশা দেখতে পাচ্ছি-কিন্তু মানুষজন দেখছি না, অথচ তাদের কথা শুনছি  হঠাৎ ওদের কথাবার্তা সব থেমে গেল  বাতাসের শো-শোঁ শব্দও বন্ধ হয়ে গেল! মনে হল কেউ যেন এসেছে  তার ভয়ে সবাই চুপ করে গেছে  আমার নিজেরও প্রচণ্ড ভয় লাগল  একধরনের অন্ধ ভয়

তখন শ্লেষ্মাজড়িত মোটা গলায় একজন বলল,  ছেলেটি তো দেখি এসেছে  মেয়েটা কোথায়?

কেউ জবাব দিল না  খানিকক্ষণের জন্যে বাচ্চা ছেলেটির কান্না শোনা গেল, সঙ্গেসঙ্গে থেমেও গেল  মনে হল কেউ যেন তার মুখে হাত চাপা দিয়ে কান্না বন্ধ করার চেষ্টা করছে  ভারি গলার লোকটা আবার কথা বলল, মেয়েটা দেরি করছে কেন? কেন এত দেরি? ছেলেটিকে তো বেশিক্ষণ রাখা যাবে না  এর ঘুম পাতলা হয়ে এসেছে  ও জেগে যাবে

হঠাৎ চারদিকে সাড়া পড়ে গেল  একসঙ্গে সবাই বলে উঠল,  এসেছে, এসেছে, মেয়েটা এসেছে  আমি চমকে উঠে দেখলাম আমার পাশে একটা মেয়ে দাঁড়িয়ে আছে  খুব রোগা একটা মেয়ে  অসম্ভব ফরাসা, বয়স আঠার-উনিশ  এলোমেলোভাবে শাড়ি পরা  লম্বা চুল! চুলগুলি ছেড়ে দেওয়া, বাতাসে উড়ছে  মেয়েটা ভয়ে থারথার করে কাঁপছে আমি অবাক হয়ে মেয়েটির দিকে তাকিয়ে আছি  সে অসংকোচে আমার হাত ধরে কাপা গলায় বলল, আমার ভয় করছে  আমার ভয় করছে!

আমি বললাম, আপনি কে?

সে বলল, আমার নাম নাগিন্স  আপনি যা দেখছেন তা স্বপ্ন  ভয়ংকর স্বপ্ন! একটু পরই বুঝবেন  আগে এই স্বপ্নটা শুধু আমি একা দেখতাম এখন মনে হয় আপনিও দেখবেন

মেয়েটা কাঁদতে শুরু করল  আতঙ্কে অস্থির হয়ে আমার গা ঘেষে দাঁড়াল  কাঁদতেকাঁদতেই বলল, আপনি কিছু মনে করবেন না, আমার ভয় লাগছে বলেই আমি এভাবে দাঁড়িয়ে আছি  এরা প্রতি মাসে একবার করে আমাকে এই স্বপ্নটা দেখায়

আমি বললাম, এরা কারা?
জানি না কিছু জানি না আপনি থাকায় কেন জানি একটু ভরসা পাচ্ছি যদিও জানি আপনি কিছুই করতে পারবেন না কিছুই না, কিছুই না, কিছুই না
মেয়েটি হাঁপাতে শুরু করল আর তখন সেই ভারি এবং শ্লেষ্মাজড়ানো কণ্ঠ চিৎকার করে বলল, সময় শেষ দৌড়াও, দৌড়াও, দৌড়াও! সেই চিৎকারের মধ্যে ভয়ংকর পৈশাচিক কিছু ছিল আমার শরীরের প্রতিটি স্নায়ু থরথর করে কাঁপতে লাগল চোখের সামনে কুয়াশা কেটে যেতে লাগল-চারদিকে তীব্র আলো! এত তীব্র যে চোখ ধাঁধিয়ে যায় যাদের কথা শুনছিলাম অথচ দেখতে পাচ্ছিলাম না, এই আলোয় সবাইকে স্পষ্ট দেখতে পেলাম-এ রা এরা এরা…
এরা কী?
এরা মানুষ না, অন্য কিছু-লম্বাটে পশুর মতো মুখ, হাত-পা মানুষের মতো সবাই নগ্ন এরা অদ্ভুত একধরনের শব্দ করতে লাগল! আমার কানে বাজতে লাগল-দৌড়াও দৌড়াও … আমরা দৌড়াতে শুরু করলাম আমাদের পিছনে সেই জন্তুর মতো মানুষগুলিও দৌড়াচ্ছে আমরা ছুটছি মাঠের ওপর দিয়ে সেই মাঠে কোনো ঘাস নেই সমস্ত মাঠময় অযুত নিযুত লক্ষ কোটি ধারাল ব্লেড সারি-সারি সাজান সেই ব্লেডে আমার পা কেটে ছিন্নভিন্ন হয়ে যাচ্ছে-তীব্র তীক্ষ্ণ যন্ত্রণা চিৎকার করে উঠলাম, আর তখনই ঘুম ভেঙে গেল দেখি ঘামে সমস্ত বিছানা ভিজে গেছে!
এই তোমার স্বপ্ন?
জ্বি
দ্বিতীয় স্বপ্ন কখন দেখলে?
ঠিক একমাস পর
সেই মেয়েটিও কি দ্বিতীয় স্বপ্নে তোমার সঙ্গে ছিল?
জ্বি
একই স্বপ্ন, না একটু অন্য রকম?
একই স্বপ্ন
মায় বারও কিছুই মেটের হাত ধরে দৌড়ালে
জ্বি
প্রথম বার যেমন তার সঙ্গে কথাবার্তা হয়েছিল, দ্বিতীয় বারও হল?

জ্বি
দ্বিতীয় বারও কি মেয়েটি পরে এসেছে? তুমি আগে এসে অপেক্ষা করছিলে?
জ্বি-না –দ্বিতীয় বারে মেয়েটি আগে এসেছিল, আমি পরে এসেছি
দ্বিতীয় বারের স্বপ্ন তুমি রাত কটায় দেখেছ?
ঠিক বলতে পারব না, তবে শেষরাতের দিকে ঘুম ভাঙার কিছুক্ষণের মধ্যেই ফজরের আজান হল
দ্বিতীয় বারও স্বল্প মোটা গলার লোক কথা কাল
জ্বি
লোকমান ফকির রুমালে কপালের ঘাম মুছতে লাগল সে অসম্ভব ঘামছে আমি বললাম, পানি খাবে? পানি এনে দেব?
জ্বি স্যার, দিন
আমি পানি এনে দিলাম, সে এক নিঃশ্বাসে পানি শেষ করে ফেলল
আমি বললাম, স্বপ্ন ভাঙার পর তুমি দেখলে, তোমরা দুটি পা-ই ব্লেডে কেটে ক্ষতবিক্ষত হয়ে গেছে –তাই না?
লোকমান হতভম্ব হয়ে বলল, ত্বি স্যার! আপনি কী করে বুঝলেন?
তুমি খুঁড়িয়ে-খুড়িয়ে ঘরে ঢুকলে, সেখান থেকে অনুমান করেছি তা ছাড়া তোমার পা স্বপ্ন দেখার পর কেটে যাচ্ছে বলেই স্বপ্নটা ভয়ংকর পা যদি না-কাটত তাহলে স্বপ্নটা ভয়ংকর হত না, বরং একটা মধুর স্বপ্ন হত কারণ স্বপ্নে একটি মেয়ের সঙ্গে তোমার দেখা হচ্ছে, যে তোমার গা ঘেষে দাঁড়িয়ে আছে আঠার-উনিশ বছরের রূপবতী একটি মেয়ে, হাত ধরে তোমার সঙ্গে দৌড়াচ্ছে
আমার কথার মাঝখানেই লোকমান ফকির পায়ের জুতো খুলে ফেলল, মোজা খুলল আমি হতভম্ব হয়ে দেখলাম, পায়ের তলা ফালা-ফালা করে কোটা! এমন কিছু সত্যি-সত্যি ঘটতে পারে আমি ভাবি নি
লোকমান ক্ষীণ গলায় বলল, এটা কী করে হয় স্যার?
আমি ঠিক বুঝতে পারছি না তবে স্বপ্নের ব্যাপারে পড়াশোনা যা করেছি তার থেকে তোমাকে একটা কথা বলতে পারি—Iunvert reaction বলে একটা ব্যাপার আছে ধরা, তোমার একটা আঙুল পুড়ে গেল-সেই খবর স্নায়ুর মাধ্যমে যখন তোমার মস্তিষ্কে পৌঁছবে, তখন তুমি তীব্র ব্যথা পাবে Invertreaction-এ কী হয় জান? আগে মস্তিষ্কে আঙুলটি পোড়ার অনুভূতি পায়, তারপর সেই খবর আঙুলে পৌঁছে

তখন আঙুলটি পোড়া-পোড়া হয়ে যেতে পারে স্বপ্নের পুরো ব্যাপারটা হয় মস্তিকে সেখানে থেকে Invert reaction-এ শরীরে তার প্রভাব পড়তে পারে
এক লোক স্বপ্নে দেখত, তার হাতে কে যেন পিন ফোটাচ্ছে ঘুম ভাঙার পর তার হাতে সত্যি-সত্যি পিন ফোটার দাগ দেখা যেত! তোমার ক্ষেত্রেও হয়তো তাই ঘটেছে তবে এমন ভয়াবহভাবে পা কাটা অভিশণর ব্লণটার্ডধমভ- এ সম্ভব বলে আমার মনে হয় না
তাহলে কী?
আমি বুঝতে পারছি না
লোকমান ক্লান্ত স্বরে বলল, এক মাস পরপর আমি স্বপ্নটা দেখি কারণ পায়ের ঘা শুকাতে এক মাস লাগে
আমি লোকমান ফকিরের দিকে খানিকক্ষণ তাকিয়ে থেকে বললাম, তুমি এখন থেকে একটা কাজ করবে-ঘুমুতে যাবে জুতো পায়ে দিয়ে স্বপ্নে যদি তোমাকে দৌড়াতেও হয়-তোমার পায়ে থাকবে জুতো! ব্লেড তোমাকে কিছু করতে পারবে না
সত্যি বলছেন?
আমার তাই ধারণা আমার মনে হচ্ছে জুতো পরে ঘুমুলে তুমি স্বপ্নটাই আর দেখবে না
লোকমান ফকির চলে গেল খুব ভরসা পেল বলে মনে হল না আমি তাকে বলে দিয়েছিলাম এক মাস পর স্বপ্ন দেখা হয়ে গেলে সে যেন আসে সে এল দেড় মাস পর
তার মুখ আগের চেয়েও শুকনো, চোখ ভাবলেশহীন অথর্ব মানুষের মতো হাঁটছে আমি বললাম, স্বপ্ন দেখেছ?
জ্বি-না
জুতো পায়ে ঘুমুচ্ছ?
জ্বি স্যার জুতো পায়ে দেওয়ার জন্যেই স্বপ্ন দেখছি না
আমি হাসিমুখে বললাম, তাহলে তো তোমার রোগ সেরে গেল এত মন-খারাপ কেন? মনে হচ্ছে বিরাট সমস্যায় পড়েছি সমস্যাটা কী?
লোকমান নিচু গলায় বলল, মেয়েটার জন্যে মন খারাপ স্যার বেচারি একাএক স্বপ্ন দেখছে এত ভালো একটা মেয়ে কষ্ট করছে আমি সঙ্গে থাকলে সে একটু ভরসা পায় নিজের জন্যে কিছু না মেয়েটার জন্যে খুব কষ্ট হয়

লোকমানের চোখে প্রায় পানি এসে গেল   আমি বিস্মিত হয়ে তাকিয়ে রইলাম-সে বলে কী
স্যার, আমি ঠিক করেছি   জুতো পরব না   যা হবার হবে   নার্গিসকে এক-একা যেতে দেব না   আমি থাকব সঙ্গে   মেয়েটার জন্যে আমার খুব কষ্ট হয় স্যার   এত চমৎকার একটা মেয়ে! আমি স্যার থাকব তার সঙ্গে
সেটা কি ভালো হবে?
জ্বি স্যার হবে   আমি তাকে ছাড়া বাঁচব না
সে কিন্তু স্বপ্নের একটি মেয়ে
সে স্বপ্নের মেয়ে নয়! আমি যেমন, সেও তেমন   আমরা দু জন এই পৃথিবীতেই বাস করি   সে হয়তো ঢাকাতেই কোনো এক বাসায় থাকে   তার পায়ে ব্লেডের কাটা   আমি যেমন সারাক্ষণ তার কথা ভাবি, সেও নিশ্চয়ই ভাবে   শুধু আমাদের দেখা হয় স্বপ্নে
মিসির আলি সিগারেট ধরিয়ে বললেন, গল্পটি এই পর্যন্তই
আমি চেঁচিয়ে বললাম, এই পর্যন্ত মানে? শেষটা কী?
শেষটা আমি জানি না   ছেলেটি ক্ষতবিক্ষত পা নিয়ে একবার এসেছিল   সে বলল, জুতো খুলে ঘুমানোমাত্রই সে আবার স্বপ্ন দেখে স্বপ্নে মেয়েটির দেখা পায়   তারা দু জন খানিকক্ষণ গল্প করে   দু জনকে জড়িয়ে ধরে কান্দে   এক সময় মানুষের মতো জন্তুগুলো চেঁচিয়ে বলে–দৌড়াও, দৌড়াও! তারা দৌড়াতে শুরু করে
ছেলেটি আপনার কাছে আর আসে নি?
জ্বি-না
ছেলেটির বর্তমান অবস্থা সম্পর্কে আপনি কি কিছু জানেন?
না, জানি না   তবে অনুমান করতে পারি   ছেলেটি জানে জুতো পায়ে ঘুমুলে এই দুঃস্বপ্ন সে দেখবে না, তার পরেও জুতো পায়ে দেয় না কারণ মেয়েটিকে একা ছেড়ে দেওয়া তার পক্ষে সম্ভব নয়   প্রেমের ক্ষমতা যে কী প্রচণ্ড হতে পারে, প্রেমে নাপড়লে তা বোঝা যায় না ছেলেটির পক্ষে এই জীবনে তার স্বপ্নসঙ্গিনীর মায়া কাটানো সম্ভব না সে বাকি জীবনে কখনো জুতো পায়ে ঘুমুবে না   সে আসলে দুঃস্বপ্নের হাত থেকে মুক্তি চায় না   দুঃস্বপ্ন হলেও এটি সেইসঙ্গে তাঁর জীবনের মধুরতম স্বপ্ন
আপনার কি ধারণা, নার্গিস নামের কোনো মেয়ে এই পৃথিবীতে সত্যি-

সত্যি আছে?
মিসির আলি নিচু গলায় বললেন, আমি জানি না   রহস্যময় এই পৃথিবীর খুব কম রহস্যের সন্ধানই আমি জানি   তবে মাঝে-মাঝে আমার কেন জানি এই মেয়েটির হাত ধরে একবার দৌড়াতে ইচ্ছা করে- আরেক দফা চা হবে? পানি কি গরম করব?

সমাপ্ত

# ০১. আফসারউদ্দিন জাহাজ কোম্পানির বড় অফিসার

আফসারউদ্দিন খুব গম্ভীর ধরনের একটা দেশি জাহাজ কোম্পানির বড় অফিসার বড় অফিসাররা এমনিতেই গাড়ীর হয়ে থাকেন ইচ্ছে না-করলেও তাঁদের গাষ্ঠীর থাকতে হয় আফসার সাহেবের ক্ষেত্রে ব্যাপারটা সে-রকম নয় তিনি এই গাম্ভীর্য নিয়েই জন্মগ্রহণ করেছেন কঠিন হয়ে থাকতেই তাঁর ভালো লাগে হাসি-তোমাশা, ঠাট্টা-ফাজলামি তাঁর একেবারে সহ্য হয় না তাঁর কথা হল-হাসিতামাশাই যদি লোকজন করবে তাহলে কাজ করবে কখন? পৃথিবীটা কোনো নাট্যশালা না যে হাসি-তামাশা করে লোক-হাসাতে হবে

আফসার সাহেবের দুর্ভাগ্য, তাঁর আশেপাশের মানুষজনের স্বভাব তাঁর স্বভাবের একেবারে উন্টো তাঁর স্ত্রী মীরা সর্ব্বক্ষণই হাসছেন কারণ্যে-অকারণে হাসছেন এই তো সেদিন তাঁদের কাজের ছেলে কুদ্দুস হাত থেকে ফেলে টী-পট ভেঙে ফেলল এই দেখে মীরা ফিক করে হেসে ফেললেনঃ আফসার সাহেব বললেন, একটা দুর্ঘটনা ঘটেছে হাত থেকে ফেলে একটা দামি জিনিস ভেঙেছে এতে হাসির কী হল?

মীরা বললেন, দী-পট ভেঙেছে দেখে হাসি নি টী-পট ভাঙার পর কুদ্দুস কেমন হতভম্ব হয়ে ভাঙা পটটার দিকে তাকিয়ে ছিল তাই দেখে হোসে ফেললাম

তার মুখের ভঙ্গি দেখে তুমি হেসে ফেললে?

হ্যাঁ

দয়া করে আমার সামনে এই কাজটা করবে না হাসতে ইচ্ছা করলে

বাথরুমে ঢুকে দরজা বন্ধ করে হাসবে

মীরা আবার হেসে ফেললেন   আফসার সাহেব বললেন, হাসলে যে?

তুমি কেমন গম্ভীর মুখে কথা বলছি তাই দেখে—

দয়া করে আমার সামনে থেকে যাও

মীরা উঠে চলে যান, তবে হাসতে-হাসতে যান   তা দেখেও আফসার সাহেবের গা জ্বালা করে

তাঁর দুই মেয়ে সুমী আর রুমীও অবিকল মার মতো   দিন-রাত হাসছে   তারা মাঝেমাঝে স্কুলের মজার-মজার সব ঘটনা বাবাকে বলতে আসে   ঘটনা বলবে কি, বলার আগেই হাসি

আফসার সাহেব শীতল গলায় বলেন, কী বলতে চোচ্ছ ঠিকমতো বল এত হাসলে বলবে কী করে?

না-হাসলে এই ঘটনা বলা যাবে না   বাবা! হি-হি-হি-হয়েছে কি, আমাদের ক্লাসের একটা মেয়ে অরুণা-হি-হি-হি-সে করল কি, হি-হি-হি —

চুপ কর

ঘটনাটা শোন বাবা   ভারি মজার— তারপর অরুণা-হি-হি-হি

স্টপ   স্টপ

অরুণার গল্প বলা হয় না   মেয়ে দুটি দুঃখিত হয়   তবে সেই দুঃখও খুব সাময়িক   আবার কোনো- একটা মজার ঘটনা ঘটে   এক বোন অন্য বোনের গায়ে হাসতে-হাসতে গড়িয়ে পড়ে

আজ সোমবার

আফসার সাহেব নাশতা খেতে বসেছেন তাঁর দুই মেয়ে সুমী রুমী বসেছে দু পাশে রুমী কী একটা হাসির কথা বলতে যাচ্ছিল বাবা কড়া করে তার দিকে তোকানোর কারণে সে চুপ করে গেল সুমী তখন কী একটা বলতে গেল! মীরা চোখের ইশারায় তাকে থামিয়ে দিলেন নাশতার টেবিলে হাসাহসি না-হওয়াই ভালো মীরা টী-পট থেকে কাপে চা ঢালছেন হঠাৎ একটা দুর্ঘটনা ঘটল মেঝে থেকে লাফ দিয়ে একটা বিড়াল আফসার সাহেবের কোলে এসে বসল আফসার সাহেব লাফ দিয়ে তিন হাত ওপরে উঠে গেলেন যে-পিরচে ডিম, রুটি, মাখন এবং পনিরের টুকরো সাজানো ছিল তা ছিটকে পড়ল মেঝেতে পুরো ঘটনোটা ঘটল দু সেকেণ্ডের ভেতর

সুমী রুমী খিলখিল করে হেসে ফেলল তারা জানে এখন হাসা মানেই বিপদ ভয়ংকর বিপদ বাবা প্রচণ্ড রাগ করবেন! কিন্তু কিছুতেই তারা হাসি থামাতে পারল না মীরা খুব চেষ্টা করছেন না-হাসতে দাঁত দিয়ে নিচের ঠোঁট কামড়ে ধরেছেন লাভ হচ্ছে না হাসি এসে যাচ্ছে আর বুঝি আটকানো গেল না

আফসার সাহেব মেঘগর্জন করলেন, রুমী সুমী, তোমরা আমার সামনে থেকে উঠে গেলে আমি খুশি হব

মেয়ে দু জন তৎক্ষণাৎ ছুটে ঘরে চলে গেল ঘরের ভেতর থেকে তাদের হাসি শোনা যাচ্ছে—হা-হা-হা– হি-হি-হি ভ

এবার মীরাও হেসে ফেললেন তবে শব্দ করে নয়, নিঃশব্দে হাসির কারণে তাঁর হাত কাঁপছে চায়ের কাপে ঠিকমতো চা চালতে পারছেন না

মীরা

কি?

হাসছ কেন জানতে পারি?

হাসি এসে গেল তাই হাসছি বিশেষ কোনো কারণে নয়

কেন হাসি এসে গেল তা জানতে পারি?

সরি

সরির কোনো ব্যাপার না তুমি বল কেন হাসলে?

মীরা গম্ভীর গলায় বললেন, তুমি কেমন চমৎকার শূন্যে উঠে গেলো! হঠাৎ মনে হল, পৃথিবীতে মাধ্যাকর্ষণ শক্তি বলে কিছু নেই দৃশ্যটা দেখতে ভালো লাগল তাই হাসলাম

তুমি যদি আমার সামনে থেকে চলে যাও আমি খুশি হব

সত্যি চলে যেতে বলছ?

যদি হাসি বন্ধ করতে না পার তাহলে অবশ্যই চলে যাবে

তোমার নাশতা তো বিড়াল ফেলে দিয়েছে নাশতা নিয়ে আসি?

না

চা দিই, নাকি চা-ও খাবে না? ভালো করে তাকিয়ে দেখ, আমি কিন্তু হাসছি না গম্ভীর হয়ে আছি ...

বলতে-বলতে মীরা ফিক করে হেসে ফেললেন খানিকট চা ছিলকে টেবিলে পড়ে গেল তিনি টী-পট নামিয়ে রেখে প্রায় ছুটে শোবার ঘরে ঢুকে দরজা বন্ধ করে দিলেন দুই মেয়ের হাসির সঙ্গে যুক্ত হল তাঁর হাসি

চায়ের কোপ হাতে আফসার সাহেব এক-একা বসে আছেন তাঁর মন বিষণ্ন শোবার ঘর থেকে মা এবং দুই মেয়ের হাসির শব্দ ভেসে আসছে হাসির জোয়ার নেমেছে রাগে আফসার সাহেবের গা জ্বলে গেল যে-বিড়ালের জন্যে এত কাণ্ড, সে নিশ্চিন্ত এবং আনন্দিত

ভঙ্গিতে মেঝেতে পড়ে থাকা ডিম, পনির এবং মাখন-রুটি খাচ্ছে সে একা খাচ্ছে না, তার সঙ্গে দুটো বাচ্চাও আছে তারাও খাচ্ছে এবং মাঝেমাঝে চোখ তুলে আফসার সাহেবকে দেখছে আফসার সাহেবের ইচ্ছে করছে প্রচণ্ড লাথি দিয়ে বিড়ালটাকে ফুটবলের মতো দূরে ছুঁড়ে দেন

মেঝে পরিষ্কার করার জন্যে কাজের ছেলে কুদ্দুস এসেছিল আফসার সাহেব তার দিকে রাগী চোখে তাকাতেই সে ভয় পেয়ে রান্নাঘরে ঢুকে গেল তারও কি হাসির রোগ আছে? রান্নাঘর থেকে হাসির মতো আওয়াজ আসছে হ্যাঁ, কুদ্দুস ব্যাটাও হাসছে

বিড়াল পরিবার মহানন্দে খেয়ে যাচ্ছে আফসার সাহেবের রাগ ক্রমেই বাড়ছে তিনি ঠিক করে ফেললেন-ডান পায়ে বিড়ালটার গায়ে একটা দুর্দান্ত কিক বসাকেন, যাতে সে ভবিষ্যতে কখনো এইভাবে তাঁকে অপদস্থ না-করে বসাতে যাবেন, তখন একটা ব্যাপার ঘটল তিনি পরিষ্কার শুনলেন-মা-বিড়ালটা যে-সব কথা বলছে তা তিনি বুঝতে পারছেন ম্যাও ম্যাও করেই নিচু গলায় কথা বলছে, কিন্তু তিনি প্রতিটি শব্দ বুঝতে পারছেন এ কী অদ্ভুত কাণ্ড!

মা-বিড়ালটা বলছে, খোকাথুকু সাবধান! লোকটা আমাদের দিকে তাকাচ্ছে, মতলব ভালো না মনে হচ্ছে উঠে দাঁড়াবে

একটা বাচ্চা বিড়াল বলল, উঠে দাঁড়ালে কী হয় মা?

লাথি মারতে পারে তোমরা একটু দূরে সরে যাও

কতটা দূরে যাব?

খুব বেশি দূর যেতে হবে না লাথি মারলেও সে তোমাদের মারবে না আমাকে মারবে মানুষ কখনো বিড়ালের বাচ্চার গায়ে হাত তোলে না

কেন মা?

মানুষের মনে মায়া বেশি, এই জন্যে   তবু সাবধানের মার নেই   এই লোক খুব রেগে আছে   রেগে গেলে মানুষের মাথার ঠিক থাকে না   কি করতে কি করে বসবে   কী দরকার রিস্ক নিয়ে?

রিস্ক কী মা?

রিস্ক হচ্ছে একটা ইংরেজি শব্দ   এর বাংলাটা ঠিক জানি না

বিড়ালের বাচ্চা দুটি অনেকটা দূরে চলে গেল   সেখান থেকে তাকিয়ে রইল আফসার সাহেবের দিকে   আফসার সাহেব পাথরের মূর্তির মতো বসে রইলেন   ব্যাপারটা কী? বিড়ালের মানুষের মতো কথা বলার কোনোই কারণ নেই   শুধুমাত্র রূপকথার বইতে পশু-পাখি মানুষের মতো কথা বলে   এটা কোনো রূপকথা নয়   তিনি বিংশ শতাব্দীতে বাস করছেন   বাবর রোডের দোতলা বাসার ডাইনিং রুমে বসে আছেন   অফিসের গাড়ি চলে এসেছে, এখন অফিসে যাবেন   এই সময় বিড়ালের ভাষা তিনি বুঝতে পারছেন, তা হতেই পারে না বিড়াল একটিমাত্র শব্দ জানে-মিয়াঁও   এই শব্দের কোনো মানে নেই আর থাকলেও মানুষের তা বোঝার কথা না

আফসার সাহেব সিগারেট ধরালেন

একটা বিড়ালের বাচ্চা তখন কথা বলে উঠল, মা, লোকটা সিগারেট ধরিয়েছে   এখন বোধহয় আর আমাদের মারবে না

বিড়ালের মা বলল, আমারও তাই ধারণা   তবে খোকাখুকু, এখন একটু সাবধানে থাক   কারণ লোকটা জ্বলন্ত সিগারেটের টুকরা ছুঁড়ে ফেলবে   গায়ে লাগলে তোমাদের পশমে আগুন ধরে যাবে   মনে নেই একবার জ্বলন্ত সিগারেটের টুকরায় পা দিয়ে পা পুড়িয়ে ফেললে, মনে আছে?

আছে   আচ্ছা মা, তোমার এত বুদ্ধি কেন?

দূর বেটি আমার বুদ্ধি নেই

তোমার অনেক বুদ্ধি তুমি লাফ দিয়ে ওই লোকটার কোলে বসলে-এই জন্যেই তো সে নাশতার প্লেট মেঝেতে ফেলে দিলা তার নাশতা এখন আমরা খাচ্ছি আচ্ছা! মা, তুমি রোজ এই রকম কর না কেন?

এ-রকম রোজ করা যায় না পরপর দুদিন করলেই এরা রাগ করবে আমাদের বাড়ি থেকে বের করে দেবে একদিন করেছি তো, সবাই ভাবছে অ্যাকসিডেন্ট

অ্যাকসিডেন্ট কী মা?

অ্যাকসিডেন্ট হচ্ছে একটা ইংরেজি শব্দ এর মানে দুর্ঘটনা

তুমি ইংরেজিও জান?

অল্প-অল্প জানি, শুনে-শুনে শিখেছি বাটার মানে মাখন, চীজ হল পনির, নরমাল ওয়াটার মানে পানি, তবে ফ্রীজের পানি না …

ইস্ মা, তোমার যে কী বুদ্ধি!

আফসার সাহেবের মাথা ঘুরছে গা-হাত-পা ঠাণ্ডা হয়ে আসছে এ-সব কী? তাঁর কি মাথা খারাপ হয়ে গেছে? এ-সব তো মাথা-খারাপের লক্ষণ তিনি দ্রুত ভাবতে চেষ্টা করলেন তাঁর বংশে কোনো পাগল আছে কি না মনে পড়ল না তিনি তাকালেন বিড়ালগুলির দিকে

ছোট বিড়ালটা বলল, মা-দেখ, লোকটা আমার দিকে তাকাচ্ছে

বিড়ালের মা বলল, লোকটা-লোকটা বলছি কেন? এইসব অসভ্যতা আমরা উনার বাড়িতে থাকি সম্মান করে কথা বলা উচিত

কী বলব মা?

স্যার বল স্যার বলাই ভালো কিংবা ভদ্রলোক বলতে পার

ভদ্রলোক বলা কি ঠিক মা? উনি একবার আমাদের বস্তায় ভরে ফেলে

দিতে চেয়েছিলেন

ফেলে তো দেয় নি

উনার মেয়েগুলির জন্যে ফেলেননি   মেয়েগুলি কাঁদতে লাগল   লোকটা ভালো না মা   খারাপ লোক   সবসময় বকাঝকা করে

সারাদিন অফিস করে ক্লান্ত হয়ে আসে   বকাঝকা করবে না তো কি! এই সব ছোটখাটো দোষ ধরতে হয় না

একবার তোমার গায়ে লাথি দিয়েছিল মা!

মনের ভুলে দিয়েছে   রোজ তো আর দেয় না

আফসার সাহেব আর সহ্য করতে পারলেন না   কী সর্বনাশ, এ-সব কী হচ্ছে! ক্লান্ত গলায় ডাকলেন, মীরা-মীরা   প্লীজ, তাড়াতাড়ি আস!

মীরা ছুটে বের হয়ে এলেন   রুমী সুমীও এল   তারা অবাক হয়ে তাকাচ্ছে   কুদ্দুসও রান্নাঘর থেকে মাথা বের করেছে   মীরা বললেন, কী ব্যাপার?

আফসার সাহেব কিছু বলতে পারলেন না   তিনি বিড়ালের কথা বুঝতে পারছেন, এই হাস্যকর কথা তাঁর পক্ষে বলা সম্ভব না   নিশ্চয়ই তাঁর শরীর খারাপ করেছে   মাথায় রক্ত উঠে গেছে কিংবা এই জাতীয় কিছু

মীরা বললেন, তোমার মুখ এমন ফ্যাকাসে দেখাচ্ছে কেন? শরীর খারাপ করেছে?

হুঁ   হঠাৎ মাথাটা ঘুরে উঠল

নিশ্চয়ই প্রেশার   মহসিনকে খবর দেব? ও এসে তোমার প্রেশার মেপে দেবে

কাউকে খবর দেবার দরকার নেই

প্রেশার মাপলে ক্ষতি তো কিছু নেই   আর শোন, আজ অফিসে যাবারও দরকার নেই   প্রচুর ছুটি তোমার পাঞ্জনা   অতিরিক্ত কাজের চাপে তোমার এই অবস্থা হয়েছে   সুমী, যা তো, নিচে গিয়ে ড্রাইভারকে বলে আয় আজ তোর বাবা অফিসে যাবে না

মীরা তাঁকে বিছানায় শুইয়ে দিলেন   জানালার পর্দা টেনে ঘর খানিকটা অন্ধকার করে দিলেন

তুমি চুপচাপ শুয়ে বিশ্রাম নাও   আমি মহসিনকে খবর দিচ্ছি   ও বিকেলে এসে তোমার প্রেশার মাপবে

আফসার সাহেব কিছু বললেন না   মহসিন এসে তাঁর প্রেশার মাপবে এই খবরও তাঁর ভালো লাগল না   মহসিন মীরার সবচেয়ে ছোট ভাই কিছুদিন হল ডাক্তারি পাস করে বের হয়েছে   এমনিতে ছেলে খুব ভালো, তবে ঠাট্টা-তামাশা বড় বেশি করে   সহ্য করা যায় না

মীরা

কি?

মহসিনকে খবর দেবার দরকার নেই

আচ্ছা যাও, খবর দেব না

তুমি একটু বস তো আমার পাশে

মীরা বসলেন   কপালে হাত দিয়ে স্বামীর গায়ের উত্তাপ দেখলেন   গা ঠাণ্ডা, জ্বর নেই   কিন্তু চোখ-মুখ যেন কেমন দেখাচ্ছে   যে-কোনো কারণেই হোক মানুষটা খুব ভয় পেয়েছে   গলার স্বরও জড়ানো

মীরা

কী?

আফসার সাহেব ইতস্তত করে বললেন, তুমি কি বিড়ালের কথা বুঝতে পার?

মীরা হতভম্ব হয়ে বললেন, বিড়ালের কথা বুঝতে পারি মানে! এ-সব কী বলছ?

আফসার সাহেব অত্যন্ত বিব্রত ভঙ্গিতে বললেন, আমার ধারণা বিড়াল মাঝেমাঝে মানুষের মতো কথা বলে মন দিয়ে শুনলে ওদের সব কথা বোঝা যায়

মীরা বিস্মিত হয়ে বললেন, তুমি ওদের কথা বুঝতে পারছ?

হ্যাঁ

বুঝতে পারলে ভালো এখন ঘুমুতে চেষ্টা কর

আফসার সাহেব চোখ বন্ধ করে শুয়ে রইলেন রুমী সুমী স্কুলে গেল না মাঝেমাঝে পা টিপে-টিপে এসে বাবাকে দেখে গেল সুমী বাবার কানে-কানে বলল, তোমার কী হয়েছে বাবা? তিনি জবাব দিলেন না তাঁর কথা বলতে ইচ্ছে করছিল না

মা-বিড়ালটা একবার এসে ঘুরে গেল সে দুঃখিত গলায় তার বাচ্চাদের বলল, বেচারা আজ অফিসে গেল না কেন বুঝতে পারছি না অসুখবিসুখ করল কি না কে জানে? চারদিকে ইনফ্লুয়েঞ্জা হচ্ছে

একটা বাচ্চা বলল, ইনফ্লুয়েঞ্জা কী মা?

একটা রোগের নাম এইসব তুমি বুঝবে না সবসময় প্রশ্ন করে বিরক্ত করবে না

প্রশ্ন না করলে জানব কী করে?

মা-বিড়াল বলল, এখন এ-ঘর থেকে চলে যাও বেচারা ঘুমানর চেষ্টা করছে তাকে ঘুমুতে দাও

ইনফ্লুয়েঞ্জা কী, তা তো তুমি বললে না!

বললাম তো ইনফ্লুয়েঞ্জা একটা অসুখের নাম তখন জ্বর হয়, মাথায় পানি ঢালতে হয়

আমাদের কি ইনফুয়েঞ্জা হয়?

না, আমাদের হয় না

আমাদের কী কী অসুখ হয় মা?

আহ্, চুপ কর তো! বেচারাকে কি তোমরা ঘুমুতে দেবে না?

আমাদের কী কী অসুখ হয় সেটা যদি তুমি আমাদের না-বল তাহলে আমরা শিখব কী করে?

বারান্দায় চল কারান্দায় বলব

বিড়াল তার দু বাচ্চাকে নিয়ে বের হয়ে গেল বাচ্চা দুটির যাবার তেমন আগ্রহ নেই বারবার ফিরে তাকাচ্ছে

আফসার সাহেব সারা দিন বিছানায় শুয়ে রইলেন তাঁর বুক ধকধক করছে, মাথা ঘুরছে এ কী সমস্যা! এ কী সমস্যা!

সন্ধ্যাবেলা তাঁর ছোট শ্যালক মহসিন এসে উপস্থিত সঙ্গে প্রেশার মাপার যন্ত্র মীরা বলেছিল তাকে খবর দেবে না কিন্তু খবর দিয়েছে মীরা কথা রাখেনি আফসার সাহেব মহসিনকে সহ্যই করতে পারেন না, দেখামাত্র তাঁর মাথায় রক্ত উঠে যায় আজও উঠে গেল মহসিন দাঁত বের করে বলল, কেমন আছেন দুলাভাই?

তিনি শুকনো গলায় বললেন, ভালো

শুনলাম আজ অফিসে যান নি

শরীরটা ভালো লাগছে না

শুয়ে-শুয়ে কী করছেন?

কিছু করছি না

বুবু বলছিলেন–আপনি নাকি এখন অ্যানিম্যাল ল্যাংগোয়েজে এক্সপার্ট হয়ে গেছেন—হা-হা-হা

আফসার সাহেবের ইচ্ছে করল ফাজিলটার গালে ঠাস করে একটা চড় বসিয়ে দিতে অনেক কষ্টে নিজেকে সামলালেন

বিড়ালের সব কথা নাকি বুঝে ফেলছেন?

আফসার সাহেব চুপ করে রইলেন মহসিন বলল, বিড়াল কোন ভাষায় কথা বলে দুলাভাই? সাধুনা চলিত?

আমার শরীরটা ভুলো লাগছে না –তুমি অন্য ঘরে যাও

রাগ করছেন নাকি?

না, রাগ করছি না তুমি আমাকে একটু একা থাকতে দাও!

আগে প্রেশারটা মাপি, তারপর যত ইচ্ছা একা থাকবেন

প্রেশার মাপা হল দেখা গেল প্রেশার স্বাভাবিক মহসিন বলল, আপনার সমস্যা কি জানেন দুলড়াই? আপনার সমস্যা হচ্ছে-গাম্ভীর্য একটু সহজ হোন স্বাভাবিকভাবে হাসি-তামাশায় জীবন পার করার চেষ্টা করুন দেখবেন, বিড়ালের কথা আর শুনতে পাচ্ছেন না

তুমি যাও তো এ-ঘর থেকে

যাচ্ছি কয়েকটা ঘুমেরট্যাবলেট দিয়ে যাচ্ছি রাতে দুটা খেয়ে ঘুমুবেন আপনার ঘুম দরকার

আফসার সাহেব মীরার ওপর খুবই রাগ করলেন   মীরা কাজটি ঠিক করে নি   কেন সে এই ব্যাপারটা জানাচ্ছে? বিড়ালের কথা বুঝতে পারার পুরো ব্যাপারটা যে হাস্যকর তা কি তিনি বোঝেন না? খুব ভালো বোঝেন   তিনি জানেন, তাঁর কোনো সমস্যা হয়েছে… হয়তো মাথা গরম হয়ে আছে কিংবা কানো কোনো সমস্যা হয়েছে   এটা কি লোকজনকে বলে বেড়ানোর মতো ঘটনা? সবকিছু সবাইকে বলতে নেই, এই সাধারণ বুদ্ধি কি মীরার নেই?

দেখা গেল, সন্ধ্যা নাগাদ লোকজনে বাড়ি ভরে গেল   ঢাকার আত্মীয়স্বজনরা অনেকেই এসে গেছেন   সবার মুখে রহস্যময় হাসি রাগে-দুঃখে আফসার সাহেবের চোখে পানি এসে গেল

এমন অবস্থা হবে জানলে তিনি কিছুতেই মীরাকে ব্যাপারটা বলতেন না

আফসার সাহেব সারারাত জেগে কাটালেন   এক ফোঁটা ঘুম হল না তন্দ্রামতো আসে আর মনে হয় কী ভয়ংকর কাণ্ড ঘটে গেছে—, তিনি বিড়ালের কথা বুঝতে পারছেন! তখনি ঘুম ভেঙে যায়   তিনি ধড়মড় করে উঠে বসেন   তাঁর সঙ্গে-সঙ্গে মীরাও রাত জেগেই কটালেন   মীরা একসময় বললেন, এত অস্থির হচ্ছ কেন? যদি বিড়ালের কথা বুঝতে পার-পারলে   এতে অসুবিধা তো কিছু হচ্ছে না

আফসার সাহেব বললেন, আমি যে বিড়ালের কথা বুঝতে পারি তা কি তুমি বিশ্বাস কর?

মীরা বললেন, হ্যাঁ, করি

না   তুমি বিশ্বাস কর না   আমাকে সত্ত্বনা দেবার জন্য বলছি

তুমি ঘুমুবার চেষ্টা কর

চেষ্টা করছি  –লাভ হচ্ছে না   আমার এ কী সর্বনাশ হল বল তো?

কোনো সর্বনাশ হয় নি  দেখবে কাল ভোরেই সব ঠিক হয়ে গেছে

কীভাবে ঠিক হবে?

আমি ব্যবস্থা করব

কী ব্যবস্থা করবো?

ভোর হোক, তখন দেখবে

শেষবরাতের ঠাণ্ডায়—ঠাণ্ডায় আফসার সাহেব ঘুমিয়ে পড়লেন  ঘুম ভাঙল সকাল দশটায়  বাসা খালি  বাচ্চারা স্কুলে চলে গেছে  মীরা নাশতা বানিয়ে অপেক্ষা করছেন  আফসার সাহেব হাত-মুখ ধুয়ে নাশতার টেবিলে বসলেন  আশেপাশে বিড়ালগুলিকে দেখতে পেলেন না  খানিকটা নিশ্চিন্ত বোধ করলেন  মীরা বললেন, আজ অফিসে গিয়ে লাভ নেই  রাতে ভালো ঘুম হয় নি  বাসায় থাক, রেষ্ট নাও!

আরে না  পরপর দু দিন কামাই দেওয়ার কোনো মানে হয় না  ভালো কথা—বিড়ালটা কোথায়?

জানি না  আছে নিশ্চয়ই কোথাও  বাদ দাও তো

আফসার সাহেব অফিসে চলে গেলেন  অফিসে নানান কাজে সময় কেটে গেল

একটা মীটিং ছিল, মীটিং শেষ করে বাসায় ফিরতে-ফিরতে সন্ধ্যা হয়ে গেল

বাসায় ফিরে স্বস্তি বোধ করলেন  বিড়াল নেই  তিনি কিছু জিজ্ঞেস করলেন না, তবে বুঝলেন—কুদ্দুস এদের বাসা থেকে তাড়িয়েছে ভালোই করেছে  অনেকদিন পর আফসার সাহেব সুমী রুমীকে সঙ্গে নিয়ে টিভি দেখলেন  কি একটা ম্যাগাজিন অনুষ্ঠান হচ্ছে  ভয়ংকর রোগা একটা লোক নানা ধরনের আবোল-তাবোল কথা বলে হাসাবার চেষ্টা করছে  আফসার সাহেবের ক্ষমতা থাকলে চড় দিয়ে বদমাশটার

সব কটা দাঁত ফেলে দিতেন   ক্ষমতা নেই বলে কিছু করতে পারলেন না   রুমী বলল, লোকটা কি রকম মজা করতে পারে দেখলে বাবা? এমন হাসাতে পারে!

তিনি হু-জাতীয় শব্দ করলেন এবং ভাব করলেন যেন মজা পাচ্ছেন রাতে দুই মেয়ে যখন স্কুলে কি-সব ঘটনা ঘটেছে বলতে শুরু করল, সে-সবও তিনি মন দিয়ে শোনার চেষ্টা করলেন   স্নাত দশটায় মহসিন টেলিফোন করল :

দুলাভাই, ভালো?

হ্যাঁ, ভালো

বিড়ালের কথা নিশ্চয়ই আর শোনেন নি?

না

ভেরি গুড   রাতে ঘুমুতে যাবার আগে ঘুমের ট্যাবলেট দুটা মনে করে খাবেন

আচ্ছা

এই সঙ্গে আপনাকে একটা ছোট্ট অ্যাডভাইস দিচ্ছি   সবসময় এমন কঠিন ভাব করে থাকবেন না   রিল্যাক্স করুন   হাসুন, গল্প করুন সবাইকে নিয়ে কোথাও বেড়াতে যান

কোথায় যাব?

কক্সবাজার চলে যান   আসলে আপনার যা হয়েছে তা হল-নার্ভ উত্তেজিত হয়েছে   নার্ভ একসাইটেড হলে এ-সব হতে পারে   রাখি দুলাভাই?

আচ্ছা

রাত এগারটার দিকে হাত-মুখ ধুয়ে এক গ্লাস গরম দুধ খেয়ে আফসার সাহেব ঘুমুতে গেলেন ঘুমের ট্যাবলেট খাবার ইচ্ছে ছিল না— এমনিতেই ঘুমে চোখ বন্ধ হয়ে আসছে, তবু দুটা ট্যাবলেট খেলেন! ভালো ঘুম হল একটানা ঘুম ঘুম ভাঙল খুব ভোরে তিনি শোবার ঘর থেকে বের হয়ে বারান্দায় এসে বেতের চেয়ারে বসলেন রাতে ভালো ঘুম হওয়ায় শরীরটা ঝরঝরে লাগছে বারান্দায় বসে সকাল হওয়া দেখতে তাঁর সবসময়ই ভালো লাগে এক কাপচা পেলে হত চা বানানোর কেউ নেই সবাই ঘুমুচ্ছে তিনি নিজেই রান্নাঘরে ঢুকে গেলেন চা বানানো এমন কোনো কঠিন কর্ম না পানি গরম করতে পারলেই হল

চায়ের কাপ হাতে আফসার সাহেব চেয়ারে এসে বসলেন তখনই মা–বিড়ালটাকে দেখতে পেলেন পিলারের আড়ালে চুপচাপ বসে আছে বাচ্চা দুটিও আছে হাঁটা, তারা কথা বলছে আফসার সাহেব তাদের প্রতিটি কথা বুঝতে পারছেন

ছোট বিড়াল : মা দেখ, ভদ্রলোক চা খাচ্ছেন

মা : বললাম না চুপ থাকতে, কথা বলছিস কেন?

ছোট বিড়াল : মা, উনাকে জিজ্ঞেস কর তো-কেন আমাদের বস্তায় ভরে ফেলে দিয়ে এল?

মা : আহ্! কী যে বোকার মতো কথা বলিসা মানুষ কি আমাদের কথা বোঝে? বুঝলে তো সব সমস্যার সমাধানই হত মানুষ যদি একবার পশুদের কথা বুঝত তাহলে পশুদের আর কোনো দুঃখ থাকত না

ছোট বিড়াল : যদি আমাদের কথা বুঝতে পারত তাহলে আমি উনাকে কী বলতাম, জান?

মা :কী বলতে?

ছোট বিড়াল : বলতাম–কেন আপনারা আমাদের এমন কষ্ট দিলেন?

সারা রাত হোটে-হেঁটে এসেছি আমরা তো ছোট, আমাদের বুঝি কষ্ট হয় না?

ছোট বিড়াল দুটির একটি শুধু কথা বলছে অন্যটি শুয়ে আছে মা-বিড়ালটি একটু পরপর জিভ দিয়ে শুয়ে থাকা বাচ্চাটাকে চেটে দিচ্ছে এই বিড়ালটা খুবই অসুস্থ দীর্ঘ পথ হেঁটে এসে অসুস্থ হয়ে পড়েছে মা-বিড়াল তার কানে—কানে বলল–

মা বিড়াল : খুব খারাপ লাগছে মা?

অসুস্থ বিড়াল হ্যাঁ

মা : খিদে লেগেছে?

অসুস্থ বিড়াল : হ্যাঁ

মা : আমার লক্ষ্মী সোনা চুপ করে শুয়ে থাক দেখি কিছু পাওয়া যায় কি না

অসুস্থ বিড়াল : মা, আমরা কি লুকিয়ে থাকব?

মা : লুকিয়ে থাকাই ভালো দেখতে পেলে ওরা হয়তো আবার আমাদের বস্তায় ভরে দূরে কোথাও ফেলে দিয়ে আসবে

অসুস্থ বিড়াল : মানুষরা এমন কেন?

মা : পৃথিবীটা তো মা মানুষরাই দখল করে নিয়েছে পৃথিবী এখন চলছে ওদের ইচ্ছামতো

অসুস্থ বিড়াল : পৃথিবী ওরা দখল করে নিয়েছে কেন মা?

মা : ওদের বুদ্ধি বেশি

অসুস্থ বিড়াল : আমাদেরও তো মা বৃদ্ধি বেশি তোমার মতো বৃদ্ধিতো

কারোরই নেই

মা : আমাদের বুদ্ধি কোনো কাজে লাগে না রে মা   আর কথা বলিস না   তোর শরীর দুর্বল

অসুস্থ বিড়াল :মা, ঐ ভদ্রলোক কী খাচ্ছেন?

মা : চা খাচ্ছেন

অসুস্থ বিড়াল : আমার একটু চা খেতে ইচ্ছা করছে মা

মা : ইচ্ছা করলেই তো খাওয়া যায় না সোনা

আফসার সাহেব উঠে পড়লেন   ফ্রীজ খুলে দুধ বের করলেন   বাটিতে দুধ ঢাললেন   কয়েক টুকরা পাউরুটি নিলেন   খানিকটা জেলিও পিরচের এক কোণায় দিলেন   খাবারগুলি পিলারের কাছে রাখলেন   চায়ের কাপে সামান্য চা ছিল   একটা পিরিচে তা-ও ঢেলে এগিয়ে দিলেন

ছোট বিড়াল; মা, উনি এ-সব করছেন কেন?

মা : বুঝতে পারছি না

ছোট বিড়াল : উনি কি আমাদের খেতে দিচ্ছেন?

মা : তা-ই তো মনে হচ্ছে!

ছোট বিড়াল : আমরা কি খাব?

মা : একটু অপেক্ষা করে দেখি

ছোট বিড়াল : আমার ভয়ভয় লাগছে মা   আমার মনে হচ্ছে খেতে যাব, আর ওমনি উনি আমাদের ধরে বস্তায় ভরবেন

মা : অন্যের সম্পর্কে এত ছোট ধারণা করতে নেই মা! এতে মন ছোট হয় উনি ভালবেসে খেতে দিয়েছেন এস, আমরা খাই

তারা তিন জনই এগিয়ে গেল ছোট বিড়াল দুটি একসঙ্গে দুধের বাটিতে জিত ভেজাতে লাগল মা-বিড়াল বিরক্ত হয়ে বলল, তোমরা দেখি ভদ্রতা কিছুই শিখলে না! উনাকে ধন্যবাদ দেবে না? ধন্যবাদ দাও! ছোট বিড়াল দুটি একসঙ্গে বলল, ধন্যবাদ

খাওয়া শেষ করে আর একবার ধন্যবাদ দেবে

আচ্ছা

ছোটো বিড়ালটা বলল, পিরচের গায়ে লাল রঙের এই জিনিসটা কী মা?

এর নাম জেলি, রুটি দিয়ে খায় তোমাদের জেলি খাওয়া ঠিক হবে না

কেন মা?

এতে দাঁত খারাপ হয়

এই পর্যায়ে মীরা শোবার ঘর থেকে বের হলেন অবাক হয়ে তাকিয়ে রইলেন আফসার সাহেব থমথমে গলায় বললেন, তুমি কি বিড়ালগুলিকে বস্তায় ভরে ফেলে দিতে বলেছিলে?

মীরা বললেন, তোমাকে কে বলল?

ফেলে দিতে বলেছিলে কি বল নি?

হ্যাঁ, বলেছিলাম

খুব অন্যায় করেছ

অন্যায় করব কেন? এর আগেও তো একবার বস্তায় ভরে বিড়াল ফেলা

হয়েছে   সেবার তো তুমিই ফেলতে বলেছিলে   বল নি?

আর ফেলবে না

এদেরকে কি তুমিই খাবার দিয়েছ?

হ্যাঁ

এখনো কি তুমি এদের কথা বুঝতে পারছ?

পারছি

মীরা দীর্ঘনিঃশ্বাস ফেললেন   তাঁর মনে হল ব্যাপারটাকে আর অবহেলা করা ঠিক হবে না   কোনো- একজন ডাক্তারের কাছে তাঁকে নিতে হবে   কোনো বড় মনোবিজ্ঞানী, যিনি ব্যাপারটা বুঝবেন

নাশতার টেবিলে মীরা বললেন, আজ সন্ধ্যায় তোমাকে যদি কোনো ডাক্তারের কাছে নিয়ে যেতে চাই, তুমি যাবে?

সাইকিয়াট্রিস্টের কাছে?

হ্যাঁ

সাইকিয়াট্রিস্টের কাছে কোন যাব? তোমার কি ধারণা, আমি পাগল?

না, তুমি পাগল না   আবার ঠিক সুস্থও না   কোনো সুস্থ মানুষ কখনো বলবে না, সে বিড়ালের কথা বুঝতে পারছে

আফসার সাহেব কোনো উত্তর দিলেন না

মীরা বললেন, তুমি অফিসে চলে যাও   ঘরে বসে-বসে বিড়ালের কথা শুনলে হবে না   এইসব নিয়ে একেবারেই চিন্তা করবে না   সন্ধ্যাবেলা আমরা একজন বড় ডাক্তারের কাছে যাব

ঠিক আছে, যাব   কিন্তু বিড়ালগুলিকে তুমি তাড়াবে না   দুপুরে আলাদা করে খেতে দেবে   রাতেও খেতে দেবে   মনে থাকে যেন

তোমার কি মনে হয় না, তুমি বাড়াবাড়ি করছ?

আফসার সাহেব শীতল গলায় বললেন, না, আমি বাড়াবাড়ি করছি না বলেই মনে হল হয়তো তিনি ঠিক বলছেন না   কিছুটা বাড়াবাড়ি হয়ে যাচ্ছে   এখন তাঁর আচরণ নিশ্চয়ই সহজ-স্বাভাবিক মানুষের আচরণ নয়   অস্বাভাবিক একজন মানুষের আচরণ   তাঁকে যদি কেউ সাইকিয়াট্রিস্টের কাছে নিয়ে যেতে চায়, তাহলে তাকে দোষ দেওয়া যাবে না   তিনি ক্লান্ত গলায় বললেন, মীরা, এ কী সমস্যায় পড়া গেল বল তো!

মীরা বললেন, সব ঠিক হয়ে যাবে

আফসার সাহেব ছোট্ট করে নিঃশ্বাস ফেললেন   তাঁর কেন জানি মনে হচ্ছে, কিছুই ঠিক হবে না   যতই দিন যাবে ততই সব এলোমেলো হয়ে যাবে

# ০২. পাগলের ডাক্তারদের চেহারা

পাগলের ডাক্তারদের চেহারায় না-হোক, চোখে খানিকটা পাগল-পাগল ভাব থাকে   তারা সহজভাবে আলাপ-আলোচনা করতে-করতে দুম করে কঠিন কোনো কথা বলে সরু চোখে রুগীর দিকে তাকিয়ে থাকে কথাবার্তা বলতে হয় বিছানায় শুয়ে   একটা ছবি চোখের সামনে ধরেজিজ্ঞেস করে, ছবি দেখে আপনার মনে যা আসছে বলুন তো! কী

দেখছেন ছবিতো? পাগলের ডাক্তার বা সাইকিয়াটিস্ট সম্পর্কে আফসার সাহেবের এই ছিল ধারণা তিনি এমন একজন লোকের সঙ্গে দেখা করবেন, এ-জাতীয় মানসিক প্রস্তুতি নিয়ে ঘর থেকে বেরুলেন যাঁর সঙ্গে দেখা হল তাকে দেখে মোটামুটি হতাশই হলেন লুঙ্গি-পরা আধাবুড়ো একজন লোক, যে দরজা খুলেছে খালি গায়ে এবং তাঁদের দেখেই ব্যতিব্যস্ত হয়ে শার্ট খুঁজতে শুরু করেছে আলনায় বেশ কয়েকটা শার্ট এক জায়গায় রাখা একটা নিতে গিয়ে ভদ্রলোক সব কটা ফেলে দিলেন যে—শার্ট গায়ে দিলেন তার সবগুলি বোতাম সাদা রঙের, কিন্তু মাঝখানের একটা বোতাম কালো

ভদ্রলোক বিব্রত গলায় বললেন, আসুন, আসুন আপনাদের সাতটার সময় আসার কথা ছিল না?

মীরা বললেন, একটু আগে এসে পড়েছি বাসা খুঁজে পাব কি না বুঝতে পারছিলাম না, এই জন্যে সকল—সকাল রওনা হয়েছিলাম আগে এসে আপনাকে অসুবিধায় ফেলি নি তো?

জ্বি-না, কোনো অসুবিধা নেই বসুন, আমি চায়ের ব্যবস্থা করি

ভদ্রলোক তাঁদের কিছু বলার সুযোগ না-দিয়ে ছোটো একটা কেতলি হাতে বের হয়ে গেলেন পায়ে স্পঞ্জের স্যাণ্ডেল, পরনে লুঙ্গি সেই লুঙ্গিও যে খুব ভদ্রভাবে পরা, তা নয় মনে হচ্ছে যে-কোনো সময় কোমর থেকে খুলে আসবে

আফসার সাহেব বললেন, এই তোমার সাইকিয়াটিস্ট?

মীরা বললেন, হ্যাঁ তাঁর পোশাক-আশাক দেখে বিভ্রান্ত হয়ে না উনি বিখ্যাত ব্যক্তি নাম বললেই চিনবে–উনি মিসির আলি

মিসির আলি আবার কে?

মানসিক সমস্যার বিশ্লেষণের ব্যাপারে তাঁর মতো মানুষ এখনো জন্মায় নি অতি বিখ্যাত ব্যক্তি

অতি বিখ্যাত ব্যক্তির হল তো দেখছি ফকিরের মতো! ঘরের অবস্থা দেখে মনে হচ্ছে—খেতে পান না

উনি কখনো কারও কাছ থেকে কোনো টাকা পয়সা নেন না

চলে কী করে? আগে ঢাকা বিশ্ববিদ্যালয়ে প্যারাসাইকোলজি পড়াতেন এখন চাকরি চলে গেছে   শুনেছি টিউশনি করেন

আফসার সাহেব বিরক্ত গলায় বললেন, তুমি কিছু মনে করো না   যত বিখ্যাত ব্যক্তিই হোন, আমার কিন্তু তাঁর উপর বিন্দুমাত্র ভক্তি-শ্রদ্ধা হচ্ছে না

ভক্তি-শ্রদ্ধার তো কোনো ব্যাপার নেই   তুমি তোমার সমস্যার কথা বলবে– ফুরিয়ে গেল

আমি এই ভদ্রলোকের সঙ্গে কোনো কথাই বলব না   উনি চা আনতে গেছেন   চা এলে চা খাব   চলে যাব

আচ্ছা, এখন বস

কোথায় বসব? বসার জায়গা কোথায়?

ঘরে বসার জায়গা আসলেই নেই   দুটি চেয়ারের একটার ওপর কেরোসিন কুকার   অন্যটির ওপর গাদাখানিক বই   বিছানায় বসা যায়   তবে সেই বিছানায় চাদরের ওপর কি কারণে জানি খবরের কাগজ বিছানো   বসতে হলে খবরের কাগজের ওপর বসতে হয়

আফসার সাহেব বিরক্ত মুখে খবরের কাগজের ওপর বসলেন   মীরা বসলেন স্বামীর পাশে   মিসির আলির নামের সঙ্গে মীরার পরিচয় আছে   মুখোমুখি এই প্রথম দেখলেন   মীরার ভাই মহসিন ঠিকানা দিয়েছে   এবং বলেছে-এই লোকের চেহারায় বিভ্রান্ত না-হতে   মীরা নিজেও এখন খানিকটা বিভ্রান্ত বোধ করছেন   প্রফেশনাল কোনো সাইকিয়াট্রিস্টের কাছে যাওয়াই ভালো ছিল   অ্যামেচারীদের ওপর খুব

ভরসা   করা যায় না

মিসির আলি চায়ের কেতলি এবং তিনটা কাপ হাতে ঢুকলেন   কাপে চা ঢালতেঢালতে বললেন, আফসার সাহেব, আপনি কেমন আছেন?

ভালো   আমার নাম জানলেন   কী করে?

আপনার শ্যালক মহসিন সাহেব, উনিই আপনার নাম বলেছেন   আপনার সমস্যা কি, তার আভাসও দিয়েছেন   এখন আপনি বলুন, সমস্যাটা আপনার মুখ থেকে শুনি

ও যা বলেছে তাই   নতুন করে আমার কিছু বলার নেই

আপনি কি কিছু বলতে চাচ্ছেন না?

জ্বি-না

কেন বলুন তো?

আফসার সাহেব উত্তর না

মিসির আলি হাসিমুখে বললেন, যে-কোনো কারণেই হোক, আপনি আমাকে পছন্দ করছেন না   সাইকিয়াটিস্ট হিসেবে আমি সম্ভবত আপনাকে ইমপ্রেস করতে পারি নি! এটা নতুন কিছু না   সবার ক্ষেত্রে ঘটে   তখন আমি কী করি জানেন? এমন কিছু করি, যাতে আমার ওপর বিশ্বাস ফিরে আসে   কারণ পুরোপুরি বিশ্বাস না-আসা পর্যন্ত আমি কোনো সাহায্য করতে পারি না   যেই মুহূর্তে আমার ওপর আপনার পরিপূর্ণ আস্থা আসবে, সেই মুহূর্ত থেকে আপনি আমার কথা মন দিয়ে শুনবেন   আমার যুক্তি গ্রহণ করবেন

আফসার সাহেব বললেন, তাহলে বিশ্বাস অর্জনের জন্য কিছু করুন

পারছি না   সবসময় পারি না

আফসার সাহেব চায়ের কাপ নামিয়ে রাখতে—রাখতে বললেন, মীরা, চল যাই

মীরা দুঃখিত গলায় বললেন, তুমি ওঁকে কিছুই বলবে না?

না

সমস্যাটা নিজের মুখে বলতে অসুবিধা কী?

আফসার সাহেব কঠিন দৃষ্টিতে স্ত্রীর দিকে তাকিয়ে বললেন, চল যাই আমার শরীর ভালো লাগছে না বাসায় গিয়ে শুয়ে থাকব তা ছাড়া আমার কোনো সমস্যাও নেই

মিসির আলি উঠে দাঁড়ালেন সহজ গলায় বললেন, চলুন, আপনাদের রাস্তা পর্যন্ত এগিয়ে দিয়ে আসি

তার প্রয়োজন হবে না

অনেক অপ্রয়োজনীয় কাজ আমি করি আপনাদের জন্যে চা আনার কোনো প্রয়োজন ছিল না, তবু এনেছি চা অনেক দূর থেকে আনতে হয়েছে চা-টা যেন গরম থাকে এ—জন্যে ছুটতে-ছুটিতে এসেছি চা গরম ছিল না?

আফসার সাহেব একটু বিব্রত বোধ করলেন মীরা আবার বললেন, বস না কিছু বলতে না-চাইলে বলবে না দু মিনিটের জন্যে বস

আফসার সাহেব বসলেন

মিসির আলি বললেন, আমার ধারণা, অফিসে চাকরি সম্পর্কিত বড় রকমের সমস্যায় আপনি আছেন সম্ভবত আপনার চাকরি চলে গেছে এটা কি ঠিক?

মীরা ভয়ংকরীভাবে চমকে উঠলেন

আফসার সাহেব চমকালেন না স্থির দৃষ্টিতে অনেকক্ষণ মিসির আলির দিকে তাকিয়ে থেকে বললেন, আপনি ঠিকই ধরেছেন তবে চাকরি এখনো যায় নি হয়তো শিগগিরই চলে যাবে অফিসের মালিকপক্ষের সঙ্গে অনেক দিন থেকেই বনিবন্যা হচ্ছিল না গত দু মাসে তা চরম আকার নিয়েছে এখন অবস্থা এমন দাঁড়িয়েছে যে, হয় ওরা আমাকে ছাড়িয়ে দেবে, নয়তো আমিই রিজাইন করব

মীরা ক্ষীণ গলায় বললেন, এইসব কিছুই তো তুমি আমাকে বল নি

আফসার সাহেব বললেন, তোমাকে বলার সময় হয় নি বলেই বলি নি সময় হলে নিশ্চয়ই বলতাম

এত বড় একটা ব্যাপার তুমি গোপন করে রাখবে?

হ্যাঁ, রাখব

আফসার সাহেব পকেট থেকে সিগারেট বের করতে—করতে মিসির আলির দিকে তাকিয়ে বললেন, আমার এই ব্যাপার আপনি কী করে অনুমান করলেন?

খুব সহজেই অনুমান করেছি কোনো মানসিক সমস্যা যখন হয় তখন তার পিছনে কিছু-না-কিছু কারণ থাকে পারিবারিক অশান্তি, চাকরির ক্ষেত্রে অনিশ্চয়তা ইত্যাদি একটা ছোটো বাচ্চা যখন পরিবারের কারো সঙ্গে কথা বলার সুযোগ পায় না, যখন সে দেখে বাবা-মা সারাক্ষণ ঝগড়া করছেন-তখন সে কথা বলা শুরু করে টবের ফুলগাছের সঙ্গে এমনভাবে কথা বলে, যেন ফুলগাছটা তার কথা শুনছে, কথার জবাব দিচ্ছে আসলে এ-রকম কিছু ঘটছে না

আপনার ধারণা আমি বিড়ালের কথা বুঝতে পারি না? আমি যা বলছি বানিয়ে— বানিয়ে বলছি?

না, আমি তেমন কিছু ধারণা করছি না আপনি যা বলছেন তা-ই বিশ্বাস করছি সেই বিশ্বাস থেকেই আমি এগোব

এবং একসময় আপনি প্রমাণ করতে চেষ্টা করবেন যে আমি যা বলছি তা ভুল

তা-ও না   আমি সত্য যা তা-ই প্রমাণ করতে চেষ্টা করব   আপনি সহজ হয়ে   সহজভাবে আমার কথার জবাব দিন   সত্য প্রতিষ্ঠায় আমাকে সাহায্য করুন   আপনার ব্যাপারে খুবই আগ্রহ বোধ করছি

কেন?

কারণ আপনি যা বলছেন, তা আগে কেউ বলে নি   কিছু-কিছু পীর-দরবেশের কথা আমরা বইপত্রে পাই, যাঁরা দাবি করতেন পশু-পাখির কথা বুঝতে পারেন, কিন্তু সেই দাবির পক্ষে তেমন কোনো প্রমাণ পাই না   একজন অতি বিখ্যাত ভারতীয় চিকিৎসকের কাহিনী আছে, যিনি গাছপালা থেকে অষুধ তৈরি করতেন   তাঁর সম্পর্কে প্রচলিত গল্প হচ্ছে-তিনি গাছের কথা বুঝতে পারতেন   তিনি পথ দিয়ে যখন হেঁটে যেতেন, গাছ তাঁকে ডেকে বলত  –তুমি আমার পাতা ছিঁড়ে নিয়ে যাও পাতার রস বের করে শ্বাসকষ্টের রুগীকে মধু মাখিয়ে খেতে দাও রোগ আরোগ্য হবে   প্রাচীন ভারতের ঐ চিকিৎসকের নাম গল্পে আছে– মহাদেব একবার রাগে অন্ধ হয়ে ব্রহ্মার মাথা কেটে ফেলেছিলেন কোনো উপায় না দেখে পৃথিবী থেকে অশ্বিনীকুমারকে দেবলোকে নিয়ে যাওয়া হয়   তিনি সেই ছিন্ন মস্তক জোড়া লাগান

আফসার সাহেব বললেন, আমি কি একটা সিগারেট খেতে পারি?

অবশ্যই পারেন   ইচ্ছা করলে আমাকে একটা দিতেও পারেন

আফসার সাহেব সিগারেট ধরিয়ে ধোঁয়া ছাড়তে লাগলেন   তবে মিসির আলিকে সিগারেট দিলেন না   একজন সিগারেট চেয়েছে, তার পরেও তাকে দেওয়া হচ্ছে না   ব্যাপারটা দৃষ্টিকটু

মিসির আলি বললেন, কী ব্যাপার, সিগারেট দেবেন না? কেড়ে নিতে হবে?

আফসার সাহেব বললেন, সরি   এই নিন   বলেই হেসে ফেললেন

মীরা লক্ষ করলেন, আফসার সাহেব অনেকটা সহজ হয়ে এসেছেন মুখের কাঠিন্য কমে গেছে   মীরা মিসির আলি নামের লোকটির প্রতি কৃতজ্ঞতা বোধ করলেন   এই লোক আর কিছু পারুন না-পরুন, তাঁর স্বামীর প্রাথমিক কাঠিন্য ভেঙে দিয়েছেন   এটি কম কথা নয়   তা ছাড়া লোকটির কথা বলার ভঙ্গিও তাঁর ভালো লাগল   কথাবার্তায় কোনো সবজান্তা ভঙ্গি নেই   পা উঠিয়ে ছেলেমানুষের মতো বসে আছেন   কথা বলার সময় হাত নাড়ছেন   তাঁর সামনে রাখা চায়ের কাপে এক ফোঁট চাও নেই   অনেক আগেই চায়ের শেষ বিন্দুটিও তিনি শেষ করেছেন অথচ বেচারার সেটা খেয়াল নেই   খালি চায়ের কাপেই ক্রমাগত চুমুক দিচ্ছেন   মাঝে-মাঝে চুমুক দেবার আগে চায়ের কাপে ফুঁ দিচ্ছেন ভাবটা এমন যে, গরম চা ফুঁ দিয়ে ঠাণ্ডা করে খেতে হচ্ছে

মিসির আলি খাট থেকে নামতে-নামতে বললেন, আফসার সাহেব, আমি ছোট একটা ক্যাসেট প্লেয়ার জোগাড় করেছি   সেখানে বিড়ালের কথা টেপ করা আছে   আপনাকে তা শোনাব এবং আপনি বলবেন-বিড়াল কী বলছে   পারবেন না?

অবশ্যই পারব

আজ শুধু এই পরীক্ষাটাই করব, তারপর অন্য পরীক্ষা অন্য সময়ে করা হবে   আফসার সাহেব বললেন, আমি টেপ শুনে যদি বলি বিড়াল এই কথা বলছে তাহলে তা আপনার বোঝার উপায় নেই   আমি ভুল বলছি না   সত্যি বলছি

বোঝার উপায় আছে

কী উপায়? আপনি নিশ্চয়ই বিড়ালের কথা বোঝেন না!

তা বুঝি না   তার পরেও উপায় আছে- আচ্ছা এখন মন দিয়ে শুনুন—

টেপ খানিকক্ষণ বাজানো হল   একটা বিড়ালের ম্যায়াও মর্য্যায়াও শোনা

যাচ্ছে আফসার সাহেব তাঁর সমস্ত ইন্দ্রিয় তীক্ষ্ণ করে শুনলেন টেপ বাজান শেষ হল মিসির আলি বললেন, বলুন, বিড়ালটা কী বলল

বুঝতে পারিনি

কিছুই বুঝতে পারেন নি?

জ্বি-না

ভালো কথা —এখন অন্য একটা শুনুন খুব মন দিয়ে শুনুন একই বিড়ালের কথা –ভিন্ন সময়ে ভিন্ন পরিস্থিতিতে

আফসার সাহেব শুনলেন তাঁর মুখে হতাশার ভাব স্পষ্ট হয়ে উঠছে কারণ এবারও তিনি কিছু বুঝতে পারছেন না কিছুই না বিড়ালের সাধারণ ম্যাঁয়াও

কিছু বুঝলেন?

জ্বি-না

কিছুই না?

না

আরো একটি অংশ শোনাচ্ছি দেখুন, এটা বুঝতে পারেন কি না এবার অন্য বিড়াল, আগেরটা না

আফসার সাহেব হতাশ গলায় বললেন, আমার মনে হয়না কিছু বুঝতে পারব এ— রকম হচ্ছে কোন কে জানে!

খুব মন দিয়ে শুনুন

মন দিয়েই শুনছি

আরো মন দিন   চোখ বন্ধ করে শুনুন

তিনি শুনলেন   কিছুই বুঝলেন না   মিসির আলি বললেন, তিনটি ভিন্ন পরিস্থিতিতে বিড়ালের কথা টেপ করা হয়েছে   প্রথম বার বিড়ালকে দুধ খেতে দিয়ে গায়ে-মাথায় হাত বোলান হয়েছে   সে যখন শব্দ করেছে তখন তা টেপ করা হল   দ্বিতীয় বার তাকে একটা সূচালো কাঠি দিয়ে খোঁচা দেওয়া হচ্ছিল   তৃতীয় বারে অন্য একটা বিড়ালকে ভয় দেখানো হচ্ছিল

আফসার সাহেব বিষণ্ণ গলায় বললেন, আপনি নিশ্চয়ই আমার কথা পুরোপুরি অবিশ্বাস করছেন   ধরেই নিয়েছেন আমি মিথ্যা করে বলেছি- বিড়ালের কথা বুঝতে পারি

আমি এত দ্রুত এবং এত সহজে কোনো সিদ্ধান্তে আসি না   আমি এখনো ধরে নিচ্ছি   আপনি বিড়ালের সব কথা বুঝতে পারেন   এই হয়তো পারছেন না   আপনাকে আমি যা করতে বলব তা হচ্ছে, সহজ-জীবন-যাপনের চেষ্টা করবেন! বিড়াল নিয়ে খুব বেশি ভাববেন না, আবার খুব কমও ভাববেন না   খাওয়াদাওয়া করবেন! নিয়মিত অফিসে যাবেন   অফিসের সমস্যা মেটাতে চেষ্টা করবেন   যদি না-মেটে তাতেও ক্ষতি নেই   সব পরিস্থিতিতে খাপ খাইয়ে চলার চেষ্টা আপনাকে করতে হবে

মীরা বললেন, ওকে নিয়ে বাইরে কোথাও বেড়াতে গেলে কেমন হয়? যেমন ধরুন, কক্সবাজারে কিছুদিন কাটিয়ে এলাম

মিসির আলি বললেন, আমি তার প্রয়োজন দেখছি না   সমস্যা থেকে দূরে সরে যাওয়া সমস্যা সমাধানের কোনো পথ নয়   সমস্যাকে মোকাবেলা করতে হয়   সমস্যার ভেতরে থেকে

আফসার সাহেব বললেন, আমরা কি এখন উঠব?

জ্বি, নিশ্চয়ই উঠবেন   আর শুনুন আফসার সাহেব, আপনি এখন এক ধরনের ঘোরের মধ্যে আছেন   এই ঘোর-ঘোর ব্যাপারটা আমার ভালো

লাগছে না

আমি ঘোরের মধ্যে আছি, এটা কেন বলছেন?

এটা বলছি, কারণ আপনার চারপাশে কী ঘটছে তা আপনি দেখছেন না তাকিয়ে আছেন, কিন্তু কিছুই আপনার চোখে পড়ছে না আমি দীর্ঘ সময় ধরে একটা খালি কাপে চুমুক দিচ্ছি মাঝে-মাঝে এমন ভাব করছি যে গরম চা ফুঁ দিয়ে ঠাণ্ডা করে নিচ্ছি ব্যাপারটা আপনার চোখেও পড়ে নি অথচ আপনার স্ত্রী ঠিকই ধরেছেন খালি কাপে চুমুক দেওয়ার ব্যাপারটা ছিল ইচ্ছাকৃত আপনার বর্তমান মানসিক অবস্থা বোঝার জন্যে এটা করতে হয়েছে

এই প্রথম বারের মতো অফিসার সাহেবের মনে হল- তাঁর সামনে বসে থাকা রোগা এবং মোটামুটি কুদর্শন মানুষটি অসম্ভব বুদ্ধিমান এই মানুষটা খুব ঠাণ্ডা মাথায় পুরো পরিস্থিতি হাতের মুঠোয় নিয়ে নিতে পারে এ-জাতীয় মানুষের সঙ্গে এর আগে তাঁর পরিচয় হয় নি তিনি বললেন, উঠি মিসির আলি সাহেব?

মিসির আলি বললেন, চলুন, আমিও আপনাদের সঙ্গে যাই-এগিয়ে দিয়ে আসি

এগিয়ে দিতে হবে না

আমি এমনিতেও বেরুব বিসমিল্লাহ্ হোটেল বলে একটা রেস্টুরেন্ট আছে–আমি রাত নটায় সেখানে ভাত খেতে যাই

মীরা বললেন, আপনি কি একা থাকেন?

হ্যাঁ

আপনাকে কি কিছু ব্যক্তিগত প্রশ্ন করতে পারি?

মিসির আলি সহজ গলায় বললেন, না বিখ্যাত মানুষদের লোকজন ব্যক্তিগত প্রশ্ন করে বিরক্ত করে আমি বিখ্যাত কেউ নই আমার

দেখে মনে হচ্ছে সে দুঃখিত   লোকটি স্নেহময় গলায় বলল, ‘কষ্ট কইরা খান   না খাইলে শরীরে বল পাইবেন না   ’

মিসির আলি শুধুমাত্র লোকটিকে খুশি করার জন্য পাউরুটি দুধে ভিজিয়ে মুখে দিলেন   খেতে কেমন যেন ঘাসের মতো লাগছে

আজ শুক্রবার

শুক্রবারে রুটিন ভিজিটে ডাক্তাররা আসেন না   সেটাই স্বাভাবিক তাঁদের ঘর-সংসার আছে, পুত্রকন্যা আছে   জন্মদিন, বিয়ে, বিবাহবার্ষিকী আছে   একটা দিন কি তাঁরা ছুটি নেবেন না? অবশ্যই নেবেন   মিসির আলি ধরেই নিয়েছিলেন তাঁর কাছে কেউ আসবে না কিন্তু তাঁকে অবাক করে দিয়ে অ্যাপ্রন গায়ে মাঝবয়েসি এক ডাক্তার এসে উপস্থিত   ডাক্তার আসার এটা সময় নয়   প্রথমত শুক্রবার, দ্বিতীয়ত দেড়টা বাজে, লাঞ্চ ব্রেক   ডিউটির ডাক্তাররাও এই সময় ক্যান্টিনে খেতে যান

ডাক্তার সাহেব বল্লেন,’কেমন আছেন?’

মিসির আলি হেসে ফেলে বললেন, ‘ভাল থাকলে কি হাসপাতালে পড়ে থাকি?’

‘আপনাকে দেখে কিন্তু মনে হচ্ছে ভাল আছেন   কাল রাত খুব খারাপ অবস্থায় ছিলেন   প্রবল ডেলিরিয়াম   ’

‘আপনি রাতে এসেছিলেন?’

‘জি   ’

‘চিনতে পারছি না   মাথা এলোমেলো হয়ে আছে   গত রাতে কী ঘটেছে কিচ্ছু মনে নেই   ’

ডাক্তার সাহেব চেয়ারে বসলেন   তাঁর শরীর বেশ ভারী   শরীরের সঙ্গে মিল রেখে গলার স্বর ভারী   চশমার কাচ ভারী   সবই ভারী-ভারী,

তবুও মানুষটির কথা বলার মধ্যে সহজ হালকা ভঙ্গি আছে  এ-জাতীয় মানুষ গল্প করতে এবং শুনতে ভালবাসে  মিসির আলি বললেন,'ডাক্তার সাহেব, আমি আপনার জন্যে কী করতে পারি বলুন '

'একটা সমস্যার সমাধান করতে পারেন  এই কেবিনটা ছেড়ে অন্য কেবিনে চলে যেতে পারেন  একজন মহিলা এই কেবিনে আসতে চাচ্ছেন '

মিসির আলি হাসতে হাসতে বললেন, 'আমি এই মুহূর্তে কেবিন ছেড়ে দিচ্ছি '

'এই মুহূর্তে ছাড়তে হবে না  কাল ছাড়লেও হবে '

ডাক্তার সাহেব উঠে দাঁড়ালেন  মিসির আলি বললেন, 'ভদ্রমহিলা বিশেষ করে এই কেবিনে আসতে চাচ্ছেন কেন?'

'তাঁর ধারণা এই কেবিন খুব লাকি  কেবিনের নম্বর চারশো নয়  যোগ করলে হয় তেরো  তেরো নম্বরটি নাকি তাঁর জন্যে খুব লাকি সৌভাগ্য সংখ্যা  নিউমোরলজির হিসাব '

'কী অদ্ভুত কথা!'

ডাক্তার সাহেব হালকা স্বরে বললেন, 'অসুস্থ অবস্থায় মন দুর্বল থাকে দুর্বল মনে তেরো নম্বরটি ঢুকে গেলে সমস্যা '

'মনের মধ্যে যা ঢুকেছে তা বের করে দিন '

ডাক্তার সাহেব হেসে ফেলে বললেন, 'এটা তো কোনো কাঁটা না রে ভাই যে চিমটা দিয়ে বের করে নিয়ে আসব  এর নাম কুসংস্কার কুসংস্কার মনের রন্ধ্রে রন্ধ্রে শিকড় ছড়িয়ে দেয়  কুসংস্কারকে তুলে ফেলা আমার মতো সাধারণ মানুষের কর্ম নয়  যাই ভাই  আপনি তা হলে কাল ভোরে কেবিন নম্বর চারশো পাঁচে চলে যাবেন  কেবিনটা সিঁড়ির কাছে না, কাজেই হৈচৈ হবে না  তা ছাড়া জানালার ভিউ ভাল

গাছপালা দেখতে পারবেন

মিসির আলি গম্ভীর গলায় বললেন, ‘কিছু মনে করবেন না আমি এই রুম ছাড়ব না এখানেই থাকব ’

ডাক্তার বিস্মিত হয়ে তাকালেন কী একটা বলতে গিয়েও বললেন না মিসির আলি বললেন, ‘রুম ছাড়ব না, কারণ, ছাড়লে কুসংস্কারকে প্রশ্রয় দেয়া হয় আমি এই জীবনে কুসংস্কার প্রশ্রয় দেবার মতো কোনো কাজ করিনি ভবিষ্যতেও করব না ’

‘ও আচ্ছা ’

‘আপনি যদি অন্য কোনো কারণ বলতেন, রুম ছেড়ে দিতাম আমার কাছে চারশো নয় নম্বর যা, চারশো পাঁচও তা তফাত মাত্র চারটা ডিজিটের ’

ডাক্তার সাহেব বিব্রত গলায় বললেন, ‘আপনি কি ভদ্রমহিলার সঙ্গে কথা বলবেন?’

অবস্থা এমন দাঁড়িয়েছে যে ভদ্রমহিলা এ-ঘরে না আসা পর্যন্ত অপারেশন করাবেন না অপেক্ষা করবেন অথচ অপারেশনটা জরুরি ’

‘ওঁর অসুবিধা কী?’

‘কিডনির কাছাকাছি একটা সিস্টের মতো হয়েছে আপনি যদি তাঁর সঙ্গে কথা বলেন তা হলে ভাল হয় ভদ্রমহিলাকে আপনি চেনেন ’

‘তা-ই না কি?’

‘হ্যাঁ ভাল করেই চেনেন উনি অনুরোধ করলে না বলতে পারবেন না ’

‘নাম কী তাঁর?’

‘আমি ওঁকে পাঠিয়ে দিচ্ছি   আপনি কথা বলুন  ’

মিসির আলি তাকিয়ে আছেন

দরজা ধরে যে-মহিলা দাঁড়িয়ে তার বয়স ত্রিশের কাছাকাছি হলেও তাকে দেখাচ্ছে বালিকার মতো   লম্বাটে মুখ, কাটা-কাটা চেহারা অসম্ভব রূপবতী   সাধারণত রূপবতীরা মানুষকে আকর্ষণ করে না- একটু দূরে সরিয়ে রাখে   এই মেয়েটির মধ্যে আকর্ষণী-ক্ষমতা প্রবল মিসির আলি মুগ্ধ হয়ে তাকিয়ে আছেন   মেয়েটি বলল, ‘আপনি কি আমাকে চিনতে পারছেন?’

‘না  ’

‘সে কী, চেনা উচিত ছিল তো! আপনি সিনেমা দেখেন না নিশ্চয়ই?’

‘না  ’

‘টিভি? টিভিও দেখেন না? টিভি দেখলেও তো আমাকে চেনার কথা!’

‘আমার টিভি নেই   বাড়িওয়ালার বাসায় গিয়ে অবশ্যি মাঝে মাঝে দেখি   আপনি কি কোনো অভিনেত্রী?’

‘হ্যাঁ   এলেবেলে টাইপ অভিনেত্রী নই   খুব নামকরা   রাস্তায় বের হলে “ট্রাফিক জ্যাম” হয়ে যাবে  ’

মেয়েটির কথা বলার ভঙ্গিতে মিসির আলি হেসে ফেললেন   মেয়েটিও হাসল   অভিনেত্রীর মাপা হাসি নয়   অন্তরঙ্গ হাসি   সহজ-সরল হাসি

‘আপনি কিন্তু এখনও আমার নাম জিজ্ঞেস করেননি  ’

‘কী নাম?’

‘আসমানি  এটা আমার আসল নাম  সিনেমার জন্যে আমার ভিন্ন নাম আছে  সেই নাম আপনার জানার দরকার নেই  ভেতরে আসব?’

‘আসুন ’

মেয়েটি ঘরে ঢুকে চেয়ারে বসল  গলার স্বর খানিকটা গম্ভীর করে বলল, ‘শুনলাম আপনি নাকি কুসংস্কার সহ্য করতে পারেন না ’

‘ঠিকই শুনেছেন  সহ্য করি না এবং প্রশ্রয় দিই না ’

কুসংস্কার টুসংস্কার কিছু না  আপনি আপনার ঘরটা আমাকে ছেড়ে দিন  আমার এই কেবিন খুব পছন্দ  আমি আপনার কাছে হাতজোড় করছি  প্লীজ!’

মেয়েটি সত্যি সত্যি হাতজোড় করল  মিসির আলি লজ্জায় পড়ে গেলেন  একী কাণ্ড!

‘আমি এক্ষুনি ছেড়ে দিচ্ছি  হাতজোড় করতে হবে না ’

‘থ্যাংকস!’

‘থ্যাংকস বলারও প্রয়োজন নেই, তবে আমার ধারণা এই কেবিনটিতেও শেষ পর্যন্ত আপনি থাকতে রাজি হবেন না ’

‘এরকম মনে হবার কারণ কী?’

‘আপনি রাতে যখন ঘুমুতে যাবেন তখন হঠাৎ করে দেয়ালের একটা লেখা আপনার চোখে পড়বে – সবুজ মার্কারে কাঁচা কাঁচা হাতে লেখা –

এই ঘরে যে থাকবে

সে মারা যাবে

ইহা সত্য, মিথ্যা নয়

লেখা পড়েই আপনি আঁতকে উঠবেন যেহেতু আপনার মন খুব দুর্বল সেহেতু আপনি আর এখানে থাকবেন না ’

আসমানি বলল, ‘কোথায় লেখাটা দেখি?’

তিনি লেখাটা দেখালেন আসমানি বলল, কে লিখেছে?’

মিসির আলি থেমে থেমে বললেন, ‘যে লিখেছে তার সঙ্গে আমার দেখা হয়নি, তবে আমি অনুমান করতে পারি, একটি বাচ্চা মেয়ের লেখা মেয়েটির উচ্চতা চারফুট দুইঞ্চি এবং মেয়েটি এই ঘরেই মারা গেছে ’

আসমানি ভুরু কুঁচকে বলল, ‘এসব আপনার অনুমান?’

‘জি, অনুমান তবে যুক্তিনির্ভর অনুমান ’

‘যুক্তিনির্ভর অনুমান মানে?’

‘এক এক করে বলি এটা একটা মেয়ের লেখা তা অনুমান করছি দেয়ালে আঁকা কিছু ছবি দেখে সবুজ মার্কারে আঁকা বেশকিছু ছবি আছে, সবই বেণি বাঁধা বালিকাদের ছবি মেয়েরা একটা বয়স পর্যন্ত শুধু মেয়েদের ছবি আঁকে ’

‘তা-ই বুঝি?’

‘হ্যাঁ, তা-ই মেয়েটির উচ্চতা আঁচ করেছি আরও সহজে আমরা যখন দেয়ালে কিছু লিখি তখন লিখি চোখ বরাবর মেয়েটি বিছানায় বসে বসে লিখেছে সেখান থেকে তার উচ্চতা আঁচ করলাম ’

‘দাঁড়িয়েও তো লিখতে পারে হয়তো মেঝেতে দাঁড়িয়ে লিখেছে ’

‘তা পারে তবে মেয়েটি অসুস্থ বিছানায় বসে বসে লেখাই তার জন্যে যুক্তিসঙ্গত ’

আসমানি গম্ভীর গলায় বলল, ‘মেয়েটি যে বেঁচে নেই তা কী করে অনুমান করলেন?’ কাউকে জিজ্ঞেস করেছেন?’

‘না, কাউকে জিজ্ঞেস করিনি   এটাও অনুমান   বাচ্চারা দেয়ালে লেখার ব্যাপারে খুবই পার্টিকুলার   যা বিশ্বাস করে তা-ই সে দেয়ালে লেখে যদি বাচ্চাটি সুস্থ হয়ে বাসায় ফিরে যেত তা হলে অবধারিতভাবে এই লেখার জন্যে সে লজ্জিত বোধ করত, এবং হাসপাতাল ছেড়ে যাবার আগে লেখাটি নষ্ট করে যেত  ’

‘আপনি কী করেন জানতে পারি?’

‘মাস্টারি করতাম, এখন করি না   পার্ট টাইম টিচার ছিলাম   অস্থায়ী পোস্ট   চাকরি চলে গেছে  ’

‘আপনি আমাকে দেখে কি আমার সম্পর্কে কিছু বলতে পারবেন?’

‘একটা সামান্য কথা বলতে পারি – আপনার ডাকনাম আসমানি নয় – অন্যকিছু  ’

‘এরকম মনে হবার কারণ কী?’

‘আসমানি নামটি আপনি এমনভাবে বললেন যাতে আমার কাছে মনে হল অচেনা একটি শব্দ বলছেন   তার চেয়েও বড় কথা আপনার পরনে আসমানি রঙের একটি শাড়ি   শাড়িটি পরার পর থেকেই হয়তো আসমানি নামটি আপনার মাথায় ঘুরছে   প্রথম সুযোগে এই নামটি বললেন  ’

‘আমার ডাক নাম বুড়ি  ’

মিসির আলি কিছু বললেন না   তীক্ষ্ণদৃষ্টিতে তাকিয়ে রইলেন   বুড়ি বলল, ‘আপনি অনুমানগুলি কীভাবে করেন?’

‘লজিক ব্যবহার করে করি   সামান্য লজিক   লজিক ব্যবহার করার ক্ষমতা সবার মধ্যেই আছে   বেশির ভাগ মানুষই তা ব্যবহার করে না

যেমন আপনি ব্যবহার করছেন না ভেবে বসে আছেন চারশো নয় নম্বর ঘরটি আপনার জন্যে লাকি এরকম ভাবার পেছনে কোন লজিক নেই ’

‘লজিকই কি এই পৃথিবীর শেষ কথা?’

‘হ্যাঁ ’

‘আপনি কি বুকে হাত দিয়ে বলতে পারবেন যে লজিকই হচ্ছে পৃথিবীর শেষ কথা লজিকের বাইরে কিছু নেই? পৃথিবীর সমস্ত রহস্যের সমাধান আছে লজিকে, পারবেন বলতে?’

‘পারব ’

‘ভাল কথা শুনে খুশি হলাম আমি কি আপনার নাম জানতে পারি?’

‘আমার নাম মিসির আলি আপনি কি কাল ভোরে এই কেবিনে আসতে চান? না মত বদলেছেন?’

‘আমি কাল ভোরে চলে এসব যাই মিসির আলি সাহেব স্লামালিকুম ’

মেয়েটি নিজের কেবিনে ফিরে গেল রাত দশটার ভেতর চারশো নয় নম্বর কেবিনে আগের রোগীর যাবতীয় তথ্য জোগাড় করল এই কেবিনে ‘লাবণ্য’ নামের দশ বছর বয়েসি একটি মেয়ে থাকত হার্টের ভাল্বের কী একটা জটিল সমস্যায় সে দীর্ঘদিন এই ঘরটিতে ছিল মারা গেছে মাত্র দশদিন আগে তার ওজন তেষট্টি পাউণ্ড উচ্চতা চার ফুট এক ইঞ্চি

মিসির আলি সাহেব সামান্য ভুল করেছেন? তিনি বলেছেন চার ফুট দুইঞ্চি এইটুকু ভুল বোধহয় ক্ষমা করা যায়

## দ্বিতীয়

চারশো ন নম্বর কেবিনের ভোল পুরোপুরি পালটে গেছে দেয়াল ঝকঝক করছে কারণ প্লাস্টিক পেইন্ট করা হয়েছে অ্যাটাচড বাথরুমের দরজায় ঝুলছে হালকা নীল পর্দা বাথরুমের কমোডের ফ্ল্যাশ ঠিক করা হয়েছে পানির ট্যাপও সরানো হয়েছে মেঝেতে পানি জমে থাকত – এখন পানি নেই

কেবিনের দরজা ভেতর থেকে বন্ধ বুড়ি বিছানায় শুয়ে শুয়ে গভীর মনযোগে খাতায় কীসব লিখছে লেখার ব্যাপারটি যে তার কাছে গুরুত্বপূর্ণ তা বোঝা যাচ্ছে হাতের কাছে বাংলা অভিধান দেখে সে মাঝেমাঝেই অভিধান দেখে নিচ্ছে লেখার গতি খুব দ্রুত নয় কিছুক্ষণ পর পরই খাতা নামিয়ে রেখে তাকে চোখ বন্ধ করে বিশ্রাম করতে দেখা যাচ্ছে এই সময় টেবিল-ল্যাম্পটি সে নিভিয়ে ঘর অন্ধকার করে দিচ্ছে টেবিল-ল্যাম্পটা খুব সুন্দর একটিমাত্র ল্যাম্প ঘরের চেহারা পালটে দিয়েছে

বুড়ি লিখছে –

গত পরশু মিসির আলি নামের একজনের সঙ্গে আমার পরিচয় হয়েছে পরিচয় বলা ঠিক হচ্ছে না – কারণ আমি তাঁর সম্পর্কে প্রায় কিছুই জানি না তিনিও আমার সম্পর্কে কিছু জানেন না মানুষটি বুদ্ধিমান, নিশ্চয়ই এটা চমৎকার একটা গুণ কিন্তু তাঁর দোষ হচ্ছে তিনি একই সঙ্গে অহংকারী অহংকার, বুদ্ধির কারণে, যেটা আমার ভাল লাগেনি বুদ্ধির খেলা দেখিয়ে তিনি আমাকে অভিভূত করতে চেয়েছেন কেউ আমাকে অভিভূত করতে চাইলে আমার ভাল লাগে না রাগ হয় বয়স হবার পর থেকেই দেখছি আমার চারপাশে যারা আসছে তারাই আমাকে অভিভূত করতে চাচ্ছে এক-একবার আমার চেঁচিয়ে বলার

ইচ্ছা হয়েছে – হাতজোড় করছি, আমাকে রেহাই দিন আমাকে আমার মতো থাকতে দিন পৃথিবীতে অসংখ্য মেয়ে আছে যাদের জন্মই হয়েছে অভিভূত হবার জন্যে তাঁদের কাছে যান তাদের অভিভূত করুন, হোয়াই মী?

এই কথাগুলি আমি মিসির আলি সাহেবকে বলতে পারলে সবচে' খুশি হতাম- তাঁকে বলতে পারছি না কারণ উনি আমাকে সত্যি সত্যি অভিভূত করেছেন চমকে দিয়েছেন ছোট বালিকারা যেমন ম্যাজিক দেখে বিস্ময়ে বাক্যহারা হয় আমার বেলাতে তা-ই হয়েছে আমি হয়েছি বাক্যহারা মজার ব্যাপার হচ্ছে, আমার এই বিস্ময়কে তিনি মোটেই পাত্তা দিলেন না ম্যাজিশিয়ানরা অন্যের বিস্ময় উপভোগ করে তিনি করেননি

সবুজ রঙের দেয়ালের লেখা প্রসঙ্গে যখন আমি যা জেনেছি তা তাঁকে বলতে গেলাম, তিনি কোনো আগ্রহ দেখালেন না আমি যখন তাঁর বিছানার পাশের চেয়ারে বসলাম, তিনি শুকনো গলায় বললেন – কিছু বলতে এসেছেন?'

আমি বললাম, না আপনার সঙ্গে গল্প করতে এসেছি

তিনি বললেন, ও তাঁর চোখমুখ দেখেই মনে হল, তিনি বিরক্ত, মহাবিরক্ত নিতান্ত ভদ্রতার খাতিরে কিছু বলতে পারছেন না চেয়ারে বসেছি, চট করে উঠে যাওয়া ভাল দেখায় না কাজেই মিসির আলি সাহেবের অসুখটা কী, কতদিন ধরে হাসপাতালে আছেন এই সম্পর্কে কয়েকটা প্রশ্ন করলাম তিনি নিতান্তই অনাগ্রহে জবাব দিলেন আমি যখন বললাম, আচ্ছা তা হলে যাই? তিনি খুবই আনন্দিত হলেন বলে মনে হল সঙ্গে সঙ্গে বললেন, আচ্ছা আচ্ছা 'আবার আসবেন' এই সামান্য বাক্যটি বললেন না এটা বলাটাই স্বাভাবিক ভদ্রতা

তাঁর ঘর থেকে ফিরে আমার বেশ কিছু সময় মন-খারাপ রইল আমার জন্যে এটাও একটা অস্বাভাবিক ব্যাপার আমার এক ধরনের ডিফেন্স মেকানিজম আছে – অন্যের ব্যবহারে আমি কখনো আহত হই না – কারণ এসবকে আমি ছেলেবেলা থেকেই তুচ্ছ করতে শিখেছি

মিসির আলি সাহেব আমার কিছু উপকার করেছেন, তাঁর নিজের কেবিন ছেড়ে দিয়েছেন   আমি তাঁর প্রতি কৃতজ্ঞ   কিন্তু তাই বলে তিনি আমাকে অপমান করতে পারেন না   এই অধিকার তাঁর নেই   ঘণ্টা দুই আগে তিনি যা করলেন তা অপমান ছাড়া আর কি? উনি রেলিং ধরে বারান্দায় দাঁড়িয়ে ছিলেন   আমি ব্লাড ম্যাচিং নাকি কী হাবিজাবি করে উপরে এসেছি   আমার পায়ের শব্দে তিনি তাকালেন   আমি বললাম, ভাল আছেন? তিনি কিছু বললেন না   তাকিয়েই রইলেন আমি বললাম, চিনতে পারছেন তো? আমি বুড়ি    তিনি বললেন, ও আচ্ছা

'ও আচ্ছা' কোনো বাক্য হয়? এত তাচ্ছিল্য করে কেউ কখনো আমাকে কিছু বলেনি   আমি হতভম্ব হয়ে গেলাম   আমার উচিত ছিল আর কোনো কথা না বলে নিজের কেবিনে চলে আসা   তা না করে আমি গায়ে পড়ে বললাম, আজ আপনার শরীরটা মনে হয় ভাল, হাঁটাহাঁটি করছেন   তাঁর উত্তরে তিনি আবারও বললেন – ও আচ্ছা

তার মানে হচ্ছে আমি কী বলছি তা নিয়ে তাঁর কোন মাথাব্যথা নেই দায়সারা 'ও আচ্ছা' দিয়ে সমস্যা সমাধান করছেন   আমি তো তাঁকে বিরক্ত করার জন্যে কিছু বলিনি   আমি কাউকে বিরক্ত করার জন্যে কখনো কিছু করি না   উলটোটাই সব সময় হয়   লোকজন আমাকে বিরক্ত করে   ক্রমাগত বিরক্ত করে

মিসির আলি নামের আপাতদৃষ্টিতে বুদ্ধিমান এই মানুষটি আমাকে অপমান করছেন   কে জানে হয়তো জেনেশুনেই করছেন   মানুষকে অপমান করার সূক্ষ্ম পদ্ধতি সবার জানা থাকে না, অস্বাভাবিক বুদ্ধিমান মানুষরাই শুধু জানেন এবং অকারণে প্রয়োগ করেন   সে সুযোগ তাঁদের দেয়া উচিত না   আমি শীতল গলায় বললাম, মিসির আলি সাহেব!

উনি চমকে তাকালেন   আমি বললাম, ঠিক করে বলুন তো আপনি কি আমাকে চিনতে পেরেছেন?'

'চিনব না কেন?'

‘আমি যা-ই জিজ্ঞেস করছি আপনি বলছেন – “ও আচ্ছা” এর কারণটা কি আপনি আমাকে বলবেন?’

‘আপনি কী বলছেন আমি মন দিয়ে শুনিনি শোনার চেষ্টাও করিনি মনে হয় সেজন্যেই “ও আচ্ছা” বলছি ’

‘কেন বলুন তো?’

‘আমি প্রচণ্ড মাথা ব্যথায় কষ্ট পাচ্ছি এই উপসর্গ নতুন হয়েছে, আগে ছিল না আমি মাথাব্যথা ভুলে থাকার জন্যে নানান কিছু ভাবছি নিজেকে ব্যস্ত রাখার চেষ্টা করছি ’

আমি বললাম, মাথাব্যথার সময় আপনাকে বিরক্ত করার জন্যে দুঃখিত কিছু মনে করবেন না

আমি নিজের ঘরে চলে এলাম, কিন্তু ভদ্রলোকের মাথাব্যথার গল্প বিশ্বাস করলাম না প্রচণ্ড মাথাব্যথা নিয়ে এমন শান্ত ভঙ্গিতে কেউ দাঁড়িয়ে থাকে না এবং প্রচণ্ড মাথাব্যথায় এত সুন্দর যুক্তিভরা কথাও মনে আসে না ভদ্রলোকের মানসিকতা কী তা মনে হয় আমি আঁচ করতে পারছি কিছু-কিছু পুরুষ আছে যারা রূপবতী তরুণীদের অগ্রাহ্য করে একধরনের আনন্দ পায় সচরাচর এরা নিঃসঙ্গ ধরনের পুরুষ হয়, এবং নারীসঙ্গের জন্যে বাসনা বুকে পুষে রাখে

মিসির আলি সাহেব যে একজন নিঃসঙ্গ মানুষ তা এই দুদিনে আমি বুঝে ফেলেছি এই ভদ্রলোককে দেখতে কোনো আত্মীয়স্বজন বা বন্ধুবান্ধব এখন পর্যন্ত আসেনি আমাদের দেশে গুরুতর অসুস্থ একজনকে দেখতে কেউ আসবে না তা ভাবাই যায় না একজন কেউ হাসপাতালে ভর্তি হলে তার আত্মীয়স্বজন আসে, বন্ধুবান্ধব আসে, পাড়া-প্রতিবেশী আসে, এমনকি গলির মোড়ের যে মুদি দোকানি সেও আসে-এটা একধরনের সামাজিক নিয়ম মিসির আলির জন্যে কেউ আসছে না

অবশ্যি আমাকে দেখতেও কেউ আসছে না আমার ব্যাপারটি ব্যাখ্যা

করা যায় আমি কাউকেই কিছু জানাইনি যারা জানে তাদের কঠিনভাবে বলা হয়েছে তারা যেন আমাকে দেখতে না আসে তারা আসছে না, কারণ আমার নিষেধ অগ্রাহ্য করলে তাদেরই সমস্যা

আচ্ছা, আমি এই মানুষটিকে নিয়ে এত ভাবছি কেন? নিতান্ত অপরিচিত একজন মানুষকে নিয়ে এত চিন্তাভাবনা করার কোনো মানে হয়! আমি নিজে নিঃসঙ্গ বলেই কি একজন নিঃসঙ্গ মানুষের প্রতি মমতা বোধ করছি?

ভদ্রলোক আমার প্রতি অবহেলা দেখিয়েছেন আমি তাতে কষ্ট পাচ্ছি আমরা অতি প্রিয়জনদের অবহেলাতেই কষ্ট পাই কিন্তু এই ভদ্রলোক তো আমার অতিপ্রিয় কেউ নন আমরা দুজন দুপ্রান্তের মানুষ তাঁর জগৎ ভিন্ন, আমার জগৎ ভিন্ন হাসপাতাল ছেড়ে চলে যাবার পর আর কখনো হয়তো তাঁর সঙ্গে আমার দেখা হবে না

আমার কেন জানি মনে হচ্ছে এই হাসপাতালে যে-কটা দিন আছি সেই কটা দিন ভদ্রলোকের সঙ্গে গল্পটল্প করলে আমার ভাল লাগবে কারও সঙ্গেই কথা বলে আমি আরাম পাই না যার সঙ্গেই কথা বলি আমার মনে হয় সে ঠিকমতো কথা বলছে না ভান করছে নিজেকে জাহির করার চেষ্টা করছে যেন সে পৃথিবীর সবচে' জ্ঞানী মানুষ সে ধরেই নিচ্ছে তার কথাবার্তায় মুগ্ধ হয়ে আমি মনেমনে তার সম্পর্কে খুব উঁচু ধারণা করছি, অথচ আমি যে মনেমনে অসংখ্যবার বলছি হাঁদারাম, হাঁদারাম, তুই হাঁদারাম, সেই ধারণাও তার নেই

মিসির আলি নিশ্চয়ই সেরকম হবেন না তাঁর সঙ্গে কথা বলতে গিয়ে নিশ্চয়ই আমি কখনো মনেমনে বলব না – 'হাঁদারাম' আমার নিজের একটি নিতান্তই ব্যক্তিগত গল্প আছে যা আমি খুব কম মানুষকেই বলেছি এই গল্পটাও হয়তো আমি তাঁকে বলতে পারি আমার এই গল্প আমি যাঁদেরকে বলেছি তাঁদের সবাই খুব আগ্রহ নিয়ে শুনেছেন, তারপর বলেছেন – আপনার মানসিক সমস্যা আছে ভাল কোনো সাইকিয়াট্রিস্টের কাছে যান

মানুষ এই এক নতুন জিনিশ শিখেছে, কিছু হলেই সাইকিয়াট্রিস্ট

মাথা এলোমেলো হয়ে আছে   সাইকিয়াট্রিস্ট সেই এলোমেলো মাথা ঠিক করে দেবেন   মানুষের মাথা কি এমনই পলকা জিনিস যে সামান্য আঘাতেই এলোমেলো হয়ে যাবে? এই কথাটিও মিসির আলি সাহেবকে জিজ্ঞেস করা যেতে পারে   ভদ্রলোক মাস্টার-মানুষ, কাজেই ছাত্রীর মতো ভঙ্গিতে খানিকটা ভয়ে ভয়ে যদি জিজ্ঞেস করা যায়- আচ্ছা স্যার, মানুষের মাথা এলোমেলো হবার জন্যে কত বড় মানসিক আঘাতের প্রয়োজন? তখন তিনি নিশ্চয়ই এই প্রশ্নের জবাব দেবেন সে জবাবের গুরুত্ব থাকবে   কারণ মানুষটির ভেতর লজিকের অংশ বেশ শক্ত

# তৃতীয়

বুড়ি বলল, ‘স্যার আসব?’

মিসির আলি বিছানায় কাত হয়ে বই পড়ছিলেন – বইটির নাম লেখক – ‘Mysteries of afterlife’ লেখক F. Smyth. মজার বই   মৃত্যুর পরের জগৎ সম্পর্কে এমনসব বর্ণনা আছে যা পড়লে মনে হয় লেখকসাহেব ঐ জগৎ ঘুরে এসেছেন   বেশ কিছুদিন সেখানে ছিলেন ভালমতো সবকিছু দেখা   এজাতীয় লেখা হয়, ছাপা হয় এবং হাজার হাজার কপি বিক্রি হয় এটাই এক বিস্ময়

তিনি বই বন্ধ করে বুড়ির দিকে তাকালেন   মেয়েটির সঙ্গে বেশ কয়েকবার তাঁর দেখা হয়েছে   মেয়েটির ভাবভঙ্গিতে মনে হয় তাঁর সঙ্গে দেখা করার ব্যাপারে সে এক ধরনের আগ্রহবোধ করছে আগ্রহের কারণ স্পষ্ট নয়   তার কি কোনো সমস্যা আছে? থাকতে পারে

মিসির আলি এই মুহূর্তে অন্যের সমস্যা নিয়ে ভাবতে চাচ্ছেন না   তাঁর নিজের সমস্যাই প্রবল   শারীর-সমস্যা   ডাক্তাররা অসুখের ধরন এখনও ধরতে পারছেন না   বলেছেন যকৃতের একটা অংশ কাজ করছে না   যকৃত মানুষের শরীরের বিশাল এক যন্ত্র   সেই যন্ত্রের অংশবিশেষ কাজ না করলেও অসুবিধা হবার কথা না   তা হলে অসুবিধা হচ্ছে কেন? মাথার যন্ত্রণাই – বা কেন হচ্ছে? টিউমার জাতীয় কিছু কি হয়ে গেল? টিউমার বড় হচ্ছে – মস্তিষ্কে চাপ দিচ্ছে   সেই চাপটা শুধু সন্ধার পর থেকে দিচ্ছে কেন?

বুড়ি আবার বলল, ‘স্যার, আমি কি আসব?’

মেয়েটির পরনে প্রথম দিনের আসমানি রঙের শাড়ি   হয়তো এই শাড়িটাই তাঁর ‘লাকি শাড়ি’   অপারেশন টেবিলে যাবার আগে সে বলবে – আমাকে এই লাকি শাড়িটা পরতে দিন   প্লীজ ডাক্তার, প্লীজ!

রাত আটটা প্রায় বাজে   এমন কিছু রাত নয়, তবু মিসির আলির ঘুম পাচ্ছে   কারও সঙ্গেই কথা বলতে ইচ্ছা করছে না   তিনি তার পরেও বললেন, ‘আপনার কি মাথাধরা আছে?’

‘এখন নেই   রোজই সন্ধ্যা থেকে শুরু হয়   আজ এখনও কেন যে শুরু হচ্ছে না বুঝতে পারছি না   ’

বুড়ি হাসতে হাসতে বলল, ‘মনে হচ্ছে মাথা না ধরায় আপনার মন খারাপ হয়ে গেছে   স্যার, আমি কি বসব?’

‘বসুন বসুন   আমাকে স্যার বলছেন কেন তা বুঝতে পারছি না   ’

‘আপনি শিক্ষক-মানুষ এইজন্যেই স্যার বলছি   ভাল শিক্ষক দেখলেই ছাত্রী হতে ইচ্ছা করে   ’

‘আমি ভাল শিক্ষক আপনাকে কে বলল?’

‘কেউ বলেনি   আমার মনে হচ্ছে   আপনি কথা বলার সময় খুব জোর

দিয়ে বলেন   এমনভাবে বলেন যে যখন শুনি মনে হয় আপনি যা বলছেন তা মনেপ্রাণে বিশ্বাস করেন বলেই বলছেন   ভাল শিক্ষকের এটা হচ্ছে প্রথম শর্ত  ’

‘দ্বিতীয় শর্ত কি?’

‘দ্বিতীয় শর্ত হচ্ছে জ্ঞান   ভাল শিক্ষকের প্রচুর জানতে হবে এবং ভালমতো জানতে হবে  ’

‘আপনি নিজেও কিন্তু শিক্ষকের মতো কথা বলছেন  ’

বুড়ি বলল, ‘আমার জীবনের ইচ্ছা কী ছিল জানেন? কিণ্ডারগার্ডেনের শিক্ষিকা হওয়া   ফ্রক-পরা ছোট ছোট ছেলেমেয়ে ঘুরে বেড়াবে, আমি তাদের পড়াব, গান শেখাব   ব্যথা পেয়ে কাঁদলে আদর করব   অথচ আমি কী হয়েছি দেখুন – একজন অভিনেত্রী! আমার সমস্ত কর্মকাণ্ড বয়স্ক মানুষ নিয়ে   আমার জীবনে শিশুর কোনো স্থান নেই   স্যার, আমি কি বকবক করে আপনাকে বিরক্ত করছি?’

‘না, করছেন না  ’

‘আপনি আমাকে তুমি করে ডাকলে আমি খুব খুশি হব   আপনি আমাকে তুমি করে ডাকবেন, এবং নাম ধরে ডাকবেন   প্লীজ!’

‘বুড়ি ডাকতে বলছ?’

‘হ্যাঁ, বুড়ি ডাকবেন   আমার ডাকনামটা বেশ অদ্ভুত না? যখন সত্যি সত্যি বুড়ি হব তখন বুড়ি বলে ডাকার কেউ থাকবে না  ’

মিসির আলি বললেন, ‘তুমি কি সবসময় এমন গুছিয়ে কথা বল?’

‘আপনার কি ধারণা?’

‘আমার ধারণা তুমি কথা কম বল   যারা কথা বেশি বলে তারা গুছিয়ে কিছু বলতে পারে না   যারা কম কথা বলে তারা যখন বিশেষ কোনো

কথা বলতে চায় তখন খুব গুছিয়ে বলতে পারে   আমার ধারণা তুমি আমাকে বিশেষ কিছু বলতে চাচ্ছ  ’

‘আপনার ধারণা সত্যি নয়   আমি আপনাকে বিশেষ কিছু বলতে চাচ্ছি না   আগামীকাল আমার অপারেশন   ভয়ভয় লাগছে   ভয় কাটানোর জন্যে আপনার সঙ্গে গল্প করতে এসেছি  ’

‘ভয় কেটেছে?’

‘কাটেনি   তবে ভুলে আছি   আপনার এখান থেকে যাবার পর – গরম পানিতে গোসল করব   আয়াকে গরম পানি আনতে বলেছি   গোসলের পর কড়া ঘুমের ওষুধ খেয়ে ঘুমিয়ে পড়ব  ’

মিসির আলি হাই তুললেন   মেয়েটির কথা এখন আর শুনতে ভাল লাগছে না   তাকে বলাও যাচ্ছে না – তুমি এখন যাও, আমার মাথা ধরেছে   মাথা সত্যি সত্যি ধরলে বলা যেত   মাথা ধরেনি

‘আপনি কি ভূত বিশ্বাস করেন স্যার?’

মিসির আলি হেসে ফেলে বললেন, ‘গল্পটা বলো  ’

‘কোন গল্পটা বলব?’

‘কেউ যখন জানতে চায়, আপনি কি ভূত বিশ্বাস করেন তখন তার মাথায় একটা ভূতের গল্প থাকে   ঐটা সে শোনাতে চায়   তুমিও চাচ্ছ  ’

‘আপনি ভুল করেছেন   আমি আপনাকে কোনো গল্প শোনাতে চাচ্ছি না   কোনো ভৌতিক গল্প আমার জানা নেই  ’

‘ও আচ্ছা  ’

‘আর একটা কথা, আপনি দয়া করে “ও আচ্ছা” বাক্যটা বলবেন না এবং নিজেকে বেশি বুদ্ধিমান মনে করবেন না  ’

'বুড়ি, তুমি রেগে যাচ্ছ ।'

'আমাকে তুমি তুমি করেও বলবেন না ।'

বুড়ি উঠে দাঁড়াল এবং প্রায় ঝড়ের বেগে ঘর ছেড়ে চলে গেল । মিসির আলি দীর্ঘনিঃশ্বাস ফেললেন । তাঁর মনে হল প্রকৃতি শুধুমাত্র মেয়েদের মধ্যেই বিপরীত গুণাবলির দর্শনীয় সমাবেশ ঘটিয়েছে । মেয়েকে যেহেতু সবসময়ই সন্তানধারণ করতে হয় সেহেতু প্রকৃতি তাকে করল শান্ত, ধীর, স্থির । একই সঙ্গে ঠিক একই মাত্রায় তাকে করল অশান্ত, অধীর, অস্থির । প্রকৃতি সবসময়ই মজার খেলা খেলছে ।

মিসির আলি বই খুললেন, মৃত্যুর পরের জগৎ সম্পর্কে স্মিথ সাহেবের বক্তব্য পড়া যাক ।

'স্থূল দেহের ভেতরেই লুকিয়ে আছে মানুষের সূক্ষ্ম দেহ । সেই দেহকে বলে বাইওপ্লাজমিক বডি । স্থূল দৃষ্টিতে সেই দেহ দেখা যায় না । স্থূল দেহের বিনাশ হলেই সূক্ষ্ম দেহ বা বাইওপ্লাজমিক বডি – স্থূল দেহ থেকে আলাদা হয়ে যায় । সূক্ষ্ম দেহ শক্তির মতো । শক্তির যেমন বিনাশ নেই – সূক্ষ্ম দেহেরও তেমন বিনাশ নেই । সূক্ষ্ম দেহের তরঙ্গ-ধর্ম আছে । তরঙ্গ-দৈর্ঘ্য, স্থূল দেহের কামনা-বাসনার সঙ্গে সম্পর্কিত । যার কামনা-বাসনা বেশি তার তরঙ্গ-দৈর্ঘ্য তত বেশি ।'

মিসির আলি বই বন্ধ করে দীর্ঘনিঃশ্বাস ফেললেন । স্মিথ নামের এই লোক কিছু বৈজ্ঞানিক শব্দ ব্যবহার করে তাঁর গ্রন্থটি ভারিক্কি করার চেষ্টা করেছেন । নিজের বিভ্রান্তি ছড়িয়ে দিতে চেষ্টা করছেন পাঠকদের কাছে । গ্রন্থের শুভ ভূমিকার কথাই সবাই বলে – গ্রন্থের যে কী প্রচণ্ড 'ঋণাত্মক' ভূমিকা আছে সেই সম্পর্কে কেউ কিছু বলে না । একজন ক্ষতিকর মানুষ সমাজের যতটা ক্ষতি করতে পারে তারচেয়ে একশো গুণ বেশি ক্ষতি করতে পারে সেই মানুষটির লেখা একটি বই । বইয়ের কথা বিশ্বাস করার আমাদের যে-প্রবণতা তার শিকড় অনেকদূর চলে গেছে । একটা বই মাটিতে পড়ে থাকলে টা মাটি থেকে তুলে মাথায় ঠেকাতে হয় । এই ট্রেনিং দিয়ে দেয়া হয়েছে সুদূর শৈশবে ।

‘স্যার আসব?’

মেয়েটি আবার দরজার কাছে আসে দাঁড়িয়েছে তাকে লজ্জিত এবং অনুতপ্ত মনে হচ্ছে ঝড়ের বেগে ঘর ছেড়ে চলে যাওয়ার অপরাধে সে নিজেকে অপরাধী করে কষ্ট পাচ্ছে

‘স্যার আসব?’

মিসির আলি হাসতে হাসতে বললেন, ‘না ’

মেয়েটি ঘরে ঢুকে চেয়ারে বসতে বসতে বলল, ‘একটু আগে নিতান্ত বালিকার মত যে ব্যবহার আপনার সঙ্গে আমি করেছি এরকম ব্যবহার আমি কখনোই কারও সঙ্গেই করি না আপনার সঙ্গে কেন করলাম তাও জানি না আপনার কাছেই আমি জানতে চাচ্ছি কেন এমন ব্যবহার করলাম ’

মিসির আলি বললেন, ‘এটা বলার জন্যে তুমি আসনি অন্যকিছু বলতে এসেছ – সেটাই বরং বলো ’

বুড়ি নিচু গলায় বলল, ‘আমি খুব বড় ধরনের একটা সমস্যায় ভুগছি কষ্ট পাচ্ছি ভয়ংকর কষ্ট পাচ্ছি আমার সমস্যাটা কেউ একজন বুঝতে পারলে আমি কিছুটা হলেও শান্তি পেতাম মনে হয় আপনি বুঝবেন ’

‘বোঝার চেষ্টা করব বলো তমার সমস্যা ’

‘বড় একটা খাতায় সব লেখা আছে খাতাটা আপনাকে দিয়ে যাব আপনি ধীরে-সুস্থে আপনার অবসর সময়ে পড়বেন তবে একটি শর্ত আছে ’

‘কী শর্ত?’

‘কাল আমার অপারেশন হবে আমি মারাও যেতে পারি যদি মারা যাই তা হলে আপনি এই খাতায় কী লেখা আছে তা পড়বেন না

খাতাটা নষ্ট করে ফেলবেন   আর যদি বেঁচে থাকি তবেই পড়বেন  ’

মিসির আলি বললেন, ‘তোমার এই শর্তপালনের জন্যে সবচে ভাল হয় যদি খাতাটা তোমার কাছে রেখে দাও   তুমি মারা গেলে আমি খাতাটা পাব না   বেঁচে থাকলে তুমি নিজেই আমাকে দিতে পারবে  ’

‘খাতাটা আমি আমার কাছে রাখতে চাচ্ছি না   আমি চাই না অন্য কেউ এই লেখা পড়ুক   আমি মারা গেলে সেই সম্ভাবনা অনেক বেশি থাকে   আপনার কাছে খাতাটা থাকলে এই দুশ্চিন্তা থেকে আমি মুক্ত থাকব  ’

‘দাও তোমার খাতা  ’

‘কাল ভোরবেলা অপারেশন থিয়েটারে যাবার আগে-আগে আপনার কাছে পাঠাব  ’

‘ভাল কথা, পাঠিও  ’

‘এখন আপনি কোনো একটা হাসির গল্প বলে আমার মন ভাল করে দিন  ’

‘আমি কোনো হাসির গল্প জানি না  ’

‘বেশ, তা হলে একটা দুঃখের কথা বলে মন-খারাপ করিয়ে দিন   অসম্ভব খারাপ করে দিন   যেন আমি হাউমাউ করে কাঁদি  ’

রাতের বেলার রাউন্ডের ডাক্তার এসে মিসির আলির ঘরে বুড়িকে দেখে খুব বিরক্ত হলেন   কড়া গলায় বললেন, কাল আপনার অপারেশন   আপনি ঘুরেফিরে বেড়াচ্ছেন এর মানে কী?’

বুড়ি শান্ত গলায় বলল, ‘এমনও তো হতে পারে ডাক্তার সাহেব যে আজ রাতই আমার জীবনের শেষ রাত   মৃত্যুর পর কোনো একটা জগৎ থাকলে ভাল কথা, কিন্তু জগৎ তো নাও থাকতে পারে   তখন?’

ডাক্তার সাহেব বললেন, ‘প্লীজ আপনি নিজের ঘরে যান   বিশ্রাম

করুন ’

বুড়ি উঠে চলে গেল ডাক্তার সাহেব বললেন, ‘এই ভদ্রমহিলার সঙ্গে কি আপনার পরিচয় আছে?’

‘সম্প্রতি হয়েছে ’

‘উনি তো ডেঞ্জারাস মহিলা!’

‘ডেঞ্জারাস কোন অর্থে বলছেন?’

‘সব অর্থেই বলছি যে কোন সিনেমা পত্রিকা খুঁজে বের করুন – ওঁর সম্পর্কে কোনো না-কোনো স্ক্যাণ্ডালের খবর পাবেন একবার সুইসাইড করার চেষ্টা করেছেন – একগাদা ঘুমের ওষুধ খেয়েছিলেন এই হাসপাতালেই চিকিৎসা হয় বাইরে থেকে স্কিন-গ্রাফটিং করিয়েছেন ’

‘মনে হচ্ছে খুব ইন্টারেস্টিং চরিত্র ’

‘অনেকের কাছে ইন্টারেস্টিং মনে হতে পারে আমার কাছে কখনো মনে হয় না এই মহিলার লক্ষ লক্ষ টাকা ইচ্ছা করলেই তিনি ইংল্যান্ড আমেরিকায় গিয়ে অপারেশনটা করাতে পারেন দেশেও দামি দামি ক্লিনিক আছে সেখানে যেতে পারেন তা যাবেন না এসে উঠবেন – সরকারি হাসপাতালে কেন বলুন তো?’

‘কেন?’

‘পাবলিসিটি, আর কিছুই না অপারেশন হয়ে যাবার পর পত্রিকায় খবর হবে, অমুক হাসপাতালে অপারেশন হয়েছে স্রোতের মতো ভক্ত আসবে হাসপাতাল অ্যাডমিনিসট্রেশন কলাপস করবে আমাদের পুলিশে খবর দিতে হবে হাসপাতাল থেকে রিলিজড হয়ে যাবার পর তিনি খবরের কাগজে ইন্টারভিউ দেবেন সাংবাদিক জিজ্ঞেস করবে, আপনি বিদেশে চিকিৎসা না করিয়ে এখানে কেন করালেন?’ তিনি

হাসিমুখে জবাব দেবেন – 'আমি দেশকে বড় ভালবাসি ' খবরের কাগজে তাঁর হাস্যময়ী ছবি ছাপা হবে নিচে লেখা – রূপা চৌধুরী দেশকে ভালবাসেন

'তাঁর নাম রূপা চৌধুরী?'

'কেন, আপনি জানতেন না?'

'না '

'রূপা চৌধুরীর নাম জানেন না শুনলে লোকে হাসবে ওঁর কথা বাদ দিন, আপনি কেমন আছেন বলুন মাথা ধরা শুরু হয়েছে?'

'এখন হয়নি, তবে হবে হবে করছে '

'আগামী বুধবার পিজিতে আপনার ব্রেনের একটা ক্যাট স্ক্যান করা হবে '

'টিউমার সন্দেহ করছেন?'

'হ্যাঁ '

'সর্বনাশ!'

'আগে ধরা পড়ুক তারপর বলবেন সর্বনাশ তবে সর্বনাশ বলার কিছু নেই – মস্তিষ্কের টিউমার প্রায় কখনোই ম্যালিগনেন্ট হয় না তা ছাড়া মস্তিষ্কের অপারেশন প্রায়ই হয় অপারেশন তেমন জটিলও নয় নিউরো সার্জনরা আমার কথা শুনলে রেগে যাবেন, তবে কথা সত্যি '

# চতুর্থ

ডাক্তার সাহেবের কথা সত্যি

অপারেশন শেষ হবার পরপরই খবর ছড়িয়ে পড়ল রূপা চৌধুরী এই হাসপাতালে আছেন   হাজার হাজার লোক আসতে থাকল   সে এক দর্শনীয় ব্যাপার!

মিসির আলি খবর পেলেন অপারেশন ঠিকঠাকমতো হয়েছে   মেয়েটি ভাল আছে   এটিও আনন্দিত হবার মতো ব্যাপার   তার দিয়ে-যাওয়া খাতাটা পড়া শুরু করা জায়   পড়তে ইচ্ছা করছে না   অসুস্থ অবস্থায় কোনো কিছুতেই মন বসে না

ক্যাট স্ক্যান করা হয়েছে   কিছু পাওয়া যায়নি   তারচেয়েও বড় কথা লিভারের সমস্যা বলে যা ভাবা হয়েছিল দেখা যাচ্ছে সমস্যা সেখানে না   মেডিক্যাল কলেজের যে-অধ্যাপক চিকিৎসা করছিলেন, তিনি গতকাল বলেছেন – আপনার শরীরে তো কোনো অসুখ পাচ্ছি না অসুখটা আপনার মনে না তো?

মিসির আলি হেসে ফেললেন

প্রফেসর সাহেব বললেন, ‘হাসছেন কেন? আপনি মনোবিদ্যার একজন ওস্তাদ মানুষ তা জানি- কিন্তু মনোবিদ্যার ওস্তাদ মানুষদের মনের রোগ হবে না এমন তো কোনো কথা নেই   ক্যান্সার বিশেষজ্ঞ ডাক্তারদেরও ক্যান্সার হয়   হয় না?’

‘অবশ্যই হয়   তবে মনের রোগ এবং জীবাণু বা ভাইরাস ঘটিত রোগকে এক লাইনে ফেলা ঠিক হবে না   ’

‘আচ্ছা ফেলছি না   আপনাকে আমার যা বলার তা বললাম, আপনার অসুস্থতার কোনো কারণ ধরা যাচ্ছে না   ’

‘আপনি কি আমাকে হাসপাতাল ছেড়ে দিতে বলছেন?’

‘শুধুশুধু কেবিনের ভাড়া গোনার তো আমি কোনো অর্থ দেখি না অবশ্যি একটা উপকার হচ্ছে   বিশ্রাম হচ্ছে   যে-কোনো রোগের জন্যই বিশ্রাম একটা ভাল ওষুধ   সেই বিশ্রাম আপনি বাড়িতে গিয়েও করতে পারেন  ’

‘তা পারি  ’

‘আমি আপনাকে একটা পরামর্শ দিই মিসির আলি সাহেব?’

‘দিন  ’

‘ময়মনসিংহের গ্রামে আমার সুন্দর একটা বাড়ি আছে   পৈতৃক বাড়ি যা সারাবছর খালি পড়ে থাকে   আপনি আমার ঐ বাড়িতে কিছুদিন থেকে আসুন-না!’

‘আপনার পৈতৃক বাড়িতে?’

‘হ্যাঁ  ’

‘এই বিশেষ ফেভার আপনি কেন করতে চাচ্ছেন? আমি আপনার একজন সাধারণ রোগী   এর বেশি কিছু না   আপনি নিশ্চয়ই আপনার সব রোগীদের হাওয়া-বদলের জন্যে আপনার পৈতৃক বাড়িতে পাঠান না?’

‘না, পাঠাই না  ’

‘আমাকে পাঠাতে চাচ্ছেন কেন?’

‘আমি যদি বলি মানুষ হিসেবে আপনাকে আমার পছন্দ হয়েছে তা হলে কি আপনার বিশ্বাস হবে?’

‘বিশ্বাস হবে না   যেসব গুণ একজন মানুষকে সবার কাছে প্রিয় করে

তার কিছুই আমার নেই আমি শুকনো ধরনের মানুষ গল্প করতে পারি না গল্প শুনতেও ভাল লাগে না ’

ডাক্তার সাহেব উঠে দাঁড়াতে দাঁড়াতে বললেন, ‘আমার বড় মেয়েটি আপনার ছাত্রী তার ধারণা আপনি অসাধারণ একজন মানুষ সে চাচ্ছে যেন আপনার জন্যে বিশেষ কিছু করা হয় ’

মিসির আলি হেসে ফেললেন তাঁর ছাত্রছাত্রীরা তাঁকে সম্পূর্ণ অন্য চোখে দেখে এটা তিনি লক্ষ করেছেন যদিও তার কোনো কারণ বের করতে পারিনি অন্য দশজন শিক্ষক যেভাবে ক্লাস নেন তিনিও সেভাবেই নেন এর বেশি তো কিছু করেন না! তার পরেও তাঁর ছাত্রছাত্রীরা এরকম ভাবে কেন? রহস্যটা কী?

‘মিসির আলি সাহেব!’

‘জি ’

‘আমার বড় মেয়ের স্বামী ধনবান ব্যক্তি আমার বড় মেয়ে চাচ্ছে তার খরচে আপনাকে বাইরে পাঠাতে যাতে সর্বাধুনিক চিকিৎসার সুযোগ গ্রহণ করতে পারেন

আপনি রেগে যাবেন কি না এই ভেবেই এ-প্রস্তাব এতক্ষণ দিই নি ’

‘আপনার বড় মেয়ের নাম কী?’

‘আমার মেয়ে বলেছে আপনি আমার নাম জানতে চাইলে নাম যেন আমি না বলি সে তার নাম জানাতে চাচ্ছে না আপনি কি আমার মেয়ের প্রস্তাবটি গ্রহণ করবেন?’

‘না, তবে আপনার প্রস্তাব গ্রহণ করব আপনার পৈতৃক বাড়িতে কিছুদিন তাকব বাড়ি নিশ্চয়ই খুব সুন্দর?’

‘হ্যাঁ, খুবই সুন্দর সামনে নদী আছে আপনার জন্যে নৌকার ব্যবস্থা থাকবে ইচ্ছা করলে নৌকায় রাত্রিযাপন করতে পারবেন পাকা

বাড়ি দোতলার বারান্দা বেশ বড় বারান্দায় এসে দাঁড়ালে ঘরে যেতে ইচ্ছা করে না- এমন ’

মিসির আলি ক্লান্ত গলায় বললেন, ‘প্রাকৃতিক দৃশ্য আমাকে তেমন আকর্ষণ করে না ’

‘গিয়ে দেখুন এখন হয়তো করবে অসুস্থ মানুষকে প্রকৃতি খুব প্রভাবিত করে পরিবেশেরও রোগ-নিরাময়ের ক্ষমতা আছে আমি কি ব্যবস্থা করব?’

‘করুন ’

‘দিন পাঁচেক সময় লাগবে আমি একজন ডাক্তারের ব্যবস্থাও করব আমার ছাত্র গৌরীপুর শহরে প্র্যাকটিস করে তাকে চিঠি লিখে দেব যাতে তিন-চারদিন পরপর সে আপনাকে দেখে আসে খাওয়াদাওয়া নিয়ে চিন্তা করবেন না বজলু আছে সে হচ্ছে একের ভেতর তিন কেয়ারটেকার, কুক এবং দারোয়ান এই তিন কাজেই সে দক্ষ বিশেষ করে রান্না সে খুব ভাল করে মাঝে মাঝে তার রান্নার প্রশংসা করবেন দেখবেন সে কত খুশি হয় ’

ডাক্তার সাহেবের পৈতৃক বাড়ি বারোকাদায়

ময়মনসিংহ-মোহনগঞ্জ লাইনের অতিথপুর ষ্টেশনে নেমে ছমাইল যেতে হয় রিকশায়, দু-মাইল হেঁটে, এবং বাকি দু-তিন মাইল নৌকায়

মিসির আলির খুবই কষ্ট হল অতিথপুর থেকে রওনা হয়ে বেশ কয়েকবার মনে হল না গেলে কেমন হয়? শেষ পর্যন্ত পৌঁছলেন একটা মাত্র কারণে – ডাক্তার সাহেব নানান জোগাড়যন্ত্র করে রেখেছেন লোকজনকে খবর দেয়া হয়েছে এরপরে না-যাওয়াটা অন্যায়

ডাক্তার সাহেবের পৈতৃক বাড়ি খুবই সুন্দর সম্প্রতি চুনকাম করা হয়েছে বলেই বোধহয় – সবুজের ভেতর ধবধবে সাদা বাড়ি ঝকঝকে করছে বাড়ি দেখে খুশি হবার বদলে মিসির আলির মন-খারাপ হয়ে

গেল   এতবড় বাড়ি খালি পড়ে আছে   খাঁ খাঁ করছে   কোনো মানে হয়? বাড়ির জন্যে তো মানুষ নয়, মানুষের জন্যই বাড়ি

বাড়ির সামনে নদী না- খালের মত আছে   অল্প পানি   সেই পানিতেই পানশি জাতীয় বিরাট এক নৌকা   বজলু হাসিমুখে বলল, ‘স্যার নৌকা আপনার জন্যে   বড়আপা চিঠি দিয়েছে যেন প্রত্যেক বিকালে নৌকার মধ্যে আপনার চা দেই   ’

‘ঠিক আছে, নৌকাতে চা দিও   ’

‘আগামীকাল কী খাবেন স্যার যদি বলেন   মফস্বল জায়গা   আগে- আগে না বললে জোগাড়যন্ত্র করা যায় না   রাতের ব্যবস্থা আছে কইমাছ, শিংমাছ   মাংসের মধ্যে আছে কবুতরের মাংস   মাছের মাথা দিয়া মাষকালাইয়ের ডাল রানধা করছি   ’

‘যথেষ্ট হয়েছে   দেখো বজলু, খাওয়াদাওয়া নিয়ে তুমি বেশি ব্যস্ত হয়ো না   খাওয়াদাওয়ার ব্যাপারে আমার আগ্রহ খুব কম   দুই পদের বেশি কখনো রান্না করবে না   ’

বজলু সব ক’টা দাঁত বের করে হেসে ফেলল –

‘আপনি বললেতো স্যার হবে না   বড়আপা চিঠি দিয়ে দিয়েছেন – লিখেছেন স্যারের যত্নের যেন কোনো ত্রুতি না হয়   সবসময় খুব কম করে হলেও যেন প্রতি বেলা পাঁচ পদের আয়োজন হয়   আমি স্যার অনেক কষ্টে পাঁচ পদের ব্যবস্থা করেছি – কইমাছের ভাজি, শিংমাছের ঝোল, কবুতরের মাংস, বেগুন ভর্তা আর ডাল   আগামীকাল কি করি এই চিন্তায় আমি অস্থির   ’

‘অস্থির হবার কোনো প্রয়োজন নেই বজলু   আপাতত চা খাওয়াও   ’

‘তা হলে স্যার নৌকায় গিয়ে বসেন   বিছানা পাতা আছে   আপা বলে দিয়েছেন নৌকায় চা দেওয়ার জন্যে   ’

মিসির আলি সাহেব নৌকাতেই বসলেন তাঁর মন বলছে বজলু তাঁকে বিরক্ত করে মারবে ভালবাসার অত্যাচার কঠিন অত্যাচার একে গ্রহণও করা যায় না, বর্জনও করা যায় না

নৌকায় বসে মিসির আলি একটা মজার জিনিস লক্ষ করলেন খাল বরাবর আমগাছগুলি টিয়াপাখিতে ভরতি দশ-পনেরোটি নয় – শত শত এরা যখন ওড়ে তখন আর এদের সবুজ দেখায় না কালো দেখায় এর মানে কী? টিয়া কালো দেখাবে কেন? চলমান সবুজ রঙ যদি কালো দেখায় তা হলে তো চলন্ত ট্রেনের সবুজ কামরাগুলিও কালো দেখানোর কথা তা কি দেখায়? মিসির আলি মনে করতে পারলেন না বজলুকে একবার পাঠাতে হবে চলন্ত ট্রেন দেখে আসার জন্যে সে দেখে এসে বলুক

প্রথম রাতে মিসির আলির ঘুম ভাল হল না প্রকাণ্ড বড় খাট – তাঁর মনে হতে লাগল তিনি মাঠের মাঝখানে শুয়ে আছেন বাতাসও খুব সমস্যা করতে লাগল জানালা দিয়ে এক-একবার দমকা হাওয়া আসে আর তাঁর মনে হয় তাঁকে উড়িয়ে নিয়ে যাবে মাঝরাতে দরজা-জানালা বন্ধ করে তিনি বুড়ির খাতা নিয়ে বসলেন

# পঞ্চম

আমার বাবা মারা যান যখন আমার বয়স পনেরো মাস

বাবার অভাব আমি বোধ করিনি, কারণ বাবা সম্পর্কে আমার কোনো স্মৃতি নেই স্মৃতি থাকলেই অভাববোধের ব্যাপারটা চলে আসত আমাকে মানুষ করেছেন আমার মা তিনি অত্যন্ত সাবধানি মহিলা

বাবার অভাব যাতে আমি কোনদিন বুঝতে না পারি তার সবরকম চেষ্টা তিনি বাবার মৃত্যুর পর থেকেই করে আসছেন   তিনি যা যা করেছেন তার কোনোটিই কোনো সুস্থ মহিলা করবেন না   মা হচ্ছেন একজন অসুস্থ, অস্বাভাবিক মহিলা   যেহেতু জন্ম থেকেই আমি তাঁকে দেখে আসছি, তাঁর অস্বাভাবিকতা আমার চোখে ধরা পড়তে অনেক সময় লেগেছে

বাবার মৃত্যুর পর ঘর থেকে তাঁর সমস্ত ছবি, ব্যবহারি জিনিস সরিয়ে ফেলা হয় – কিছু নষ্ট করে দেয়া হয়, কিছু পাঠিয়ে দেয়া হয় আমার দাদার বাড়িতে   মা'র যুক্তি ছিল – বাবার স্মৃতিজড়িত কিছু তাঁর চারপাশে রাখতে পারবেন না   স্মৃতির কষ্ট সহ্য করার ক্ষমতা তাঁর নেই

বাবা কেমন ছিলেন, তিনি কী করতেন, কী গল্প করতেন এসব নিয়েও মা কখনো আমার সঙ্গে কিছু বলেননি   বাবার সম্পর্কে কিছু বলতে গেলেই তাঁর নাকি অসম্ভব কষ্ট হয়   মা এই কষ্ট থেকেক মুক্তি পাওয়ার জন্যে বাবার সঙ্গে সম্পর্কযুক্ত সবকিছু থেকে নিজেকে সরিয়ে নিলেন বাবার আত্মীয়স্বজন, বন্ধুবান্ধব সবার সঙ্গেই সম্পর্ক ছিন্ন করলেন আমার নাম 'তিতলি' যা বাবা আগ্রহ করে রেখেছিলেন তাও বদলানো হল   আমার নতুন নাম হল রূপা   তিতলি নাম মা বদলালেন, কারণ এই নাম তাঁকে বাবার কথা মনে করিয়ে দিত

মা অসম্ভব রূপবতী   আরেকটি বিয়ে করাই মা'র জন্যে স্বাভাবিক ছিল   পাত্রের অভাব ছিল না   রূপবতীদের পাত্রের অভাব কখনো হয় না   মা বিয়ে করতে রাজি হলেন না   বিয়ের বিপক্ষে একটি যুক্তি দিলেন – যে-ছেলেটিকে বিয়ে করব তার স্বভাব-চরিত্র যদি রূপার বাবার চেয়ে খারাপ হয় তাহলে কখনো তাকে ভালবাসতে পারব না দিনরাত রূপার বাবার সঙ্গে তার তুলনা করে নিজেই কষ্ট পাব, তাকেও কষ্ট দেব   সেতা ঠিক হবে না   আর যদি ছেলেটি রূপার বাবার চেয়ে ভাল হয় তা হলে রূপার বাবাকে আমি ক্রমে ক্রমে ভুলে যাব   তাও ঠিক হবে না   এই মানুষটিকে আমি ভুলতে চাই না

আমার মামারা ছাপোষা ধরনের মানুষ   মাকে নিয়ে তাড়া দুশ্চিন্তায়

পড়ে গেলেন   কন্যাসহ বোনের বোঝা মাথায় নেবার মতো সামর্থ্য বা ইচ্ছা কোনটাই তাঁদের ছিল না   তবু মা তাঁদের ঘাড়ে সিন্দাবাদের ভূতের মতো চেপে রইলেন   কিছুদিন তিনি এক ভাইয়ের বাড়িতে থাকেন, তারপর যান অন্য ভাইয়ের বাসায়   মামারা ধরেই নিলেন মা তাঁর জীবনটা এভাবেই পার করবেন   তাঁরা মা'র সঙ্গে কুৎসিত গলায় ঝগড়া করেন   গালাগালি করেন   মা নির্বিকার   আমার বয়স যখন পাঁচ হল তখন আমাকে বললেন, রূপা, তোকে তো এখন একটা স্কুলে দিতে হয়   ঘুরে ঘুরে জীবন পার করলে হবে না   আমাকে থিতু হতে হবে   আমি এখন একটা বাসা ভাড়া নেব   সম্ভব হলে একটা বাড়ি কিনে নেব   আমি বললাম, টাকা পাবে কোথায়? মা বললেন, টাকা আছে   তোর বাবার একটা পয়সাও খরচ করিনি, জমা করে রেখেছি

বাবা বিদেশি এক দূতাবাসে চাকরি করতেন   চাকরিকালীন রোড অ্যাক্সিডেন্টে মারা যান বলে ইনশুরেন্স থেকে এবং দূতাবাস থেকে বেশ ভাল টাকাই পেয়েছিলেন   মা সেই টাকার অনেকখানি খরচ করে নয়াটোলায় দোতলা এক বাড়ি কিনে ফেললেন   বেশ বড় বাড়ি   প্রায় এক বিঘা জমি নিয়ে বাড়ি   একতলা দোতলা মিলে অনেকগুলি ঘর ভেতরের দিকে দুটো আমগাছ, একটা সজনেগাছ, একটা কাঁঠালগাছ বাড়ি পুরান হলেও সব মিলিয়ে খুব সুন্দর   একতলাটা পাঁচ হাজার টাকায় ভাড়া হল   আমরা থাকি দোতলায়   পাঁচিল দিয়ে ঘেরা বাড়ি মা সেই পাঁচিল আরও উঁচু করলেন   ভারী গেট করলেন   একজন দারোয়ান রাখলেন   আমাদের নতুন জীবন শুরু হল

নতুন জীবন অনেক আনন্দময় হওয়া উচিত ছিল   মামাদের ঝগড়া গালাগালি নেই   অভাব-অনটন নেই   এত বড় দোতলায় আমরা দুজনমাত্র মানুষ   বাড়িটাও সুন্দর   দোতলায় রেলিং দেয়া টানা বারান্দাও আছে   আমার খেলার সঙ্গীসাথিও আছে   একতলার ভাড়াটের দুটি আমার বয়েসি যমজ মেয়ে আছে   মজার ব্যাপার হচ্ছে, আমাদের নিজস্ব বাড়িতে আমার ভয়াবহ জীবন শুরু হল   মা সারাক্ষণ আমাকে আগলে রাখেন   নিজে স্কুলে নিয়ে যান, যে-চারঘণ্টা স্কুল চলে মা মাঠে বসে থাকেন   ছুটি হলে আমাকে নিয়ে বাসায় ফেরেন   দুপুরে খাবার পরই আমাকে আমার ঘরে আটকে দেন   ঘুমুতে হবে   বিকেলে যদি বলি, মা নিচে খেলতে যাই? তিনি গম্ভীর মুখে বলেন, না

দোতলার বারান্দায় বসে খেলো   খেলার জন্যে নিচে যেতে হবে কেন?

‘নিচে গেলে কী হবে মা?’

‘তুমি নিচে গেলে আমি এখানে একা একা কী করব?’

আসল কথা হচ্ছে মা’র নিঃসঙ্গতা   আমি তাঁর একমাত্র সঙ্গী   সেই সঙ্গী তিনি এক মুহূর্তের জন্যেও চোখের আড়াল করবেন না   দিনের পর দিন রাগারাগি করেছি, কান্নাকাটি করেছি, কোনো লাভ হয়নি

কতবার বলেছি, মা সবাই কত জায়গায় বেড়াতে যায় – চলো আমরাও যাই   বেড়িয়ে আসি

‘কোথায় যাবে?’

‘চলো কক্সবাজার যাই  ’

‘না  ’

‘তা হলে চল অন্য কোথাও যাই  ’

‘ঢাকার বাইরে যেতে আমার ইচ্ছা করে না  ’

‘ঢাকার ভেতরেই কোথাও যাই চলো  ’

‘কোথায় যেতে চাস?’

‘মামাদের বাড়ি  ’

‘না  ’

‘বাবাদের দেশের বাড়িতে যাবে মা? বড়চাচা তো লিখেছেন যেতে  ’

‘সেই চিঠি তুমি পড়েছ?’

‘হ্যাঁ ’

‘কেন পড়লে? আমি বলিনি – আমার কাছে লেখা কোনো চিঠি তুমি পড়বে না? বলেছি, না বলিনি?’

‘বলেছ ’

‘তা হলে কেন পড়েছ?’

‘আর পড়ব না মা ’

‘এইভাবে বললে হবে না চেয়ারের উপর উঠে দাঁড়াও কানে ধরো কানে ধরে বলো- আর পড়ব না ’

মা’র চরিত্রে অস্বাভাবিকতার বীজ আগে থেকেই ছিল যত দিন যেতে লাগল তত তা বাড়তে লাগল মানুষের মানিয়ে চলার ক্ষমতা অসাধারণ আমি মা’র সঙ্গে মানিয়ে চলার চেষ্টা করতে লাগলাম, এবং চলতেও লাগলাম নিজের মনে থাকি প্রচুর গল্পের বই পড়ি মাঝে মাঝে অসহ্য রাগ লাগে সেই রাগ নিজের মধ্যে রাখি, মা’কে জানতে দিই না আমার বয়স অল্প হলেও আমি ততদিনে বুঝে গিয়েছি – আমিই মা’র একমাত্র অবলম্বন তাঁর সমস্ত জগৎ, সমস্ত পৃথিবী আমাকে নিয়েই

মাঝে মাঝে মা এমনসব অন্যায় করেন যা ক্ষমার অযোগ্য আমি সেই অপরাধও ক্ষমা করে দেই একটা উদাহরণ দিই আমি সেবার ক্লাস নাইনে উঠেছি যারা এসএসসি পরীক্ষা দেবে তাদের ফেয়ারওয়েল হচ্ছে ফেয়ারওয়েলে নাটক করা হবে আমাকে নাটকে একটা পার্ট দেয়া হল আমার উৎসাহের সীমা রইল না মাকে কিছুই জানালাম না জানালে মা নাটক করতে দেবেন না মা জেনে গেলেন গম্ভীর হয়ে রইলেন কিছু বললেন না আমি মাকে সহজ করার অনেক চেষ্টা করলাম মা সহজ হলেন না যেদিন নাটক হবে তার আগের রাতে খাবার টেবিলে মা প্রথমবারের মতো বললেন, তোমাদের নাটকের নাম কী?

আমি উৎসাহের সঙ্গে বললাম – হাসির নাটক মা   নাম হচ্ছে – দুই দুগুণে পনেরো   দম-ফাটানো হাসির নাটক

‘তোমার চরিত্রটা কী?’

‘আমি হচ্ছি বড় বোন, পাগলাটে ধরনের মেয়ে   তাকে যে-কাজটি করতে বলা হয় সেসব সময় তার উলটো কাজটি করে   তারপর খুব অবাক হয়ে বলে – Oh my god, এটা কী করলাম! আমার অভিনয় খুব ভাল হচ্ছে মা   আমাদের বড়আপা গতকালই আমাকে ডেকে নিয়ে বলেছেন – আমার ভেতর অভিনয়ের জন্মগত প্রতিভা আছে   চর্চা করলে আমি খুব নাম করব   মা, তুমি কি নাটকটা দেখবে?’

‘না  ’

‘দেখতে চাইলে দেখতে পারবে   এই অনুষ্ঠানে গার্জিয়ানরা আসতে পারবেন না   তবে বড় আপা বলেছেন, যারা অভিনয় করছে তাদের মা’রা ইচ্ছে করলে আসতে পারবেন   তুমি যাবে মা? চল-না! প্লীজ!’

মা শুকনো বললেন, দেখি

‘তুমি গেলে আমি অসম্ভব খুশি হব মা   অসম্ভব, অসম্ভব, অসম্ভব খুশি হব   এত খুশি হব যে চিৎকার করে কাঁদব  ’

মা কিছু বললেন না   আমার মনে ক্ষীণ আশা হল যে মা হয়তো যাবেন আনন্দে সারারাত আমি ঘুমুতে পারলাম না   তন্দ্রামতো আসে আবার তন্দ্রা ভেঙ্গে যায়   কী যে আনন্দ!

ভোরবেলা দরজা খুলে বেরুতে গিয়ে দেখি দরজা বাইরে থেকে তালাবন্ধ   আমি চেঁচিয়ে ডাকলাম, মা-মা-মা!

মা এলেন   আমি চেঁচিয়ে বললাম, তালাবন্ধ করে রেখেছ কেন মা?

মা শীতল গলায় বললেন, আমি অনেক চিন্তা করে দেখলাম তোমার অভিনয় করা ঠিক হবে না

‘কী বলছ তুমি মা!’

‘যা সত্যি তা-ই বলছি ’

‘স্কুলে আপারা কী মনে করবেন মা আমি না গেলে নাটক হবে না ’

‘না হলে না হবে নাটক এমন-কিছু বড় জিনিস না ’

‘পরে যখন স্কুলে যাব ওদের আমি কী বলব?’

‘বলবি অসুখ হয়েছিল মানুষের অসুখ হয় না?’

আমি কাঁদতে কাঁদতে বললাম, ঠিক আছে মা, আমি স্কুলে যাব না তুমি তালা খুলে দাও

‘তালা সন্ধ্যার সময় খুলব ’

আমি যাচ্ছি না দেখে স্কুলের এক আপা আমাকে নিতে এলেন, মা তাঁকে বললেন, মেয়েটা অসুস্থ খুবই অসুস্থ সে মামার বাড়িতে আছে

একবার ভাবলাম চিৎকার করে বলি – আপা, আমি বাড়িতেই আছি, মা আমাকে তালাবন্ধ করে রেখেছে পরমুহূর্তেই মনে হল – থাক

মা তালা খুললেন সন্ধ্যাবেলায় তাঁকে কিছুমাত্র লজ্জিত বা দুঃখিত মনে হল না শুধু রাতে আমার সঙ্গে ঘুমুতে এসে আমাকে জড়িয়ে ধরে ব্যাকুল হয়ে কাঁদতে লাগলেন কান্না দেখে আমি মা’র অপরাধ ক্ষমা করে দিলাম

আমি যখন ক্লাস টেনে উঠলাম তখন মা আরও একটি বড় ধরনের অপরাধ করলেন আমাদের একতলায় তখন নতুন ভাড়াটে তাদের বড় ছেলের নাম আবীর ঢাকা ইউনিভার্সিটিতে ইংরেজিতে অনার্স পড়েন লাজুক-স্বভাবের ছেলে কখনো আমার দিকে চোখ তুলে তাকান না যতবার আমার সঙ্গে দেখা হয় তিনি লজ্জায় লাল হয়ে যান আমি ভেবে পাই না আমাকে দেখে উনি এত লজ্জা পান কেন

আমি কী করেছি? আমি তো তাঁর সঙ্গে কথাও বলি না! তাঁর দিকে তাকাইও না

একদিন সন্ধ্যাবেলা চায়ের কাপ হাতে নিয়ে ছাদে গিয়েছি, দেখি উনি ছাদে হাঁটাহাঁটি করছেন   আমাকে দেখে চমকে উঠে বললেন, আমার বাবা আমাকে আপনাদের এই ছাদটা দেখতে পাঠিয়েছেন   এইজন্যে ছাদে এসেছি   অন্যকিছু না

আমি বললাম, ছাদ দেখতে পাঠিয়েছেন কেন?

'আমার বড়বোনের মেয়ে হয়েছে   এই বাসায় ওর আকিকা হবে   বাবা বললেন ছাদে প্যান্ডেল করে লোক খাওয়াবেন যদি ছাদটা বড় হয়   '

'ছাদটা কি বড়?'

'বড় না   তবে খুব সুন্দর   আমি যদি কিছুক্ষণ ছাদে থাকি আপনার মাকি রাগ করবেন?'

'না, রাগ করবেন কেন?'

'ওঁকে দেখলেই মনে হয় আমার উপর উনি খুব রাগ করে আছেন আমার কেন জানি মনে হয় উনি আমাকে সহ্য করতে পারেন না   '

আমি হাসতে হাসতে বললাম, আপনি শুধুশুধু ভয় পাচ্ছেন   মা শুধু আমার উপর রাগ করেন   আর কারও উপর রাগ করেন না

তিনি বললেন, আপনি যে এতক্ষণ ছাদে আছেন, আমার সঙ্গে কথা বলছেন, এটা জানতে পারলে আপনার মা খুব রাগ করবেন   '

'রাগ করবেন কেন? আর আপনি আমাকে আপনি-আপনি করছেন কেন? শুনতে বিশ্রী লাগছে   আমি আপনার ছোটবোন মীরার চেয়েও বয়সে ছোট   আমাকে তুমি করে বলবেন   '

মনে হল আমার কথা শুনে তিনি খুব ঘাবড়ে গেলেন   আমার দারুণ

মজা লাগল  উনি অনেকক্ষণ চুপচাপ থেকে বললেন, আপনি কি – মানে তুমি কি রোজ ছাদে এসে চা খাও?'

'হ্যাঁ, হেঁটে হেঁটে চা খেতে আমার খুব ভাল লাগে  হেঁটে হেঁটে চা খাই, আর নিজের সঙ্গে গল্প করি  '

'নিজের সঙ্গে গল্প কর মানে?'

'আমার তো গল্প করার কেউ নেই, এইজন্যে নিজের সঙ্গে গল্প করি আমি একটা প্রশ্ন করি  আবার আমিই উত্তর দিই  আচ্ছা, আপনি চা খাবেন? আপনার জন্যে চা নিয়ে আসব?

'না – না – না  '

'এরকম চমকে উঠে না-না করছেন কেন? আপনার জন্যে আলাদা করে চা বানাতে হবে না  মা একটা বড় টী-পটে চা বানিয়ে রেখে দেন  একটু পর পর চা খান  আমি সেখান থেকে ঢেলে এক কাপ চা নিয়ে আসব  আপনি আমার মতো হাঁটতে হাঁটতে চা খেয়ে দেখুন আপনার ভাল লাগবে  '

'ইয়ে, তা হলে – দুকাপচা আনো  দুজনে মিলেই খাই  তোমার মা জানতে পারলে আবার রাগ করবেন না তো?'

'না, রাগ করবেন না  '

আমি ট্রেতে করে দুকাপ চা নিয়ে ছাদের সিঁড়ির দিকে যাচ্ছি – মা ডাকলেন, বুড়ি, এদিকে আয়  কী ব্যাপার? চা কার জন্যে নিয়ে যাচ্ছিস?

আমি মা'র কথা বলার ভঙ্গিতে ভয়ানক চমকে উঠলাম  কী ভয়ংকর লাগছে মাকে  হিংস্র কোনো পশুর মতো দেখাচ্ছে  তাঁর মুখে ফেনা জমে গেছে  চোখ টকটকে লাল

'তুই কি আবীর ছেলেটির জন্যে চা নিয়ে যাচ্ছিস?'

‘হ্যাঁ ’

‘এতক্ষণ কি ছাদে তার সঙ্গে কথা বলছিলি?’

‘হু ’

‘ও কি তোর হাত ধরেছে?’

আমি হতভম্ব হয়ে বললাম, এসব কী বলছ মা!

‘হ্যাঁ কি না?’

‘মা, আমি শুধু দু-একটা কথা …’

‘শোন বুড়ি, তুই এখন আমার সঙ্গে নিচে জাবি ঐ বদ ছেলের মাকে তুই বলবি – আপনার ছেলে আমার গায়ে হাত দিয়েছে আমি ঐ বদ ছেলেকে শিক্ষা দেব, তারপর বাড়ি থেকে তাড়াব কাল দিনের মধ্যেই এই বদ পরিবারটাকে বাড়ির বাইরে বের করে দিতে হবে ’

আমি কাঁদতে কাঁদতে বললাম, এসব তুমি কী বলছ মা!

মা হিসহিস করে বললেন, আমি যা বললাম তা যদি না করিস, আমি তোকে খুন করব আল্লার কসম আমি তোকে খুন করব আয় আমার সঙ্গে, আয় বললাম, আয়

আমি কাঁদতে কাঁদতে মা’র সঙ্গে নিচে গেলাম মা আবীরের মাকে কঠিন গলায় বললেন, আপনার ছেলে আমার মেয়ের গায়ে হাত দিয়েছে আপনার ছেলেকে ডেকে আনুন এর বিচার করুন

ছেলের মা হতভম্ব হয়ে বললেন, আপা, আপনি এসব কী বলছেন! আমার ছেলে এরকম নয় আপনি ভুল সন্দেহ করছেন আবীর এমন নোংরা কাজ কখনো করবে না

‘আপনি আপনার ছেলেকে ডেকে আনুন আমি তার সামনেই কথা

বলব ’

উনি এসে দাঁড়ালেন লজ্জায় ভয়ে বেচারা এতটুকু হয়ে গেছে অবাক হয়ে তাকিয়ে আছে আমার দিকে মা আমাকে বললেন, বুড়ি বল, বল তুই এই বদ ছেলে কি তোর গায়ে হাত দিয়েছে? সত্য কথা বল সত্য কথা না বললে তোকে খুন করে ফেল্ব বল এই ছেলে কি তোর গায়ে হাত দিয়েছে?

আমি কাঁদতে কাঁদতে বললাম, হ্যাঁ, দিয়েছে

‘বুকে হায় দিয়েছে কিনা বল দিয়েছে বুকে হাত?’

‘হ্যাঁ ’

মা কঠিন গলায় বললেন, আপনি নিজের কানে শুনলেন আমার মেয়ে কী বলল, এখন ছেলেকে শাস্তি দেবেন বা দেবেন না সেতা আপনাদের ব্যাপার আমার কথা হল আগামীকাল, দুপুরের আগে আপনারা এই বাড়ি ছেড়ে চলে যাবেন

আমি এক পলকের জন্যে তাকালাম আবীর ভাইয়ের দিকে তিনি পলকহীন চোখে আমার দিকেই তাকিয়ে আছেন সেই চোখে রাগ, ঘৃণা বা দুঃখ নেই, শুধুই বিস্ময়

তাঁরা পরদিন দুপুরে সত্যি সত্যি বাড়ি ছেড়ে চলে গেলেন রাতে মা আমার সঙ্গে ঘুমুতে এসে আমাকে জড়িয়ে ধরে খুব কাঁদতে লাগলেন আমি মনে মনে বললাম, মা তোমাকে আমি ক্ষমা করতে চেষ্টা করছি, পারছি না তুমি এমন করে কেঁদো না মা আমার কষ্ট হচ্ছে এমনিতেই অনেক কষ্ট পেয়েছি আর কষ্ট দিও না

প্রথম পর্যায়ের লেখা এই পর্যন্তই তারিখ দেয়া আছে সময় লেখা – রাত দুটা পনেরো সময়ের নিচে লেখা – একটানা অনেকক্ষণ লিখলাম ঘুম পাচ্ছে এখন ঘুমুতে যাব মা আমার বিছানায় এসে শুয়েছেন আজ সারাদিন হাঁপানিতে কষ্ট পেয়েছেন এখন সম্ভবত

হাঁপানিটা কমেছে আরাম করে ঘুমুচ্ছেন আজ সারাদিন মা’র নামাজ কাজা হয়েছে ঘুম ভাঙলে কাজ নামাজ শুরু করবেন রাত পার করে দেবেন নামাজে কাজেই মা’র ঘুম না ভাঙ্গিয়ে খুব সাবধানে বিছানায় যেতে হবে

মিসির আলি তাঁর নোটবই বের করে পয়েন্ট নোট করতে বসলেন পয়েন্ট একটিই – মেয়ের মা’র চরিত্রে যে- অস্বাভাবিকতা আছে তা মেয়ের মধ্যেও চলে এসেছে মেয়ে নিজে তা জানে না সে নিজেকে যতটা স্বাভাবিক ভাবছে তত স্বাভাবিক সে নয় একটি স্বাভাবিক মেয়ে তার মৃত বাবার জন্যে অনেক বেশি ব্যস্ততা দেখাত এত বড় একটি লেখার কোথাও সে বাবার নাম উল্লেখ করেনি এমন না যে বাবার নাম তার অজানা মা’র সম্পর্কে রূপবতী শব্দটি সে ব্যবহার করেছে – বাবা সম্পর্কে কিছুই বলেনি তার মা এত বড় একটা কাণ্ড করার পরেও মা’র কষ্টটাই তার কাছে প্রধান হয়ে দাঁড়িয়েছে নিজেকে সে মা’র কাছ থেকে আলাদা করতে পারছে না এর ফলাফল সাধারণত শুভ হয় না এত বড় ঘটনার পরেও যে মা’র কাছ থেকে নিজেকে আলাদা করতে পারছে না সে আর কোনোদিনও পারবে না

মিসির আলি রূপার খাতার পাতা ওল্টালেন

# ষষ্ঠ

এসএসসিতে আমার এত ভাল রেজাল্ট হবে আমি কল্পনাও করিনি আমাদের ক্লাসের অন্যসব মেয়ের প্রাইভেট টিউটর ছিল, আমার ছিল

না মা’র পছন্দ নয় মা’র ধারণা অল্পবয়স্ক প্রাইভেট মাস্টাররা ছাত্রীর সাথে প্রেম করার চেষ্টা করে, বয়স্করা নানান কৌশলে গায়ে হাত দেয়ার চেষ্টা করে কাজেই যা পরলাম, নিজে নিজে পরলাম

রেজাল্ট হবার পর বিস্ময়ে হকচকিয়ে গেলাম কী আশ্চর্য কাণ্ড, ছেলেমেয়ে সবার মধ্যে ফিফথ পাঁচটা বিষয়ে লেটার

আমি বললাম, তুমি কি খুশি হয়েছ মা?

মা যন্ত্রের মত বললেন, হু

‘খুব খুশি না অল্প খুশি?’

‘খুব খুশি ’

‘আমাদের সঙ্গে যে-মেয়েটা ফোর্থ হয়েছে সে শান্তিনিকেতনে পড়তে যাচ্ছে তুমি কি আমাকে শান্তিনিকেতনে পড়তে দেবে?’

মা আমাকে বিস্মিত করে দিয়ে বললেন, হ্যাঁ, দেব

‘সত্যি?’

‘হ্যাঁ সত্যি কীভাবে যেতে হয়, টাকাপয়সা কত লাগে খোঁজখবর আন ’

‘তুমি সত্যি সত্যি বলছ তো মা?’

‘বললাম তো হ্যাঁ ’

‘আমার এখনও বিশ্বাস হচ্ছে না ’

‘বিশ্বাস না হবার কী আছে? এই দেশে কি আর পড়াশোনা আছে? টাকা থাকলে তোকে বিলেতে রেখে পড়াতাম ’

আমার আনন্দের সীমা রইল না   ছোটাছুটি করে কাগজপত্র জোগাড় করলাম   অনেক যন্ত্রণা   সরকারি অনুমতি লাগে   আরো কী কী সব যন্ত্রণা   সব করলেন রুমার বাবা   রুমা হচ্ছে সেই মেয়ে যে ফোর্থ হয়েছে   রুমার বাবা সংস্কৃতি মন্ত্রণালয়ের এডিশনাল সেক্রেটারি তিনি যে শুধু ব্যবস্থা করে দিলেন তা-ই না, আমাদের দুজনের জন্যে দুটো স্কলারশিপেরও ব্যবস্থা করে দিলেন   পাসপোর্ট ভিসা সব উনি করলেন   বাংলাদেশ বিমানে যাব, ভোর ৯টায় ফ্লাইট   উত্তেজনায় আমি রাতে ঘুমুতে পারলাম না   মা আমাকে জড়িয়ে ধরে সারারাতই ফুঁপিয়ে কাঁদলেন   খানিকক্ষণ কাঁদেন, তারপর বলেন, ও বুড়ি, তুই কি পারবি আমাকে ছেড়ে থাকতে?

‘কষ্ট হবে, তবে পারব   তুমিও পারবে  ’

‘না, আমি পারব না  ’

‘যখন খুব কষ্ট হবে তখন কলকাতা চলে যাবে   কলকাতা থেকে শান্তিনিকেতন দেড় ঘণ্টা লাগে ট্রেনে   শান্তিনিকেতনে অতিথিভবন আছে, সেখানে উঠবে   আমার যখন খারাপ লাগবে, আমিও তা-ই করব, হুট করে ঢাকায় চলে আসব  ’

‘তুই বদলে যাচ্ছিস  ’

‘আমি আগের মতোই আছি মা   সারাজীবন এইরকমই থাকব  ’

‘না, তুই বদলাবি   তুই ভয়ংকর রকম বদলে জাবি   আমি বুঝতে পারছি  ’

‘তোমার যদি বেশিরকম খারাপ লাগে তা হলে আমি শান্তিনিকেতনে যাবার আইডিয়া বাদ দেব  ’

‘বাদ দিতে হবে না   তোর এত শখ, তুই যা  ’

‘মা শোন, যাবার পর যদি দেখি খুব খারাপ লাগছে তা হলে চলে

আসব ’

খুব ভোরে আমার ঘুম ভাঙল  দেখি মা বিছানায় নেই  দরজা খুলতে গিয়ে দেখি বাইরে থেকে তালাবন্ধ  আমি আগেরবারের মত হৈচৈ চেঁচামেচি করলাম না, কাঁদলাম না, চুপ করে রইলাম  তালাবন্ধ রইলাম সন্ধ্যা পর্যন্ত  সন্ধ্যাবেলা মা নিচুগলায় বললেন, ভাত খেতে আয় বুড়ি  ভাত দিয়েছি

আমি শান্তমুখে ভাত খেতে বসলাম  এমন ভাব করলাম যেন কিছুই হয়নি  মা বললেন, ডালটা কি টক হয়ে গেছে? সকালে রান্না করেছিলাম, দুপুরে জ্বাল দিতে ভুলে গেচি  আমি বললাম, টক হয়নি ডাল খেতে ভাল হয়েছে মা

‘ভাত খাবার পর কি চা খাবি? চা বানাব?’

‘বানাও ’

আমি চা খেলাম খবরের কাগজ পড়লাম  ছাদে হাঁটতে গেলাম  মা যখন এশার নামাজ পড়তে জায়নামাজে দাঁড়ালেন তখন আমি এক অসীম সাহসী কাণ্ড করে বসলাম  বাড়ি থেকে পালালাম  রাত ন’টায় উপস্থিত হলাম এষার বাসায়  এষা আমার বান্ধবী  এষার বাবা-মা খুবই অবাক হলেন  তাঁরা তক্ষুনি আমাকে পৌঁছে দিয়ে আসতে চান অনেক কষ্টে তাঁদের আটকালাম  একরাত তার বাসায় থেকে ভোরবেলা চলে গেলাম রুবিনাদের বাড়ি  রুবিনাকে বললাম, আমি দুদিন তোদের বাড়িতে থাকব  তোর কি অসুবিধা হবে? আমি বাড়ি থেকে পালিয়ে এসেছি

রুবিনা চোখ কপালে তুলে ফেলল  আমি বললাম, তুই তোর বাবা-মাকে কিছু একটা বল যাতে তাঁরা সন্দেহ না করেন যে আমি বাড়ি থেকে পালিয়ে এসেছি

রুবিনাদের বাড়িতে দুদিনের জায়গায় আমি চারদিন কাটিয়ে পঞ্চমদিনের দিন মা’র কাছে ফিরে যাওয়া স্থির করলাম  বাড়ি

পৌঁছলাম সন্ধ্যায়   মা আমাকে দেখলেন, কিছুই বললেন না   এরকমভাবে তাকালেন যেন কোথাও বেড়াতে গিয়েছিলাম   ফিরে এসেছি   আমি চাপাগলায় বললাম, কেমন আছ মা?

মা বললেন, ভাল

‘তুমি মনে হয় আমার উপর ভয়ংকর রাগ করেছ   কী শাস্তি দিতে চাও দাও   আমি ভয়ংকর অন্যায় করেছি   শাস্তি আমার প্রাপ্য   ’

মা কিছু বললেন না   রান্নাঘরে ঢুকে গেলেন   আমি লক্ষ করলাম, বসার ঘরে অল্প-বয়েসি একটি ছেলে বসে আছে   কঠিন ধরনের চেহারা   রোগা, গলাটা হাঁসের মতো অনেকখানি লম্বা   মাথার চুল তেলে জবজব করছে   সে খবরের কাগজ পড়ছিল   আমাকে একনজর দেখে আবার খবরের কাগজ পড়তে লাগল

আমি মাকে গিয়ে বললাম, বসার ঘরে বসে আছে লোকটা কে?

‘ওর নাম জয়নাল   আমার দূর সম্পর্কের আত্মীয়   ইঞ্জিনিয়ারিং পড়ে ফাইনাল ইয়ারে   এবছর পাশ করে বেরুবে   ’

‘এখানে কী জন্যে?’

‘তুই চলে যাবার পর আমি খবর দিয়ে আনিয়েছি   একা থাকতাম ভয়ভয় লাগত   ’

‘আই অ্যাম সরি মা   এ রকম ভুল আর করব না   আমি চলে এসেছি, এখন তুমি ওঁকে চলে যেতে বলো   ’

‘তুই আমার ঘরে আয় বুড়ি   তোর সঙ্গে আমার জরুরি কথা আছে   ’

আমি মা’র ঘরে গেলাম   মা দরজা বন্ধ করে দিলেন   মা’র দিকে তাকিয়ে আমি চমকে উঠলাম   এতক্ষণ লক্ষই করিনি এই পাঁচদিনে মা’র চেহারা, স্বাস্থ্য সম্পূর্ণ ভেঙ্গে গেছে   তাঁকে দেখে মনে হচ্ছে একটা জীবন্ত কঙ্কাল   মা বললেন, তুই চলে যাবার পর থেকে আমি পানি

ছাড়া আর কিছু খাইনি   এটা কি তোর বিশ্বাস হয়?

আমি কাঁদতে কাঁদতে বললাম, হয়

মা বললেন, দোকান থেকে ইঁদুর-মারা বিষ এনে আমি গ্লাসে গুলে রেখেছি – তোর সামনে খাব বলে   আমি যে তোর সামনে বিষ খেতে পারি এটা কি তোর বিশ্বাস হয়?

আমি কাঁদতে কাঁদতে বললাম, হয়

মা বললেন, এক শর্তে আমি বিষ খাব না   আমি যে-ছেলেটিকে বসিয়ে রেখেছি তাকে তুই বিয়ে করবি   এবং আজ রাতেই করবি   আমি কাজি ডাকিয়ে আনব

আমি বললাম, এসব তুমি কী বলছ মা!

'এই ছেলে খুব গরিব ঘরের ছেলে   ভাল ব্রিলিয়ান্ট ছেলে   আমি তাকে ইন্টারমিডিয়েট থেকে পড়ার খরচ দিয়ে যাচ্ছি   তোর জন্যেই করছিলাম   এই ছেলে বিয়ের পর এ-বাড়িতে থাকবে, আমাদের দুজনকে দেখাশোনা করবে

আমার মুখে কথা আটকে গেল   মাথা ঘুরছে   কী বলব কিছুই বুজতে পারছি না   মা বললেন, টেবিলের দিকে তাকিয়ে দেখ – গ্লাসে বিষ গোলা আছে   এখন মন ঠিক কর   তারপর আমাকে বল

সেই রাতেই আমার বিয়ে হল   নয়াটোলার কাজিসাহেব বিয়ে পড়িয়ে দিয়ে গেলেন   দেনমোহরানা এক লক্ষ টাকা   বিয়ে উপলক্ষে দামি একটা বেনারসি পড়লাম   মা আগেই কিনিয়ে রেখেছিলেন

বাসর হল মা'র শোবার ঘরে

আমার স্বামী বাসররাতে প্রথম যে-কথাটি আমাকে বললেন, তা হচ্ছে- গত পাঁচদিন তুমি কার কার বাড়িতে ছিলে আমাকে বলো   আমি খোঁজ নেব

আমি কঠিন গলায় বললাম, কী খোঁজ নেবেন?

আমার স্বামী বললেন, গরিব হয়ে জন্মেছি বলে আজ আমার এই অবস্থা – বড়লোকের নষ্ট মেয়ে বিয়ে করতে হল নষ্টামি যা করেছ করেছ আর না আমি মানুষটা ছোটখাটো কিন্তু ধানি মরিচ ধানি মরিচ চেন তো? সাইজে ছোট – ঝাল বেশি

আমার ধারণা শরীর থেকেই ভালবাসার জন্ম হতে পারে আমি আমার স্বামীকে ভালবাসলাম আমার ধারণা, এই ভালবাসার উৎস শরীর মানুষের মন যেমন বিচিত্র, তার শরীরও তেমনি

আমি এবং আমার মা, আমরা দুজনই ছিলাম নিঃসঙ্গ তৃতীয় ব্যক্তি এসে আমাদের এই নিঃসঙ্গতা দূর করল বাড়ির একতালাটা মা আমাদের দুজনকে ছেড়ে দিলেন মা'র সঙ্গে থেকেও তাঁর কাছ থেকে আলাদা থাকার স্বাদ খানিকটা হলেও পাওয়া গেল আমারা এসে আবার খেতাম তখন আমার স্বামী মজার মজার কথা বলে আমাদের খুব হাসাতেন আমার মা'কে তিনি বেশ পছন্দ করতেন আমরা হয়ত খেতে বসলাম, তিনি আমার মা'র দিকে তাকিয়ে বললেন, আম্মা, আপনাকে এমন মনমরা লাগছে কেন? তা হলে শোনেন একটা মজার গল্প – মন ভাল করে দেবে আমাদের দেশের বাড়িতে সফদরগঞ্জ বাজারে এক দরজি থাকত এক ঈদে সে তিনটা হাতা দিয়ে এক পাঞ্জাবি বানাল…

গল্প এই পর্যন্ত শুনেই মা হাসতে হাসতে ভেঙ্গে পড়লেন মা হাসছেন, আমি হাসছি আর উনি মুখ গম্ভীর করে বসে আছেন কখন আমরা হাসি থামাব সেই অপেক্ষায়

ঘরজামাইদের নানারকম ত্রুতি থাকে তারা সারাক্ষণ শ্বশুরবাড়ির টাকাপয়সা সম্পর্কে খোঁজখবর করে তাদের চেষ্টাই থাকে কী করে সবকিছুর দখল নেয়া যায় আমার স্বামী তা থেকে সম্পূর্ণ মুক্ত ছিলেন তিনি কখনো এসব নিয়ে মাথা ঘামাননি অত্যন্ত মেধাবী ছাত্র ছিলেন রাতদিন পড়াশোনা নিয়ে থাকতেন অবসর সময়টা মাকে গল্প শোনাতে পছন্দ করতেন আমাকে গল্প শোনানোর ব্যাপারে তিনি

তেমন আগ্রহ বোধ করতেন না আমার শরীর তিনি যতটা পছন্দ করতেন আমাকে ততটা করতেন না

বিয়ের দুমাস যেতেই আমার ধারণা হল সম্ভবত আমি ‘কনসিভ’ করেছি পুরোপুরি নিশ্চিতও হতে পারছি না একই সঙ্গে ভয় এবং আনন্দে আমি অভিভূত

এক রাতে স্বামীকে বললাম তিনি সরু চোখে দীর্ঘ সময় আমার দিকে তাকিয়ে বললেন, পেটে বাচ্চা?

আমি চুপ করে রইলাম

‘বয়স কত বাচ্চার?’

‘জানি না আমি কি করে জানব? ডাক্তারের কাছে নিয়ে চলো, ডাক্তার দেখে বলুক ’

‘ডাক্তারের কাছে নিতে হবে না বাচ্চা কখন এসেছে সেটা তুমিই জান ঐ যে পাঁচ রাত ছিলে অন্য জায়গায়, ঘটনা তখন ঘটে গেছে ’

‘কী বলছ তুমি!’

‘এরকম চমকে উঠবে না চমকে ওঠার খেলা আমার সাথে খেলবে না তোমার পেটে অন্য মানুষের সন্তান ’

আমি হতভম্ব

আমার স্বামী কুৎসিততম কথা কটি বলে বাতি নিভিয়ে শুতে এলেন এবং অন্যসব রাতের মতোই শারীরিকভাবে আমাকে গ্রহণ করলেন ঘৃণায় আমি পাথর হয়ে গেলাম

আমি সত্যি সত্যি মা হতে যাচ্ছি এই ব্যাপারে পুরোপুরি নিশ্চিত হবার পর আমার জীবন দুর্বিষহ হয়ে পড়ল আমার স্বামীর মনে এই ধারণা বদ্ধমূল হল যে সন্তানটির পিতা তিনি নন অন্য কেউ মানসিক

নির্যাতনের যত পদ্ধতি আছে দিনের বেলা তাঁর প্রতিটি তিনি প্রয়োগ করেন রাতে আমাকে গ্রহণ করেন সহজ স্বাভাবিক ভঙ্গিতে দিনের কোনো কিছুই তখন তাঁর মনে থাকে না

আমার স্বামী আমাকে বললেন, বাচ্চাটিকে তুমি নষ্ট করে ফেলো যদি নষ্ট করে ফেল তা হলে আমি আর কিছু মনে পুষে রাখব না সব ভুলে যাব সব চলবে আগের মতো তুমি মেয়ে খারাপ না

আমি বললাম, বাচ্চা আমি নষ্ট করব না এই বাচ্চা তোমার

'চুপ থাকো নষ্ট মেয়েছেলে!'

'তুমি দয়া করে আমাকে বিশ্বাস করো '

'চুপ চুপ চুপ বললাম – পাঁচ রাত বাইরে কাটিয়ে ঘরে ফিরেছ রাতে কী মচ্ছব হয়েছিল আমি জানি না? ঠিকই জানি আমি খোঁজ নিয়েছি '

'তুমি কোনো খোঁজ নাওনি '

'চুপ চুপ বললাম '

আমি দিনরাত কাঁদি আমার মাও দিনরাত কাঁদেন এক পর্যায়ে মা আমাকে বলতে বাধ্য হলেন – বাচ্চাটি নষ্ট করে ফেলাই ভাল বাচ্চাটা তুই নষ্ট করে ফেল সংসারে শান্তি আসুক

আমি বললাম, আমার শান্তি দরকার নেই অশান্তিই ভাল

মানসিক আঘাতে আঘাতে আমি বিপর্যস্ত একদিন ইচ্ছে করেই আমার স্বামী আমার পেটে লাথি বসালেন এই আশায় যেন গর্ভপাত হয়ে যায় আমি দুহাতে পেট চেপে বসে পড়তেই তিনি গভীর আগ্রহে বললেন, কী, যন্ত্রণা খালাস হয়ে গেছে? রাতে আমি ঘুমুতে পারি না দিনে খেতে পারি না ভয়ংকর অবস্থা আমার পেতের বাচ্চাটির বৃদ্ধিও ব্যাহত হচ্ছে ডাক্তার প্রতিবারই পরীক্ষা করে বলেন – বেবির গ্রোথ তো ঠিকমতো হচ্ছে না সমস্যা কী? আরও ভালমতো খাওয়াদাওয়া

করবেন প্রচুর বিশ্রাম করবেন দৈনিক দুগ্লাস করে দুধ খাবেন আন্ডারওয়েট বেবি হলে সমস্যা এই দেশে বেশির ভাগ শিশুমৃত্যু হয় আন্ডারওয়েটের জন্য

আমার সন্তানের যখন ছমাস তখন ভয়াবহ বিপর্যয় ঘটল আমার স্বামী এক সকালে চায়ের টেবিলে শান্তমুখে ঘোষণা করলেন – আমি আজ এই বাড়ি ছেড়ে চলে যাচ্ছি আপনারা আমার কথা শোনেননি সন্তানটাকে নষ্ট করতে রাজি হননি কাজেই আমি বিদায় তবে আরেকটা কথা – যদি সন্তানটা মৃত হয়, মৃত হবারই কথা – তা হলে আমি আবার ফিরে আসব অতীতে যা ঘটেছে তা মনে রাখব না রূপা মেয়ে খারাপ না পাকেচক্রে তার পেটে অন্য পুরুষের সন্তান এসে গেছে আমি সেই অপরাধ ক্ষমা করে দিয়েছি সন্তান মৃত হলে সব চলবে আগের মতো

আমার মা কঠিন গলায় বললেন, সন্তান মৃত হওয়ার কথা তুমি বললে কেন? এই কথা কেন বললে?

'বললাম, কারণ আমি জানি সন্তান মৃত হবে আমি…আমি..'

'তুমি কী?'

আমার স্বামী আরকিছু বললেন না মা'র অনুরোধ, কান্নাকাটি, আমার কান্না – কিছুতেই কিছু হল না, তিনি চলে গেলেন আমি অসুস্থ হয়ে পড়লাম প্রচণ্ড জ্বর, গায়ে চাকাচাকা কী সব বেরুল, মাথায় চুল পড়ে গেল ভয়ংকর ভয়ংকর স্বপ্ন দেখতে শুরু করলাম সেই সময়ের সবচে' কমন স্বপ্ন ছিল – আমি একটা ঘরে বন্দি হয়ে আছি ঘরে কোনো আসবাবপত্র নেই শাদা দেয়াল হঠাৎ সেই দেয়াল ফুঁড়ে একটা কালো লম্বা হাত বের হয়ে এল হাত না, যেন একটা সাপ সাপের মাথা যেখানে থাকে সেখানে মাথার বদলে মানুষের আঙুলের মত আঙুল হাতটা আমাকে পেঁচিয়ে ধরল ঠাণ্ডা কুৎসিত তার স্পর্শ ঘুম ভেঙ্গে যায় দেখি সারা শরীর ঘামে চটচট করছে বাকি রাতটা জেগে থাকার চেষ্টা করি আবার একসময় তন্দ্রার মতো আসে সে একই স্বপ্ন দেখি, চিৎকার করে জেগে উঠি

বাচ্চার নমাসের সময় ডাক্তার খুবই চিন্তিত হয়ে পড়লেন   বললেন, বাচ্চার সাইজ অত্যন্ত ছোট, মুভমেন্ট কম   আপনি হাসপাতালে ভরতি হয়ে যান   মনে হচ্ছে বাচ্চা যথেষ্ট অক্সিজেন পাচ্ছে না

হাসপাতালে ভরতি হলাম   দুর্বল, অপুষ্ট একটি শিশুর জন্ম দিলাম   নিজেও খুব অসুস্থ হয়ে পড়লাম   বাচ্চাকে রাখা হল ইনকিউবিটরে   অসুস্থ অবস্থায় একদিন দেখি দরজায় আমার স্বামী দাঁড়িয়ে   ক্রুদ্ধ দৃষ্টিতে সে তাকিয়ে আছে আমার দিকে   আমি বললাম, ভেতরে আসো

সে হিসহিস করে বলল, বিষের পুটলিটা কই? এখনও বেঁচে আছে? এখনও বেঁচে আছে কেন তা তো বুঝলাম না! তার তো মরে যাওয়া উচিত ছিল   আমি দরগায় মানত করেছি   এমন দরগা যেখানে মানত মিস হয় না

আমি আঁতকে উঠলাম   সে ঘরে ঢুকল না, খানিকক্ষণ দরজায় দাঁড়িয়ে থেকে চলে গেল   আমি মাকে বললাম, কিছুতেই আমি হাসপাতালে থাকব না   কিছুতেই না   হাসপাতালে থাকলেই সে এসে কোনো-না কোনোভাবে বাচ্চার ক্ষতি করার চেষ্টা করবে

মা বললেন, তোর এই অবস্থায় হাসপাতাল ছাড়া ঠিক হবে না   বাচ্চা খানিকটা সামলে নিয়েছে, কিন্তু তোর অবস্থা খুব খারাপ   বাড়িতে নিয়ে গেলে তুই মরে যাবি

‘মরে গেলেও আমি বাড়িতেই যাব   এখানে থাকব না  ’

‘ডাক্তার তোকে ছাড়বে না  ’

‘ডাক্তারকে তুমি ডেকে আনো মা   আমি তাঁর পা জড়িয়ে ধরব  ’

ডাক্তার আমাকে ছাড়লেন   বাচ্চা নিয়ে আমি বাসায় চলে এলাম   দারোয়ানকে বলে দিলাম দিনরাত যেন গেট বন্ধ থাকে   কাউকেই যেন ঢুকতে দেয়া না হয়   কাউকেই না

আমার শরীর খুবই খারাপ হল এক রাতের কথা- ঘুমুচ্ছি মা ঘরে ঢুকে বললেন, বাচ্চাটা যেন কেমন করছে

আমার বুক ধড়াস করে উঠল আমি ক্ষীণস্বরে বললাম, কেমন করছে মানে কী মা?

'মনে হচ্ছে শ্বাসকষ্ট হচ্ছে '

'তুমি বসে আছ কেন? তাকে হাসপাতালে নিয়ে যাও '

'অ্যাম্বুলেন্স খবর দিয়েছি '

'অ্যাম্বুলেন্স আসতে দেরি করবে তুমি বেবিট্যাক্সি করে যাও '

এমন সময় বাচ্চা দুর্বল গলায় কেঁদে উঠল মা ছুটে পাশের ঘরে গেলেন পরক্ষণেই আমার ঘরে ফিরে এলেন তাঁর মুখ সাদা হাত-পা কাঁপছে আমি চিৎকার করে জ্ঞান হারালাম

জ্ঞান ফিরল চারদিন পর হাসপাতালে আমি বললাম, আমার বাচ্চা, আমার বাচ্চা?

মা পাথরের মতো মুখ করে রইলেন আমি আবার জ্ঞান হারালাম

আমার বাচ্চার কবর হল আমাদের বাড়ির পেছনে আমগাছের নিচে ছোট্ট একটা কবর ছাড়া বাড়িতে কোনোরকম পরিবর্তন হল না সবকিছু চলতে লাগল আগের মতো আমার স্বামী ফিরে এলেন আমার মাথায় হাত রেখে বললেন, এই অ্যাম সরি সময়ের সঙ্গে সঙ্গে তুমি শোক কাটিয়ে উঠবে আমি তোমাকে সাহায্য করব

আমি প্রাণপণ চেষ্টা করলাম শোক কাটিয়ে উঠতে

প্রবল শোক একবার আসে না দুবার করে আসে তা-ই নাকি নিয়ম অন্যের কথা জানি না, আমার বেলায় নিয়ম বহাল রইল চারমাসের মাথায় মা মারা গেলেন মা শেষের দিকে খুব চুপচাপ হয়ে

গিয়েছিলেন কারও সঙ্গে কথা বলতেন না নিজের ঘরে দরজা-জানালা বন্ধ করে বসে থাকতেন মৃত্যুর দুদিন আগে আমাকে কাছে ডেকে নিয়ে বললেন, আমার বিরুদ্ধে তোর কি কোনো অভিযোগ আছে?

আমি বললাম, না

'আমি মায়ের গায়ে হাত দিয়ে স্পষ্ট করে বললাম, তোমার বিরুদ্ধে আমার কোনো অভিযোগ নেই

'সত্যি!'

'হ্যাঁ সত্যি শুধু খানিকটা অভিমান আছে '

'অভিমান কেন?'

'তোমার জামাই যেমন মনে করে – আমার ছেলের বাবা সে নয় তুমিও তা-ই মনে কর '

মা চমকে উঠে বললেন, এই কথা কেন বলছিস?

আমি দীর্ঘনিশ্বাস ফেলে বললাম, তুমি রাতদিন এত নামাজ-রোজা পড় কিন্তু কখনো তুমি আমার ছেলের কবরের কাছে দাঁড়িয়ে একটু দোয়া পড়নি তার থেকেই এই ধারণা হয়েছে বিশ্বাস কর মা, আমি ভাল মেয়ে

মা কাঁদতে কাঁদতে বললেন, ঐ কবর আমি সহ্য করতে পারি না বলে কাছে যাই না দূর থেকে দোয়া পড়ি না দিনরাতই আল্লাহ্‌কে ডেকে তোর ছেলের মঙ্গল কামনা করি

মা মারা গেলেন

যতটা কষ্ট পাব ভেবেছিলাম ততটা পেলাম না বরং নিজেকে একটু যেন মুক্ত মনে হল অতি সূক্ষ্ম হলেও স্বাধীনতার আনন্দ পেলাম

মনের এই বিচিত্র অবস্থার জন্যে লজ্জাও পেলাম

মা'র মৃত্যুর মাসখানিকের মধ্যে আমার মধ্যে মস্তিষ্কবিকৃতির লক্ষণ দেখা গেল   বারান্দায় দাঁড়িয়ে আছি   সন্ধ্যা হয়হয় করছে   হঠাৎ শুনলাম আমার বাচ্চাটা কাঁদছে   ওঁয়াওঁয়া করে কান্না   এটা যে আমার বাচ্চার কান্না তাতে কোনও সন্দেহ রইল না   আমার সমস্ত শরীর কাঁপতে লাগল

এরকম ঘটনা প্রায়ই ঘটতে লাগল   রাতে ঘুমুতে যাচ্ছি – বাতি নিভিয়ে মশারির ভেতর ঢুকছি – অমনি আমার সমস্ত শরীর ঝনঝন করে উঠল   আমি শুনলাম, আমার বাচ্চা গলা ফাটিয়ে চিৎকার করে কাঁদছে   আমি ছুটে গেলাম কবরের কাছে   আমার স্বামী এলেন পেছন পেছন   তিনি ভীত গলায় বললেন, কী ব্যাপার? কী ব্যাপার?

আমি বললাম, কিছু না

'কিছু না, তা হলে দৌড়ে চিৎকার করে নিচে নেমে এলে কেন?'

'এম্নি এসেছি   কোনও কারণ নেই   '

'তোমার মাথাটা আসলে খারাপ হয়ে গেছে রূপা   '

'বোধহয় হয়েছে   '

'ভাল কোনো ডাক্তারকে দিয়ে চিকিৎসা করাও   '

'আচ্ছা করাব   এখন তুমি আমার সামনে থেকে যাও   আমি এখানে একা একা খানিকক্ষণ বসে থাকব   '

'কেন?'

'আমার ইচ্ছা করছে তাই   '

'এখন বৃষ্টি হচ্ছে   তুমি অকারণে বৃষ্টিতে ভিজবে?'

‘হ্যাঁ ’

‘একজন ভাল সাইকিয়াট্রিস্টের সঙ্গে তোমার দেখা করা দরকার ’

‘দেখা করব  এখন তুমি যাও ’

সাইকিয়াট্রিস্টের সঙ্গেও দেখা করলাম  স্বামী নিয়ে যায়নি, রূপা একাই গিয়েছে; কাউকে না জানিয়ে – একা একা  সাইকিয়াট্রিস্ট বেশ বয়স্ক মানুষ  মাথার চুল ধবধবে শাদা  হাসিখুশি মানুষ  তিনি চোখ বন্ধ করে আমার সব কথা শুনলেন  কেউ চোখ বন্ধ করে কথা শুনলে আমার ভাল লাগে না  মনে হয় কথা শুনছেন না  এঁর বেলা সেরকম মনে হল না  আমি যা বলার সব বললাম  তিনি চোখ মেলে হাসলেন সান্ত্বনা দেয়ার হাসি  যে হাসি বলে দেয় – আপনার কিছুই হয়নি  কেন এমন করছেন?

সাইকিয়াট্রিস্ট বললেন, কফি খাবেন?

আমি বললাম, না

‘খান, কফি খান  কফি খেতে খেতে আমার কথা বলি ’

‘বেশ, কফি দিতে বলুন ’

কফি চলে এল  তিনি বললেন, আপনার ধারণা আপনি আপনার ছেলের কান্না শুনতে পান?

‘ধারণা না  আমি সত্যি সত্যি শুনতে পাই ’

‘আপনি কান্না শুনতে পান তার মানে এই না যে আপনার ছেলের কান্না  ছোট বাচ্চাদের কান্না একরকম ’

‘আমি আমার ছেলের কান্নাই শুনতে পাই ’

‘আচ্ছা বেশ  সবসময় শুনতে পান? না মাঝে মাঝে পান?’

‘মাঝে মাঝে পাই ’

‘আগে থেকে কি বুঝতে পারেন যে এখন কান্না শুনবেন?’

‘তার মানে কী?’

‘গা শিরশির করে, কিংবা মাথা ধরে যার পরপর কথা শোনা যায়?’

‘না, তেমন কিছু না ’

‘আপনার মা মারা গিয়েছেন – তাঁর কথা কি শুনতে পান?’

‘না ’

‘আপনার সমস্যাটা তেমন জটিল নয় আপনার ছেলের মৃত্যুজনিত আঘাতে এটা হয়েছে আঘাত ছিল তীব্র এতে মস্তিষ্কের ইকুইলিব্রিয়াম খানিকটা ব্যাহত হয়েছে আপনার কোলে আরেকটা শিশু এলে সমস্যা কেটে যাবে আপনার যা হয়েছে টা হল জীবনের দুঃখজনক স্মৃতি মনে অবদমিত অবস্থায় আছে আপনি চলে গেছেন Anxiety state-এ, সেখান থেকে নিউরাসথেনিয়া …’

‘আপনার কথা কিছু বুঝতে পারছি না ’

‘বোঝার দরকার নেই এমন-কিছু করুন যেন নিজে ব্যস্ত থাকেন ঘুমের ওষুধ দিচ্ছি রাতে ঘুমুবার সময় খাবেন যাতে ঘুমটা ভাল হয় যখন আবার কান্নার শব্দ শুনবেন তখন দৌড়ে কবরের কাছে যাবেন না, কারণ কান্নার শব্দ কবর থেকে আসছে না শব্দ তৈরি হচ্ছে আপনার মস্তিষ্কে আপনি নিজেকেই নিজে বোঝাবেন মনেমনে বলবেন, এসব কিছু না এসব কিছু না বাড়িটাও ছেড়ে দিন ঐ বাড়ি ছেড়ে অন্য কোথাও চলে যান

ডাক্তার সাহেবের ঘর থেকে বের হয়ে বেবিট্যাক্সি নিয়েছি ঠিক তখন স্পষ্ট আবার কান্নার শব্দ শুনলাম আমার বাচ্চাটিই যে কাঁদছে এতে কোনো সন্দেহ নেই আমি মনেমনে বললাম, আমি কিছু শুনছি না

আমি কিছু শুনছি না   তাতে লাভ হল না   সারাপথ আমি আমার বাচ্চার কান্না শুনতে শুনতে বাড়িতে এলাম

আমার স্বামী খুব ভালভাবে পাশ করলেন   ইলেকট্রিক্যাল ইঞ্জিনিয়ারিং – এ প্রথম শ্রেণীতে প্রথম স্থান পেয়ে গেলেন   বিশ্ববিদ্যালয়েই তাঁর একটা চাকরি হল   আমরা আমাদের বাড়ি ছেড়ে কলাবাগানে দু-কামরার ছোট একটা ঘর ভাড়া নিলাম   আমি সংসারে মন দেয়ার চেষ্টা করলাম   প্রচুর কাজ এবং প্রচুর অকাজ করি   রান্নাবান্না করি সেলাইয়ের কাজ করি   আচার বানানোর চেষ্টা করি   যে-ঘর একবার মোছা হয়েছে সেই ঘর আবার ভেজা ন্যাকড়ায় ভিজিয়ে দিই   কাজের একটা মেয়ে ছিল তাকেও ছাড়িয়ে দিলাম   কারণ একটাই, আমি যাতে ব্যস্ত থাকতে পারি

সারাদিন ব্যস্ততায় কাটে   রাতের বেলায়ও আমার স্বামী আমাকে অনেক রাত পর্যন্ত জাগিয়ে রাখেন   শারীরিক ভালবাসার উন্মাদনা এখন আমার নেই- তবু ভান করি যেন প্রবল আনন্দে সময় কাটছে আসলে কাটে না   হঠাৎ হঠাৎ আমি আমার বাচ্চার কান্না শুনতে পাই আমার সমস্ত ইন্দ্রিয় অবশ হয়ে আসে

আমার স্বামী বিরক্ত গলায় বল্লেন,কী হল? এরকম করছ কেন?

আমি নিজেকে সামলাতে চেষ্টা করি   তিনি তিক্ত গলায় বলেন, এইসব ঢং কবে বন্ধ করবে? আর তো সহ্য হয় না! মানুষের সহ্যের একটা সীমা আছে

আমি কাঁদতে শুরু করি   তিনি কুৎসিত গলায় বললেন – বাথরুমের দরজা বন্ধ করে কাঁদো   সামনে না   খবরদার চকের সামনে কাদবে না

ভাড়াবাসায় বেশিদিন থাকা আমার পক্ষে সম্ভব হল না   আমি প্রায় জোর করেই নিজের বাড়িতে ফিরে গেলাম   যে-বাড়িতে আমার ছোট্ট বাবার কবর আছে সেই বাড়ি ছেড়ে আমি কী করে দূরে থাকব!

নিজের বাড়িতে ফেরার পরপর আলস্য আমাকে জড়িয়ে ধরল   কোনো কাজেই মন বসে না   আমি বেশির ভাগ সময় বসে থাকি আমার বাবুর কবরের পাশে   দোতলার সিঁড়ি থেকে ক্রুদ্ধ চোখে আমাকে দেখেন আমার স্বামী   তার চোখে রাগ ছাড়াও আর যা থাকে তার নাম ঘৃণা

# সপ্তম

মাথার যন্ত্রণা পুরোপুরি অগ্রাহ্য করে মিসির আলি তাঁর নোটবই লিখে ভরিয়ে ফেলছেন   রূপার লেখা বারবার পড়ছেন   স্বামীর সঙ্গে মেয়েটির সম্পর্ক তিনি ঠিক ধরতে পারছেন না   মেয়েটির এই ভয়াবহ সমস্যায় স্বামীর অংশ কতটুক তা বের করা দরকার

রূপার পুর লেখাটা স্বামীর প্রতি ঘৃণা নিয়ে লেখা, তার পরেও বোঝা যাচ্ছে ছেলেটি তার স্ত্রীকে সাহায্য করার চেষ্টা করছে   সাইকিয়াট্রিস্টের কাছে নিয়ে গিয়েছে   সাইকিয়াট্রিস্টের কথামতো আলাদা বাসা ভাড়া করেছে

মিসির আলি তাঁর নোটবইতে লিখলেন – আমাকে ধরে নিতে হবে মেয়েটি মানসিক দিক দিয়ে সুস্থ নয়   সে পৃথিবীকে তার অসুস্থ মানসিকতা নিয়ে দেখছে এবং বিচার করছে   স্বামীকেও সে একই ভাবে দেখছে   সে তার স্বামীর ছবি যেভাবে এঁকেছে তাতে তাকে ঘৃণ্য মানুষ বলে মনে হচ্ছে, অথচ এই মেয়ে তার মা'র ছবি এঁকেছে গভীর মমতায়   মা'র ছবি এত মমতায় আঁকা সত্ত্বেও মা'র ভয়াবহ রূপ বের হয়ে এসেছে   আমার কাছে জয়নাল ছেলেটিকে হৃদয়বান ছেলে বলেই

মনে হচ্ছে   এই ছেলে দুজন নিঃসঙ্গ মহিলাকে আনন্দ দেবার জন্যে হাসির গল্প করে   তাদের হাসাতে চেষ্টা করে   ছেলেটি দৃঢ়ভাবে বিশ্বাস করে – তার স্ত্রীর সন্তানটি তার নয়   তার পরেও সে স্ত্রীকে গ্রহণ করেছে   ভালভাবেই গ্রহণ করেছে   এবং বলছে মেয়েটা ভাল

রূপা শিশুর কান্না শুনছে   এটা কেন হচ্ছে বোঝা যাচ্ছে না   মিসির আলি নোটবইতে কবে কবে কান্না শোনা গেল তা লিখে রাখতে শুরু করলেন   এর থেকে যদি কিছু বের হয়ে আসে

'স্যার, ট্রেইন দেইখ্যা আসছি  '

মিসির আলি লেখা থামিয়ে অবাক হয়ে বললেন, কী দেখে এসেছ?'

'ট্রেইন   রেলগাড়ি   আপনে বললেন রেলগাড়ি দেখতে   চলন্ত রেলগাড়ি কী রঙ দেখা যায় দেখতে কইলেন   দেখলাম  '

'কী দেখলে? কালো দেখা যায়?'

'জি না, সবুজ দেখা যায়   সবুজ জিনিস, চলন্ত অবস্থায় যেমন সবুজ, থামন্ত অবস্থায়ও সবুজ   এইটা হইল আপনার সাধারণ কথা  '

মিসির আলি চিন্তিত মুখে বললেন, সাধারণ ব্যাপারেও মাঝে মাঝে কিছু অসাধারণ জিনিস থাকে বজলু   সেই অসাধারণ জিনিস খুঁজে বের করতে আমার ভাল লাগে   সারাজীবন তা-ই খুঁজেছি   কখনো পেয়েছি কখনো পাইনি   চলন্ত ট্রেন তোমাকে দেখতে বললাম কেন জান?

'জি না  '

'আমি লক্ষ করেছি উড়ন্ত টিয়াপাখি কালো দেখা যায়   সবুজ রঙ গতির কারণে কালো হয়ে যায় কিনা, সেটাই আমার দেখার ইচ্ছা ছিল  '

'উড়ন্ত টিয়াপাখি কালো দেখা যায় জানতাম না স্যার  '

'আমিও জানতাম না   দেখে অবাক হয়েছি   আচ্ছা বজলু তুমি যাও,

আমি এখন জরুরি একটা কাজ করছি একটি মেয়ের সমস্যা নিয়ে ভাবছি ’

বজলু বলল, গৌরীপুর থাইক্যা ডাক্তার সাহেব আসছেন আপনেরে দেখতে চান

‘এখন দেখা হবে না ’

‘আপনার মাথাধরার বিষয়ে কথা বলতে চান ’

‘এখন কথাও বলতে পারব না আমি ব্যস্ত অসম্ভব ব্যস্ত ’

বজলু মানুষটার মধ্যে ব্যস্ততার কিছু দেখল না কাত হয়ে বিছানায় পড়ে আছে হাতে একটা খাতা এর নাম ব্যস্ততা? বজলু মাথা চুলকে বলল, রাতে কী খাবেন স্যার?

‘চা খাব ’

‘ভাত-তরকারির কথা বলতেছিলাম হাঁস খাইবেন স্যার? অবশ্য বর্ষাকালে হাঁসের মাংসে কোনো টেস্ট থাকে না হাঁস খেতে হয় শীতকালে নতুন ধান উঠার পড়ে নতুন ধান খাওয়ার কারণে হাঁসের শরীরে হয় চর্বি…’

‘তুমি এখন যাও বজলু ’

মিসির আলি খাতা খুললেন

আমার স্বামী এমএস করার জন্যে আজ সকালে টেক্সাস চলে গেলেন টিচিং অ্যাসিস্টেন্টশিপ নিয়ে গেলেন যাবার টিকিট আমি করে দিলাম তিনি বললেন, আমি ছমাসের মধ্যে তোমাকে নিয়ে যাব তুমি পাসপোর্ট করে রাখো

আমি বললাম, আমাকে নিতে হবে না আমি ঢাকা ছেড়ে কোথাও যাব না

‘ঢাকা ছেড়ে যাওয়াই তোমার উচিত ’

‘কোনটা আমার উচিত, কোনটা উচিত নয় তা আমি বুঝব ’

‘তোমার হাসব্যান্ড হিসেবে আমারও বোঝা উচিত ’

‘অনেক বুঝেছ আর না ’

‘তুমি কী বলতে চাচ্ছ স্পষ্ট করে বলো ’

‘যা বলতে চেয়েছি স্পষ্ট ক্রেই বলেছি ’

‘তুমি কি আমার সঙ্গে বাস করতে চাও না?’

আমি একটু সময় নিলাম খুব বেশি না, কয়েক সেকেন্ড এই কয়েক সেকেন্ডকেই মনে হল অনন্তকাল তারপর তার চোখের দিকে তাকিয়ে স্পষ্ট গলায় বললাম, না

‘কী বললে?’

‘বললাম, না ’

‘ও আচ্ছা ’

আমার স্বামী-ভদ্রলোক অনেকক্ষণ তার মুখে বিস্ময়ের ভাব ধরে রাখল তারপর আবার বলল, ও আচ্ছা

আমি বললাম, আমি যে তোমার সঙ্গে বাস করতে চাচ্ছি না, তা কি তুমি বুঝতে পারনি?’

‘না, পারিনি ’

আমি হাসলাম সে বলল, তোমার টাকাটা আমি পৌঁছেই পাঠিয়ে দিব দেরি করব না

‘দেরি করলেও অসুবিধা নেই   না পাঠালেও ক্ষতি নেই   আমার যা আছে তা আমার জন্যে যথেষ্ট  ’

‘তুমি কি আবার বিয়ে করবে?’

‘জানি না, করতেও পারি   করার সম্ভাবনাই বেশি  ’

‘যদি বিয়ে করবে বলে ঠিক কর তাহলে অবশ্যই সেই ভদ্রলোককে আগে ভাগে জানিয়ে দিও যে তোমার মাথা ঠিক নেই   তুমি অসুস্থ একজন মানুষ  ’

‘আমি জানাব  ’

ও চলে যাবার পর আমি পুরোপুরি একা হয়ে গেলাম   নিজেকে ব্যস্ত রাখার অনেক চেষ্টা করলাম   পুরনো বন্ধুদের খুঁজে বের করে আড্ডা দিই   মহিলা সমিতিতে নাটক দেখি, বই পড়ি, রাতে কড়া ঘুমের ওষুধ খেয়ে ঘুমুতে যাই

এক রাতের কথা, বিশ মিলিগ্রাম ‘ইউনেকট্রিন’ খেয়ে ঘুমিয়েছি   ঘুমের মধ্যেই মনে হল আমার ছেলেটা আমার পাশে শুয়ে আছে   তার গায়ের গন্ধ পাচ্ছি   সেই অদ্ভুত গন্ধ যা শুধু শিশুদের গায়েই থাকে একেকজনের গায়ে একেকরকম গন্ধ যা শুধু মায়েরাই আলাদা করতে পারেন   আমি ছেলের মাথায় হাত রাখলাম   মাথাভরতি চুল   রেশমের মতো নরম কোঁকড়ানো চুল

ঘুম ভেঙ্গে গেল   ধড়মড় করে উঠে বসলাম   কোথাও কেউ নেই, থাকার কথাও নয়   স্বপ্ন তো স্বপ্নই! কিন্তু স্বপ্ন এত স্পষ্ট! সত্যের এত কাছাকাছি? তৃষ্ণা পেয়েছিল   ঠাণ্ডা পানির জন্যে খাবার ঘরে গিয়েছি, ফ্রীজের দরজায় হাত রেখেছি – আর ঠিক তখন শুনলাম আমার ছেলে আমাকে ডাকছে – মা, মা!

এতদিন শুধু কান্নার শব্দ শুনেছি   আজ প্রথম তাকে কিছু বলতে শুনলাম   আমার সমস্ত শরীর শক্ত হয়ে গেল   মনে হল মাথা ঘুরে পড়ে

যাব  অনেক কষ্টে নিজেকে সামলে নিয়ে কাঁপা-কাঁপা গলায় ডাকলাম, ও খোকা! খোকা! তুই কি আমার কথা শুনতে পাচ্ছিস?

কী আশ্চর্য কাণ্ড, আমার ছেলে জবাব দিল  স্পষ্ট বলল, ‘হু’

‘তুই কোথায় খোকা?’

‘উঁ ’

‘খোকা তুই কোথায়?’

‘উঁ ’

‘তুই কোথায়? আরেকবার আমাকে ডাক তো  আর মাত্র একবার ’

আমার ছেলে আমাকে ডাকল –‘মা, মা ’ আমি সহ্য করতে পারলাম না  অচেতন হয়ে পড়ে গেলাম

আমি জানি এর সবটাই মায়া  এক ধরনের বিভ্রম  আমার মাথা এলোমেলো হয়ে আছে  দুঃখে কষ্টে যন্ত্রণায় আমার মাথাখারাপ হয়ে যাচ্ছে  কিছুদিনের মধ্যেই আমাকে পাগলা গারদে ঢুকিয়ে দেবে  একটা নির্জন ঘরে আটকা থাকব  নিজের মনে হাসব, কাঁদব  গায়ের কাপড়ের কোনও ঠিক থাকবে না  অ্যাটেনডেন্টদের কেউ কেউ আমার গায়ে হাত দিয়ে আনন্দ পাবে  আমার কিছুই করার থাকবে না

এই সময় আমার এক বান্ধবী রেণুকা বলল, বুড়ি তুই ছবি করবি? আমার মামা ছবি বানাচ্ছেন  অল্পবয়সি সুন্দরি নায়িকা খুঁজছেন  তোকে দেখলে হাতে আকাশের চাঁদ পাবেন  তুই এত সুন্দর!

আমি বললাম, তোর ধারণা আমি সুন্দর?

সে বলল, পৃথিবীর চারজন রূপবতীর মধ্যে তুই একজন  সেই চারজনের নাম শুনবি? তুই, তারপর হেলেন অব ট্রয়, কুইন অব সেবা, ক্লিওপেট্রা  তুই রাজি থাকলে মামাকে বলে দেখি

‘আমি তো অভিনয় জানি না ’

‘বাংলাদেশি ছবিতে অভিনয় করার প্রথম এবং একমাত্র যোগ্যতা হচ্ছে অভিনয় না-জানা  তুই অভিনয় জানিস না শুনলে মামা আনন্দে লাফাতে থাকবে  করবি অভিনয়?’

‘করব ’

‘চল এখনই তোকে মামার কাছে নিয়ে যাই ’

প্রথম ছবি হিট করল  দ্বিতীয় ছবি হিট করল  তৃতীয় হল সুপার হিট ছবি করা তো কিছু না – নিজেকে ব্যস্ত রাখা  ডাবল শিফট কাজ করি, অমানুষিক পরিশ্রম  রাতে ঘুমের ওষুধ খেয়ে মড়ার মতো ঘুমাই অনেক দিন ছেলের কান্না শুনি না  কথা শুনি না  মনে হল আমার মনের অসুখটা কেটে গেছে  এতে আনন্দিত হবার কথা  তা হই না আমার ছেলের গলা শোনার জন্যে তৃষিত থাকি  তারপর একদিন তার কথা শুনলাম

‘জায়া জননী’ ছবির ডাবিং অচ্ছে  পর্দায় ঠোঁটনাড়া দেখে ভয়েস দেয়া একটা বাক্য কিছুতেই মেলাতে পারছিনা  ক্লোজআপে ধরা আছে বলে ফাঁকি দেবার উপায় নেই  ঠোঁট মেলানোর চেষ্টা করতে করতে মহা বিরক্ত বোধ করছি  ডিরেক্টর বললেন, কিছুক্ষণ রেস্ট নাও রূপা, চা খাও  দশ মিনিট টী-ব্রেক

আমি আমার ঘরে চলে এলাম  নায়িকাদের জন্যে আলাদা একটা ঘর থাকে  সেখানে কারও প্রবেশাধিকার নেই  আমি একা একা চা খাচ্ছি হঠাৎ আমার ছেলের গলা শুনলাম  প্রায় দুবছর পর শুনছি, কিন্তু এত স্পষ্ট! এত তীব্র! আমার শরীর ঝনঝন করে উঠল

‘মা, ও মা ’

‘কী খোকা?’

‘তুমি কি কর?’

‘চা খাচ্ছি ’

‘তুমি কোথায়?’

‘তুই কোথায় খোকা? তুই কোথায়?’

‘এইখানে ’

‘কী করছিস?’

‘খেলছি ’

‘ও খোকা! খোকা!’

‘কী?’

‘খোকা! খোকা!’

‘উঁ ’

‘কাছে আয় ’

আমার ছেলে কাঁদতে শুরু করল তারপর সব আবার চুপচাপ হয়ে গেল আমি ঘর থেকে বের হয়ে ডিরেক্টরকে বললাম, আজ আর কাজ করব না আমাকে বাড়ি পৌঁছে দিন, আমার ভয়ংকর খারাপ লাগছে

সেই রাতে আমি একগাদা ঘুমের ওষুধ খেলাম মরবার জন্যেই খেলাম ডাক্তাররা আমাকে বাঁচিয়ে তুললেন

মিসির আলি খাতা বন্ধ করে ডাকলেন, বজলু!

বজলু ছুটে এল মিসির আলি বললেন, আমার ঢাকা যাওয়া দরকার

এখন যদি রওনা দিই তা হলে কতক্ষণে ঢাকা পৌঁছব?

বজলু হতভম্ব হয়ে বলল, এখন কি যাইবেন? রাত দশটা বাজে

গৌরীপুর থেকে ঢাকা যাবার কোনো ট্রেন কি নেই? যে-ট্রেন শেষরাতে ছাড়ে? চলো রওনা দিয়ে দি

‘স্যার, আপনের মাথাটা খারাপ ’

‘কিছুটা খারাপ তো বটেই জ্যোৎস্নারাত আছে জ্যোৎস্না দেখতে দেখতে যাব ’

‘সত্যি যাইবেন?’

‘হ্যাঁ, সত্যি যাব একটি দুখি মেয়ের সঙ্গে দেখা কড়া দরকার খুব দরকার ’

# অষ্টম

রূপা অবাক হয়ে তাকিয়ে আছে

মিসির আলি বললেন, এমন করে তাকাচ্ছ কেন? চিনতে পারছ না?

‘পারছি ’

‘তোমার খাতা ফেরত দিতে এসেছি সবটা পড়িনি অর্ধেকের মতো পড়েছি ’

‘সবটা পড়েননি কেন?’

‘সবটা পড়ার প্রয়োজন বোধ করিনি আমার যা জানার তা জেনেছি তুমি শান্ত হয়ে আমার সামনে বসো আমার যা বলার বলব আমি যখন কথা বলব তখন আমাকে থামাবে না চুপ করে শুনে যাবে ’

রূপা কিছু বলল না তীক্ষ্ণদৃষ্টিতে তাকিয়ে রইল মিসির আলি বললেন –

‘তোমার খাতা পড়ে প্রথম যে-ব্যাপারটায় আমার খটকা লেগেছে তা হচ্ছে – তোমার ছেলের কবর গোরস্থানে কেন হল না? কেন তোমার বাড়িতে হল? তোমার মা এই কাজটি কেন করলেন? যে-মহিলা স্বামীর স্মৃতিচিহ্ন রাখেন না সেই মহিলা তাঁর নাতির স্মৃতিচিহ্ন ধরে রাখার চেষ্টা কেন করবেন? রহস্যটা কি?

দ্বিতীয় খটকা – তোমার মা ধর্মপ্রাণ মহিলা তিনি তোমার ছেলের কবরের কাছে দাঁড়িয়ে কখনো দোয়া-দরুদ পড়েন না আর মানে কী? এটা কি তা হলে কবর না? মেয়েকে ভোলানোর চেষ্টা?

গোরস্থানে কবর দিতে হলে ডেথ সার্টিফিকেট লাগে তাঁর কাছে ডেথ সার্টিফিকেট ছিল না কারণ বাচ্চাটি মরেনি তুমি নিজেও তোমার মৃত শিশু দেখনি

ব্যাপারটা কি এরকম হতে পারে যে তোমার মা দেখলেন – তোমাদের বিয়ে টিকিয়ে রাখতে হলে বাচ্চাটিকে মৃত ঘোষণা করাই সবচে’ ভাল বুদ্ধি? বাচ্চাটি দূরে সরিয়ে দিতে তার খারাপ লাগল না, কারণ তিনিও খুব সম্ভব তোমার স্বামীর মতই বিশ্বাস করছেন – এই শিশুর বাবা তোমার স্বামী নন তোমার মা মানসিকভাবে অসুস্থ একজন মহিলা তাঁর পক্ষে এরকম মনে করাই স্বাভাবিক

এখন আসছি তুমি যে শিশুর কথা শুনতে পাচ্ছ সে-ব্যাপারটিতে শিশুর সঙ্গে মায়ের টেলিপ্যাথিক যোগাযোগ মোটামুটিভাবে স্বীকৃত তুমি তারিখ দিয়ে দিয়ে সব লিখেছ বলে আমার খুব সুবিধা হয়েছে আমি লক্ষ করলাম শুরুতে তুমি শুধু কান্না শুনতে

প্রথম যখন মা মা ডাক শুনলে, হিসেব করে দেখলাম শিশুটির বয়স তখন এক বছর এক বছর বয়েসি শিশুরা মা ডাকতে শেখে

তোমার লেখা থেকে তারিখ দেখে হিসেব করে বের করলাম তোমার ছেলে পুরো বাক্য যখন বলছে তখন তাঁর বয়স তিন এই বয়সে বাচ্চারা ছোট ছোট বাক্য তৈরি করে

আশ্চর্যজনক হলেও সত্যি যে তোমার সঙ্গে তোমার ছেলের একধরণের যোগাযোগ হয়েছে পুরো ব্যাপারটা প্যারানরমাল সাইকোলজির বিষয় এবং রহস্যময় জগতের আসাধারণ একটি উদাহরণ

আমার ধারণা, একটু চেষ্টা করলেই তুমি তোমার ছেলেকে খুঁজে পাবে এত বড় একটা কাজ তোমার মা একা করতে পারেন না তাঁকে কারও-না-কারওর সাহায্য নিতে হয়েছে তোমাদের বাড়ির দারয়ান,কাজের মেয়ে এদের কাছ থেকে সাহায্য পেতে পার পুলিশকে খবর দিতে পার বাংলাদেশের পুলিশের গোয়েন্দা বিভাগ ইচ্ছা করলে অসাধ্য সাধন করতে পারে তার পরেও যদি কাজ না হয় তুমি তোমার টেলিপ্যাথিক ক্ষমতা ব্যবহার করো ছেলের কাছ থেকেই জেনে নাও সে কোথায় আছে ’

রূপা একদৃষ্টিতে তাকিয়ে আছে

মিসির আলি বললেন, কিছু বলবে?

রূপা না-সূচক মাথা নাড়ল

মিসির আলি বললেন, আজ উঠি ধাক্কা সামলাতে তোমার সময় লাগবে সাহস হারিও না মন শক্ত রাখো যাই

রূপা কোনো উত্তর দিল না মূর্তির মতো বসে রইল

এক মাস পরের কথা মিসির আলির শরীর খুব খারাপ করেছে তিনি তাঁর ঘরেই দিনরাত শুয়ে থাকেন হোটেলের একটি ছেলে তাঁকে হোটেল থেকে খাবার দিয়ে যায়, বেশির ভাগ দিন সেইসব খাবার মুখে দিতে পারেন না প্রায় সময়ই অসহ্য মাথার যন্ত্রণায় ছটফট করেন এরকম সময়ে তিনি একটি চিঠি পেলেন হাতের লেখা দেখেই চিনলেন রূপার চিঠি রূপা লিখেছে –

শ্রদ্ধাষ্পদেষু,

আমি আমার ছেলেকে খুঁজে পেয়েচি সে এখন আমার সঙ্গেই আছে আপনার সামনে আসার সাহস আমার নেই আমি জানি আপনাকে দেখে চিৎকার করে কেঁদেকেটে একটা কাণ্ড করব আপনাকে বিব্রত করব আমি কোনোদিনই আপনার সামনে যাব না শুধু একদিন আমার ছেলেটাকে পাঠাব আপনি তার একটি নাম দিয়ে দেবেন এবং তার মাথায় হাত দিয়ে একটু আদর করবেন আপনার পুণ্য স্পর্শে তার জীবন হবে মঙ্গলময় আমি শুনেছি আপনার শরীর ভাল না কঠিন অসুখ বাঁধিয়েছেন আপনি চিন্তা করবেন না একজন দুখি মা'র হৃদয় আপনি আনন্দে পূর্ণ করেছেন তার প্রতিদান আল্লাহ্‌কে দিতেই হবে আমি আল্লাহ্‌র কাছে আপনার আয়ু কামনা করছি তিনি আমার প্রার্থনা শুনেছেন '

মাথার তীব্র যন্ত্রণা নিয়েও তিনি হাসলেন   মনেমনে বললেন – বোকা মেয়ে, প্রকৃতি প্রার্থনার বশ নয়   প্রকৃতি প্রার্থনার বশ হলে পৃথিবীর চেহারাই পালটে যেত   পৃথিবীর জন্যে প্রার্থনা তো কম করা হয়নি!

মিসির আলি টিয়াপাখির বিষয়টি নিয়ে ভাবতে বসলেন   উড়ন্ত টিয়াপাখি কালো দেখায় কেন? কিছু একটা নিয়ে ব্যস্ত থাকা   মাথার তীব্র যন্ত্রণা ভুলে থাকার ছেলেমানুষি এক চেষ্টা

সমাপ্ত




# মিসির আলির অমীমাংসিত রহস্য

## প্রথম

আপনি কি ভূত দেখেছেন স্যার? ইংরেজিতে যাকে বলে spirit, ghost, astral body মানে প্রেতাত্মার কথা বলছি, অশরীরী……

মিসির আলি প্রশ্নটির জবাব দেবেন কি না কিছু মানুষ আছে যারা প্রশ্ন করে, কিন্তু জবাব শুনতে চায় না   প্রশ্ন করেই হড়বড় করে কথা বলতে থাকে   কথার ফাঁকে-ফোঁকে আবার প্রশ্ন করে, আবার নিজেই জবাব দেয়   মিসির আলির কাছে মনে হচ্ছে তাঁর সামনের চেয়ারে বসে থাকা এই মানুষটি সেই প্রকৃতির   ভদ্রলোক মধ্যবয়স্ক   গোলাকার মুখে পুরুষ্ট গোঁফ   কুস্তিগিরি-কুস্তিগির চেহারা   কথার মাঝখানে হাসার

অভ্যাস আছে  হাসার সময় কোনো শব্দ হয় না, কিন্তু সারা শরীর দুলতে থাকে  ওসমান গনি নামের এই মানুষটির প্রধান বৈশিষ্ট্য অবশ্য নিঃশব্দে হাসার ক্ষমতা নয়; প্রধান বৈশিষ্ট্য হচ্ছে তাঁর নিচের পাটির একটি এবং ওপরের পাটির দুটি দাঁত সোনা দিয়ে বাঁধানো! যে-যুগে রুট ক্যানালিং-এর মতো আধুনিক দন্ত চিকিৎসা শুরু হয়েছে, সে-যুগে কেউ সোনা দিয়ে দাঁত বাঁধায় না  এই ভদ্রলোক বাঁধিয়েছেন  ধবধবে সাদা দাঁতের মাঝে ঝকঝকে তিনটি সোনালি দাঁত

কথা বলছেন না কেন স্যার, ভূত কি কখনো দেখেছ্েন?

জ্বি-না

না-দেখাই ভালো  আমি একবার দেখেছিলাম, এতেই অবস্থা কাহিল ঘাম দিয়ে জ্বর এসে গিয়েছিল  এক সপ্তাহের উপর ছিল জ্বর  পায়ের পাতা চুলকাতা ডাক্তার পরীক্ষা করে বলল-অ্যালার্জি  ডাক্তারদের কারবার দেখুন, আমি বললাম, ভূত দেখে জ্বর এসে গেছে  তার পরেও ডাক্তার বলে অ্যালার্জি  হিষ্টামিন দিয়েছিল  অ্যান্টি হিষ্টামিন কি ভূতের অষুধ, আপনি বলুন?

মিসির আলি বললেন, আজ আমার একটু কাজ ছিল  বাইরে যাব আপনি বরং অন্য একদিন আসুন, আপনার গল্প শুনব

দশ মিনিট লাগবে স্যার  ভূতের গল্পটা বলেই চলে যাব  আমার সঙ্গে একটা মাইক্রোবাস আছে, আপনি যেখানে যেতে চান  আপনাকে নামিয়ে দিয়ে যাব  রিকন্ডিশান্ড মাইক্রোবাস  গত আগষ্ট মাসে কিনেছি  দু লাখ পঁচিশ নিয়েছে

মিসির আলি দীর্ঘনিঃশ্বাস ফেলে বললেন, আপনি কি খুব অল্পকথায় আপনার ভূত দেখার গল্প বলতে পারবেন? যদি পারেন তাহলে বলুন, গল্প শুনব  খুব যে আগ্রহ নিয়ে শুনব তা না  অল্পবয়স্ক ছেলেমেয়েরা ভূতের গল্প খুব আগ্রহ করে শোনে  আমার বয়স একান্ন  তার চেয়েও বড় কথা ভূত-প্রেতের ব্যাপারে আমার উৎসাহ কম

আমারো কম খুবই কম গল্পটা বলে চলে যাই স্যার

আচ্ছা বলুন আপনি কি এই গল্প শোনাতেই এসেছেন?

দ্যাটস ক্যারেক্ট স্যার আপনার ঠিকানা পেয়েছি আমার ভাগ্নির কাছ থেকে সে বইটই পড়ে বই পড়ে তার ধারণা হয়েছে আপনি দারুণ বুদ্ধিমান অনেক বড় বড় সমস্যা নাকি সমাধান করেছেন তখন ভাবলাম, যাই, ভদ্রলোককে দেখে আসি বুদ্ধিমান লোকের সঙ্গে কথা বলেও আনন্দ গাধা টাইপের লোকের সঙ্গেও অবশ্যি কথা বলে আনন্দ পাওয়া যায় যাদের বুদ্ধি মাঝামাঝি, এদের সঙ্গে কথা বলে কোনো আনন্দ নেই আমি আসায় বিরক্ত হন নি তো?

না, বিরক্ত হইনি আপনার কি কোনো সমস্যা আছে?

না, কোনো সমস্যা নেই প্রথম দিন ভূত দুটাকে দেখে ভয় পেয়ে জ্বর হয়েছিল এখন আর হয় না

প্রায়ই দেখোন?

জ্বি-না প্রায়ই দেখি না ধরেন মাসে, দুমাসে একবার

এরা আপনাকে ভয় দেখায়?

না, ভয় দেখায় না গল্পটা তাহলে বলি—

সংক্ষেপ করে বলুন, আমার এক জায়গায় যেতে হবে

আপনি স্যার কোনো চিন্তা করবেন না আমার মাইক্রোবাস আছে গত আগষ্ট মাসে কিনেছি নাইনটিন এইটি মডেল…

মাইক্রোবাসের কথা আগে একবার শুনেছি ভূতের কথা কি বলতে চাচ্ছিলেন বলুন

ও হ্যাঁ—আমার হচ্ছে স্যার বিরাট ফ্যামিলি! পাঁচ মেয়ে সব কটার

চেহারা খারাপ   মার মতো মোটা, কালো, দাঁত উঁচু   একটারও বিয়ে হয় নি   এদিকে আবার আমার ছোট বোনটি মারা গেছে—তার তিন মেয়ে এক ছেলে উঠে এসেছে আমার বাড়িতে   গোদের উপর বিষফোঁড়া   আমার মা, এক খালাও সঙ্গে থাকেন   বাড়িভর্তি মেয়ে একগাদা মেয়ে থাকলে যা হয়, দিন-রাত ক্যাঁচ- ক্যাঁচ-ক্যাঁচ-ক্যাঁচ সন্ধ্যার পর থেকে শুরু হয় ভিসিআর   রোজ রাতে এরা দুটা করে ছবি দেখে   আমার মা চোখে কিছুই দেখেন না, তিনিও ভিসিআর-এর সামনে বসে থাকেন   শব্দ শোনেন   শব্দ শুনেই হাসেন-কাঁদেন   গলার আওয়াজ শুনে বলতে পারেন কে শ্রীদেবী, কে রেখা   এই হল স্যার বাড়ির অবস্থা

মিসির আলি হতাশ গলায় বলেন, আপনি মূল গল্পটা বলুন   আপনি অপ্রয়োজনীয় কথা বেশি বলছেন

মূল গল্পটা তাহলে বলি   বাড়ির মেয়েগুলির যন্ত্রণায় আমি রাতে ঘুমাই ছাদের চিলেকোঠায়   ছোট্ট ঘর খাট আছে, ড্রেসিং টেবিল আছে, শুধু বাথরুম নেই—এই একটা অসুবিধা   আমার আবার ডায়াবেটিস আছে, কয়েকবার প্রস্রাব করতে হয়   ছাদে প্রস্রাব করি   কাজের ছেলেটা সকালে এক বালতি পানি দিয়ে ধুয়ে দেয়   কাজের ছেলেটার নাম হল ইয়াসিন

প্লীজ, গল্পটা তাড়াতাড়ি শেষ করুন

জ্বি স্যার, শেষ করছি   গত বৎসর চৈত্র মাসের ছয় তারিখের কথা রাতে ঘুমাচ্ছি, প্রস্রাবের বেগ হওয়ায় ঘুম ভেঙে গেল   মাথার কাছে টেবিল ল্যাম্প ছিল{ টেবিল ল্যাম্প জ্বালালাম   তখনি দেখি ঘরের কোণায় দুটা ভূত   খুব ছোট সাইজ, লম্বায় এই ধরেন এক ফুটের মতো হবে   গজ-ফিতা দিয়ে ম্যাপি নি   চোখের আন্দাজ   দু-এক ইঞ্চি এদিক-ওদিক হতে পারে

তারা করছে কী?

বই নিয়ে কড়াকড়ি করছে   একজনের হাতে সবুজ মলাটের ময়লা

একটা বই, অন্যজন সেই বই কেড়ে নেওয়ার চেষ্টা করছে খিচ-খিচ, খিচ-খিচ করে কথা বলছে; আমি ওদের দিকে তাকাতেই কথা বন্ধ করে ফেলল! আমি তখনো ভয় পাই নি কারণ হঠাৎ ঘুম ভেঙেছে তো, এরা যে ভূত এইটাই বুঝি নি কাজেই ধমকের মতো বললাম, এ্যাই, এ্যাই

তখন কী হল?

ধমক শুনে হাত থেকে বই ফেলে দিল তারপর মিলিয়ে গেল তখন বুঝলাম, এরা ভূত ছোট সাইজের ভূত তখন ভয় লাগল জ্বর এসে গেল

এই আপনার গল্প?

জ্বি

আচ্ছা ঠিক আছে চলুন এখন উঠি

ইন্টারেস্টিং লাগছে না স্যার?

জ্বি, ইন্টারেস্টিং

ভূত এত ছোট সাইজের হয়, তা-ই জানতাম না একটার আবার থুতনিতে অল্প দাড়ি, ছাগলা দাড়ি

আসুন, আমরা উঠি

ওসমান গনি উঠলেন মনে হল খুব অনিচ্ছায় উঠলেন তাঁর আরো কিছুক্ষণ বসার ইচ্ছা ছিল মিসির অলি ঘরে তালা দিতে-দিতে দীর্ঘনিঃশ্বাস ফেললেন ওসমান গনির কথাবার্তা থেকে পরিষ্কার হয়ে গেছে—এই লোক তার ছোট ভূতের গল্প বলার জন্য বারবার আসবে নানানভাবে তাঁকে বিরক্ত করবে একদল মানুষ আছে, যারা অন্যদের বিরক্ত করে আনন্দ পায় ইনিও মনে হচ্ছে সেই দলের

স্যার

বলুন

ভুতদের ঐ বইটা ড্রয়ারে তালাবন্ধ করে রেখে দিয়েছি

খুব ভালো করেছেন   এই বই তালাবন্ধ থাকাই ভালো

একদিন আপনাকে দেখাতে নিয়ে আসব

কোনো প্রয়োজন নেই   মানুষের বইয়ে আমার আগ্রহ আছে   ভূতের বইয়ের প্রতি আমার আগ্রহ নেই

আমারও নেই   এই জন্যে ড্রয়ারে তালাবন্ধ করে রেখে দিয়েছি উল্টেও দেখি নি   তার উপর স্যার বইটা থেকে দুর্গন্ধ আসে   গো-মূত্রের গন্ধের মতো গন্ধ

ভদ্রলোক আনন্দিত ভঙ্গিতে হাসলেন   মনে হচ্ছে বইটি থেকে গো-মূত্রের গন্ধ আসায় তিনি আনন্দিত   মিসির আলি মনে বিরক্তি চেপে রাখতে পারলেন না   কঠিন গলায় বললেন, চলুন রওনা হওয়া যাক আমার জরুরি কাজ আছে

জ্বি আচ্ছা   কাজের সঙ্গে আপোস নাই   আগে কাজ, তারপর অন্য কথা   আমি তাহলে কাল আসি?

কাল আসার কি দরকার আছে?

দরকার আছে স্যার   ভূতের গল্পটা ভালোমতো বলা হয় নাই   ওরা আমার সঙ্গে কী—সব কথাবার্তা বলে—একটা আছে   ফাজিল ধরনের, আমাকে ডাকে ছোট মামা?

ভাই শুনুন, আমার কাছে আসার আর দরকার নেই   আমি নিজে অসুস্থ   বিশ্রাম করছি

আপনি তো স্যার বিশ্রামই করবেন বিছানায় লম্বা হয়ে শুয়ে থাকবেন আমি পাশে বসে গল্প বলুক–

আপনি দয়া করে আর আসবেন না আমি একা-একা বিশ্রাম করতে পছন্দ করি

জ্বি আচ্ছা, আসব না শুধু যদি স্যার আমাকে একটা উপদেশ দেন কাগজে লিখে দেন, তাহলে খুব ভালো উপদেশটা মানিব্যাগে রেখে দেব

মিসির আলি হতভম্ব গলায় বললেন, কী উপদেশ?

লিখবেন- ওসমান গনি, আপনার মৃত্যু হবে পানিতে ডুবে খুব সাবধান খুব সাবধান এই লিখে আপনার নামটা সই করবেন

আমি আপনার কথাবার্তা কিছুই বুঝতে পারছি না এ-সব কথা আমি কেন লিখব?

অকারণে লিখতে বলছি না স্যার কারণ আছে যে-ভূতটা আমাকে ছোট মামা ডাকে, সে আমাকে বলেছে–আমার মৃত্যু হবে পানিতে ডুবে আমাকে সাবধান করে দিয়েছে ভূতের কথা কে বিশ্বাস করে বলেন? কেউ বিশ্বাস করে না আমিও করি না এখন যদি আপনি দয়াপরবশ হয়ে লিখে দেন–

দেখুন ওসমান গনি সাহেব-এ-জাতীয় কথা আমি কখনো লিখব না চলুন, আমরা ঘর থেকে বের হই আকাশের অবস্থা ভালো না-ঝড়-বৃষ্টি হবে

লেখাটা না দিলে আমি স্যার যাব না লিখে দিলে আর কোনোদিন এসে বিরক্ত করব না আমি স্যার এককথার মানুষ মানিব্যাগটা খুললেই আপনার লেখাটা চোখে পড়বে তখন সাবধান হয়ে যাব পানির ধারে কাছে যাব না

লিখে দিলে আপনি চলে যাবেন?

জ্বি

আর কোনোদিন আসবেন না?

বললাম তো স্যার, আমি এককথার মানুষ

বেশ, বসুন   লিখে দিচ্ছি

চা খেতে ইচ্ছা করছে   চিনি ছাড়া এক কাপ চা কি হবে?

চা হবে না

আপনার কি প্যাড আছে স্যার? প্যাডে লিখে দিলে ভালো হয়

না, আমার প্যাড নেই

তাহলে নাম সই করে ঠিকানা লিখে দেবেন   আর টেলিফোন নাম্বার, যদি টেলিফোন থাকে

ঠিকানা লিখে দিচ্ছি   টেলিফোন নেই

টেলিফোন না-থাকাই ভালো   বড়ই যন্ত্রণা   এমন সব আজেবাজে টেলিফোন আসে   এই পর্যন্ত আছাড় দিয়ে আমি কটা টেলিফোন ভেঙেছি বলুন তো স্যার?

মিসির আলি দীর্ঘনিঃশ্বাস ফেলে বললেন, এই নিন   আপনার কাগজ এখন চলুন, যাওয়া যাক   দয়া করে আবার এসে আমাকে বিরক্ত করবেন না

স্যার   থ্যাংকস   খুব উপকার করেছেন

ওসমান গনি রাস্তায় নেমে বিস্মিত হয়ে এদিক-ওদিক তাকাতে

লাগলেন! কোনো মাইক্রোবাস দেখা যাচ্ছে না মিসির আলি বললেন, আপনার মাইক্রোবাস কোথায়? ওসমান গনি খুব স্বাভাবিক গলায় বললেন, নতুন ড্রাইভার বাস নিয়ে পালিয়ে গেছে বোধহয় আপনি কী বলেন স্যার?

মিসির আলি কী বলবেন ভেবে পেলেন না যে-চায়ের দোকানোর সামনে মাইক্রোবাসটি দাঁড়িয়ে ছিল, সেই চায়ের দোকানিকে জিজ্ঞেস করা হল সে বলল, তার দোকানের সামনে কখনোই কোনো মাইক্রোবাস দাঁড়িয়ে ছিল না!

ওসমান গনি চিন্তিত গলায় বললেন, বিরাট সমস্যা হয়ে গেল আমি এখন বাসায় যাব কী করে? আমার তো বাসার ঠিকানা মনে নেই

আমি আপনার কথা কিছুই বুঝতে পারছি না বাসার ঠিকানা মনে নেই মানে?

আমার কিছু মনে থাকে না ও, আচ্ছা আচ্ছা, নোটবুকে ঠিকানা লেখা আছে স্যার, আপনি আমাকে একটা রিকশা ঠিক করে দিন আর নোটবই দেখে ঠিকানাটা রিকশাওয়ালাকে ভালো করে বুঝিয়ে দিন কী যন্ত্রণার মধ্যে পড়লাম দেখুন তো!

মিসির আলি নোটবই খুললেন সেখানে প্রথমে বাংলা এবং পরে ইংরেজিতে লেখা—

ইনি মানসিকভাবে অসুস্থ

দয়া করে তাঁকে সাহায্য করুন

তাঁর বাসার ঠিকনা.....

স্যার, ঠিকানাটা লেখা আছে না?

আছে

পরের পৃষ্ঠায় ডায়াগ্রাম আছে ডায়াগ্রাম দেখে রিকশাওয়ালাকে বুঝিয়ে দিন, ও নিয়ে যাবে

মিসির আলি নোটবই হাতে দাঁড়িয়ে রইলেন এ-জাতীয় ঝামেলায় তিনি আগে পড়েন নি ওসমাস গনি নিজেই রিকশা ডেকে আনলেন তাঁকে বেশ উৎফুল্ল মনে হল মিসির আলি রিকশাওয়ালাকে বুঝিয়ে দিলেন কীভাবে যেতে হবে ওসমান গনি বললেন, স্যার, তাহলে যাই আপনার সঙ্গে কথা বলে ভালো লাগল কারো সঙ্গে কথা বলে আজকাল আরাম পাই না এই জন্যেই ছাদের ঘরে এক-একা থাকি বড় ভালো লাগল স্যার তবে সব ভালো দিকের যেমন মন্দ দিক আছে -এটারও আছে মাইক্রোবাসটা চুরি হয়ে গেল বাসায় ফিরেও শান্তি নেই থানা-পুলিশ করতে হবে

মিসির আলি বললেন, আমি কি আসব আপনার সঙ্গে?

ওসমান গনি চেঁচিয়ে উঠলেন, না না না কোনো প্রয়োজন নেই এ-রকম আগেও হয়েছে, রিকশা করে চলে গেছি আচ্ছা স্যার, যাই! আপনিও বাসায় চলে যান রাত অনেক হয়ে গেছে এত রাতে কোথাও যাওয়া ঠিক না তা ছাড়া আমার মনে হয় আপনার আসলে কোথাও যাবারও কথা না আমার হাত থেকে বাঁচার জন্য বলেছেন—কাজ আছে বুদ্ধিমান লোকেরা এ-রকম করে! আপনি স্যার আসলেই বুদ্ধিমান ওসমান গনি নিঃশব্দে গা দুলিয়ে হাসতে লাগলেন

মিসির আলি ঘরে ফিরলেন খানিকটা বিভ্রান্ত হয়ে বিভ্রান্তির অনেকগুলি কারণ প্রথম কারণ-ওসমান গনিকে মানসিক রুগী বলে মনে হচ্ছে না যে-মানুষ খুঁজে খুঁজে তার ঠিকানা বের করতে পারে, সে নোট বইয়ে লেখা পড়ে বাসায় ফিরে যেতে পারে না, তা হয় না

লোকটি যে পাগল সাজার ভান করছে তাও না যে ভান করবে, সে সারাক্ষিণই করবে আসল পাগলের চেয়ে নকল পাগল অনেক বেশি পাগলামি করে মিসির আলি যে তাকে বিদেয় করবার জন্যে বলছেন-তাঁর কাজ আছে, এই ব্যাপারটি ওসমান গনির কাছে ধরা পড়েছে নকল পাগল হলে তা সে কখনো স্বীকার করত না চেপে যেত

তাহলে কী দাঁড়াচ্ছে? রাতে ঘুমুতে যাবার সময় মিসির আলি বালিশের কাছে রাখা খাতায় পেনসিলে অস্পষ্টভাবে লিখলেন–

নাম : ওসমান গনি

বয়স : পঞ্চাশের কাছাকাছি

বিশেষত্ব : তিনটি সেনাবাঁধানো দাঁত   হাসেন কোনো রকম শব্দ না করে

(১) কেন এসেছিলেন? বুঝতে পারা যাচ্ছে না

(২) অন্যরা দাবি করছে তিনি মানসিকভাবে অসুস্থ   তিনি নিজে দাবি করছেন না

(৩) তবে তিনি যে ভৌতিক গল্পের কথা বলছেন, তা মানসিক অসুস্থতার দিকেই ইঙ্গিত করে

(৪) লোকটি বিত্তবান বলেই মনে হল   কারণ তিনি যে-তেতলা বাড়ির কথা বললেন, সেই বাড়িটি তাঁর হওয়ারই সম্ভাবনা   নোটবইয়ের ঠিকানায় গুলশানের কথা লেখা   গুলশান বিত্তবানদের এলাকা

(৫) ভদ্রলোকের হাতে পাথর-বিসানো তিনটি আঙটি, ব্যবসায়ীরা সাধারণত পাথর-টাথরে বিশ্বাসী হয়   তিনি সম্ভবত একজন ব্যবসায়ী

রাত এগারটা পাঁচ মিনিটে মিসির আলি বাতি নিভিয়ে ঘুমুতে গেলেন কঠিন নিয়মে তিনি এখন নিজেকে বাঁধার চেষ্টা করছেন   ঘুম আসুক না —আসুক, রাত এগারটা বাজতেই বাতি নিভিয়ে শুয়ে পড়বেন   ঘুম আনানোর যে-সব প্রক্রিয়া আছে সেগুলি প্রয়োগ করবেন   তার পরেও যদি ঘুম না আসে কোনো ক্ষতি নেই   বিছানায় গড়াগড়ি করবেন! উঠবেন ভোর পাঁচটায়   ঘুম পাড়িয়ে দেবার কোনো যন্ত্র আবিষ্কৃত হয় নি, কিন্তু ঘুম ভাঙানোর যন্ত্র আছে   তিনি দুশ ত্রিশ টাকা দিয়ে একটি অ্যালামঘড়ি কিনেছেন   এই ঘড়ি ভোর পাঁচটায় এমন হৈচৈ শুরু করে

যে, কার সাধ্য বিছানায় শুয়ে থাকে বিজ্ঞানের এই সাফল্যের দিনে ঘুম আনার যন্ত্র বের হয়ে যাওয়া উচিত ছিল অ্যালাম-ঘড়ি যে-হারে বিক্রি হয়, ঘুম-ঘড়িও সেই হারে বিক্রি হবে

ঘুম আনানোর প্রক্রিয়াগুলি কাজ করছে না মিসির আলি সাত শ ভেড়া গুনলেন এই গুণন প্রক্রিয়ায় মস্তিষ্কের ক্লান্ত হয়ে যাবার কথা ক্লান্ত হবার পরিবর্তে মস্তিষ্ক আরো উত্তেজিত হল মনে-মনে গল্প বললেও নাকি ঘুম আসে গল্প বলার সময় ভাবতে হয়, এক দল ঘুম-ঘুম চোখের শিশুরা গল্প শুনছে মিসির আলি গল্প শুরু করলেন সব গল্প শুরু হয় এইভাবে-এক দেশে ছিল এক রাজা তাঁর গল্পটা একটু অন্য রকম হল—এক দেশে ছিল এক রানী রানীর দুই রাজা সুয়োরাজা এবং দুয়োরাজা সুয়োরাজাটা বড়ই ভালো..........

কল্পনার শিশুদের একজন প্রশ্ন করল, সুয়োরাজার নাম কি?

সুয়োরাজার নাম হচ্ছে ওসমান গনি মোটাসোটা একজন মানুষ, পঞ্চাশের মতো বয়স হাতে তিনটা আঙটি এর মধ্যে একটা আঙটি হচ্ছে নীলার সুয়োরাজার তিনটা দাঁত সোনা দিয়ে বঁধানো...

কল্পনার শিশুটি বলল, এ আবার কেমন রাজা?

মিসির আলি বিছানা থেকে উঠে পড়লেন বাতি জ্বালালেন না, অন্ধকারেই বাথরুমে ঢুকে চোখে-মুখে পানি ঢাললেন বারান্দায় ইজিচেয়ারে বসে সিগারেট ধরালেন, যদিও তাঁর বর্তমান নিয়ন্ত্রিত জীবনযাপন পদ্ধতিতে রাত এগারটা থেকে ভোর পাঁচটা পর্যন্ত কোনো সিগারেট খাবার ব্যবস্থা নেই তিনি একধরনের অস্বস্তি বোধ করছেন, একধরনের বিভ্রান্তি-যা ওসমান গনি নামের মানুষটি তৈরি করে গেছেন মাথা থেকে বিভ্রান্তি তাড়াতে পারছেন না স্নায়ু উত্তেজিত হয়ে আছে বারান্দায় প্রচুর হাওয়া, আকাশ মেঘলা শ্রাবণের ধারাবর্ষণ সম্ভবত শুরু হবে তাঁর শীত-শীত লাগছে জ্বলন্ত সিগারেট হাতে নিয়েই তিনি ঘুমিয়ে পড়লেন সিগারেট পুড়তে-পুড়তে একসময় তাঁর হাতেই নিতে গেল তাঁর ঘুম ভাঙল ভোর পাঁচটায় দুশ ত্রিশ টাকায় কেনা অ্যালার্ম-ঘড়ি তাঁকে যথাসময়ে ডেকে তুলল

তিনি হাতমুখ ধুলেন কেরোসিন কুকারে চা বানিয়ে খেলেন খানিকক্ষণ ফ্রীহ্যান্ড একসারসাইজ করলেন এও নিয়ন্ত্রিত জীবনযাপন পদ্ধতির অংশ ডাক্তার বিশেষভাবে বলে দিয়েছেন পাথরের মতো মুখ করে বলেছেন, মিসির আলি সাহেব, আপনার শরীরের কলকব্জা সবই নষ্ট হয়ে গেছে এটা কি আপনি জানেন?

মিসির আলি হাসতে-হাসতে বললেন, জানি

আরো কিছুদিন বেঁচে থাকতে চান, না এখনি মরে যেতে চান?

অল্প কিছুদিন বাঁচতে চাই

কতদিন?

এই ধরুন এক বৎসর

মিসির আলি ভেবেছিলেন ডাক্তার বলবেন, এক বৎসর কেন? ডাক্তার সে-প্রশ্ন করলেন না, খসখস করে প্রেসক্রিপশনে একগাদা কথা লিখতে লাগলেন

ভোরবেলা খোলা জায়গায় দাঁড়িয়ে পনের মিনিট ফ্রি-হ্যান্ড একসারসাইজ হচ্ছে তার একটি একসারসাইজের পর এক ঘন্টা প্রাতঃভ্রমণের ব্যাপার আছে ডাক্তার সাহেব লিখে দিয়েছেন–ঝড় হোক, টাইফুন হোক, ভূমিকম্প হোক-এক ঘন্টা হাঁটতেই হবে

এখন ঝড়, টাইফুন বা ভূমিকম্প কোনোটাই হচ্ছে না টিপটপ করে বৃষ্টি অবশ্য পড়ছে সেই বৃষ্টি অগ্রাহ্য করে বের হওয়া যায় ছাতা মাথায় প্রাতঃভ্রমণ মন্দ নয় সকালবেলা এই বেড়ানোটা তাঁর খারাপ লাগে না বিচিত্র সব চরিত্র দেখা যায় একদল মানুষ প্রাতঃভ্রমণকে প্রায় উপাসনার পর্যায়ে নিয়ে এসেছে উপাসনার যেমন কিছু নিয়ম আছে, এদেরও আছে আরেক দল আছে খাদক জাতীয় ভ্রমণের এক পর্যায়ে বিশাল টিফিন-ক্যারিয়ার খুলে হাউহাউ করে পরোটা-গোস্ত যেভাবে গিলতে থাকেন, তাতে মনে হয় তাঁদের সৃষ্টি করা হয়েছে খোলা

মাঠে বসে গোস্ত-পরোটা খাবার জন্যে

মিসির আলি বেরুবার মুখে বাধা পেলেন গেটের কাছে আসতেই ত্রিশ-পয়ত্রিশ বছর বয়েসী এক ভদ্রলোক এসে শীতল গলায় বললেন, আপনি কি বেরুচ্ছেন?

মিসির আলি বিস্মিত হয়ে বললেন, হ্যাঁ

কাল রাতে ওসমান গনি নামের কেউ কি আপনার কাছে এসেছিলেন?

এসেছিলেন

ঐ বিষয়ে আপনার সঙ্গে কিছুক্ষণ কথা বলব আমি পুলিশের লোক! ইন্সপেক্টর অব পুলিশ আমার নাম রকিবউদ্দিন

মিসির আলি সহজ গলায় বললেন, ওসমান গনি কি মারা গেছেন?

হ্যাঁ, মারা গেছেন আপনি কী করে জানলেন?

অনুমান করেছি আমার অনুমানশক্তি ভালো

ভালো থাকাই ভালো আসুন, কথা বলি বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ হোম মিনিষ্টার নিজেই ইন্টারেস্ট দেখিয়েছেন বেশিক্ষণ আমি আপনাকে বিরক্ত করব না প্রাথমিকভাবে আধা ঘন্টার মতো কথা বলব পরে আবার আসব

রকিবউদ্দিন সাহেব, এখন তো আপনার সঙ্গে কথা বলতে পারব না এখন মর্নিং-ওয়াকে যাচ্ছি এক ঘন্টা মর্নিং-ওয়াক করব আপনাকে এক ঘন্টা অপেক্ষা করতে হবে

এক ঘন্টা অপেক্ষা করা সম্ভব নয়, আপনাকে এক্ষুণি কথা বলতে হবে

এমন কোনো আইন কি আপনাদের আছে যে পুলিশ যখন কথা বলতে চাইবে তখনি কথা বলতে হবে?

আইনের বিষয় নয়, হোম মিনিষ্টার নিজে বলেছেন তিনি বিষয়টায় খুব আগ্রহ দেখাচ্ছেন

আমি এই মুহূর্তে তেমন আগ্রহ দেখাচ্ছি না কাজেই আপনাকে অপেক্ষা করতে হবে আমি আমার ঘরের চাবি দিয়ে দিচ্ছি, আপনি আমার ঘরে অপেক্ষা করতে পারেন তবে আপনার যদি ধারণা হয় আমি পালিয়ে যেতে পারি, তাহলে আপনি আমার সঙ্গেও আসতে পারেন

ঠিক আছে, আমি অপেক্ষা করব আপনি দেরি করবেন না দিন, ঘরের চাবি দিন

মিসির আলি চাবি দিয়ে গেট খুলে রওনা হলেন রাস্তার মোড় পর্যন্ত গিয়ে একবার পিছনে ফিরলেন ইন্সপেক্টর সাহেব আগের জায়গায় চাবি হাতে দাঁড়িয়ে আছেন ভদ্রলোকের মুখ শ্রাবণ মাসের আকাশের চেয়েও মেঘলা

বৃষ্টি জোরেসোরে পড়া শুরু করেছে রাস্তায় নোংরা পানি পায়ের গোড়ালি পর্যন্ত ময়লা পানিতে ডুবিয়ে প্রাতঃভ্রমণে যাবার কোনো মনে হয় না –তবু মিসির আলি যাচ্ছেন ঝড় হোক, টাইফুন হোক, ভূমিকম্প হোক –তাঁকে এক ঘন্টা হাঁটতে হবে সকালের খোলা হাওয়া গায়ে লাগাতে হবে এক বৎসর তাঁকে বেঁচে থাকতে হবে দেখা যাক, ডাক্তারের উপদেশ মেনে কতদূর কি হয়

আজ শরীর অন্যদিনের চেয়েও বেশি খারাপ লাগছে চোখ জ্বালা করছে, কোনো কিছুর দিকেই বেশি সময় তাকিয়ে থাকা যাচ্ছে না শরীরের সব অঙ্গপ্রত্যঙ্গ নষ্ট হতে শুরু করেছে শুধু শরীর নয়-মূনও নুষ্ট হতে শুরু করেছে ওসমান গনির মৃত্যুসংবাদ তাঁকে বিচলিত করে নি; করা উচিত ছিল খ্রিষ্টানরা মৃত্যুসংবাদে গির্জায় ঢং-টং করে ঘন্টা বাজায় নিয়মটা সুন্দর সবাইকে জানিয়ে দেয়া-শোন, তোমরা শোন! তোমাদের একজন চলে গিয়েছে –ঢং ঢং ঢং, . . . . .

কেমন আছেন মিসির আলি সাহেব?

মিসির আলি তাকালেন–অপরিচিত একজন মানুষ অপরিচিত মানুষদের প্রশ্নের জবাব খুব অল্প কথায় দিতে হয়, কিন্তু মিসির আলি একটি দীর্ঘ বাক্য বললেন, আমি ভালো না শরীর নষ্ট হয়ে যাচ্ছে- মলাও নষ্ট হচ্ছে অপেক্ষা করছি ঘন্টার জন্যে, ঢং ঢং ঢং ভাই যাই

অপরিচিত ভদ্রলোক অবাক হয়ে তাকিয়ে আছেন তিনি এতটা অবাক হচ্ছেন কেন তাও মিসির আলি ধরতে পারলেন না

# দ্বিতীয়

পুলিশের লোকদের বিব্রত করে সবাই বোধহয় এক ধরনের আনন্দ পায় এক ঘন্টার জায়গায় মিসির আলি দু ঘন্টা দেরি করে ফেললেন! ভ্রমণ শেষ করে হোটেল রহমানিয়ায় নাশতা করলেন খুঁটিয়ে খুঁটিয়ে সব কটা পত্রিকা পড়লেন গুরুত্বপূর্ণ মৃত্যুর কথা খবরের কাগজে থাকবেই ওসমান গনি সম্পর্কিত কোনো খবর কোনো পত্রিকাতেই নেই হোম মিনিষ্টারের কাছে মানুষটি গুরুত্বপূর্ণ হলেও খবরের কাগজের লোকদের কাছে হয়তো নয় হোটেল রহমানিয়া থেকে বের হয়ে তিনি নিতান্তই অকারণে নিউমার্কেটকীচা-বাজারে গেলেন ভোরবেলা এখানে মাছের পাইকারি কেনা— বেচা হয় গাদাগাদি করে রাখা মাছের স্তুপ হাঁকডাক হয়ে বিক্রি হয় যারা কেনে, তারা মুখ কালো করে কেনে, যারা বিক্রি করে তারাও মুখ কালো করে বিক্রি করে দেখতে মজা লাগে

মিসির আলি ঘরে ঢুকতে-চুকতে বললেন, এক ঘন্টার কথা বলেছিলাম, একটু দেরি হল

ইন্সপেক্টর রকিবউদ্দিন গম্ভীর গলায় বললেন, আপনি এক ঘন্টা পঁচিশ মিনিট দেরি হল

বোঝাই যাচ্ছে মানুষটি বিরক্ত পুলিশের লোকদের বিরক্তি প্রকাশের ভঙ্গি অন্যদের মতো নয় রকিবউদ্দিন তাঁর বিরক্তি প্রকাশ করছেন ঘন-ঘন নিঃশ্বাস ফেলে রকিবউদিনের সঙ্গে আরো একজনকে দেখা যাচ্ছে সে মনে হচ্ছে পদমর্যাদায় ছোট ঘরে আরো চেয়ার থাকতেও বসেছে মোড়ায় তার হাতে কাগজ এবং কলম

মিসির আলি বললেন, আপনারা কি চা খাবেন? চা করি?

চা খাব না আপনি আমার সামনে বসুন কথার জবাব দিন

আসানী এমন ভঙ্গিতে কথা বলছেন যেন আমি একজন আসামী আমি কি আসামী?

খুন যখন হয়, তখন খুনীর পরিচিত সবাইকেই আসামী ভেবে নিয়ে পুলিশ এগোয়

ওসমান গনি খুন হয়েছেন?

আপনি প্রশ্ন করবেন না প্রশ্ন করার কাজটা আমি করব আপনি উত্তর দেবেন

বেশ, প্রশ্ন করুন

আপনি দাঁড়িয়ে না-থেকে আমার সামনের চেয়ারটায় বসুন

চেয়ারে না-বসে আমি বরং খাটে বসি পা তুলে বসা আমার অভ্যাস আপনারা শোবার ঘরে চলে আসুন আমি খাটে পা তুলে বসব, আপনারা চেয়ারে বসবেন

রকিবউদ্দিন কঠিন মুখে বললেন, আমি অন্যের শোবার ঘরে ঢুকি না কথাবার্তা যা হবার এখানেই হবে

বেশ, প্রশ্ন করুন

রকিবউদিনের সঙ্গের লোকটি খাতা এবং পেন্সিল হাতে তৈরি মনে হচ্ছে শর্টহ্যাণ্ড-জানা কেউ আজকালকার পুলিশদের সঙ্গে শর্টহ্যাণ্ড-জানা লোকজন হয়তো থাকে, মিসির আলি জানেন না! পুলিশের সঙ্গে তাঁর সে-রকম যোগাযোগ কখনো ছিল না প্রশ্নোত্তর শুরু হল প্রশ্নের ধারা দেখে মনে হচ্ছে রকিবউদ্দিন দীর্ঘ দেড় ঘন্টা বসেবসে সব প্রশ্ন সাজিয়ে রেখেছেন কোনটির পর কোনটি করবেন তা-ও ঠিক করে রাখা তবে প্রশ্নগুলির মধ্যে প্রাণ নেই প্রতিটি প্রশ্ন একই ভঙ্গিতে করা হচ্ছে স্বরের ওঠানামা নেই, রোবট-গন্ধী প্রশ্ন

ইন্সপেক্টর : মিসির আলি সাহেব

মিসির : জ্বি

ইন্সপেক্টর : আপনি কী করেন?

মিসির : এক সময় অধ্যাপনা করতাম এখন কিছু করি না

ইন্সপেক্টর : কিছু না-করলে আপনার সংসার চলে কী করে?

মিসির : আমার সংসার নেই একা মানুষ কোনো-না-কোনোভাবে চলে যায়

ইন্সপেক্টর : একা মানুষদেরও বেঁচে থাকার জন্যে টাকা লাগে সেই টাকাটা আসে কেত্থেকে?

মিসির : গনির মৃত্যুর সঙ্গে আপনার এই প্রশ্নের কোনো সম্পর্ক ধরতে পারছি না

ইন্সপেক্টর : আপনি আমার প্রশ্নের জবাব দিন আপনাকে সম্পর্ক খুঁজতে হবে না

মিসির : বাজারে আমার লেখা কিছু বই আছে, পাঠ্য বই বইগুলি

থেকে রয়েলটি পাই

ইন্সপেক্টর : বাড়ি ভাড়া কত দেন?

মিসির : আগে দিতাম পনের শ টাকা   ইলেকট্রিসিটি এবং পনিসহ এখন কিছু দিতে হয় না

ইন্সপেক্টর : দিতে হয় না কেন?

মিসির : বাড়িওয়ালা ভদ্রলোকের একটা সামান্য সমস্যার আমি সমাধান করেছিলাম   তারপর থেকে উনি ভাড়া নেন না

ইন্সপেক্টর : কী সমস্যা?

মিসির : ভৌতিক সমস্যা   ওর বাড়িতে ভূতের উপদ্রব ছিল   সেই উপদ্রব দূর করেছি

ইন্সপেক্টর : আপনি কি ভূতের ওঝা নাকি?

মিসির : আমি ভূতের ওঝা নই   অবশ্যি এক অর্থে ভূতের ওঝা বলতেও পারেন   কিছু মনে করবেন না   আপনার প্রশ্নের ধারা আমি বুঝতে পারছি না

ইন্সপেক্টর : ওসমান গনি সাহেব কি মাঝে-মাঝে আপনাকে অর্থসাহায্য করতেন?

মিসির : না   গতকালই আমি তাঁকে প্রথম দেখি

ইন্সপেক্টর : আপনি বলতে চাচ্ছেন যে উনি আপনার কাছে এসেছিলেন

মিসির : জ্বি

ইন্সপেক্টর : উনি কখন এসেছিলেন আপনার কাছে?

মিসির : উনি রাত আটটার সময় এসেছিলেন, সাড়ে নটায় চলে যান

ইন্সপেক্টর : ওর সম্পর্কে আপনি কী জানেন?

মিসির :আমি কিছুই জানি না

ইন্সপেক্টর : আপনি মিথ্যা কথা বললেন, কারণ উনি যে ব্যবসায়ী তা আপনি জানতেন   আপনার শোবার ঘরের বালিশের কাছে রাখা একটা খাতায় আপনি তাঁর সম্পর্কে লিখেছেন

মিসির : জেনে লিখি নি, অনুমান করে লিখেছি   আরেকটি কথা, খানিকক্ষণ আগে যে বললেন   আপনি কারোর শোবার ঘরে ঢোকেন না, তা ঠিক নয়   আপনি আমার অনুপস্থিতিতে আমার শোবার ঘরে ঢুকেছেন

ইন্সপেক্টর : সন্দেহজনক জায়গায় অনুসন্ধান চালানোর অধিকার পুলিশের আছে

মিসির : তার জন্যে সার্চ ওয়ারেন্ট লাগে   আপনার কি সার্চ ওয়ারেন্ট আছে?

ইন্সপেক্টর : মিসির আলি সাহেব, আমার সার্চ ওয়ারেন্ট আছে   আমি কাঁচা কাজ কখনো করি না   দেখতে চান?

মিসির : দেখতে চাই না   বুঝতে পারছি আপনি সত্যি কথা বলছেন আর কী জানতে চান বলুন

ইন্সপেক্টর :ওসমান গনি সাহেব ঠিক কী কারণে এসেছিলেন?

মিসির : ঠিক কী কারণে এসেছিলেন তা আমার কাছে পরিষ্কার নয় দুটো ছোট সাইজের ভূতের কথা বললেন, আমার কাছে মনে হল তিনি মানসিকভাবে অসুস্থ

ইন্সপেক্টর : আপনার ধারণা উনি মানসিক রুগী?

মিসির : আমি পুরোপুরি নিশ্চিত নই, তবে সম্ভাবনা অবশ্যই আছে

ইন্সপেক্টর : তাঁর হত্যাকারীর নাম তিনি আপনাকে বলে গেছেন? সেই নাম বলুন

মিসির : আপনার কথায় আমি বিস্মিত বোধ করছি   এ-ধরনের কোনো কথাই হয় নি   তা ছাড়া শুধু-শুধু তিনি আমাকে হত্যাকারীর নাম বলতে যাবেন কোন?

ইন্সপেক্টর : এটা আমাদেরও প্রশ্ন   আচ্ছা, উনি যখন কথা বলছিলেন, তখন কোনো বিশেষ কিছু কি আপনার নজরে পড়েছে?

মিসির : আমি খুব খুঁটিয়ে ওকে লক্ষ করি নি   তাঁর সোনাবাঁধানো তিনটা দাঁত দেখে বিস্মিত হয়েছি   এ-যুগে সোনা দিয়ে কেউ দাঁত বাঁধায় না

ইন্সপেক্টর : উনি কি আপনাকে বললেন যে ওরা দাঁত সোনা দিয়ে বাঁধানো? নাকি এও আপনার অনুমান?

মিসির আলি দীর্ঘনিঃশ্বাস ফেলে বললেন, অনুমান নয়, দেখলাম

ইন্সপেক্টর সাহেব মুখ বিকৃত করলেন   মনে হচ্ছে মিসির আলির কোনো কথাই তিনি বিশ্বাস করছেন না   মিসির আলির কাছে মনে হল পুরো ব্যাপারটা জট পাকিয়ে যাচ্ছে   একবার জট পাকাতে শুরু করলে জট পাকানোর প্রক্রিয়া দ্রুত ঘটতে থাকে   মিসির আলি বললেন, ওসমান গনি যে আমার কাছে এসেছিলেন, এই তথ্য আপনি কোথায় পেলেন?

ইন্সপেক্টর রকিবউদ্দিন যন্ত্রের মতো বললেন, ওঁর লেখার টেবিলে আপনার লেখা একটা চিরকুট ছিল   আপনার ঠিকানাও সেই চিরকুটে লেখা দেখুন তো এই হাতের লেখাটি আপনার?

জ্বি, আমার

চিরকুটে এই জাতীয় কথা আপনি কেন লিখলেন

উনি লিখতে বললেন বলেই লিখলাম

কেউ কিছু লিখতে বললেই আপনি লিখে দেন?

না, তা দিই না তবে মানুষটা যদি উন্মাদ হয় এবং কিছু লিখে না-দিলে যদি তার কাছ থেকে মুক্তি পাওয়ার কোনো উপায় না থাকে, তখন লিখে দিতে হয় আমার পরিস্থিতিতে আপনি যদি পড়তেন তাহলে বুঝতেন

আপনি বলতে চাচ্ছেন ওসমান গনি একজন উন্মাদ?

মানসিকভাবে সুস্থ না তো বটেই

ঠিক আছে আপনি যা বলছেন লিখে নিচ্ছি এবং ধরে নিচ্ছি যা বলছেন সবই সত্য

মিথ্যা বলার আমার কোনো কারণ নেই

দেখুন মিসির আলি সাহেব, আমি সতের বছর ধরে পুলিশে চাকরি করছি দীর্ঘ জীবনের অভিজ্ঞতায় দেখেছি, কারণে মিথ্যা বলার চেয়ে অকারণে মিথ্যা বলতে মানুষ বেশি পছন্দ করে

আপনার অবজারভেশন ঠিক আছে রকিবউদ্দিন উঠে দাঁড়াতে-দাঁড়াতে বললেন, এখন আপনি আমার সঙ্গে চলুন

কোথায়?

ওসমান গনি সাহেবের ডেড বডি দেখবেন

তার কি প্রয়োজন আছে? মৃত মানুষ দেখতে ভালো লাগে না

মৃত মানুষ দেখতে কারোরই ভালো লাগে না আপনাকে আমার সঙ্গে

আসতে বলছি-আপনি আসুন

চলুন

কিছুই মিলছে না  গুলশানের অভিজাত এলাকায় তেতিলা বাড়ি বাড়ির সামনে বিশাল লন  ফোয়ারা আছে, মার্বেল পাথরের একটি শিশু ফোয়ারার মধ্যমণি! চারদিক থেকে তার গায়ে পানি এসে পড়ছে বাড়ির সামনে কোনো ফুলের বাগান নেই  ঘাসে ঢাকা লন, ঢেউয়ের মতো উঁচুনিচু করা  মনে হয়, বাড়ির সামনে ঢেউ খেলছে  বাড়ির প্যাটার্নও জাহাজের মতো  ফুলের বাগান বাড়ির দুপাশে  দেশিফুলের প্রচুর গাছ

মিসির আলিকে গেটের বাইরে অনেকক্ষণ দাঁড়িয়ে থাকতে হল  কড়া পুলিশ পাহারা  কেউ ভেতরে ঢুকতে পারছে না  রকিবউদ্দিন ভেতরে গেলেন  প্রায় পয়তাল্লিশ মিনিট পর ফিরে এসে মিসির আলিকে নিয়ে গেলেন  দোতলার ঘরে নিচু খাটের ওপর শোয়ানো  সাধারণত মারা-বাড়িতে হৈচৈ কান্নাকাটি হতে থাকে  এখানে তার কিছুই নেই  ঘরের এক কোণায় রাখা গদিআঁটা চেয়ারে একটি অল্পবয়সী মেয়ে পাথরের মতো মুখ করে বসে আছে  মেয়েটি একদৃষ্টিতে মৃতদেহটির তাকিয়ে আছে  মেয়েটির মাথার চুল খুব লম্বা  গায়ে উজ্জ্বল সবুজ রঙের শাড়ি  খাটের এক কোণায় যিনি বসে আছেন, তিনি সম্ভবত ডাক্তার সাফারির পকেট থেকে ষ্টেথোসকোপের মাথা বের হয়ে আছে! মৃত মানুষদের জন্যে কোনো ডাক্তার প্রয়োজন হয় না  উনি কেন আছেন কে জানে  ঘরের ভেতর একজন পুলিশ অফিসার আছেন  তাঁকে একইসঙ্গে নার্ভাস এবং বিরক্ত মনে হচ্ছে  তিনি স্থির হয়ে এক সেকেন্ডও দাঁড়াচ্ছেন না

সাধারণত মৃতদেহ চাদরে ঢাকা থাকে  এ—ক্ষেত্রে তা করা হয় নি মৃতদেহের মুখের ওপর কোনো চাদর নেই  মিসির আলি বিস্মিত হয়ে তাকিয়ে আছেন  তাঁর বিস্মিত হবার সঙ্গত কারণ ছিল

রকিবউদ্দিন বললেন, মিসির আলি সাহেব, ভালো করে দেখুন  উনিই কি আপনার কাছে গিয়েছিলেন?

না, উনি যান নি দাঁত দেখার প্রয়োজন আছে?

না, দাঁত দেখার প্রয়োজন নেই যিনি আমার কাছে গিয়েছিলেন, তিনি মোটাসোটা ধরনের খাটো মানুষ গায়ের রঙ শ্যামলা

আপনার কাছে গিয়েছিল, তিনি বলেছেন যে তাঁর নাম ওসমান গনি?

জ্বি

গদিতে বসে থাকা মেয়েটি তীক্ষ্ণ গলায় বলল, এখানে এত কথা বলছেন কেন? কথা বলার জায়গার তো অভাব নেই

রকিবউদ্দিন মিসির আলিকে সঙ্গে নিয়ে বের হয়ে এলেন মিসির আলি বললেন, আমি কি চলে যাব?

হ্যাঁ, চলে যাবেন দরকার হলে আপনার সঙ্গে যোগাযোগ করব

দরকার হবে বলে মনে করছেন?

রকিবউদ্দিন ভাবলেশহীন গলায় বললেন, বুঝতে পারছি না এটা একটা সিম্পল কেইস অব সুইসাইড বাথরুমের ভেতর তাঁকে মৃত অবস্থায় পাওয়া গেছে ভেতর থেকে দরজা বন্ধ ছিল পুলিশের উপস্থিতিতে দরজা ভাঙা হয়

ও

আত্মহত্যা সম্পর্কে একটা নোট রেখে গেলে আর কোনো সমস্যা ছিল না! নোটটোট নেই—উল্টো আপনার সম্পর্কে আজগুবি কিছু কথা লেখা

আপনার তাহলে ধারণা হচ্ছে কথাগুলি আজগুবি?

হ্যাঁ, তাই ধারণা হচ্ছে পয়সা বেশি হলে মানুষ কিছু-কিছু পাগলামি করে এইসব কিছু করেছেন একজন কাউকে আপনার কাছে

পাঠিয়েছেন সে গিয়ে বলেছে তার নাম ওসমান গনি হতে পারে না?

হ্যাঁ, হতে পারে

আচ্ছা, আপনি চলে যান প্রয়োজন হলে আবার যোগাযোগ করব তবে প্রয়োজন হবে বলে মনে হয় না এটা একটা আত্মহত্যা এ-ব্যাপারে সবাই স্যাটিসফায়েড ফ্যামিলির তরফ থেকে তা-ই বলা হয়েছে

পোষ্ট মর্টেম হবে না?

গুয়াড় ভূঞা আত্মহত্যুর সুরতহাল হতে হয় তবে এরা হচ্ছে সমাজের মাথা এদের জন্যে নিয়ম-কানুন ভিন্ন

রকিবউদ্দিন গোট পর্যন্ত মিসির আলিকে এগিয়ে দিলেন মিসির আলি বললেন, এদের আত্মীয়স্বজন কারো সঙ্গে কি আমি কথা বলতে পারি? যে-বাথরুমে উনি মারা গেলেন সেই বাথরুমটা দেখতে পারি?

রকিবউদ্দিন বিরক্ত গলায় বললেন, কেন?

এম্নি কারণ নেই কোনো কৌতূহল বলতে পারেন

এইসব বিষয়ে কৌতূহল যত কম দেখাবেন ততই ভালো বাড়িতে যান আরাম করে ঘুমান

জ্বি আচ্ছা সবুজ শাড়িপরা মেয়েটি কি ওঁর আত্মীয়?

হ্যাঁ, আত্মীয় নাদিয়া গনি রবীন্দ্রসংগীত করেন, নাম জানেন না?

না! ওঁর সঙ্গে দুটো কথা বলতে পারলে……

বাড়ি যান তো—যন্ত্রণা করবেন না

মিসির আলি বাড়ি ফিরে ঘুমিয়ে পড়লেন অসময়ে দীর্ঘ ঘুম ঘুম

ভাঙলো দুপুর দুটোরদিকে খিদেয়প্রাণ বের হয়ে যাচ্ছে খেতে হবে হোটেলে বাইরে বেরুবার উপায় নেই-ঝমোঝম করে বৃষ্টি পড়ছে তিনি হাত বাড়িয়ে মাথার কাছে রাখা খাতাটা নিলেন-ওসমান গনি প্রসঙ্গে একটা কথা মনে হয়েছে কথাটা লিখে রাখা দরকার পাতা ওল্টাতে লাগলেন-ওসমান গনি সম্পর্কে যে-পাতায় লিখেছিলেন, ঐ পাতাটা ছেড়া ইন্সপেক্টর রকিবউদ্দিন পাতাটা ছিঁড়ে নিয়ে গেছেন

সন্ধ্যার মধ্যে মিসির আলি আরো একটি তথ্য আবিষ্কার করলেন তাঁর বাড়ির গেটের বাইরে দাঁড়িয়ে একজন কেউ তাঁর ওপর লক্ষ রাখছে পুলিশের লোক বলেই মনে হল সন্ধ্যার পর ডিউটি বদল হল অন্য একজন এল বৃষ্টি সমানে পড়ছে বেচারাকে ছাতামাথায় হাঁটাহাটি করতে হচ্ছে কে জানে তাকে সারা রোতই এভাবে কাটাতে হবে কি-না

রাত নটার দিকে বৃষ্টি একটু ধরে এলে মিসির আলি রাতের খাবার খেতে বের হলেন ছাতামাথায় লোকটি নিরীহ ভঙ্গিতে চট করে গলিতে ঢুকে পড়ল মিসির আলিও সেই গলিতে ঢুকলেন ভ্যাবাচ্যাক খাওয়া লোকটির কাছে গিয়ে বললেন, আপনি কি আমার ওপর লক্ষ রাখছেন?

সে বেশ কিছুক্ষণ চুপ করে থেকে বলল, জ্বি-না স্যার

আপনি পুলিশের লোক তো?

জ্বি স্যার, আমি পুলিশের লোক তবে আমি আপনার ওপর লক্ষ রাখছি না বিশ্বাস করুন স্যার

বিশ্বাস করছি, আমি হোটেল রহমানিয়ায় ভাত খেতে যাচ্ছি আপনি আমার সঙ্গে আসতে পারেন

আমি স্যার খেয়ে এসেছি

মিসির আলি লম্বা-লম্বা পা ফেলে হোটেলের দিকে রওনা হলেন তাঁকে তেমন চিন্তিত মনে হল না যদিও চিন্তিত হবার কথা পুলিশের

একজন লোক সারাক্ষণ তাঁর ঘরের দিকে লক্ষ রাখবে, এটা স্বস্তিবোধ করার মতো কোনো ঘটনা নয় নিতান্ত সম্পর্কহীন একটা লোক তাঁর সম্পর্কে ডাইরিতে কেন লিখবে? ওসমান গনি সোজে কেনই বা একজন তাঁর সঙ্গে দেখা করতে আসবে? একটা সময় ছিল, যখন এজাতীয় সমস্যা নিয়ে ভাবতে ভালো লাগত এখন লাগে না ক্লান্তিবোধ হয় তিনি সারা জীবন বিশ্বাস করে এসেছেন, পৃথিবীতে জটিল সমস্যা বলে কিছু নেই পৃথিবীর নিজস্ব একধরনের সারল্য আছে সে- কারণেই পৃথিবীর সব সমস্যাই সরল সমস্যা কিন্তু আসলেই কি তাই? তাঁর ভাবতেও তালো লাগছে না! ওসমান গনির বিষয়টা নিয়ে তেমন কৌতূহলও কেন জানি বোধ করছেন না ওসমান গনি ধনবান এবং সম্ভবত ক্ষমতাবান একজন মানুষ ছিলেন জীবনে যা পাওয়ার সব পেয়ে যাবার পর আত্মহনন কুরলেন ঘটনাটা ঘটাবার আগে ছোট্ট একটা রসিকতা করলেন এর বেশি কি? মৃত্যু কীভাবে হল আগামীকালের খবরের কাগজ পড়ে জানা যাবে কিংবা কে জানে খবরের কাগজে হয়তো কিছু থাকবে না ক্ষমতাবান মানুষদের কোন খবরটি পত্রিকায় যাবে, কোনটি যাবে না –তাও তাঁরা ঠিক করে দেন

মিসির আলি ভাত ডাল এবং এক পিস ইলিশ মাছ দিয়ে রাতের খাবার শেষ করলেন ইলিশ মাছ খাওয়াটা ঠিক হয় নি গলায় কাঁটা বিধে গেছে ঢোক গিললেই কাঁটার অস্তিত্ব টের পাওয়া যায় এক্লিতে কিছু বোঝা যায় না মুশকিল হচ্ছে গলায় কাঁটা বিধলেই অকারণে কিছুক্ষণ পরপর ঢোক গিলতে ইচ্ছা করে

বাসায় ঢোকবার মুখে বাড়িয়ালার ছেলের বউ দিলরুবার সঙ্গে দেখা দিলরুবা বারান্দায় দাঁড়িয়ে বৃষ্টি দেখছে মিসির আলি লক্ষ করেছেন, এই মেয়েটি বৃষ্টি দেখতে পছন্দ করে বৃষ্টি হলেই মেয়েটাকে তিনি বারান্দায় দেখেন দিলরুবা খুশি-খুশি গলায় ডাকল, মিসির চাচা আপনার কী হয়েছে বলুন তো?

কিছু হয় নি, কী হবে?

আজ সকালে বাবার সঙ্গে আপনার দেখা হয়েছিল আপনি বাবাকে চিনতে পারেন নি হোড়বড় করে একগাদা কথা বলেছেন ঘন্টা

বাজছে— ঢং ঢং ঢং...

খিলখিল করে হাসছে মেয়েটির হাসিমুখ দেখতে ভালো লাগছে

আপনার শরীর ভালো আছে তো মিসির চাচা?

হ্যাঁ মা, শরীর ভালো

তিনি সহজে কোনো মেয়েকে মা ডাকতে পারেন না এই মেয়েটিকে মা ডেকে ভালো লাগছে খানিকক্ষণের জন্যে হলেও ভুলে গেছেন যে তাঁর গলায় কাটা ফুটে আছে

# তৃতীয়

বিশিষ্ট বেহালাবাদক শিল্পপতি ওসমান গনির

মর্মান্তিক মৃত্যু

[স্টাফ রিপোর্টার]

বিশিষ্ট বেহালাবাদক শিল্পপতি জনাব ওসমান গনি গত বারই জুন রাত তিনটায় গুলশানস্থ বাসভবনে মর্মান্তিক মৃত্যুবরণ করেন ঘটনার বিবরণে প্রকাশ-জনাব ওসমান গনি ঐ রাতে তাঁর কনিষ্ঠা কন্যা বিশিষ্ট রবীন্দ্রসংগীত শিল্পী নাদিয়া গিনিকে কিছুক্ষণ বেহালা বাজিয়ে শোনান অতঃপর তাঁকে বলেন বড় ধরনের দুঃসংবাদের জন্যে সবাইকে সবসময় মানসিকভাবে প্রস্তুত থাকতে হয় কন্যা এই পর্যায়ে জানতে

চান, তিনি এ-জাতীয় কথা কেন বলছেন ওসমান গনি তার উত্তরে নানান ধরনের রসিকতা করতে থাকেন, এবং এক সময় তাঁকে এক পট গরম কফি এনে দিতে বলেন নাদিয়া গনি কফির পট নিয়ে বাবার ঘরে ঢুকে বাবাকে দেখতে পান না বাবা স্নান করছেন বেরুতে দেরি হবে ভেবে তিনি আবার রান্নাঘরে ফিরে যান নতুন এক পট কফি বানিয়ে ফিরে আসেন এই সময় তিনি বাথরুম থেকে আর্তস্বর শুনে চমকে ওঠেন বাথরুমের দরজা ভেতর থেকে বন্ধ সেখান থেকে শব্দ ভেসে আসছে নাদিয়া গনি বাথরুমের দরজা খুলতে চেষ্টা করে ব্যর্থ হন তাঁর হৈচৈ শুনে পরিবারের অন্যান্য সদস্যরা ছুটে আসেন বাথরুমের দরজা ভেঙে ফেললে দেখা যায়, ওসমান গনির নিষ্প্রাণ দেহ বাথটাবের পানিতে ডুবে আছে প্রাথমিকভাবে মনে হয়েছিল তিনি আত্মহত্যা করেছেন, পরবর্তী সময়ে সুরতহাল রিপোর্টে বলা হয়-বাথটাবে স্নানরত অবস্থায় হৃদযন্ত্রের ক্রিয়া বন্ধ হয়ে তাঁর মৃত্যু ঘটে প্রসঙ্গত উল্লেখ্য, দশ বছর আগে তাঁর স্ত্রীও দূর্ঘটনায় মৃত্যুবরণ করেন স্ত্রীর মৃত্যুর পর তিনি আর দ্বিতীয় বার দারুপরিগ্রহ করেননি নিঃসঙ্গ জীবন কাটিয়ে দেন! প্রচারবিমুখ এই নিবেদিতপ্রাণ শিল্পীর মৃত্যুতে নগরীতে শোকের ছায়া নেমে আসে প্রসঙ্গত উল্লেখ্য, বিশ্ববিশ্রুত বেহালাবাদক ইহুদি মেনহুইনের সঙ্গে তাঁর দুটি অ্যালবাম আছে, যা প্রকাশ করেছে কলম্বিয়া রেকর্ডস এই বরেণ্য শিল্পী পৃথিবীর বিভিন্ন দেশে অনুষ্ঠান করলেও নিজ দেশের বেতার টেলিভিশন বা কোনো অনুষ্ঠানে তাঁকে কখনোই বেহালা বাজাতে দেখা যায় নি

মিসির আলি খবরটি মন দিয়ে পড়লেন খবরের সঙ্গে ওসমান গনির একটি ছবি ছাপা হয়েছে যুবক বয়সের ছবি অত্যন্ত সুপুরুষ একজন মানুষ বড়-বড় চোখ সেই চোখে একধরনের বিষণ্ণতা আছে পরীক্ষণেই মনে হল, ভদ্রলোকের চোখ দুটি বিষণ্ণ-—এটা তাঁর মনগড়া অনুমান মানুষটি একজন বেহালাবাদক এবং মৃত সেই কারণেই ছবিটি তিনি দেখছেন মমতা এবং বিষাদ নিয়ে নিজের মমতা এবং বিষাদের কারণে ছবির চোখ দুটি বিষাদমাখা বলে মনে হচ্ছে

তিনি খবরটা আবার পড়লেন তাঁর কাছে মনে হল, রিপোর্টার ওসমান গনির চরিত্রে একধরনের মহত্ত্ব আরোপের চেষ্টা করেছেন এই শিল্পী নিজের দেশের কোনো অনুষ্ঠানে অংশগ্রহণ করেন নি-এটি তাঁর

চরিত্রের কোনো বড় দিকু নয় তিনি যা করেছেন, তা হচ্ছে দেশের মানুষের প্রতি অশ্রদ্ধা প্রদর্শন বড় মাপের শিল্পীরা এ-কাজ কখনো করবেন না তা ছাড়া ভদ্রলোক শুধু শিল্পী নন, শিল্পপতি অর্থাৎ তিনি শিল্পকে যেমন চিনেছেন, অর্থকেও তেমনি চিনেছেন

স্ত্রীর মৃত্যুর পর দ্বিতীয় বার বিবাহ করেন নি—এই বাক্যটিতেও তাঁর চরিত্রের মহত্ত্ব প্রকাশ পায় না বরং এটা এভাবে ব্যাখ্যা করা যায়-স্ত্রীর সঙ্গে তাঁর দাম্পত্যজীবন অসহনীয় ছিল যে-কারণে স্ত্রীর মৃত্যুর পর দ্বিতীয় বার বিবাহের যন্ত্রণায় যেতে চান নি

মিসির আলি তৃতীয় বারের মতো রিপোর্টটি পড়লেন তাঁর কাছে মনে হল রিপোর্টটি অসম্পূর্ণ কত বৎসর বয়সে তাঁর মৃত্যু, তা দেওয়া নেই জন্ম-তারিখ নেই পুত্র-কন্যাদের কথা নেই কার কাছে বেহালা বাজানো শিখেছেন, কতদিন ধরে বাজাচ্ছেন তাও নেই বরং রিপোর্টটি অপ্রয়োজনীয় খবরে ঠাসা তিনি কফি খেতে চাইলেন মেয়ে তাঁর জন্যে কফি নিয়ে এল পটভর্তি কফি এটা না-লিখে রিপোর্টার ভদ্রলোক কন্যার কাছ থেকে জেনে নিতে পারতেন–তিনি তাঁর কন্যাকে কী বাজিয়ে শুনিয়েছিলেন মৃত্যুর আগে কোন রাগটি বাজানো হয়েছিল? নিশিরাতের কোনো রাগ, নাকি ভোরবেলার ব্লাগ ভৈরবী?

রাত এগারটা বাজল মিসির আলি যন্ত্রের মতো ঘুমুতে গেলেন মনস্থির করলেন অপ্রয়োজনীয় বিষয় নিয়ে মাথা ভারাক্রান্ত করবেন না মাথা থেকে ওসমান গনিকে ঝেড়ে ফেলে ঘুমুতে যাবেন হৃদযন্ত্রের ক্রিয়া বন্ধ হয়ে একটি মানুষ মারা গেছে, যাক না! কত লোক তো মারা যায় আচ্ছা ভালো কথা, আমরা সবসময় বলি হৃদযন্ত্র ফুসফুসকে ফুসফুসযন্ত্র বলি না কিডনিকে কিডনিযন্ত্র বলি না পত্রিকায় কখনো লেখা হয় নি অমুক কিডনিযন্ত্রের ক্রিয়া বন্ধ হয়ে মৃত্যুবরণ করেছেন আবেগ এবং অনুভূতির সঙ্গে যাকে এক করে দেখা হয়, সেই হৃৎপিণ্ডকে আমরা বলছি যন্ত্র কোনো মানে হয় না

রাত একটা বেজে গেল মিসির আলির ঘুম এল না মাথা ক্রমেই উত্তপ্ত হতে থাকল তাঁর ঘুমুনো প্রয়োজন রাতিজাগা তাঁর জন্যে একেবারেই নিষিদ্ধ তিনি বিছানা থেকে নামলেন দশ মিলিগ্রামের

দুটি ফ্রিজিয়াম খেলেন মশারির ভেতর ঢুকতে গিয়ে ঢুকলেন না ঘরের দরজা খোলা রেখেই বাড়িওয়ালার সদর দরজায় কলিংবেল টিপলেন

বেশিক্ষণ টিপতে হল না বাড়িওয়ালা ওয়াদুদ সাহেব নিজেই উঠে এসে দরজা খুললেন বিস্মিত গলায় বললেন, কী ব্যাপার?

একটা টেলিফোন করব

অবশ্যই অবশ্যই করবেন কী হয়েছে বলুন তো? কারো অসুখবিসুখ?

জ্বি-না, অসুখবিসুখ না একটা ব্যাপার নিয়ে মস্তিষ্ক উত্তেজিত হয়ে আছে

টেলিফোন না-করা পর্যন্ত মনে স্বস্তি পাব না রাতে ঘুমুতে পারব না

আসুন, ভেতরে আসুন একটা কেন, এক শাটা টেলিফোন করুন নাম্বার কী বলুন, আমি ডায়াল করে দিচ্ছি

নাম্বার জানি না বের করতে হবে ওসমান গনির কন্যা নাদিয়া গনির সঙ্গে কথা বলতে চাই

কারা এরা? আজকের খবরের কাগজ পড়েছেন?

না

তাহলে চিনবেন না চেনার দরকার নেই আমি কি আপনাকে ঘুম থেকে তুলেছি?

তা তুলেছেন আমি দশটার মধ্যে ঘুমিয়ে পড়ি এটা কোনো ব্যাপার না আপনি তো আসেনই না আপনার সঙ্গে কথা বললে ভালো লাগে চা-টা কিছু খাবেন?

খাব

রাত দুটোর সময় টেলিফোন পেয়ে কোনো তরুণী মধুর গলায় কথা বলবেন এটা আশা করা যায় না কিন্তু মিসির আলিকে অবাক করে দিয়ে নাদিয়া গনি মিষ্টি গলায় বললেন, আপনি কে?

আমার নাম মিসির আলি

কিছু মনে করবেন না আপনি এমনভাবে নাম বললেন, যেন নাম শুনলেই আমি আপনাকে চিনে ফেলব আমি কিন্তু আপনাকে চিনতে পারছি না

পরিচয় দিলেও চিনতে পারবেন না আমি কি কিছুক্ষণ আপনার সঙ্গে কথা বলতে পারি?

অবশ্যই পারেন রাত দুটার সময় যখন টেলিফোন করেছেন, নিশ্চয়ই কোনো জরুরি কারণে করেছেন কী বলতে চান বলুন

মিসির আলি চট করে কোনো কথা খুঁজে পেলেন না আসলে টেলিফোনটি করা হয়েছে ঝোঁকের মাথায় কী বলা হবে কিছুই ভাবা হয় নি

নীরবতায় নাদিয়া গনি অধৈর্য হলেন না শান্ত গলায় বললেন, টেলিফোনে কথা বলতে কি আপনার অস্বস্তি বোধ হচ্ছে? আমি আপনাকে চিনি না কখনো নাম শুনি নি আপনার সঙ্গে আমার এমন কোনো কথা থাকতে পারে না যার জন্যে আপনি অস্বস্তি বোধ করবেন

অস্বস্তি বোধ করছি না কী বলবি গুছিয়ে উঠতে পারছি না

তাহলে এক কাজ করুন –ভালোমতো গুছিয়ে একদিন টেলিফোন করুন এবং দয়া করে রাত দুটো-তিনটায় নয় এই সময় টেলিফোনের জন্যে প্রশস্ত নয়

আপনি কি টেলিফোন রেখে দিচ্ছেন?

হ্যাঁ, এতক্ষণ যে ধরে রেখেছি তাই কি যথেষ্ট নয়? এই ভদ্রতাটুকু কি সবাই দেখায়?

মিসির আলি সহজ গলায় বললেন, না, দেখায় না  আর আপনি শুধু যে ভদ্রতার জন্যে টেলিফোন রিসিভার হাতে নিয়ে বসে আছেন তাও না  আমার ধারণা আপনি যথেষ্ট কৌতূহল নিয়েই অপেক্ষা করছেন

আপনার এ-রকম মনে করার কারণ কী?

মনে করার অনেকগুলি কারণ আছে  আপনি যে বললেন, আপনি আমাকে চেনেন না, কখনো আমার নাম শোনেন নি—তা ঠিক নয়  আপনার বাবার লেখার টেবিলে আমার একটা নোট পাওয়া গেছে  সেখানে তাঁকে সাবধান করা হয়েছে, যেন পানি থেকে দূরে থাকেন  শুধু এই কারণেই আপনার কাছে আমার নাম মনে থাকার কথা  তার ওপর পুলিশের কাছে আপনি অবশ্যই শুনেছেন যে, ওসমান গনি নাম নিয়ে একজন আমার কাছে গিয়েছিল  ঘটনাটা অদ্ভুত  গত চারদিন ধরে দিনরাত পুলিশ আমার বাসার দিকে লক্ষ রাখছে  এ-তথ্যও অবশ্যই আপনার জানা থাকার কথা  তার পরেও আপনি মিথ্যা করে বললেন, আপনি কখনো আমার নাম শোনেন নি?

মিসির আলি দম নেবার জন্যে থামলেন  নাদিয়া গনি শীতল গলায় বললেন, আপনি এত দ্রুত কথা বলছেন কেন? আপনার সব কথা বুঝতে পারছি না  স্নোলি বলুন

মিসির আলি বললেন, গভীর রাতে টেলিফোনে বিরক্ত করার জন্যে দুঃখিত! আমি ক্ষমা প্রার্থনা করছি  পরে আপনার সঙ্গে কথা বলব

নাদিয়া গিনি হালকা গলায় বললেন, আমি গাড়ি পাঠাচ্ছি  আপনি আসুন, কথা বলব

এখনই পাঠাচ্ছেন?

হ্যাঁ, এখনই  আপনি তো জেগেই আছেন  আসতে অসুবিধা আছে?

না, অসুবিধা নেই

নাদিয়া গনি হাসিমুখে বললেন, আসুন   তাঁর কথা বলার ভঙ্গি সহজ ও স্বাভাবিক   গভীর রাতে বাড়িতে অতিথি আসা যেন নৈমিত্তিক ব্যাপার প্রায়ই আসে   মেয়েটির পরনের শাড়ি খুব পরিপাটি   কিছুক্ষণ আগেই মুখ ধুয়ে হালকা ক্রীম গালে লাগানো হয়েছে   এত রাতেও চোখে-মুখে স্নিগ্ধ আভা   রাত্রি জাগরণের ক্লান্তি কোথাও নেই   চুল বেণী করা নয়, ছেড়ে দেওয়া   এত চুল মিসির আলি এর আগে কোনো মেয়ের মাথায় দেখেন নি   সবুজ রঙ সম্ভবত মেয়েটির প্রিয় রঙ   আজও সবুজ শাড়ি পরা   বয়স কত হবে? ২৫-এর মতো? হতে পারে   আবার বেশিও হতে পারে   গার্ন গাওয়া ছাড়া সে আর কী করে? পড়াশোনা কোন পর্যন্ত? মেয়েটি কি বিবাহিতা? অনেক কিছুই জানতে ইচ্ছা করছে

নাদিয়া তাঁকে দোতলায় নিয়ে গেলেন   দোতলার বারান্দা সুন্দর করে সাজানো! মুখোমুখি গদিআটা বেতের চেয়ার বসানো   চেয়ার দুটির মাঝখানে সাদা টেবিল-ক্লথে ঢাকা বেতের টেবিল টেবিলে টী-কেজি ঢাকা টী-পট   একটা অ্যাশটে আছে   অ্যাশটের পাশে এক প্যাকেট সিগারেট, একটা দেয়াশলাই   কাচের ছোট্ট বাটিতে নানান ধরনের বাদামের মিশ্রণ   বারান্দা অন্ধকার   ঘরের ভেতর বাতি জ্বলছে   তার আলো এসে পড়েছে বারান্দায়

মিসির আলি সাহেব

জ্বি

ইচ্ছা করে বারান্দা অন্ধকার করে রেখেছি   অন্ধকারের আড়াল থাকলে কথা বলতে সুবিধা হয়

মিসির আলি বললেন, আপনার কি এমন কথা আছে, যা বলার জন্যে অন্ধকারের আড়াল প্রয়োজন হবে?

না

মিসির আলি সিগারেট ধরালেন মেয়েটিও মিসির আলিকে খানিকটা অবাক করে দিয়ে সিগারেট নিল   সিগারেট ধরাল আনাড়ি ভঙ্গিতে নয়, অভ্যস্ত ভঙ্গিতে

আপনি কি আমার সিগারেট খাওয়া দেখে অবাক হচ্ছেন?

খানিকটা হয়েছি

চানিন   খুব ভালোচা   কীভাবে বানিয়েছি জানেন? সিক্সটি পারসেন্ট বাংলাদেশি চা, ফোর্টি পারসেন্ট দার্জিলিং টী   খুব সামান্য জাফরানও দেওয়া হয়েছে

মিসির আলি চা নিলেন   তাঁর কাছে আহামরি কিছু মনে হল না   চিনি কম হয়েছে   আরেকটু বেশি হলে ভালো হত   চিনি চাইতে ইচ্ছা করছে না   আশেপাশে কোনো কাজের লোক দেখা যাচ্ছে না   চিনি চাইলে হয়তো এ-মেয়েটিকেই উঠে যেতে হবে

মিসির আলি সাহেব?

জ্বি

প্রথমেই আপনার কিছু ভুল ভাঙিয়ে দেওয়া দরকার   আপনার ধারণা হয়েছে, বাবার কাছে লেখা আপনার নোট আমি পড়েছি   এই ধারণা সত্যি নয়   বাবার মৃত্যু আমার জন্যে এত আপসেটিং ছিল যে আমাকে পেথিড্রিন ইনজেকশন দিয়ে ঘুম পাড়িয়ে রাখা হয়েছিল   পুলিশ এসে তাঁর টেবিলের সব কাগজপত্র নিয়ে গেছে   সেখানে কী লেখা বা কী লেখা না, আমি কিছুই জানি না   আপনার কাছে এক লোক গিয়ে বলেছে, সে ওসমান গনি   এই তথ্যও আমাকে বলা হয় নি   আমি পুলিশকে বলে দিয়েছি বাবার মৃত্যু সম্পর্কিত কোনো কিছু নিয়েই যেন আমাকে বিরক্ত না-করা হয়   তারা তা করছে না   বাবার সম্পর্কে আমি কারো সঙ্গেই কথা বলতে চাই না

আপনি কিন্তু কথা বলেছেন   পত্রিকার স্টাফ রিপোর্টারের সঙ্গে কথা

বলেছেন

তা বলেছি   এই লোক আপনার মতোই গভীর রাতে আমাকে টেলিফোন করেছিল   গভীর রাতে কেউ টেলিফোন করলে আমি সাধারণত কথা বলি

কেন?

আপনি অনুমান করুন, আপনার ধারণা, আপনার অনুমানশক্তি প্রবল পরীক্ষা হয়ে যাক

মিসির আলি চায়ের কাপ নামিয়ে রাখতে –রাখতে বললেন, আপনি কী করে জানলেন যে আমার ধারণা, আমার অনুমানশক্তিপ্রবল আপনার কাছে এই দাবি আমি করি নি

পুলিশ ইন্সপেক্টর রকিবউদ্দিনের সঙ্গে করেছেন   রাত দুটায় আপনার টেলিফোন পাওয়ার পরপর আমি ইন্সপেক্টর রকিবউদ্দিন সাহেবকে টেলিফোন করে আপনার সম্পর্কে সব তথ্য জানতে চাই   তিনি আমাকে বলেছেন

আমার সম্পর্কে কী তথ্য জানেন?

অনেক কিছুই জানি   আপনি যে একজন বিখ্যাত ব্যক্তি তাও জানি অসম্ভব জটিল কিছু সমস্যার আপনি সমাধান দিয়েছেন   আপনার আগ্রহের বিষয় হচ্ছে সাইকোলজি   অনেকের ধারণা, আপনি প্যারাসাইকোলজি বিষয়ের একজন বিশেষজ্ঞ   এখন আপনি বলুন দেখি, কেন আমি রাতের টেলিফোন অ্যাটেন্ড করি? কেনই-বা গভীর রাতে আপনাকে আসতে বললাম?

সত্যি জানতে চান?

হ্যাঁ, জানতে চাই

আপনার ভয়াবহ ধরনের ইনসমনিয়া আছে   রাতের পর রাত আপনি

জেগে থাকেন এই সময় আপনি নিঃসঙ্গ বোধ করেন এবং আমার ধারণা খানিকটা ভয়ও পান রাতে কেউ টেলিফোন করলে আপনার এ-কারণেই ভালো লাগে কারো সঙ্গে কথা বলতে পারলে ভালো লাগে আপনার শুচিবাইর মতো আছে রাতে কয়েকবার আপনি গোসল করেন কিছুক্ষণ আগে গোসল সেরেছেন এখনো চুল শুকায় নি আপনার বাবার মৃত্যুর পর আপনি আরো নিঃসঙ্গ হয়েছেন কারণ তাঁরও ইনসমনিয়া ছিল তিনিও রাত জগতেন দু জন সঙ্গ দিতেন দু জনকে

কী করে বুঝলেন, বাবার ইনসমনিয়া ছিল?

পত্রিকার রির্পোট অনুযায়ী বেহালা বাজানো শোনার পর আপনি বাবার জন্যে কফি আনতে গেলেন অর্থাৎ আপনারা আরো রাত জাগবেন! নয়তো পাট– ভর্তি করে কফি আনতেন না আপনার বাবারও গভীর রাতে স্নানের অভ্যাস ছিল কারণ আপনি কফি নিয়ে এসে দেখেন- বাথরুমের দরজা বন্ধ শাওয়ার দিয়ে পানি পড়ছে আপনি ধরে নেন আপনার বাবার বেরুতে দেরি হবে কাজেই কফির পট নিয়ে ফিরে যান, এবং আবারো নতুন করে কফি বানান বাবার গভীর রাতে স্নান আপনার কাছে মুগ্ধ স্বাভাবিক মনে হয় নি কারণ আপনার বাবার এই অভ্যাসের সঙ্গে আপনি পরিচিত

নাদিয়া আরেকটি সিগারেট ধরালেন মিসির আলি বললেন, আপনি কি আমাকে বিশেষ কিছু বলতে চান? বলতে চাইলে বলতে পারেন

কী জানতে চান?

আপনি যা বলবেন আমি তাই শুনব তবে সবার আগে জানতে চাই– আপনার কি ধারণা, আপনার বাবার স্বাভাবিক মৃত্যু হয়েছে?

ডাক্তাররা তাই বলছেন

আপনার কী ধারণা?

নাদিয়া আধা-খাওয়া সিগারেট ছুঁড়ে ফেলে দিয়ে বললেন, আমার ধারণা বাবা আত্মহত্যা করেছেন কেন করেছেন তা-ও আমি জানি আমার মা আত্মহত্যা করেছিলেন তাঁর মৃতদেহও বাথরুমের বাথটাবে পাওয়া যায় মা বিখ্যাত কেউ ছিলেন না তাঁর মৃত্যুসংবাদ পত্রিকায় আসে নি

তিনি কত বছর আগে মারা যান?

জুন মাসের ২১ তারিখে ন বছর আগে

আপনার বাবার ইনসমনিয়া কি আপনার মার মৃত্যুর পর থেকে শুরু হয়েছে?

না, আগেও ছিল তবে মার মৃত্যুর পর বেড়েছে

আপনি কি চান আমি আপনার বাবার মৃত্যুসংক্রান্ত বিষয়টি নিয়ে চিন্তা-ভাবনা করি?

আমি চাই না কী ঘটছে আমি জানি আমি খুব ভালো করে জানি আমার বুদ্ধি অন্যের চেয়ে কম বা আপনার চেয়ে কম, তা মনে করার কোনো কারণ নেই

আমি তা মনে করছি না

নাদিয়া হাতঘড়িতে সময় দেখলেন হাই তুলতে-তুলতে বললেন, চারটা কুড়ি বাজে এই সময় আমি ঘুমুতে যাই গাড়ি তৈরি আছে, আপনাকে পৌঁছে দেবে আপনার সঙ্গে কথা বলে আমার ভালো লেগেছে তবে আর কথা বলতে চাচ্ছি না কোনোদিনই না দয়া করে আর কখনো আসবেন না এবং কখনো আমাকে বিরক্ত করবেন না

মিসির আলি উঠতে-উঠতে বললেন, আপনার এমন কোনো আত্মীয়স্বজন কি আছে, যার তিনটা দাঁত সোনা দিয়ে বাঁধানো?

নাদিয়া গলার স্বর একটু তীক্ষ্ণ করে বললেন, সোনা দিয়ে দাঁত বাঁধানো

কেউ কি এসে আপনাকে বলেছিল—আমি ওসমান গান?

জ্বি

সোনা দিয়ে দাঁত বাঁধানো এমন কাউকে আমি চিনি না  আমার ধারণা, বাবা কাউকে পাঠিয়েছিলেন  বাবার মধ্যে একধরনের অভিনয় প্রবণতা ছিল  আমি যখন খুব ছোট, তখন একবার তিনি রাক্ষস সেজে আমাদের ভয় দেখিয়ে- ছিলেন  এই রকম কিছু হবে  সব মানুষের মধ্যেই কিছু পরিমাণ ইনসেনিটি থাকে

আচ্ছা, আমি তাহলে উঠি

পুলিশের লোক কি এখনো আপনার বাড়ির সামনে দাঁড়িয়ে থাকে?

থাকে

আর যেন না থাকে  আমি সেই ব্যবস্থা করব  আসুন, আপনাকে গাড়ি পর্যন্ত এগিয়ে দিয়ে আসি

গাড়িতে ওঠার ঠিক আগের মুহূর্তে মিসির আলি বললেন, শেষবার বেহালায় আপনার বাবা কী বাজিয়েছিলেন—অর্থাৎ কোন রাগ?

উনি একটা ঘুমপাড়ানি গানের সুর বাজিয়েছিলেন–ওঁর নিজের খুব প্রিয় সুর, আমারো প্রিয়-একটি চেক লোকগীতির সুরে লালাবাই  লাইনগুলি হচ্ছে–

Precious baby, Sueetly sleep

Sleep in peace

Sleep in comfort, slumber deep.

I will rock you, rock you, rock you.

I will rock you, rock you, rock you.

বলতে-বলতে নাদিয়ার চোখ ভিজে উঠল   মিসির আলি বললেন, আপনার সম্পর্কে তেমন কিছু জানি না   আপনি পড়াশোনা কতদূর করেছেন? নাদিয়া বললেন আমি আপনার আর কোনো প্রশ্নেরই জবাব দেব না

# চতুর্থ

এটা কি অম্বিকাবাবুর বাড়ি?

দরজা ধরে যে-মেয়েটি দাঁড়িয়ে আছে, সে জবাব দিল না   তীক্ষ্ণ চোখে তাকিয়ে রইল   মেয়েটির বয়স উনিশ-কুড়ি   হালকা-পাতলা গড়নের শ্যামলা মেয়ে   চোখ দুটি অপূর্ব   তীক্ষ্ণ দৃষ্টিতে তাকিয়ে থাকার চোখ নয়   কিন্তু মেয়েটি একদৃষ্টিতে তাকিয়ে আছে   মিসির আলি বললেন, অম্বিকাবাবুর সঙ্গে আমার খুব প্রয়োজন   আমার নাম মিসির আলি

আমি আপনাকে চিনি

তাই বুঝি? তাহলে তো ভালোই হল   লোকজন আমাকে চিনতে শুরু করেছে এটাই সমস্যা   তোমার নাম কি?

অতসী

অতসী, তোমার বাবা কি আছেন?

মেয়েটি জবাব দিল না দরজা ধরে দাঁড়িয়ে রইল মিসির আলি নিশ্চিত হলেন অম্বিকাবাবু বাড়িতেই আছেন তবে অতসী হয়তো তা স্বীকার করবে না মিথ্যা করে বলবে, বাবা বাড়ি নেই তবে মেয়েটিকে দেখে মনে হচ্ছে মিথ্যা বলার অভ্যাস এখনো হয় নি মিথ্যা বলার আগে তাকে নিজের সঙ্গে যুদ্ধ করতে হচ্ছে মিসির আলি মেয়েটিকে বিপদ থেকে উদ্ধার করলেন হাসিমুখে বললেন, উনি বোধহয় বাড়ি নেই

অতসী হাঁফ ছেড়ে বাঁচল সঙ্গে-সঙ্গে বলল, জ্বি-না, নেই

তাঁর সঙ্গে আমার বিশেষ প্রয়োজন ছিল কখন এলে তাঁকে পাওয়া যাবে বলা তো?

মিসির আলি আবার মেয়েটিকে বিপদে ফেললেন এখন অতসীকে বাধ্য হয়ে সময় দিতে হবে কিংবা বলতে হবে তাঁর সঙ্গে দেখা করা যাবে না এই দুটির কোনটি সে বলবে কে জানে!

মিসির আলি বললেন, তাঁর সঙ্গে দেখা না করলেও অবশ্যি চলে তোমার সঙ্গে কথা বললেও হয় আমি বরং তোমার সঙ্গে দু-একটা কথা বলে চলে যাই

অতসী চমকে উঠে বলল, আমার সঙ্গে? আমার সঙ্গে কী কথা?

তুমি কথা বলতে না চাইলে বলতে হবে না

আসুন, ভেতরে আসুন ভেতরে আসারও প্রয়োজন দেখছি না এখানে দাঁড়িয়েই কয়েকটা কথা জিজ্ঞেস করে চলে যাই জিজ্ঞেস করব?

করুন

অম্বিকাবাবুর তিনটি দাঁত কি সোনা দিয়ে বাঁধানো?

অতসী হাঁ-সূচক মাথা নাড়ুল এবার সে তাকাল ভীত চোখে তার চোখের পাতা দ্রুত কাঁপছে নাকের পাটায় ঘাম জমছে চোখে-

চোখেও তাকাচ্ছে না মাথা নিচু করে আছে · চোখের তীক্ষ্ণ দৃষ্টি এখন আর নেই

অতসী

অতসী তাকাল কিছু বলল না

শোন মেয়ে, তোমার বাবা এক রাতে আমার সঙ্গে গল্প করতে এসেছিলেন তিনি বললেন, তাঁর নাম ওসমান গনি তিনি অপ্রকৃতিস্থ একজন মানুষের অভিনয় করলেন বেশ ভালো অভিনয় আমি ধরতে পারলাম না

বাবা কি আপনাকে এ-বাড়ির ঠিকানা দিয়ে এসেছিলেন?

না

তাহলে ওনাকে খুঁজে বের করলেন কীভাবে?

মিসির আলি হাসতে-হাসতে বললেন, তুমি একটু আগে বলেছ, তুমি আমার নাম জান নাম যদি জান, তাহলে এটাও জানা উচিত যে, মানুষ খুঁজে বের করার মতো বুদ্ধি আমার আছে কী করে বের করেছি জানতে চাও?

অতসী হাঁ-সূচক মাথা নাড়ল

তাহলে শোনা তোমার বাবা বলেছিলেন তাঁর ডায়াবেটিস এই অংশটি অভিনয় নয় কারণ তিনি চিনি ছাড়া চা খেতে চাইলেন একজন ডায়াবেটিক পেশেন্ট, যে ঢাকায় থাকে, সে চিকিৎসার জন্যে ডায়াবেটিক সেন্টারে যাবে এটাই স্বাভাবিক কাজেই আমি গেলাম বারডেমে, জিজ্ঞেস করলাম, তাঁদের এমন কোনো রুগী আছে কি না, যার তিনটি দাঁত সোনা দিয়ে বাঁধানো তারা সঙ্গে-সঙ্গে বলল—অম্বিকাবাবু সোনা দিয়ে দাঁত বাঁধানো না থাকলে খুঁজে বের করতে আরেকটু সময় লাগত

অতসী তাকিয়ে আছে তার চোখ দেখে বোঝা যাচ্ছে না সে বিস্মিত হয়েছে কি না মিসির আলি চাচ্ছেন মেয়েটি বিস্মিত হোক কারণ মেয়েটিকে বিস্ময়ে অভিভূত করা তাঁর নিজের স্বার্থেই প্রয়োজন সে বিস্ময়ে অভিভূত হলেই তাঁর সব প্রশ্নের জবাব দেবে আগ্রহ করে দেবে

অতসী

জ্বি

তোমার বাবা যে বাড়িতেই আছেন তা আমি জানি যদিও বুঝতে পারছিনা, কেন তুমি তোমার বাবার সঙ্গে আমাকে দেখা করতে দিচ্ছ না

আমার বাবা অসুস্থ

ও

বিশ্বাস করুন তিনি অসুস্থ

বিশ্বাস করছি

আপনি কি ভেতরে এসে বসবেন?

তুমি দরজা থেকে হাত নামালেই ঘরে ঢুকব আজ সারাদিন খুব ছোটাছুটি করেছি চা খাওয়া হয় নি তুমি কি চা খাওয়াবে?

আপনি দুধ ছাড়া চা যদি খেতে পারেন, তাহলে খাওয়াব ঘরে দুধ নেই

চা দুধ ছাড়া খাওয়াই ভালো

অতসী দরজা ছেড়ে সরে দাঁড়াল মিসির আলি ঘরে ঢুকলেন ঘরে ঢুকে তাঁর মন খারাপ হয়ে গেল হতদরিদ্র অবস্থা এই ঘরটি নিশ্চয়ই

এদের বসার ঘর দুটা বেতের চেয়ার অনেক জায়গায় বেত খুলে গেছে তার দিয়ে মেরামত করা ঘরের প্রায় পুরোটা জুড়ে বড় একটা চৌকি চৌকিতে পাটি পাতা সেই পাটিও দীর্ঘ ব্যবহারে জীর্ণ পাটির পাশে হাতপাখা-যদিও একটি সিলিং ফ্যান দেখা যাচ্ছে মাকড়সা জাল বানিয়েছে ফ্যানের পাখায়-অর্থাৎ ফ্যানটি অনেকদিন ঘুরছে না

মিসির আলি মনস্থির করতে পারলেন না কোথায় বসবেন পাটিতে বসবেন না বেতের চেয়ারে বসবেন পাটিতে বসাই ঠিক করলেন এখান থেকে বাড়ির ভেতরের খানিকটা দেখা যায়

মেয়েটি চা বসিয়েছে বরান্দায় এদের রান্নাঘর সম্ভবত বরান্দায় দু-কামরার বাড়ি ভেতরের ঘরে নিশ্চয়ই মেয়েটি ঘুমায় বসার ঘরে থাকেন অম্বিকীবাবু! ভদ্রলোকের পেশা কী, তা বোঝা যাচ্ছে না! চটপটে ধরনের কথাবার্তা এবং গল্প তৈরি করে বিশ্বাসযোগ্যভাবে বলার ক্ষমতা থেকে দু ধরনের সম্ভাবনার কথা মনে হয় :

(১) ভদ্রলোকের পেশী দালালি করা

(২) তদ্রলোক একজন জ্যোতিষী

জ্যোতিষী হবার সম্ভাবনাই বেশি, কারণ তার হাতে তিনটি পাথরের আঙটি তবে জ্যোতিষীরা ঘরে নানান নিদর্শন ছড়িয়ে রাখবে, রাস্তায় সাইনবোর্ড থাকবে–

জ্যোতিষসম্রাট অম্বিকাচরণ

কর গণনা ও কোষ্ঠী বিচার করা হয়

অতসী চায়ের কাপ হাতে নিয়ে ঢুকল মৃদু গলায় বলল, চা নিন

মিসির আলি চায়ের কাপ হাতে নিলেন

অতসী ক্ষীণ গলায় বলল, ঘরে চিনিও নেই চিনি ছাড়া চা আপনি কিছু মনে করবেন না বাবা চায়ে চিনি খান না, কাজেই চিনি কেনা হয়

না

অতসী, তুমি বাস

অতসী বেতের চেয়ারে বসল   মিসির আলি বললেন, তোমার মুখ দেখে মনে হচ্ছে চিনি ছাড়া চা দিয়ে তুমি মন-খারাপ করেছ   মন-খারাপ করার কিছু নেই   আমি চায়ে দুধ খাই, চিনি খাই না

মেয়েটি কিছু বলল না   মিসির আলি বললেন, তুমি আর তোমার বাবা, তোমরা দু জন এখানে থাক?

হ্যাঁ

তোমরা কা ভাই-বোন?

আমি একা

তোমার মা জীবিত নেই?

না

কিতদিন আগে মারা গেছেন?

ষোল-সতর বছর আগে

কি করেন তোমার বাবা?

তিনি নবীনগর গার্লস স্কুলের অঙ্কের শিক্ষক ছিলেন   রিটায়ার করেছেন   আগে প্রাইভেট পড়াতেন   এখন আর পড়ান না   অসুস্থ

কতদিন ধরে অসুস্থা?

বছর দুই

খুব অপ্রিয় একটা প্রশ্ন করছি অতসী, তোমাদের চলে কীভাবে?

অতসী জবাব দিল না   স্থির চোখে তাকিয়ে রইল   মিসির আলি পরিস্থিতি স্বাভাবিক করার জন্যে বললেন, আমি ভেবেছিলাম তোমার বাবা একজন জ্যোতিষী   তিনি যে স্কুল-শিক্ষক বুঝতে পারিনি

অতসী যন্ত্রের মতো গলায় বলল, আপনি ঠিকই অনুমান করেছেন বাবা মাস্টারির পাশাপাশি জ্যোতিষচর্চা করতেন

করতেন বলছি কেন? এখন করেন না?

না

শখের চর্চা?

শখের চর্চা না   তিনি টাকা নিতেন

ও আচ্ছা   তাঁর রোজগার কেমন ছিল?

তাঁর রোজগার ভালোই ছিল   তিনি রোজগার যেমন করতেন খরচও তেমন করতেন   আপনি নিশ্চয়ই তাঁর হাতের আঙটি তিনটি লক্ষ করেছেন   একটি আঙটি হচ্ছে নীলার   বিক্রি করলে অনেক টাকা পাওয়ার কথা

বিক্রি করছ না কেন? আমার মনে হচ্ছে বিক্রি করার মতো পরিস্থিতি তৈরি হয়েছে

অতসী জবাব দিল না   মিসির আলি বললেন, কাগজ-কলম আন তো আমি আমার বাসার ঠিকানা লিখে দিচ্ছি   তোমার বাবা সুস্থ হলে আমাকে খবর দিও   আমি তাঁর সঙ্গে দেখা করব   হাতটাও না-হয় দেখাব

আপনি হাত দেখায় বিশ্বাস করেন?

না, করি না   অতিপ্রাকৃত কোনো কিছুতেই বিশ্বাস করি না

তাহলে বাবাকে হাত দেখাতে চাচ্ছেন কেন?

কৌতূহল, আর কিছুই না   আমি ভূত বিশ্বাস করি না   কিন্তু কেউ যদি বলে আমার বাসায় একটা পোষা ভূত আছে, দড়ি দিয়ে খাটের পায়ার সঙ্গে বেঁধে রাখি  –তাহলে আমি অবশ্যই ঐ ভূত দেখতে যাব

মিসির আলি উঠে দাঁড়ালেন   অতসী তাঁকে দরজা পর্যন্ত এগিয়ে দিল মিসির আলি বললেন, যাই   মেয়েটি কিছুই বলল না

রাস্তায় নেমে মিসির আলি পিছন ফিরে তাকালেন   অতসী এখনো দরজা ধরে দাঁড়িয়ে   একটা বিশেষ জরুরি কথাই মিসির আলি জিজ্ঞেস করতে ভুলে গেছেন, ওসমান গনিকে মেয়েটি চেনে কি না   তিনি ফিরে এলেন   মেয়েটি দরজা ধরে দাঁড়িয়ে আছে   সেও যেন জানে—মিসির আলি ফিরে আসবেন

অতসী

জ্বি

তুমি কি ওসমান গনি সাহেবকে চেন?

অতসী চুপ করে রইল   মিসির আলি জবাবের জন্যে মিনিট দুই অপেক্ষা করলেন   আর অপেক্ষা করার অর্থ হয় না   মেয়েটি মুখ খুলবে না

অতসী

বলুন

আমার ঠিকানাটা হারাবে না   যত্ন করে রেখো   আমি অপেক্ষা করব তোমাদের জন্যে   আমি তোমাদের সাহায্য করতে চাই

ঠিক তখন বাড়ির ভেতর থেকে পশুর গর্জনের মতো গর্জন শোনা গেল কেউ মনে হয় ভারি কিছু ছুঁড়ে ফেলল

মিসির আলি বললেন, তোমার বাবাকে কি তালাবন্ধ করে রাখা হয়েছে? অতসী হ্যাঁ, না কিছুই বলল না

মেয়েটি স্থির চোখে তাকিয়ে আছে সে একবারও চোখের পলক ফেলল না মিসির আলি পথে নামতে—নামতে ভাবতে লাগলেন, মানুষ সেকেন্ডে কবার চোখের পলক ফেলে? চোখের পলক ফেলা দিয়ে মানুষের চরিত্র কি বিচার করা যায়? যেমন সেকেন্ডে ৫ বারের বেশি যে চোখের পলক ফেলবে সে হবে রাগী যে ৩ বারের কম ফেলবে সে হবে ঠাণ্ডা ধরনের মানুষ কেউ কি চেষ্টা করেছে?

এক সপ্তাহ কেটে গেল কেউ মিসির আলির সঙ্গে দেখা করতে এল না আর বোধহয় আসবে না আসবার হলে প্রথম দু-তিন দিনের ভেতরই আসত অষ্টম দিনে মিসির আলি নিজেই গেলেন অনেকক্ষণ দরজার কড়া নাড়ার পর বাচ্চা একটা ছেলে দরজা খুলল মিসির আলি বললেন, অতসী আছে?

ছেলেটা হাসিমুখে বলল, আমরা নতুন ভাড়াটে তারা চলে গেছে

কোথায় গেছে, জান?

না

আচ্ছা

আশ্চর্য ব্যাপার হচ্ছে, মিসির আলি কেন জানি নিশ্চিন্ত বোধ করছেন বড় ধরনের ঝামেলা মাথার ওপর থেকে নেমে গেলে যে-ধরনের স্বস্তিবোধ হয়, সে-ধরনের স্বস্তি শরীরটা খারাপ হবার পর থেকে তাঁর ভেতর একধরনের অস্থিরতা দেখা দিয়েছে চাপ সহ্য করতে পারেন না ওসমান গনি-অধিকাচরণ এই দু জনের ব্যাপারটা তাঁর ওপর চাপ দিচ্ছিল এখন মনে হচ্ছে চাপ থেকে মুক্তি পেলেন আর ভাবতে হবে

না আশি লাখ লোকের বাস এই শহরে আশি লাখ লোকের ভেতর কেউ যদি হারিয়ে যেতে চায়, তাকে খুঁজে বের করা মুশকিল আর দরকারই-বা কি?

মিসির আলি রিকশা নিলেন হালকাভাবে বৃষ্টি পড়ছে কুয়াশার মতো বৃষ্টি বৃষ্টিতে ভিজতে-ভিজতে ঘরের দিকে রওনা হয়েছেন তাঁর ভালো লাগছে বৃষ্টি বাড়ছে, কিন্তু তাঁর হুড তুলতে কিংবা প্লাস্টিকের পর্দায় শরীর ঢাকতে ভালো লাগছে না রাস্তায় লোকজন আগ্রহ নিয়ে তাঁকে দেখছে—একটা মানুষ রিকশায় বসে ভিজতে— ভিজতে এগুচ্ছে রিকশাওয়ালা ধমকের স্বরে বলল, হুড তুলেন ভিজতেছেন ক্যান? মিসির আলি জবাব দিলেন না রিকশাওয়ালা রাস্তার পাশে রিকশা থামিয়ে বিরক্ত মুখে হুড তুলতে লাগল হুড থাকা সত্ত্বেও একটা মানুষ তার রিকশায় ভিজতেভিজতে যাবে এটা তার সহ্য হচ্ছে না সে হয়তো সূক্ষ্মভাবে অপমানিত বোধ করছে

রিকশা আবার চলতে শুরু করল মিসির আলি ভাবতে শুরু করলেন, কি করে এই অম্বিকাচরণবাবুকে খুঁজে বের করা যায় কাজটা কি খুব জটিল? তাঁর কাছে মনে হচ্ছে না ভদ্রলোক যে—বাড়িতে ছিলেন সে-বাড়ির মালিক জানতে পারে নতুন বাড়ির ঠিক ঠিকানা না পারলেও, কোন এলাকায় গিয়েছেন তা বলতে পারার কথা! আশেপাশের মুন্দির দোকানগুলি খুঁজতে হবে নিশ্চয় আগে যেখানে ছিলেন তার আশেপাশের মুন্দির দোকানে তাঁর বাকির খাতা আছে বাকির সব টাকা দিতে না পারলে দোকানদারকে নতুন বাসার ঠিকানা বলে যাবেন, এটাই সঙ্গত সবচেয়ে বড় সাহায্য পাওয়া যাবে বিটের পিওনাদের কাছ থেকে এরা বলতে পারবে, তবে সময়সাপেক্ষ ব্যাপার

রিকশাওয়ালা

জ্বে

আপনার নাম কি ভাই?

কেরামত

শুনুন ভাই কেরামত, আপনি আমাকে যেখান থেকে এনেছিলেন ঠিক সেইখানে নামিয়ে দিয়ে আসুন আর হুডটা ফেলে দিন আমার বৃষ্টিতে ভিজতে-ভিজতে যেতে ভালো লাগছে

রিকশাওয়ালা রিকশা থামাল সে অসম্ভব বিরক্তি নিয়ে তাকাচ্ছে মিসির আলি লক্ষ করেছেন, রিকশাওয়ালদের মধ্যে এই একটা ব্যাপার আছে, তারা যেখান থেকে যাত্রা শুরু করেছে, কখনো সেখানে যেতে চায় না হয়তো কোনো এক কুসংস্কার তাদের মধ্যেও আছে যেখান থেকে যাত্রা শুরু সেখানে ফিরে আসা যাবে না ফিরে এলে চক্র সম্পূর্ণ হয় মানুষ কখনো চক্র সম্পূর্ণ করতে চায় না সে চক্র ভাঙতে চায়, কিন্তু প্রকৃতি নামক অজানা অচেনা একটা কিছু বারবার মানুষের চক্র সম্পূর্ণ করে দেয় কোন করে?

তুমুল বর্ষণ হচ্ছে

মিসির আলি ভিজছেন ভালো লাগছে তাঁর খুব ভালো লাগছে

# পঞ্চম

বৃষ্টিতে ভেজার জন্যেই হয়তো তাঁর জ্বর এসে গেল বেশ জ্বর তবে আরামদায়ক জ্বর একধরনের জ্বরে শারীরিক কষ্ট প্রধান হয়ে দাঁড়ায় আরেক ধরনের জ্বরে শরীরে ভোঁতা ভাব চলে আসে অনুভূতির তীক্ষ্ণতা থাকে না গরম কম্বলের ভেতর ঢুকে আরাম করতে ভালো লাগে ক্ষুধা নামক শারীরিক যন্ত্রণার হাত থেকেও সামীয়ক ত্রাণ পাওয়া যায় কারণ এ-জাতীয় জ্বরে ক্ষুধাবোধ থাকে না

রাত এগারটা  বাতি নিভিয়ে ঘুমুতে যাবার নির্ধারিত সময়  মিসির আলি নিয়ম ভঙ্গ করলেন  বিছানায় যাবার পরিবর্তে খাতা হাতে বসার ঘরে ঢুকলেন  গত কয়েকদিন ধরেই ওসমান গনি সম্পর্কে কিছু-কিছু নোট করেছেন  নোটগুলি পড়া দরকার  মাথায় যন্ত্রণা হচ্ছে, তাঁর উচিত বাতি নিভিয়ে ঘুমুতে যাওয়া  তিনি নিশ্চিত জানেন ঘুম আসবে না  গত দু রাত তা-ই হয়েছে  প্রায় সারা রাত জেগে কাটিয়েছেন তার চেয়ে খাতা নিয়ে বসে থাকা ভালো  পড়তে-পড়তে একসময় হয়তো সোফাতেই ঘুমিয়ে পড়বেন! নিয়ন্ত্রিত জীবনযাপন করা বোধহয় তাঁর ভাগ্যে নেই  মিসির আলি পড়তে শুরু করলেন

ওসমান গণি

ওসমান গনিকে আমি দেখি নি  কোটিপতি মানুষ  একজন বেহালাবাদক  যারা জন্ম থেকেই কোটিপতি এবং যারা পরবর্তী সময়ে কোটিপতি হয় তাদের প্রকৃতি ভিন্ন হয়? নিতান্ত দরিদ্র অবস্থা থেকে যারা কোটিপতির পর্যায়ে আসে, তাদেরকে এক জীবনে দু রকম সমস্যার পড়তে হয়  অর্থকষ্টের সমস্যা এবং প্রচুর অর্থ দিয়ে কী করা যায়  সেই সমস্যা  ওসমান গনির ক্ষেত্রেও তা ঘটেছে  যাদের ক্ষেত্রে এটা ঘটে, তাদের মধ্যে সামান্য পরিমাণে হলেও ভারসাম্যহীনতা দেখা যায়  সাধারণ মানুষদের বেলায় তার চরিত্র ব্যাখ্যা করে বলে দেওয়া সম্ভব বিশেষ-বিশেষ পরিস্থিতিতে সে কী করবে  রেগে যাবে, আনন্দিত হবে, না দুঃখিত হবে  হলেও কী পরিমাণ হবে  কিন্তু ওসমান গনি জাতীয় মানুষ, যাঁরা দুটি ধাপ অতিক্রম করেছেন—তাদের ক্ষেত্রে আগেভাগে কিছু বলা সম্ভব না  চরিত্রে প্রেডকাটিবিলিটি বলে কিছু তাঁদের থাকে না

ওসমান গনি সম্পর্কে ডাক্তার এবং পুলিশ বলছে-স্বাভাবিক মৃত্যু  তার কন্যা বলছে আত্মহত্যা তাঁর কন্যার বক্তব্যই আমার কাছে গ্রহণযোগ্য মনে হয়েছে  এ-জাতীয় চরিত্রের মানুষদের কাছে জীবন একসময় অসহনীয় হয়ে ওঠে  তারা একসময় ভাবতে শুরু করে, এ-জীবনে যা পাবার ছিল, সব পাওয়া হয়ে গেছে  আর কিছুই পাওয়ার নেই আত্মহননের পথই তখন সহজ-স্বাভাবিক পথ বলে মনে হয়

এ-পর্যন্ত পুরো ব্যাপারটায় কোনো জটিলতা নেই   জটিলতা যিনি সৃষ্টি করেছেন, তাঁর নাম অম্বিকাবাবু! অম্বিকাবাবুর সঙ্গে আমার এখনো দেখা হয় নি   তিনি নতুন এক আস্তানায় আশ্রয় নিয়েছেন   সেই আস্তানা আমি খুঁজে বের করেছি   যদিও এখনো ঠিক করি নি, ভদ্রলোকের সঙ্গে আমি দেখা করব কি করব না

অম্বিকাবাবুর কন্যার সঙ্গে আমার দেখা হয়েছে   কন্যার বক্তব্য অনুযায়ী তার বাবা অসুস্থ   তাঁর সঙ্গে দেখা করা যাবে না   অসুস্থ মানুষের সঙ্গে দেখা করতে না-দেওয়া মধ্যবিত্ত মানসিকতা নয়   মধ্যবিত্ত মানসিকতায় অসুস্থ মানুষদের সঙ্গেই বরং বেশি করে দেখা-সাক্ষাতের ব্যবস্থা আছে   মৃত্যুপথযাত্রী, যার শ্বাসকষ্ট শুরু হয়েছে, তাকেও দল বেঁধে লোকজন দেখতে আসবে এবং জিজ্ঞেস করবে, এখন শরীরটা কেমন?

তবে মধ্যবিত্ত মানসিকতায় একধরনের অসুস্থ রুগী আছে, যাদের সঙ্গে দেখা-সাক্ষাৎ সম্পূর্ণ নিষিদ্ধ   তারা হচ্ছে মানসিক রুগী   শরীরের রোগ আমরা দেখাতে তালবাসি কিন্তু মনের রোগ নয়   এই রোগ সম্পর্কে কাউকে জানতে দেওয়া যাবে না

পশুর মতো অম্বিকাবাবুকে গর্জন করতে আমি শুনেছি, তবে তা অভিনয়ও হতে পারে

তার পরেও অম্বিকাবাবু যে একজন মানসিক রূগী তা ধরে নেওয়া যায়   মেয়ের কথানুযায়ী তিনি অনেকদিন থেকেই অসুখে ভুগছেনঃ একজন মানসিক রূগী আমাকে দিয়ে একটি চিরকুট লিখিয়ে নিল যে — সাবধানবাণী সেই চিরকুটে লেখা তা অক্ষরে-অক্ষরে মিলে গেল কাকতালীয় ব্যাপার বলে একে উড়িয়ে দেওয়া যায় না

আমার ধারণা, বিশেষ কোনো উদ্দেশ্যে আমাকে সমস্যাটির সঙ্গে জড়ানো হয়েছে   ওসমান গনি নিজে এই কাজটি করতে পারেন, যাতে তাঁর মৃত্যু নিয়ে একধরনের রহস্য তৈরি হয়   কিন্তু তিনি তা করবেন বলে মনে হয় না   একজন অসম্ভব ধন্যবান ব্যক্তি, যিনি নিজের ভুবন নিয়ে ব্যস্ত, তিনি আমাকে চিনবেন তা আশা করা ঠিক না   তাছাড়া

ভদ্রলোক নিভৃতচারী  তার চেয়েও বড়ো যুক্তি, আমার নোটটি পেয়ে তিনি চিন্তিত হয়ে তাঁর ছেলেবেলার বন্ধু হোম মিনিস্টারকে টেলিফোন করেছিলেন

তাহলে কী দাঁড়াচ্ছে?

এই কি দাঁড়াচ্ছে না, যে, ওসমান গনির সমস্যার সঙ্গে আমাকে জড়িয়েছেন অধিকাচরণ  তাঁর উদ্দেশ্য কি ওসমান গনিকে সাবধান করা? এই কাজটি তো তিনি আমাকে না-জড়িয়ে করতে পারতেন আমাকে জড়ালেন কেন?

লেখা এই পর্যন্তই  মিসির আলি হাই তুললেন  তাঁর ঘুম পাচ্ছে  এখন শুয়ে পড়লে হয়তো ঘুম এসে যাবে  তিনি হাত-মুখ ধুয়ে রাতের শেষ সিগারেটটি খেলেন এবং তাঁর খাতায় পেনসিল দিয়ে লিখলেন,

ওসমান গনির মৃত্যু একটি পরিকল্পিত হত্যাকাণ্ড  আমার ধারণা এই হত্যাকাণ্ডের নায়িকা তাঁর কন্যা নাদিয়া গান  ওসমান গনির স্ত্রীর মৃত্যু এই মেয়েটির হাতেই হয়েছে

মিসির আলি অবাক হয়ে নিজের লেখার দিকে তাকিয়ে রইলেন  হুট করে এই কথাগুলি কেন লিখলেন নিজেই জানেন না  হয়তো তাঁর উত্তপ্ত মস্তিষ্কের কল্পনা  তাঁর হাতে কোনো যুক্তি-প্রমাণ নেই  তবু তাঁর মন বলছে, এই হচ্ছে ঘটনা  অম্বিকাচরণ বলে এক ভদ্রলোক ঘটনা জানেন  তিনি সাহায্য প্রার্থনা করছেন মিসির আলি নামের একজনের কাছে

মিসির আলি ঘুমুতে গেলেন রাত একটার দিকে  অনেক দিন পর তাঁর সুনিদ্রা হল

# ষষ্ঠ

হোম মিনিস্টারের দর্শনপ্রার্থীর সংখ্যা অনেক সবাই নিঃশব্দে অপেক্ষা করছে ডাক্তারের চেম্বারের রুগীরা যেমন চাপা অশান্তি নিয়ে অপেক্ষা করে-সবার অপেক্ষার ধরন সে-রকম কারণ মিনিস্টার সাহেব সবার সঙ্গে দেখা করছেন না! মিনিষ্টারের পি. এ. যে-ই আসছে তার নাম-ধাম এবং সাক্ষাতের কারণ লিখে নিয়ে যাচ্ছে কিছুক্ষণ পর ফিরে এসে বলছে, আজ মিনিস্টার সাহেব একটা ক্যাবিনেট মীটিং-এ যাবেন! আজ দেখা হবে না অন্য আরেক দিন আসুন এর মধ্যেও আবার কাউকেকাউকে বসতে বলছে সরাসরি বলে দিলেই হয়—আপনার সঙ্গে মিনিস্টার সাহেব দেখা করবেন, আপনার সঙ্গে করবেন না

মিসির আলি সাক্ষাতের কারণের জায়গায় প্রথমে লিখেছিলেন ব্যক্তিগত পরমুহূর্তেই মনে হয়েছে সাক্ষাতের কারণ ব্যক্তিগত নয় তিনি এসেছেন ওসমান গনি প্রসঙ্গে কথা বলার জন্যে এটা কোনোক্রমেই ব্যক্তিগত নয় কাজেই ব্যক্তিগত শব্দটি কেটে তার নিচে লিখলেন- ওসমান গনি প্রসঙ্গ লেখার পর মনে হল, এই ওসমান গনি যে সেই ওসমান গনি তা কি মিনিস্টার সাহেব বুঝতে পারবেন? ওসমান গনি নামের আগে লেখা উচিত ছিল, বেহালাবাদক এবং শিল্পপতি ওসমান গনি তাহলে আবার নতুন করে লিখতে হয় পি. এ. ভদ্রলোক যদিও মাইডিয়ার ধরনের মানুষ, তবু তাঁর ধৈর্যেরও তো সীমা আছে

মিসির আলি অন্যদের মতো অপেক্ষা করছেন মিনিস্টার সাহেব ভেতরে ডেকে নেবার ব্যাপারে কী পদ্ধতি ব্যবহার করছেন তা-ও বোঝা যাচ্ছে না আগে এলে আগে যাবে এই পদ্ধতি নয় অন্য কোনো পদ্ধতি কাজ করছে যে- পদ্ধতিই হোক, সেই পদ্ধতিতে মিসির আলির নাম বোধহয় সবার শেষে সবারই ডাক পড়ছে, শুধু মিসির আলির

ডাক পড়ছে না   একটা বেজে গেছে   মিনিস্টার সাহেব নিশ্চয়ই দুপুরের খাবার খেতে যাবেন

ঠিক একটা বাজতেই পি এ এসে বলল, আপনারা যাঁরা বাকি আছেন তাঁরা আগামী বুধবার আসুন   স্যার এখন লাঞ্চ ব্রেক নেবেন   তিনটায় স্যারের ক্যাবিনেট মীটিং আছে   মিসির আলি অন্যদের সঙ্গে উঠে দাঁড়ালেন   পি এ তাঁর কাছে এসে বলল, স্যার, আপনি বসুন   স্যার আপনাকে বসতে বলেছেন

কতক্ষণ বসব?

তা তো স্যার বলতে পারছি না   চা খান, চা দিতে বলি

বলুন

মিসির আলি ভেবেছিলেন, এই দুপুরে নিশ্চয়ই শুধু চা দেবে না! ভর-দুপুরে খালিপেটে চা খাওয়া ঠিক না, তা মিনিস্টার সাহেবের পি এ নিশ্চয়ই জানেন

চা আসার আগেই মিসির আলির ডাক পড়ল   হোম মিনিস্টার ছদারুদ্দিন হাসিমুখে বললেন, আসুন ভাই, ভাত খেতে-খেতে কথা বলি

এটা শুধু যে ভদ্রতার কথা তা নয়, মিসির আলি লক্ষ করলেন, টেবিলে দুটা থালা সাজানো   মিনিস্টার সাহেব নিজেই টিফিন ক্যারিয়ার খুলছেন

মিসির আলি সাহেব, বাথরুম থেকে হাত-মুখ ধুয়ে আসতে পারেন সাবান, তেল, গামছা সব আছে   ইচ্ছা করলে গোসল সেরে ফেলতে পারেন   হা হা হা

আপনি কি আমাকে সত্যি-সত্যি আপনার সঙ্গে খেতে বলছেন?

অবশ্যই

এতটা ভদ্রতা কেন দেখাচ্ছেন জানতে পারি কি?

মিনিস্টার হলেই অভদ্র হতে হবে এমন কোনো কথা কি আছে?

না, তা নেই   সব সাক্ষাৎপ্রার্থীকে আপনি নিশ্চয়ই দুপুরে আপনার সঙ্গে খেতে বলেন না?

না, সবাইকে বলি না   তবে একজনকে সবসময় বলি   আমার প্রবলেম হচ্ছে আমি এক খেতে পারি না   খাবার সময় কথা না বললে আমার পেটের ভাত হজম হয় না   এই জন্যে যারা দেখা করতে আসে তাদের মাঝ থেকে একজনকে ঠিক করে রাখি, যার সঙ্গে ভাত খাব

সেটা কীভাবে ঠিক করেন? অ্যালফাবেটিকেলি?

দেখুন   মিসির আলি সাহেব, খেতে বলেছি   খাবেন   এত কথা কেন?

মিসির আলি খেতে বসলেন   আয়োজন অতি সামান্য   পটল ভাজি, টেংরা মাছের ঝোল, ডাল   ভাতের চালগুলিও মোটা—মোটা   ইরি হবারই সম্ভবনা

মিসির আলি সাহেব

জ্বি,

খেতে পারছেন তো?

পারছি

খাবারের মান ভালো না   কী করব বলুন-মিনিস্টার হিসেবে যা পাই তাতে এর চেয়ে ভালো খাওয়া সম্ভব না   অধিকাংশ লোকের ধারণা, আমরা রাজার হালে থাকি

আপনি হয়তো থাকেন না, অনেকেই থাকে

তাও ঠিক   সব পাখি মাছ খায়, দোষ হয় মাছরাঙার   আমরা হলাম মাছরাঙা পাখি   এখন বলুন, কি জন্যে এসেছেন আমার কাছে?

ওসমান গনি প্রসঙ্গে কথা বলতে চাচ্ছিলাম

বলুন

আমার কথা   আপনি কতটুক গুরুত্বের সঙ্গে গ্রহণ করবেন, সেটা ভেবেই কথা বলতে সংকোচ বোধ করছি

সংকোচ বোধ করবেন না, বলুন   আপনার কথা যথেষ্ট গুরুত্বের সঙ্গে বিবেচনা করা হবে   আপনি কে আমি জানি   আপনার কর্মপদ্ধতি সম্পর্কেও জানি   আমার জানামতে পুলিশের কিছু জটিল মামলায় আপনি সাহায্য করেছেন   আমার আগে যিনি হোম মিনিস্টার ছিলেন তিনি আপনার প্রসঙ্গে একটা নোটও রেখে গেছেন   ওলিয়ুর রহমান সাহেব-চেনেন তাঁকে?

জ্বি, চিনি

কীভাবে চেনেন?

একটা খুনের মামলার ব্যাপারে উনি আমার সাহায্য চেয়েছিলেন   আমি সাহায্য করেছিলাম

এখন আপনার বক্তব্য বলুন–

ওসমান গনির মৃত্যুরহস্য সমাধানে আমি আপনাদের সাহায্য করতে চাই

বাক্যটা আবার বলুন   ভালোমতো শুনি নি

মিসির আলি বাক্যটি দ্বিতীয় বার বললেন   হোম মিনিস্টার খাওয়া বন্ধ রেখে স্থির চোখে তাকিয়ে রইলেন   যখন কথা বললেন তখন তাঁর গলার স্বরে বিরক্তি চাপা রইল–

ওসমান গনির মৃত্যুতে কোনো রহস্য নেই কাজেই আপনি কী ধরনের সমাধানের কথা বলছেন বুঝতে পারছি না হার্ট অ্যাটাকে মৃত্যু ডাক্তারদের তাই ধারণা ডাক্তারদের ডেথ সার্টিফিকেটে এ-কথা পরিষ্কার লেখা আছে

আমার ধারণা এটা হত্যাকাণ্ড

একটা হাস্যকর ধারণা করার তো কোনো অর্থ হয় না

আপনার মনে হচ্ছে ধারণাটা হাস্যকর?

অবশ্যই মনে হচ্ছে শুধু আমার না, অনেকেরই মনে হবে যাদের কল্পনাশক্তি অত্যন্ত উর্বর তাদের কথা অবশ্যি ভিন্ন আপনি যদি বলতেন এটা আত্মহত্যা, তাও গ্রহণযোগ্য মনে করতাম কিন্তু আপনি ভুলে গেছেন যে বাথরুম ভেতর থেকে বন্ধ ছিল দরজা ভেঙে তাঁকে বের করা হয়

আমার মনে আছে

তার পরেও আপনি বলছেন হত্যাকাণ্ড?

জ্বি, বলছি

হোম মিনিস্টার হাসতে-হাসতে বললেন, হত্যাকারী কে তাও কি জেনে গেছেন?

অনুমান করছি

অনুমানও করে ফেলেছেন আপনি দেখছি খুবই ওস্তাদ লোক

স্যার, আপনি শুরুতে বলেছিলেন, আপনি আমার কথা গুরুত্বের সঙ্গে বিবেচনা করবেন এখন কিন্তু তা করছেন না আমার মনে হয় আপনার উচিত আমার কথা এককথায় উড়িয়ে না-দেওয়া আমার অনুমানক্ষমতা ভালো অতীতে অনেক বার তার প্রমাণ দিয়েছি,

ভবিষ্যতেও দেব

আপনি যেভাবে কথা বলছেন তাতে মনে হচ্ছে ভূত-ভবিষ্যৎ-বর্তমান সব আপনি চোখের সামনে দেখতে পান!

মিসির আলি কিছুনা-বলে খাওয়া শেষে করে উঠলেন বাথরুম থেকে হাত-মুখ ধুয়ে এসে বললেন, আমি তাহলে যাই?

বসুন, খানিকক্ষণ বসুন পান আছে, পান খান

আমার পান খাওয়ার অভ্যাস নেই

পান এমন কিছু জটিল খাদ্য না যে তা খাবার জন্যে অভ্যাস করতে হয় মুখে দিয়ে চিবোলেই পান খাওয়া হয় এটা স্বাস্থ্যের জন্যেও ভালো দীর্ঘ সময় চিবানো হয় বলে প্রচুর জারক রস বের হয়ে হজমে সহায়তা করে বসুন নিজের হাতে পান বানিয়ে দেব খেয়ে দেখুন

হোম মিনিষ্টারের হাতে-বানানো পান চিবুতে-চিবুতে মিসির আলির মনে হল এখানে আসা ঠিক হয় নি দিনটাই নষ্ট হয়েছে

মিসির আলি সাহেব

জ্বি?

আপনার অনুমানশক্তি তো প্রবল এখন বলুন দেখি আমার সম্পর্কে আপনার কী অনুমান? সংক্ষেপে বলুন কিছুক্ষণের মধ্যেই আমাকে উঠতে হবে নিন, সিগারেট টানতে-টানতে বলুন আপনার সিগারেটের অভ্যাস আছে তো?

আছে

মিনিস্টার সাহেব নিজেই লাইটার জ্বালিয়ে সিগারেট ধরিয়ে দিলেন মিসির আলি সিগারেটে লম্বা টান দিয়ে বললেন, স্যার, আপনি ভান করতে পছন্দ করেন শুধু পছন্দ না, ভান করাটা অত্যন্ত জরুরি বলে

মনে করেন, আপনি অতি সাধারণ খাবারের ব্যবস্থা দুপুরে করেন এবং একজনকে সঙ্গে নিয়ে খান, যাতে সে প্রচার করতে পারে মিনিস্টার সাহেব কী রকম ভালোমানুষ এবং কত সাধারণ খাবার খায় অর্থের অভাবে আপনি ভালো খাবার খেতে পারছেন না অথচ বেনসন অ্যান্ড হেজেস সিগারেট ক্রমাগত টানছেন আপনি খদ্দরের পাঞ্জাবি পরেছেন কিন্তু যে-ঘড়িটি আপনার হাতে আছে তার নাম রোলেক্স আমি যতদূর জানি, পৃথিবীর দামী ঘড়ির মধ্যে এটি একটি প্রায় লাখখানেক টাকা দাম যিনি খদ্দরের পাঞ্জাবি পরবেন, তিনি হাতে দেবেন দুশ তিন শ টাকা দামের ঘড়ি এটাই স্বাভাবিক তবে এই ঘড়ি আপনি নিজের টাকায় কেনেন নি উপহার হিসেবে পেয়েছেন এই একটা ব্যাপার অবশ্যি আছে উপহার হিসেবে পেয়েছেন এটা কী করে অনুমান করেছি, ব্যাখ্যা করব?

মিনিস্টার সাহেব আরেকটি সিগারেট ধরাতে-ধরাতে বললেন, তার প্রয়োজন নেই আপনার অনুমানশক্তি ভালো, স্বীকার করছি

তাহলে কি আমি ধরে নিতে পারি আপনি আমাকে ওসমান গনি হত্যারহস্য নিয়ে কাজ করবার অনুমতি দেবেন?

আপনার অতিরিক্ত আগ্রহের কারণ কী?

আমার আগ্রহের কারণ হচ্ছে-আমি এই রহস্যের সঙ্গে জড়িয়ে পড়েছি কিংবা বলা যায় আমাকে জড়িয়ে ফেলা হয়েছে সেই অংশ আপনার অজানা নয় ওসমান গনি সাহেবকে আমি একটি চিরকুট লিখি তিনি ঐ চিরকুট পাওয়ার পর আপনাকে টেলিফোন করেন

হোম মিনিষ্টির শুকনো গলায় বললেন, ঠিক আছে-আপনি রহস্য উদ্ধারের চেষ্টা করুন কেস সিআইডি-র হাতে দিয়ে দিচ্ছি ওদের একজন বিশেষজ্ঞ হিসেবে আপনি কাজ করবেন পুলিশ প্রয়োজনে বিশেষজ্ঞের সাহায্য নিতে পারে, সেই হিসেবেই সাহায্য চাওয়া হবে

আপনাকে অসংখ্য ধন্যবাদ

মিসির আলি উঠে দাঁড়ালেন হোম মিনিস্টার তাঁর দিকে তাকিয়ে আছেন বিরক্ত চোখে মিসির আলি সেই বিরক্তি অগ্রাহ্য করে হাসিমুখে বললেন, স্যার, যাই আপনাকে ধন্যবাদ

# সপ্তম

নাদিয়া অবাক হয়ে বললেন, মিসির আলি সাহেব, আপনি কী বলতে চাচ্ছেন আমি বুঝতে পারছি না আপনি বলতে চাচ্ছেন যে, আপনাকে দায়িত্ব দেওয়া হয়েছে আমার বাবার মৃত্যু নিয়ে তদন্ত চালাতে? পুলিশ আপনাকে এই দায়িত্ব দিয়েছে?জ্বি, হোম ডিপার্টমেন্টের চিঠি আছে আপনি কি পড়তে চান?

না, পড়তে চাই না চিঠি আপনার কাছে থাকুক আমি বুঝতে পারছিনা, এখানে তদন্তের কী আছে হার্ট ফোলিওরে যারা মারা যায় তাদের সবার বেলাতেই কি তদন্ত হয়? সাধারণ একটি মৃত্যু......

মৃত্যু সাধারণ কি না এ-বিষয়ে আপনার নিজেরও কিন্তু সন্দেহ আছে শুরুতে আপনি আমাকে বলেছিলেন, আপনার ধারণা এটা আত্মহত্যা

আমি তখন গভীর শোকের মধ্যে ছিলাম প্রবল শোকে মানুষের চিন্তাভাবনা এলোমেলো হয়ে যায় সহজ জিনিসকে জটিল মনে হয় এটাই স্বাভাবিক আপনার কি তা মনে হয় না?

হ্যাঁ, মনে হয়! আপনি ঠিকই বলেছেন

তার চেয়েও বড় কথা, বাবা মারা গেছেন বাথরুমে দরজা ভেতর থেকে বন্ধ ছিল পুলিশের উপস্থিতিতে দরজা ভাঙা হয়

তাও জানি

তাহলে ঝামেলা করতে চাইছেন কেন?

আমি কোনো ঝামেলা করতে চাইছি না ঝামেলা আমি একেবারেই পছন্দ করি না আমি শুধু এ-বাড়ির মানুষদের কিছু প্রশ্ন করে চলে যাব এক দিন, বড়জোর দু দিন লাগবে

পুলিশের কী কারণে সন্দেহ হল যে বাবার মৃত্যু তদন্তযোগ্য একটি বিষয়?

পুলিশের সন্দেহ হয় নি তারা ডাক্তারের সার্টিফিকেট মেনে নিয়েছে সন্দেহটা হয়েছে আমার!

সন্দেহ হবার কারণ কী?

অনেক কারণ আছে

একটা কারণ বলুন

দরজা ভেঙে আপনার বাবাকে বের করতে হল, এটাই সন্দেহের প্রধান কারণ আমি আপনাদের বাথরুম দেখেছি—

জাষ্টি এ মিনিট, বাথরুম কখন দেখলেন?

প্রথম যে-বার এ-বাড়িতে এসেছিলাম আপনার বাবার ডেডবডি বিছানায় শোয়ানো, তখন ঘরের সঙ্গে লাগোয়া বাথরুমের দিকে তাকালাম–

মিসির আলি সাহেব, আপনার অবগতির জন্যে জানাচ্ছি যে, ঐ বাথরুমে বাবা মারা যান নি

তাতে অসুবিধা নেই   একটা বাথরুম দেখে অন্য বাথরুমগুলি সম্পর্কে ধারণা করা যায়   আমি বাথরুমের লকিং সিস্ট্রেম আগ্রহ নিয়ে দেখলাম   ভেতর থেকে লক করা যায়   একবার লক করলে বাইরে থেকে খোলা যায় না   তবে বাইরে থেকে চাবি দিয়ে খোলা যায় যায় না?

হ্যাঁ, যায়

আপনার বাবার বাথরুম ছিল ভেতর থেকে তালাবন্ধ   খুব সহজেই বাইরে থেকে চাবি দিয়ে দরজাটা খোলা যেত   তা না-করে আপনারা পুলিশ ডেকে আনলেন

নাদিয়া হেসে ফেললেন   তাঁর চোখে-মুখে এতক্ষণ যে কঠিন ভাব ছিল তা দূর হয়ে গেল   তিনি হালকা গলায় বললেন, নিন   মিসির আলি সাহেব, চা নিন   চা খেতেখেতে কথা বলি

মিসির আলি সিগারেট ধরালেন   নাদিয়া হাসিমুখে বললেন, আপনার কথা সত্যি   চাবি দিয়ে বাথরুমের দরজা খোলা যায়   এ-বাড়ির প্রতিটি দরজাই এ-রকম   এবাড়িতে বাথরুম নিয়ে ঘরের সংখ্যা হচ্ছে তেত্রিশ   তেত্রিশটি চাবির একটা বড় গোছা   কোনো চাবিতে নম্বর দেওয়া নেই   কারণ চাবিগুলি ব্যবহার করা হয় না   তেত্রিশটি চাবি থেকে একটা বাথরুমের চাবি অনুমানের ওপর বের করা অসম্ভব ব্যাপার   তা ছাড়া চাবির গোছা থাকে বাবার কাছে   তিনি তা কোথায় রেখেছেন তা আমাদের জানা নেই   এখন একজন বুদ্ধিমান লোক হিসেবে আপনি আমাকে বলুন, এই অবস্থায় আমাদের কী করা উচিত চাবির গোছা খুঁজে বেড়ানো উচিত, না দরজা ভাঙা উচিত

দরজা ভাঙা উচিত

সেই কাজটিই আমরা করেছিলাম   আরেকটি কথা—পুলিশকে ডেকে এনে দরজা ভাঙা হয় নি   দরজা যখন ভাঙা হচ্ছে তখনই পুলিশ চলে আসে   সম্ভবত আপনার জানা নেই, দু জন পুলিশ সেন্ট্রি আমাদের বাড়ি পাহারা দেয়া হৈচৈ শুনে তারা নিচে থেকে ওপরে চলে আসে

আমার কথাগুলি কি আপনার কাছে গ্রহণযোগ্য মনে হচ্ছে?

জ্বি, মনে হচ্ছে

এর পরেও আপনি তদন্ত চালিয়ে যেতে চান?

যদি আপনি অনুমতি দেন তবেই তদন্ত চালাব

আমি অনুমতি দিলাম এ-বাড়িতে যারা আছে তাদের জিজ্ঞাসাবাদ করুন ঘুরেফিরে দেখুন সবচেয়ে ভালো হয় কী করলে জানেন? সবচেয়ে ভালো হয় যদি আপনি অতিথি হিসেবে এ-বাড়িতে উঠে আসেন যতদিন আপনার দরকার এবাড়িতেই থাকবেন খাওয়াদাওয়া এখানে করবেন তদন্তের কাজ শেষ হলে চলে যাবেন এতে আমার নিজেরও সুবিধা হয়

কি সুবিধা?

আপনার পাশাপাশি থেকে তদন্তের ধারাটা দেখতে পারি বইপত্রে পড়েছি ডিটেকটিভরা কী করে খুনী পাকড়াও করে বাস্তবে কখনো দেখি নি আপনার কারণে সেই সুযোগ পাওয়া যাবে

মিসির আলি বললেন, আপনার কী করে ধারণা হল যে আমি খুনী ধরতে এসেছি?

সঙ্গত কারণেই এ-ধারণা হয়েছে স্বাভাবিক মৃত্যু কিংবা আত্মহত্যা-এই দু কারণে তদন্তের জন্যে বিশেষজ্ঞ আনা হয় না খুনটুনি হলে তবেই বিশেষজ্ঞ আসে আমি কি ভুল বলছি?

না, ভুল বলেন নি

আপনি তাহলে আসছেন এ-বাড়িতে?

জ্বি, আসছি

তাহলে দেরি করবেন না আজই চলে আসুন দি আরলিয়ার দি বেটার

এক সুটকেস বই এবং এক সুটকেস কাপড়চোপড় নিয়ে সন্ধ্যাবেলা মিসির আলি রোজ ভিলায় উঠে এলেন আব্দুল মজিদ নামের মধ্যবয়স্ক এক লোক তাঁকে থাকার ঘর দেখিয়েদিল বিরাট ঘর অ্যাটাচিড বাথরুম সেই বাথরুম ও বিশাল বাথটাব আছে ঠাণ্ডা পানি, গরম পানির ব্যবস্থা আছে বাথরুমে যে—ব্যাপারটা তাকে সবচেয়ে বেশি মুকুল, তা হল বড় একটা ঘড়ি এখন পর্যন্ত কোনো বাথরুমে তিনি ঘড়ি দেখেন নি

ঘরের আসবাবপত্রে রুচির ছাপ স্পষ্ট খাটের পাশে বেড়-সাইড কাপোর্ট এক কোণায় জানালার পাশে লেখার টেবিল টেবিলে কাগজ, কলম, খাম, পোষ্টেজ স্ট্যাম্প থরেথরেসাজানো অন্য প্রান্তেবিরাট ওয়ার্ডড়োবা দেয়ালে রেনোয়ার দুটি ছবির প্রিন্ট দুটিই অপূর্ব প্রিন্ট মনেই হয় না ঘরে কোনো আয়না নেই-এই একমাত্র ত্রুটি

আব্দুল মজিদ

জ্বি স্যার

ঘর খুব পছন্দ হয়েছে এত সুন্দর করে সব সাজানো, কিন্তু কোনো আয়না নেই, ব্যাপারটা কি বলুন তো?

ড্রেসিং রুম স্যার আলাদা আয়না ড্রেসিংরুমে

মিসির আলির বিশ্বয়ের সীমা রইল না, যখন দেখলেন এই ঘরের সঙ্গে লাগোয়া দুটি ঘর আছে! একটি বসার ঘর, অন্যটি ড্রেসিং রুম বসার ঘরে টেলিফোন এবং ছোট্ট টিভি সেট আছে

স্যার, আপনার খাবার কি এইখানে দিয়ে যাব, না ডাইনিং টেবিলে গিয়ে খবেন?

এখানেই দিয়ে যাবেন

ডিনার কখন দেব স্যার?

আমি একটু রাত করে খাই   দশটার দিকে

জ্বি আচ্ছা স্যার   এখন কি চা দিয়ে যাব?

এক কাপ চ পেলে মন্দ হয় না   তার আগে আপনি আমার কয়েকটা প্রশ্নের জবাব দিন

স্যার, আপনি আমাকে তুমি করে বলবেন

আচ্ছা, তুমি করেই বলব   প্রশ্নের জবাব দিতে কি কোনো অসুবিধা আছে?

জ্বি-না স্যার, অসুবিধা নেই   আপা বলে দিয়েছেন আপনি যা জানতে চান তা যেন বলি

আপা যদি বলত–ওঁর প্রশ্নের জবাব দিও না, তাহলে কি জবাব দিতে না?

মজিদ চুপ করে রইল   মিসির আলি বললেন, বস মজিদ

মজিদ বলল, আমি বসব না স্যার   যা বলার দাঁড়িয়ে-দাঁড়িয়েই বলব

বেশ, তাহলে প্রশ্ন করি   খুব সহজ প্রশ্ন   তুমি কতদিন এ-বাড়িতে আছ?

এগার বছর

কাঁটায়—কাঁটায় এগার বছর, না একটু বেশি বা একটু কম?

এগার বছর এক মাস

তোমার কাজ কী?

স্যারের একটা লাইব্রেরি আছে মিউজিক লাইব্রেরি, গানের অ্যালবাম, ক্যাসেট, সিডি ক্যাসেটের লাইব্রেরি আমি সেই লাইব্রেরি দেখাশোনা করি

তোমার চাকরিজীবন কি এখানেই শুরু, না এর আগে কোথাও কাজ করেছ?

বিভিন্ন জায়গায় নানান ধরনের কাজ করেছি রানা কনসট্রাকশান কোম্পানিতে ছিলাম প্লামিং মেকানিক সেখানে তিন বছর কাজ করি তারপর স্যারের লাইব্রেরির দায়িত্ব নিই

মিউজিক লাইব্রেরির জন্যে যখন আলাদা একজন লোক আছে, তখন নিশ্চয়ই ধরে নেওয়া যায় যে লাইব্রেরিটা ওসমান গনি সাহেবের অত্যন্ত প্রিয়

জ্বি স্যার, খুবই প্রিয়

তুমি যখন লাইব্রেরিতে থাক না, তখন কি এটা তালাবন্ধ থাকে?

জ্বি স্যার, তালাবন্ধ থাকে

এই বাড়ির সব ঘরের জন্যে চাবি আছে–সেই চাবির গোছা কার কাছে থাকে?

স্যারের কাছে তবে এই ঘরের চাবি আমার কাছে থাকে

এখন ঐ চাবিগুলি কোথায়? লাইব্রেরি ঘরের ড্রয়ারে এনে দেব স্যার?

না, আনতে হবে না ওসমান গনি সাহেব যখন বাথরুমে আটকা পড়লেন, হৈচৈ হতে থাকে, তখন তুমি কোথায় ছিলে?

লাইব্রেরি ঘিরে

হৈচৈ শুনে ছুটে গেলে?

জি না স্যার, আমি যাই নি   আমি কিছু বুঝতে পারি নি   লাইব্রেরি ঘরে আছে এয়ার কুলার   এই জন্যে দরজা-জানোলা বন্ধ থাকে   ঐ রাতে এয়ার কুলার চালু ছিল   দরজা-জানোলা ছিল বন্ধ   বাইরের কোনো শব্দ কানে আসে নি

তুমি কখন জানতে পারলে?

ঘটনার দু ঘন্টা পর

গভীর রাতে এতক্ষণ লাইব্রেরি ঘরে তুমি কী করছিলে?

গান শুনছিলাম স্যার

তোমার পড়াশোনা কতদূর?

দু বছর আগে প্রাইভেটে বি এ পাস করেছি

মিসির আলি কিছুটা বিব্রত বোধ করলেন   বি এ পাস একজন মধ্যবয়স্ক মানুষকে তুমি-তুমি করে বলা যায় না   বলা উচিত নয় সবাইকে তাদের প্রাপ্য সম্মান দিতে হয়   মিসির আলি আব্দুল মজিদের দিকে ভালো করে তাকালেন   বিশেষত্বহীন চেহারা   দাঁড়িয়ে আছে কুজো হয়ে   মুখ পরিষ্কার দেখা যাচ্ছে না   চোয়াল নড়ছে   পান চিবুচ্ছে বোধহয়! জর্দার গন্ধ আসছে   মিসির আলি বললেন, ওসমান গনি সাহেবের স্ত্রীও তো বাথরুমে মারা যান, তাই না

জ্বি

একই বাথরুম?

জ্বি, একই বাথরুম

তখন তুমি কোথায় ছিলে?

মিউজিক লাইব্রেরিতে ছিলাম

জেগে ছিলে?

জ্বি, জেগে ছিলাম

আব্দুল মজিদ কী-একটা বলতে গিয়েও বলল না   চুপ করে রইল
মিসির আলি বললেন, তুমি কী বলতে চাচ্ছ বল

কিছু বলতে চাচ্ছি না   স্যার

আচ্ছা, যাও

যদি কিছু লাগে, কলিং বেল টিপবেন   আমি চলে আসব

আমার কিছু লাগবে না

চা কি স্যার দিয়ে যাব?

দিয়ে যাও

আব্দুল মজিদ ঘর থেকে বের হয়েই চা নিয়ে এল   মনে হচ্ছে চা তৈরিই ছিল   মজিদ বলল, যদি কফি খেতে চান, কফিও দেওয়া যাবে খুব ভালো ব্রেজিলিয়ান কফি আছে   পারকুলেটরে কফি তৈরি করা হয়   স্যার খুব পছন্দ করতেন

আমি কফি পছন্দ করি না

আব্দুল মজিদ আবারো কী যেন বলতে গেল   শেষ মুহূর্তে নিজেকে সামলে নিল

মিসির আলি বললেন, কিছু বলবে?

জ্বি-না স্যার?

বলতে ইচ্ছা করলে বলতে পায়

কিছু বলতে চাই না স্যার

রাতে মিসির আলি এক-এক ডিনার শেষ করলেন খাবার নিয়ে এল আব্দুল মজিদ মিসির আলির মনে হল, সে তাঁকে দেখছে ভীত চোখে আড়— চোখে তাকাচ্ছে চোখে চোখ পড়ামাত্র চোখ সরিয়ে নিচ্ছে

আব্দুল মজিদ

জ্বি স্যার!

তুমি আমাকে কিছু একটা বলতে চাচ্ছ, বলে ফেল

আব্দুল মজিদ মাথা নিচু করে নিচু গলায় বলল, রাত বারটার পর যদি বাথরুমে যান তাহলে বাথরুমের দরজা বন্ধ করবেন না

কেন?

একটু অসুবিধা আছে স্যার

কী অসুবিধা?

দরজা খোলা যায় না

দরজা খোলা যায় না মানে?

ভৌতিক কিছু ব্যাপার আছে স্যার আপনি হয়তো বিশ্বাস করবেন না দরজা আপনা-আপনি বন্ধ হয়ে যায় আর খোলে না

মিসির আলি সহজ গলায় বললেন, রাত বারটার পর বাথরুমে গেলে এবং দরজা বন্ধ করলে আপনা-আপনি দরজা বন্ধ হয়ে যায়?

সব সময় হয় না স্যার, মাঝে-মাঝে হয়

তোমার ধারণা, ব্যাপারটা ভৌতিক?

জ্বি স্যার

আচ্ছা, আমি মনে রাখব   সাবধান করে দেবার জন্যে ধন্যবাদ

আব্দুল মজিদ মাথা চুলকাতে—চুলকাতে বলল, আপাকে এটা না বললে খুব ভালো হয় স্যার   আপা শুনলে খুব রাগ করবেন

আমি কাউকে কিছু বলব না

আপনার কি পান খাওয়ার অভ্যাস আছে স্যার? পান নিয়ে আসব?

আন, পান আন   তবে জর্দা দিও না   আমি জর্দা খাই না

রাত এগারটায় মিসির আলির যাবার কথা   তিনি বারটা পর্যন্ত জেগে রইলেন   বাথরুমের দরজার ব্যাপারটা করার জন্যে   বারটা দশমিনিটে বাথরুমে ঢুকলেন   দরজা বন্ধ করলেন   যথা সময়ে বের হয়ে এলেন দরজা খুলতে কোনো সমস্যা হল না   তবে রাতে তাঁর ভালো ঘুম হল না   অস্বস্তি বোধ করতে লাগলেন   বারবার ঘুম ভেঙে গেল   দুঃস্বপ্নও দেখলেন   সেই দুঃস্বপ্নে লম্বা একটা মানুষ এসে বলল, মিসির আলি সাহেব, আপনি সোনার দাঁত কিনবেন? আমার কাছে সোনার দাঁত আছে   খাঁটি সোনা   মিসির আলি বললেন, না, আমি সোনার দাঁত কিনব না

আপনাকে স্যার কিনতেই হবে   এই কে আছিস, স্যারের কয়েকটা দাঁত টেনে তুলে ফেল   দেখি দাঁত না কিনে স্যার যায় কোথায়

লোকটির কথা শেষ হতেই বাথরুমের দরজা খুলে সাঁড়াশি হাতে একটা ভয়ংকরদর্শন মানুষ বের হল   মিসির আলি ছুটছেন   লোকটাও সাঁড়াশি হাতে পিছনে পিছনে ছুটছে

রাত তিনটার দিকে ঘুমের আশা ছেড়ে দিয়ে বারান্দায় বেতের চেয়ারে বসলেন   তাঁকে থাকতে দেওয়া হয়েছে একতলায়   দোতলায় পায়ের

শব্দ হচ্ছে   চটির ফটফট শব্দ আসছে   কেউ একজন বারান্দায় এক মাথা থেকে অন্য মাথায় যাচ্ছে এবং আসছে   নিশ্চয়ই নাদিয়া

# অষ্টম

কড়া নাড়তেই দরজা খুলল

অতসী মুখ বের করল   মিসির আলি বললেন, ভালো আছ অতসী? অতসী স্থির চোখে তাকিয়ে রইল

তোমার বাবা বাসায় আছেন তো? অতসী জবাব দিল না   মিসির আলি বললেন, আমি ভেবেছিলাম তোমরা আসবে আমার কাছে   তোমরা এলে না   শেষে নিজেই এলাম   ঠিকানা বদলেছ, খুঁজে বের করতে কিছু সময় লেগেছে   আজ কি তোমার বাবার সঙ্গে দেখা করা যাবে? না আজও যাবে না?

যাবে

তাহলে দরজা থেকে সরে দাঁড়াও   ঘরে ঢুকি

অতসী দরজা থেকে সরে দাঁড়াল   মিসির আলি বললেন, তুমি কি আমাকে দেখে অবাক হয়েছ? অতসী নিচু গলায় বলল, না, অবাক হই নি   আপনি আসবেন আমি জানতাম   বসুন, বাবাকে ডেকে দিচ্ছি

অতসী ভেতরে চলে গেল   অম্বিকাবাবু প্রায় সঙ্গে-সঙ্গেই ঢুকলেন   লুঙ্গি পরা, খালি গা   কাঁধের ওপর ভেজা গামছা   তিনি অবাক হয়ে মিসির আলির দিকে তাকিয়ে রইলেন   তাঁর মেয়ের মতো তিনিও পলক না-ফেলে তাকিয়ে থাকতে পারেন

মিসির আলি বললেন, আপনাকে দেখে মনে হচ্ছে আপনি আমাকে চিনতে পারছেন না

অম্বিকাবাবু বললেন, স্যার বসুন   আপনি মিসির আলি   আগেও একবার এসেছিলেন   আমার মেয়ে আমাকে বলেছে   কি ব্যাপার স্যার?

আপনার সঙ্গে আমার কিছু কথা আছে   আপনি বসুন   আমি বেশিক্ষণ আপনাকে বিরক্ত করব না

অম্বিকাবাবু বসলেন   মনে হচ্ছে একটু ভয় পাচ্ছেন   বারবার ভেতরের দরজার দরজার দিকে তাকাচ্ছেন! মনে হচ্ছে তিনি চাচ্ছেন তাঁর মেয়ে এসে বসুক তাঁর কাছে

অম্বিকাবাবু

বলুন

আপনি ওসমান গনিকে চেনেন, তাই না?

জ্বি, চিনি

তিনি হাত দেখাবার জন্যে আপনার কাছে আসতেন?

জ্বি

তাঁর স্ত্রীও কি এসেছিলেন?

এক দিন এসেছিলেন

ওসমান গনি প্রায়ই আসতেন?

মাঝে-মাঝে আসতেন   উনি আমাকে খুব পছন্দ করতেন

উনি কি পামিস্ট্রি বিশ্বাস করতেন?

না   উনি নাস্তিক ধরনের মানুষ   কোনো কিছুই বিশ্বাস করতেন না

আপনি তাঁর মেয়েটিকে চেনেন?

না

কখনো দেখেন নি?

না

অতসী বলছিল   আপনার শরীর খারাপ   কী রকম খারাপ?

আমার মানসিক কিছু সমস্যা আছে   মাঝে-মাঝে মাথা এলোমেলো হয়ে যায়   তখন কি করি বা কি না করি কিছুই বলতে পারি না   কিছু মনেও থাকে না

আপনি যে আমার কাছে গিয়েছিলেন তা মনে আছে?

জ্বি-না, মনে নেই   আমাকে কী বলেছিলেন–কিছুই মনে নেই?

না   স্যার, ঐ সময় আমার মাথার ঠিক ছিল না

অতসী চা নিয়ে ঢুকল   আগের মতো দুধ-চিনি ছাড়া চা নয়   দুধ-চা চায়ের সঙ্গে বিসকিট আছে   চানাচুর আছে   মনে হচ্ছে আগের হতদরিদ্র অবস্থা এরা কাটিয়ে উঠেছে

অম্বিকাবাবু!

বলুন!

আপনি কি কখনো ওসমান গনি সাহেবের বাড়িতে গিয়েছেন?

না

কখনো যান নি?

না

উনি কখনো আপনাকে যেতে বলেন নি?

না

অতসী দু কাপ চা এনেছিল মিসির আলি তাঁর কাপ শেষ করলেন কিন্তু অম্বিকাবাবু নিজের কাপ ছুঁয়েও দেখলেন না তিনি সারাক্ষণ বসে রইলেন মাথা নিচু করে তাঁর দৃষ্টি চায়ের কাপের দিকে

ওসমান গনি যে মারা গেছেন তা কি আপনি জানেন?

জানি

কীভাবে জানলেন? পত্রিকায় পড়েছেন?

অম্বিকাবাবু জবাব দিলেন না গামছা দিয়ে মুখ মুছতে লাগলেন

উঠি অম্বিকাবাবু

আচ্ছা

আরেকদিন এসে আপনাকে হাত দেখিয়ে যাব

অম্বিকাবাবু মৃদু গলায় বললেন, এখন আর হাত দেখতে পারি না অসুখের পর ক্ষমতা নষ্ট হয়ে গেছে

তাহলে গল্প করার জন্যেই না-হয় আসব   যদি আপনার আপত্তি না থাকে

অম্বিকাবাবু কিছু বললেন না   মিসির আলি রোজ ভিলায় ফিরে এলেন রোজ ভিলা তাঁর কাছে এখন নিজের বাড়িঘরের মতোই লাগছে অন্যের বাড়িতে থাকছেন, খাওয়াদাওয়া করছেন-এ নিয়ে কোনো রকম অস্বস্তি বোধ করছেন না   রোজ তিলায় আজ নিয়ে পঞ্চম দিন! এখন পর্যন্ত আব্দুল মজিদ ছাড়া অন্য কারো সঙ্গে কথাবার্তা বলেন নি   যদিও এ-বাড়িতে বেশ কিছু মানুষ বাস করে   দু জন বাবুর্চি আছে   এক জন একতলায় থাকে   সে পুরুষ   নাম মকিম মিয়া   অন্যজন মহিলা-জাহানারা   সে থাকে দোতলায়   দোতলায় ওসমান গনি সাহেবের দূর সম্পর্কের এক ফুপূও থাকেন   আশির কাছাকাছি বয়স হুইল চেয়ারে করে মাঝেমধ্যে বারান্দায় আসেন   এই বৃদ্ধা মহিলার দেখাশোনা করার জন্যে অল্পবয়স্কা একটি মেয়ে আছে   সালেহা নাম

নাদিয়ার কাজকর্ম দেখাশোনা করার জন্যেই একজন কাজের লোক আছে   অ্যাংলো মেয়ে নাম এলিজাবেথ   ডাকা হয় এলি করে

দোতলার পুরোটাই নারীমহল   পুরুষদের সন্ধ্যার পর সেখানে প্রবেশাধিকার নেই   একতলায় পুরুষ রাজত্ব   এখানে সবাই পুরুষ দুজন ড্রাইভার   তিনজন দারোয়ান   দু জন মালী   এরাও একতলার বাসিন্দা   তবে এরা মূল বাড়িতে থাকে না! বাড়ির পিছনে ব্যারাকের মতো একসারিতে কয়েকটা ঘর আছে, এরা থাকে   সেখানে! মূল বাড়িতে সাফকাত নামের এক ভদ্রলোক থাকেন   সবাই তাঁকে ম্যানেজার সাহেব ডাকেন   ভদ্রলোকের সঙ্গে মিসির আলিয়া কয়েকবারই দেখা হয়েছে   কখনো কথা হয় নি   সাফাকাত সাহেবের সঙ্গে মুখোমুখি হলেই তিনি দ্রুত পাশ কাটিয়ে চলে যান   মিসির আলির কয়েকবারই ইচ্ছা করেছে ডেকে জিজ্ঞেস করেন– আপনি আমাকে দেখলে এমন করেন কেন?

শেষ পর্যন্ত জিজ্ঞেস করা হয় নি   মিসির আলি নিজেকে একটু গুছিয়ে নিতে চাচ্ছেন, কিন্তু গোছাতে পারছেন না   সব এলোমেলো হয়ে আছে   অনেকগুলি প্রশ্নের জবাব পাওয়া যাচ্ছে না

রাত নটার মতো বাজে মিসির আলি তাঁর শোবার ঘরে খাতা খুলে বসেছেন পেনসিলে নোট করছেন এখন লিখছেন সেইসব প্রশ্ন, যার উত্তর তিনি বের করতে পারছেন না :

(১) ওসমান গনির মতো ধনবান এবং ক্ষমতাবান ব্যক্তি প্রায়ই আসতেন অম্বিকাবাবুর কাছে অম্বিকাবাবু কখনো এ—বাড়িতে আসেন নি যদিও উল্টোটাই হওয়া উচিত ছিল ওসমান গনি অনায়াসে ডেকে পাঠাতে পারতেন অম্বিকাবাবুকে কেন তা করেন নি?

(২) ওসমান গনি পামিস্ট্রি বিশ্বাস করতেন না তাহলে ঠিক কোন প্রয়োজনে অম্বিকাবাবুর কাছে তিনি যেতেন? অম্বিকাবাবুর কথা অনুযায়ী ওসমান গনি তাঁকে খুব পছন্দ করতেন কেন পছন্দ করতেন? অম্বিকাবাবুর চরিত্রের কোন দিকটি তাঁকে আকৃষ্ট করেছিল?

(৩) অম্বিকাবাবু এবং তাঁর কন্যা আমাকে এড়িয়ে চলতে চাইছে এরা দু জনই আমাকে ভয় পাচ্ছে! কেন? আমার সঙ্গে যাতে দেখা না-হয় সে-কারণে এরা বাড়ি ছেড়ে অন্য জায়গায় চলে গেল কেন?

দরজায় টোকা পড়ছে মিসির আলি বললেন, কে?

স্যার, আমি মজিদ রাতের খাবার নিয়ে এসেছি স্যার

মিসির আলি উঠে দরজা খুলে দিলেন মজিদ বলল, খাওয়া শেষ হবার পর আপা তাঁর সঙ্গে আপনাকে দেখা করতে বলেছেন

আমি দোতলায় যাব, না তিনি নিচে নেমে আসবেন?

স্যার, আমি আপনাকে দোতলায় নিয়ে যাব

নাদিয়া দোতলার বারান্দায় অপেক্ষা করছিলেন মিসির আলি ঢুকতেই হাসিমুখে বললেন, কেমন আছেন মিসির আলি সাহেব?

ভালো

আপনার তদন্ত কেমন এগুচ্ছে?

এগুচ্ছে

বসুন   বলুন তো কি জন্যে ডেকেছি?

বুঝতে পারছি না

জোছনা দেখার জন্যে ডেকেছি   বারান্দা থেকে সুন্দর জোছনা দেখা যায়   ঘরে এবং বাগানের সব বাতি নিভিয়ে দিতে বলব, তখন দেখবেন, কী সুন্দর জোছনা! স্ট্রট ল্যাম্পগুলি সব সময় ডিসটর্ব করে তবে সৌভাগ্যক্রমে আজ স্ট্রীট ল্যাম্প জ্বলছে না

অ্যাংলো মেয়েটি চায়ের ট্রে নিয়ে ঢুকল   মেয়েটির মুখ ভাবলেশহীন কেমন পুরুষালি চেহারা   সে রোবটের মতো কাপে চা ঢালছে   নাদিয়া বললেন, এলি, তুমি বাতি নিভিয়ে দিতে বল   আমরা জোছনা দেখব

এলি মাথা নাড়ল   মোটেই বিস্মিত হল না   তার অর্থ হচ্ছে বাতি নিচিয়ে জোছনা দেখার এই পর্বটি নতুন নয়   আগেও করা হয়েছে

মিসির আলি সাহেব

বলুন

আপনি মজিদ ছাড়া আর কাউকে কিছু জিজ্ঞেস করেন নি?

এখনো করি নি, তবে করব

সময় নিচ্ছেন কেন?

গুছিয়ে আনতে চেষ্টা করছি   গুছিয়ে আনলেই জিজ্ঞেস করব

ওরা নিজ থেকে কিছু বলছে না?

না

নাদিয়া হাসতে-হাসতে বললেন, এরা কি আপনাকে গোপনে বলে নি এ-বাড়িতে ভূত আছে? গভীর রাতে বাথরুমে গেলে আপনা-আপনি বাথরুমের দরজা বন্ধ হয়ে যায়? মজিদ নিশ্চয়ই ইতোমধ্যে আপনাকে এই কথা বলেছে এবং অনুরোধ করেছে যেন আমি না-জানি কি, করে নি?

করেছে

আপনার বাথরুমের দরজা কি কখনো বন্ধ হয়েছে?

এখনো হয় নি

নাদিয়া সিগারেট ধরাতে-ধরাতে বললেন, আমার বাথরুমের দরজাও বন্ধ হয়নি ওদের প্রত্যেকের বেলাতেই নাকি হয়েছে আপনি কি ভূত বিশ্বাস করেন মিসির আলি সাহেব?

না, করি না

আমিও করি না

আপনার বাবা–তিনি কি করতেন?

নাদিয়া কিছু না-বলে সিগারেটে টান দিতে শুরু করলেন হাতের ইশারায় এলিজাবেথকে চলে যেতে বললেন এলিজাবেথ চলে গেল, এবং তার প্রায় সঙ্গে— সঙ্গেই ঘরের সব বাতি নিতে গেল নদিয়া বললেন, খুব সুন্দর জোছনা, তাই না মিসির আলি সাহেব?

হ্যাঁ, খুব সুন্দর আপনি কিন্তু আমার প্রশ্নের জবাব দেন নি আপনার বাবা কি ভূত বিশ্বাস করতেন?

তিনি নাস্তিক ধরনের মানুষ ছিলেন কিন্তু শেষের দিকে ভূতপ্রেত বিশ্বাস করা শুরু করলেন

কেন?

ঠিক বলতে পারব না কেন তাঁকে কখনো জিজ্ঞেস করি নি

মিসির আলি বললেন, বাথরুমের দরজা বন্ধ হওয়া-সংক্রান্ত ভয় পাওয়া শুরু হল কখন? আপনার মার মৃত্যুর পর, না তারো আগে?

তারো আগে এর একটা ঘটনা আছে ঘটনাটা আপনাকে বলি আপনার তদন্তে সাহায্য হতে পারে আপনি পা উঠিয়ে আরাম করে বসুন টী-পট ভর্তি চা চা খেতেখেতে গল্প শুনুন তার আগে বলুন, জোছনা কেমন লাগছে

ভালো লাগছে

জোছনা দেখার এই কায়দা কার কাছ থেকে শিখেছি জানেন? বাবার কাছ থেকে তিনি এইভাবে জোছনা দেখতেন যে-রাতে খুব পরিষ্কার জোছনা হত, তিনি টেলিফোন করে দিতেন মিউনিসিপ্যালিটির মেয়র সাহেবকে তারা বাসার সামনের স্ট্রীট লাইটের বাতি নিভিয়ে দিত ক্ষমতাবান মানুষ হবার অনেক সুবিধা

মিসির আলি পা উঠিয়ে বসলেন নাদিয়া গল্প শুরু করল—

আমার বাবা বিয়ে করেছিলেন খুব অল্প বয়সে বছর বয়সে আমার মার বয়স তখন পনের ভালবাসার বিয়ে বাবার তখন খুব দুর্দিন যাচ্ছে টাকা পয়সা নেই পরের বাড়িতে থাকেন এর মধ্যে নতুন বৌ, যাঁকে তাঁর বাড়ি থেকে বের করে দেওয়া হয়েছে নানান দুঃখ-কষ্টে তাঁদের জীবন কাটছে শুরুটা সুখের নয়, বলাই বাহুল্য এর মধ্যে মা কনসিভ করে ফেললেন এই অবস্থায় নতুন একটি শিশু পৃথিবীতে আনা চরম বোকামি কাজেই বাবা-মা দু জন মিলেই ঠিক করলেন, শিশুটি নষ্ট করে দেওয়া হবে হলও তাই আনাড়ি ডাক্তার অ্যাবোরশান খুব ভালোভাবে করতে পারল না, যে-কারণে মার সন্তানধারণের ক্ষমতা নষ্ট হয়ে গেল বিয়ের দশ বছর পরেও তাঁর আর কোনো ছেলেমেয়ে হল না ততদিনে বাবা দু হাতে টাকা রোজগার

করতে শুরু করেছেন   অর্থের সুখ বলতে যা, তা তাঁরা পেতে শুরু করেছেন   বড় সুখের পাশাপাশি বড় দুঃখ থাকে   তাঁদের বড় দুঃখ হল-সন্তানহীন জীবন কাটাতে হবে এই ধারণায় অভ্যস্ত হওয়া  .....

মার জন্যে এটা ছিল অত্যন্ত কঠিন   বাবা সেই কঠিন ব্যাপারটা একটু সহজ করবার জন্যে একটা ছ মাস বয়সী ছেলে দত্তক নিলেন আশ্চর্যের ব্যাপার হল, ছেলেটি দত্তক নেবার সঙ্গে-সঙ্গেই মা কনসিভ করলেন   আমার জন্ম হল   ছেলেটির সঙ্গে আমার বয়সের ব্যবধান ন মাসের মতো  ......

আমরা দু জন একসঙ্গে বড় হচ্ছি   সঙ্গত এবং স্বাভাবিক কারণেই মার সমস্ত স্নেহ তখন আমার দিকে   ছেলেটিকে তিনি সহ্যও করতে পারেন না   আবার কিছু বলতেও পারেন না-করণ ছেলেটিকে বাবা খুব পছন্দ করতেন  ....

মা একেবারেই করতেন না   ছেলেটা ছিল লাজুক ধরনের   কারো সঙ্গে বিশেষ কথাটথা বলত না   মা অতি তুচ্ছ অপরাধে তাকে শাস্তি দিতেন   শাস্তিটা হল আর কিছুই না, বাথরুমে ঢুকিয়ে দরজা বন্ধ করে দেওয়া   বাথরুম ছিল মার জেলখানা   অপরাধের গুরুত্ব বিচার করে বাথরুমে থাকার মেয়াদ ঠিক হত

মিসির আলি কাপে চা ঢালতে-ঢালতে বললেন, আপনাকে কি এই জাতীয় শাস্তি পেতে হয়েছে?

না, আমাকে এ-ধরনের শাস্তি কখনো দেওয়া হয় নি   যাই হোক, যা বলছিলাম-এক রাতের কথা   মা ছেলেটিকে শাস্তি দিয়েছেন   বাথরুমে ঢুকিয়ে দরজা বন্ধ করে দিয়েছেন   সেই রাতে খুব বৃষ্টি হচ্ছিল ছেলেটিকে বাথরুমে ঢোকানোর পর খুব ঝড় শুরু হল   ঘরের জানালার বেশ কয়েকটা কাঁচ ভেঙে গেল   আমাদের বাসার পিছনে বড়ো একটা ইউক্যালিপটাস গাছ ছিল   ঐ গাছ ভেঙে বাড়ির ওপর পড়ল   মনে হল পুরো বাড়ি বুঝি ভেঙে পড়ে গেল   আমি চিৎকার করে কাঁদছি   কারেন্ট চলে গেছে   সারা বাড়ি অন্ধকার   বিরাট বিশৃঙ্খলার মধ্যে সবাই ভুলে গেল ছেলেটির কথা! তার কথা মনে হল পরদিন

ভোরে   বাথরুমের দরজা খুলে দেখা গেল সে বাথটাবে চুপচাপ বসে আছে   তাকিয়ে আছে বড়-বড় চোখে   তার দেহে যে প্রাণ নেই, তা তাকে দেখে মোটেই বোঝা যাচ্ছিল না   ছেলেটি মারা গিয়েছিল ভয়ে হার্টফেল করে   বাথরুম-সংক্রান্ত ভয়ের শুরু সেখান থেকে   গল্পটা কেমন লাগল মিসির আলি সাহেব?

মিসির আলি জবাব দিলেন না

নাদিয়া হাই তুলতে-তুলতে বলল, রাত অনেক হয়েছে   যান, ঘুমিয়ে পড়ুন   আজ সারা রাত যদি বাতি না জ্বালানো হয় আপনার কি অসুবিধা হবে?

জ্বি-না, অসুবিধা হবে না

মজিদ আপনার ঘরে মোমবাতি জ্বালিয়ে দিয়ে আসবে   অসম্ভব সুন্দর একটা জোছনা রাত   ইলেকট্রিক বাতি জ্বালিয়ে এ-রাত নষ্ট করার কোনো মানে হয় না

রাত বেশি হয় নি   বারটা দশ   ঘর অন্ধকার করে মোমবাতি জ্বালানোর কারণেই বোধহয়—নিশুতি রাত বলে মনে হচ্ছে মিসির আলি খানিকক্ষণ লেখালেখি করার চেষ্টা করলেন   লেখার বিষয়–অনিদ্রা অনিদ্রা সম্পর্কে তাঁর নিজস্ব ব্যাখ্যা   এই প্রবন্ধটি তিনি গত দু বছর ধরে লেখার চেষ্টা করছেন   যখনই কিছু মনে হয় তিনি লিখে ফেলেন আজ কিছুই মনে আসছে না   তবু লিখছেন!

স্যার

মিসির আলি চমকে তাকালেন! আব্দুল মজিদ বিছানার পাশে দাঁড়িয়ে আছে

কি ব্যাপার?

একটা চার্জ লাইট নিয়ে এসেছি স্যার   আপা পাঠিয়ে দিয়েছেন

দরকার ছিল না

আপা বললেন, আপনি রাত জেগে পড়াশোনা করেন   মোমবাতির আলোয় পড়তে অসুবিধা হবে

ঠিক আছে, রেখে যাও

ফ্যান চলছে না   গরম লাগছে   মিসির আলি বায়ান্দায় এসে বসলেন ধারান্দার এক কোণার মেঝেতে আরো একজন বসে আছে   মিসির আলিকে দেখে সে পিলারের আড়ালে নিজেকে সরিয়ে নিল   মিসির আলি বললেন, কে ওখানে? সাফকাত সাহেব না?

জ্বি স্যার

লুকিয়ে আছেন কেন? এখানে আসুন, গল্প করি

সাফকাত পিলারের আড়াল থেকে বের হয়ে এল   খুব অনিচ্ছার সঙ্গে এল   মিসির

জ্বি-না স্যার

না কেন? চেয়ারে বসতে অসুবিধা আছে?

সাফকাত বসে পড়ল   মিসির আলি বললেন, আপনি আমাকে এড়িয়ে চলেন কেন? দেখা হলেই পালিয়ে যান কিংবা পিলারের আড়ালে লুকিয়ে পড়েন   রহস্যটা

সাফকাত, জবাব দিল না   শব্দ করে নিঃশ্বাস ফেলল

সাফকাত সাহেব

জ্বি স্যার

আপনি বাথরুমে গিয়েছেন আর আপনা আপনি আপনি দরজা বন্ধ হয়ে

গেছে, এ-রকম কি কখনো হয়েছে?

দু বার হয়েছে স্যার

শেষ কবে হল? ওসমান গনি সাহেবের মৃত্যুর আগে, না পরে?

উনার মৃত্যুর আগে

কত দিন আগে?

আট দিন আগে

খুব ভয় পেয়েছিলেন?

জ্বি

দরজা কতক্ষণ বন্ধ ছিল?

বলতে পারি না ভয়ে আমি অজ্ঞান হয়ে গিয়েছিলাম দরজা খুলে এরা আমাকে বের করে তারপর হাসপাতালে নিয়ে যায় দু দিন ছিলাম হাসপাতালে

এত ভয় পেলেন কেন?

হঠাৎ করে বাথরুম অন্ধকার হয়ে গেল তারপর ঘন্টার শব্দ শুরু হল

ও আচ্ছা-ঘন্টার শব্দ হচ্ছিল

জ্বি-গির্জায় ঘন্টার যে-রকম শব্দ হয় সে-রকম শব্দ

গির্জার ঘন্টার শব্দের কথা আপনি জানলেন কীভাবে?

আমার বাড়ি স্যার বরিশালের মূলাদি ঐখানে ক্যাথলিকদের একটা গির্জা আছে

বাতি নিভে গেল, গির্জার ঘন্টার শব্দ হতে লাগল, আর কী হল?

ফুলের গন্ধ পেলাম স্যার

কি ফুল?

কাঁঠালিচাঁপা ফুল

এই বাড়িতে আপনি তাহলে খুব ভয়ে-ভয়ে থাকেন?

জ্বি স্যার   কোনো সময়েই বাথরুমের দরজা বন্ধ করি না   চাকরি ছেড়ে দেওয়ার কথাও স্যার ভাবছি   চাকরি কোথাও পাচ্ছি না চাকরির বাজার খুব খারাপ   তা ছাড়া–

তা ছাড়া কী?

আপা আমাকে খুব পছন্দ করেন   উনাকে একা ফেলে রেখে যেতে ইচ্ছা করে না

আপনার আপা প্রসঙ্গে বলুন, উনি কেমন মেয়ে?

খুব তেজী মেয়ে স্যার   খুব সাহসী   সন্ধ্যার পর থেকে এ-বাড়ির লোকজন ভয়ে অস্থির হয়ে থাকে   কিন্তু আপার মনে কোনো ভয়ডর নেই   রাতে-বিরাতে এক-একা ঘুরে বেড়ান   তাছাড়া স্যার দেখুন, বাবার এত বড় বিজনেস, সব তিনি নিজে দেখছেন   ভালোভাবে দেখছেন

আকাশে মেঘা জমতে শুরু করেছে   মনে হচ্ছে কিছুক্ষণের মধ্যেই মেঘে চাঁদ ঢাকা পড়বে   সাধের জোছনা বেশিক্ষণ দেখা যাবেনা মিসির আলি উঠে পড়লেন   ঘুম পাচ্ছে   ঘরে ঢোকামাত্র আব্দুল মজিদ এল পানির গ্লাস ও বোতল নিয়ে

এখনো জেগে আছ মজিদ?

জ্বি স্যার ঘর অন্ধকার-ঘুমাতে ভয়ভয় লাগে   আপনার কি আর কিছু লাগবে?

না   কাল সকালে বৃদ্ধ মহিলাটির সঙ্গে কথা বলব

জ্বি আচ্ছা স্যার?

উনি ঘুম থেকে ওঠেন কখন?

বুড়ো মানুষ তো স্যার, রাতে ঘুম হয় না   ফজর ওয়াক্তে ঘুম ভাঙে

আমি খুব ভোরেই ওঁর সঙ্গে কথা বলব

জ্বি আচ্ছা স্যার

তুমি চলে যাও   আমার আর কিছু লাগবে না

মজিদ তবু দাঁড়িয়ে রইল   মিসির আলি বললেন, কিছু বলবে?

মজিদ নিচু গলায় বলল, বাড়িঘর অন্ধকার   বাথরুমে যদি যান দরজাটা খোলা রাখবেন স্যার!

আমার ভূতের ভয় নেই মজিদ

স্যার, ভূতের ভয় আমারো ছিল না   কিন্তু এই দুনিয়ায় অনেক কিছু আছে   আমরা আর কতটা জানি! একটু সাবধান থাকলে ক্ষতি তো স্যার কিছু না

আচ্ছা, দেখা যাক

রাতে মিসির আলি কয়েকবারই বাথরুমে গেলেন   প্রতিবারই দরজা বন্ধ রাখলেন   এবং আশা করতে লাগলেন দরজা আটকে যাবে – কিছুতেই ভেতর থেকে খোলা যাবে না   কিন্তু তেমন কিছু হল না

মিসির আলি বারান্দায় এসে দাঁড়ালেন   আকাশ মেঘে ঢাকা   বিজলি চমকাচ্ছে   যেকোনো মুহূর্তে বৃষ্টি নামবে   দোতলার বারান্দায় চটি ফটফটিয়ে হাঁটার শব্দ পাওয়া যাচ্ছে   নাদিয়া হাঁটছে নিশ্চয়ই   মেয়েটা তাহলে সত্যি-সত্যি ঘুমায় না?

# নবম

হুইল চেয়ারে যে-বৃদ্ধা বসে আছেন তাঁর চেহারা এই বয়সেও অত্যন্ত সুন্দর গায়ের রঙ দুধে-আলতায় বলে যে-কথাটি প্রচলিত আছে ভদ্রমহিলাকে দেখে তা সত্যি মনে হয়   মাথার চুল লম্বা এবং সাদা ধবধব করছে   ধবধবে সাদা চুলেরও যে আলাদা সৌন্দর্য আছে, তা এই বৃদ্ধাকে দেখে বোঝা যায়   বৃদ্ধার হুইল চেয়ার ধরে যে-মেয়েটি দাঁড়িয়ে আছে তার গায়ের রঙ শ্যামলা হলেও সুশ্রী   এই মেয়েটির নামই সালেহা   কাজের মেয়ে বলে তাকে মনে হয় না   মাথায় ঘোমটা দেওয়া বলে সালেহাকে কেমন বৌ-বৌ মনে হচ্ছে

মিসির আলি বৃদ্ধার সামনে বসতে—বসতে বললেন, আপনি কেমন আছেন?

বৃদ্ধ নরম গলায় বললেন, বাবা, আমি ভালো আছি   এই বয়সে বেঁচে থাকাই ভালো থাকা

আমি আমার পরিচয় দিয়ে নিই, আমার নাম মিসির আলি……

আপনাকে পরিচয় দিতে হবে না   বাবা   আপনি কে আমি জানি এখানে কি জন্যে আছেন তাও নাদিয়া বলেছে

দু-একটা প্রশ্ন করব, যদি কিছু মনে না করেন

কিছু মনে করব না আপনি যত ইচ্ছা প্রশ্ন করেন সব প্রশ্নের জবাব ঠিকমতো দিতে পারব কি না তাও তো জানি না-বয়স হয়ে গেছে, ঠিকমতো গুছিয়ে কিছু বুলতে পারি না

এই বাড়িতে আপনি কত দিন ধরে আছেন

অনেক দিন তা ধর কুড়ি বছর তুমি করে বলে ফেলেছি বাবা ভুল হয়ে গেছে

কোনো ভুল হয় নি আপনি আমাকে তুমি করে বলুন কিছু অসুবিধা নেই

আপনি তাহলে কুড়ি বছর ধরে এদের সঙ্গে আছেন?

হ্যাঁ

এরা মানুষ কেমন?

বৃদ্ধা হাত ইশারা করে সালেহা মেয়েটাকে চলে যেতে বললেন সালেহা চলে গেল যাবার সময় দরজা ভেজিয়ে দিয়ে গেল বৃদ্ধা গলার স্বর নিচু করে বললেন, নাদিয়া মেয়েটা খুব ভালো একটু পাগল ধরনের রাতে ঘুমায় না, সিগারেট খায় কিন্তু বড় ভালো মেয়ে অন্তরটা বিরাট বড়

মেয়ের বাবা-মা সম্পর্কে আপনার কী ধারণা?

ওরা মন্দও না আবার ভালোও না ভালো-মন্দে মেশানো কিন্তু নাদিয়া মেয়েটার মধ্যে মন্দের ভাগ খুব সামান্য এই রকম সচরাচর দেখা যায় না নিজের ছেলেমেয়েরা আমাকে দেখে না, কিন্তু পরের মেয়ে নাদিয়া আমাকে দেখে একবার জ্বর হল—এক শ চার জ্বরে অচেতন হয়ে গেলাম জ্ঞান ফিরলে দেখি এই মেয়ে আমার মাথায় পানি ঢালছে চিন্তা কর বাবা-কোটিপতি বাবার মেয়ে! তার মুখের

হুকুমে দশজন লোক ছুটে আসবে সে কিনা মাথায় পানি ঢালে

আপনার ছেলেমেয়ে কজন?

তিন ছেলে, দুই মেয়ে বড় ছেলেটা বাহরাইনে ড্রাইভারের চাকরি নিয়ে গিয়েছিল আর ফিরে আসে নাই তার কোনো খোঁজখবরও জানি না ছোটটা থাকে তার বোনের কাছে চিটাগাং গুণ্ডামি বদমায়েশি এইসব করে মেজো ছেলেটাকে তো বাবা তুমি দেখেছি আব্দুল মজিদ

মিসির আলি বিস্মিত হয়ে বললেন, আব্দুল মজিদ আপনার ছেলে?

হ্যাঁ বাবা আমি জানি সে তোমাকে বলে নাই যে আমি তার মা কাউকেই বলে না বাপ-মার পরিচয় দিতে লজ্জা পায় আমার ছেলেটা ভালো, তবে বোকা ধরনের বোকা বলেই ভালো বয়স তো আমার কম হয় নাই আমি দেখেছি এই জগতে বোকারাই ভালো

বোকা বলছেন কেন? আমার কাছে তো বোকা মনে হয় না

তুমি দূর থেকে দেখেছ, এই জন্যে তোমার কাছে বোকা মনে হয় না আসলে বোকা

এই বাড়িতে একটা বাচ্চা ছেলে মারা গিয়েছিল, আপনার মনে আছে?

হ্যাঁ, মনে আছে

কি ব্যাপার বলুন তো

ঐ ব্যাপারে কিছু বলতে চাই না বাবা ঐটা একটা অ্যাকসিডেন্ট এই দুনিয়ায় অ্যাকসিডেন্ট তো হয় ছেলের নিয়তি ছিল ভয় পেয়ে মৃত্যু-তাই হয়েছে নিয়তিকে গালাগাল দিয়ে তো লাভ নাই কারণ আল্লাহপাক বলেছেন—নিয়তিকে গালি দিও না, কারণ আমিই নিয়তি

পরবর্তী সময়ে যে দেখা গেল বাথরুম আপনা-আপনি বন্ধ হয়ে যায়, এই সম্পর্কে আপনার ধারণা কী?

মনের ভুল দরজা হয়তো একটু শক্ত হয়ে লাগে এম্নি ভয় পেয়ে চিৎকার শুরু করে কথায় আছে না-বনের বাঘে খায় না, মনের বাঘে খায়? মনের বাঘটাই বড়

আপনার বেলায় কখনো এই জাতীয় কিছু ঘটে নি?

না

সালেহ, ঐ মেয়েটির কি এ-রকম অভিজ্ঞতা হয়েছে?

একবার নাকি হয়েছে চিৎকার, হৈচৈ বাথরুমের দরজা ভেতর থেকে খুলতে পারে না আমি হুইল চেয়ারে করে গেলাম ধাক্কা দিতেই দরজা খুলল দরজা খুলে দেখি অচেতন হয়ে পড়ে আছে দাঁতে-দাঁতে লেগে জিহ্বা কেটে বিশ্রী অবস্থা! ঐ যে বললাম মনের বাঘ তাকেও ধরেছে মনের বাঘে তুমি কি নিজে মেয়েটাকে জিজ্ঞেস করতে চাও?

না, চাই না

না-চাওয়াই ভালো জিজ্ঞেস করার আসলে কিছু নাই ভয় পাওয়া এই বাড়ির মানুষের একটা রোগ হয়ে গেছে

মিসির আলি উঠে দাঁড়ালেন সিঁড়ি দিয়ে নামার সময় দেখা হল নাদিয়ার সঙ্গে তিনি আজও টিয়াপাখি রঙের একটা শাড়ি পরেছেন সবুজ রঙের প্রতি এই মেয়েটির খুব দুর্বলতা নাদিয়া থমকে দাঁড়িয়ে বললেন, তদন্ত এগুচ্ছে?

হ্যাঁ, এগুচ্ছে

আমার ফুপুর সঙ্গে কথা বলে এলেন?

হ্যাঁ উনি আপনার কেমন ফুপু?

সম্পর্ক বেশ দূরের, তবের দূরের হলেও নিকট আত্মীয় বলতে উনিই আছেন

আপনাকে খুব স্নেহ করেন বলে মনে হল

তা করেন বেশ স্নেহ করেন উনি আবার খুব চমৎকার গল্প বলতে পারেন আমি এত সুন্দর করে গল্প বলতে কাউকে শুনি নি আপনার তদন্তের ঝামেলা শেষ হলে একবার ওর গল্প শুনে যাবেন

তাঁর ছেলেটি সম্পর্কে আপনার কী ধারণা?

আব্দুল মজিদের কথা বলছেন? বিরাট বোকা সে বয়সে আমার বড়, কিন্তু প্রতি ঈদে সেজেগুজে এসে আমার পা ছুঁয়ে সালাম করবে ও আপনার খাতির-যত্ন করছে তো? আপনার দেখাশোনার দায়িত্ব দিয়েছি ওর ওপর

ও যত্ন করছে ভালোই যত্ন করছে

বাড়াবাড়ি রকমের যত্ন দিয়ে সে যদি আপনাকে বিরক্ত করে আমাকে বলবেন আমি ধমক দিয়ে দেব ও নিজের বুদ্ধি খাটিয়ে কিছু-কিছু কাজ করে, যা সহ্য করা যায় না একবার কী করেছে শুনুন—কোত্থেকে এক মৌলানা সাহেবকে ধরে নিয়ে এসেছে মৌলানা সাহেব নাকি দোয়া পড়ে এই বাড়ির জিন তাড়াবেন! লম্বা কোর্তা পরা মৌলানা প্রতিটি বাথরুমে ঢুকছে আর কি দোয়—কালোম পড়ছে দেখুন তো কী অস্বস্তিকর অবস্থা বাথরুম কি দোয়া পড়ার জায়গা? আচ্ছা যাই, পরে কথা হবে আপনার তদন্ত শেষ হতে কতদিন লাগবে?

বেশিদিন লাগবে না প্রায় শেষ করে এনেছি

তদন্ত শেষ হলে আবার নিজের আস্তানায় ফিরে যাবেন?

তা তো বটেই

নাদিয়া হাসতে-হাসতে বললেন, আপনি ইচ্ছা করলে কিন্তু তদন্ত শেষ হবারচ পরেও আমার এখানে থেকে যেতে পারেন আপনাকে কেন জানি না আমার পছন্দ হয়েছে কী কারণে পছন্দ হয়েছে তা অবশ্যি

আমি নিজেও ধরতে পারছি না

নাদিয়া সিড়ি বেয়ে উঠে গেলেন মেয়েটির চেহারায় আচার-আচরণে মিসির আলি শোকের কোনো ছাপ দেখলেন না পিতার মৃত্যুশোক সে কাটিয়ে উঠেছে মনে হয় ভালোভাবেই কাটিয়েছে

# দশম

গুলশান থানার ওসি বিরক্ত চোখে তাকিয়ে আছেন তিনি তাঁর ওসি জীবনে এত বিরক্ত চোখে বোধহয় কারো দিকে তাকান নি ওসি সাহেবের ঠিক সামনের চেয়ারে মিসির আলি বসে আছেন মিসির আলি কয়েকবার খুব আন্তরিক ভঙ্গিতে ওসি সাহেবের দিকে তাকিয়ে হাসার চেষ্টা করলেন ওসি সাহেব পাত্তা দিলেন না পাত্তা দেবার কথাও না মিসির আলি নামের এই মানুষটি তাঁর সারাটা দিন নষ্ট করেছে সকাল নটার সময় এসেছে, এখন বাজছে একটা যাবার নাম নেই চুপচাপ চেয়ারে পা তুলে বসে আছে ক্ষুধা-তৃষ্ণা কিছুই বোধ-হয় মানুষটির নেই

ওসি সাহেব হাই তুলতে-তুলতে বললেন, আজ চলে যান মিসির আলি সাহেব আজ আর হবে না দীর্ঘদিন আগের ব্যাপার পুরানো রেকর্ডপত্র কোথায় আছে কে জানে সতের বছর তো অল্প সময় নয়

মিসির আলি বললেন, আমি বরং সন্ধ্যার দিকে একবার আসি

সন্ধ্যার দিকে আসার দরকার নেই সামনের সপ্তাহে খোঁজ নিয়ে যাবেন

তথ্যটা জানা আমার খুব দরকার   সতের বছর আগে বাথরুমে অল্পবয়সী একটা ছেলে মারা গিয়েছিল   এই বিষয়ে থানায় কোনো জিডি এন্ট্রি করা হয়েছে কিনা, পোষ্ট মার্টেম হয়েছে কি না, হয়ে থাকলে তার রিপোর্ট....

ওসি সাহেব অসহিষ্ণু গলায় বললেন, মিসির আলি সাহেব, দেশটা বিলেত-আমেরিকা না–বাংলাদেশ   এই দেশে এক সপ্তাহ আগের জিনিসই পাওয়া যায় না   আপনি এসেছেন সতের বছর আগের ব্যাপার নিয়ে

আমার খুব প্রয়োজন ছিল

সতের বছর আগে কী ঘটেছিল তা নিয়ে মাথা ঘামিয়ে লাভ নেই বর্তমানে কী ঘটছে তা নিয়ে মাথা ঘামান

পাওয়া যাবে না বলছেন?

পাওয়া না-যাবারই কথা

রেকর্ড নিশ্চয়ই কোথাও রাখা হয়

তা রাখা হয়   ফাইলের গুদামে পড়ে থাকে   একসময় পোকায় কাটে আমার ধারণা আপনি যে- রেকর্ডের কথা বলছেন তা এখন উই পোকার পেটে

খুঁজে দেখবেন না?

উইপোকার পেট চিরে খুঁজতে বলছেন?

জ্বি-না–গুদামের কথা বলছি

বললাম তো খোঁজ হচ্ছে

তাহলে সন্ধ্যাকেলা একবার আসি?

ওসি সাহেব হতাশ গলায় বললেন, আসুন   শুধুসন্ধ্যায় না   রাতে একবার আসুন   মাঝরাতেও আসুন

আপনি মনে হচ্ছে আমার ওপর বিরক্ত হচ্ছেন

হ্যাঁ, হচ্ছি   পুলিশে কাজ করি বলে কি বিরক্তও হতে পারব না? অনেক আজব চিড়িয়া আমি আমার পুলিশী জীবনে দেখেছি, আপনার মতো দেখি নি

আপনার বিরক্তি উৎপাদন করেছি বলে দুঃখিত

শুধু বিরক্তি না ভাই, আপনি আরো অনেক জিনিস উৎপাদন করেছেন তার মধ্যে রাগও আছে   নেহায়েত হোম ডিপার্টমেন্টের চিঠি আছে বলে কিছু বলি নি

মিসির আলি হাসলেন   ওসি সাহেব তীব্রগলায় বললেন, হাসছেন কেন?

মিসির আলি বললেন, আর হাসব না   তবে আমি আসব   সন্ধ্যা সাতটার দিকে আসব

# একাদশ

ডাক্তার মুসফেকুর রহমান, (এম.আর. সি. পি., প্রফেসর, পিজি

হাসপাতাল) ওসি সাহেবের মতোই বিরক্ত চোখে তাকিয়ে আছেন ডাক্তারদের সময়ের দাম আছে সেই দামী সময়ের অংশ নিতান্ত অকারণে কাউকে দিয়ে দেওয়া যায় না মুসফেকুর রহমান সাহেবের ধারণা, মিসির আলি নামের মানুষটি নিতান্ত অকারণে তাঁর সময় নিচ্ছে তাকে ঘাড় ধাক্কা দিয়ে বের করে দেওয়া উচিত, কিন্তু দেওয়া যাচ্ছে না সভ্যসমাজের অনেক অভিশাপের মধ্যে একটা অভিশাপ হচ্ছে—যা করতে ইচ্ছা করে, তা করা যায় না

ডাক্তার সাহেব বললেন, আপনাকে যা বলার তা তো বলেছি, তার পরেও বসে আছেন কেন?

এক্ষুণি চলে যাব শুধু একটা জিনিস জানার বাকি, ওসমান গনি সাহেব কি কখনো কোনো সাইকিয়াট্রিস্টের কাছে গিয়েছিলেন?

আমি জানি না আর জানলেও আপনাকে বলতাম না ডাক্তারদের কিছু এথিকেল কোড় মানতে হয় রুগীর রোগ সম্পর্কে অন্যকে কোনো তথ্য না-দেওয়া হচ্ছে তার মধ্যে একটি কার কি অসুখ তা আমি অন্যদের বলব না

কেন বলবেন না? ব্যাধি তো গোপন রাখার বিষয় নয়

দেখুন মিসির আলি সাহেব, আমি বুঝতে পারছি আপনি মানুষটি তর্কে পটু আমি আপনার সঙ্গে তর্কযুদ্ধে যেতে চাচ্ছি না ওসমান গনি সাহেবের ব্যক্তিগত চিকিৎসক হিসেবে তাঁর সম্পর্কে আমি যা জানি তা আপনাকে বলেছি এর বেশি কিছু জানি না

শেষের দিকে তিনি কোনো ধরনের হেলুসিনেশনে ভুগছিলেন কি?

আমার জানা নেই একটু মনে করে দেখুন তো তিনি কি কখনো কথা প্রসঙ্গে আপনাকে বলেছেন যে তিনি তীব্র ভয় পাচ্ছেন বা এই জাতীয় কিছু?

হ্যাঁ, তা বলেছেন বাথরুমে ঢুকলে তিনি ফিসফিস করে কথা শুনতে

পান—যেন কেউ তাঁর সঙ্গে কথা বলতে চেষ্টা করে বাচ্চা ছেলের গলা ছেলেটা তাঁর নাম ধরে ডাকত দুঃস্বপ্ন দেখতেন তিনি একবার জানতে চাইলেন কেন এ-রকম হচ্ছে

উত্তরে আপনি তাঁকে কী বলেন?

আমি বলি যে অতিরিক্ত টেনশনে এ-রকম হতে পারে আমি তাঁকে টেনশন কমাতে বলি তাঁকে ঘুমের অষুধ দিই

কী অষুধ দেন?

এটাও কি আপনার জানতে হবে?

হ্যাঁ, জানতে হবে ডাক্তার সাহেব খসখস করে কাগজে অষুধের নাম লিখে মিসির আলির দিকে বাড়িয়ে দিলেন শুকনো গলায় বললেন, এই অষুধটা দিই আরো কিছু জানতে চান? এই অষুধ কীভাবে কাজ করে কীভাবে নার্ভ শান্ত করে-এ-জাতীয় কিছু?

না, আর কিছু জানতে চাই না আপনাকে যথেষ্ট বিরক্ত করা হয়েছে ধন্যবাদ

মিসির আলি ঘর থেকে বেরুতে গিয়েও বেরুলেন না আবার ফিরে এসে আগের জায়গায় বসলেন ডাক্তার সাহেব কপাল কুচকে বললেন, কি হল?

একটা কথা জিজ্ঞেস করতে ভুলে গিয়েছি ওসমান গনি সাহেবের মেয়ে নাদিয়া গনি, সে কি কখনো তার বাবার মতো সমস্যা নিয়ে আপনার কাছে এসেছিল?

না, আসে নি আপনার কথা কি শেষ হয়েছে?

জ্বি, শেষ হয়েছে

শেষ হয়ে থাকলে দয়া করে যান দরজার কাছ থেকে আবার ফিরে

আসবেন না

# দ্বাদশ

হোম মিনিস্টার সাহেব ফাইল থেকে মুখ না –তুলেই বললেন, কেমন আছেন মিসির আলি সাহেব?

জ্বি ভালো!

ভালো থাকলেই ভালো বসুন হাতের কাজ শেষ হতে সময় লাগবে আপনার যা বলার-এর মধ্যেই বলতে হবে আপনি আবার ভেবে বসবেন না, এটাও আমার একধরনের ভান বেশি-বেশি কাজ দেখাচ্ছি…

মিসির আলি বসলেন মিনিস্টার সাহেব ফাইলে চোখ রেখে সহজ গলায় বললেন, খবরের কাগজ পড়েছেন?

জ্বি-না

পড়লে একটা ইন্টারেষ্টিং খবর দেখতে পেতেন আমার মন্ত্রিত্ব চলে যাচ্ছে–অন্য একজন আসছেন

সত্যি নাকি?

না, সত্যি না কিন্তু আমাদের দেশের লোকজন খবরের কাগজে যা পড়ে তা-ই বিশ্বাস করে সবাই ঘটনা সত্যি বলে ধরে নিয়েছে যে-

কারণে আজ আমার কাছে কোনো দর্শনার্থী নেই  অন্যদিন ওয়েটিং রুম মানুষে গিজগিজ করত  আজ শুধু আপনি এসেছেন  খবরের কাগজ পড়েন নি বলে এসেছেন  পড়লে হয়তো আসতেন না  এখন বলুন কি ব্যাপার

একটা পুরানো জিডি এন্ট্রি আমার দেখা দরকার  থানার সঙ্গে যোগাযোগ করেছি  তারা বলেছে পাওয়া যাচ্ছে না

কত দিনের পুরানো?

সতের বছর

তাহলে না-পাওয়ারই সম্ভাবনা  তবু চেষ্টা করে দেখা যাবে  এখন বলুন, আপনার তদন্ত কতদূর? শুনেছি রোজ ভিলায় আছেন? সত্যি নাকি?

হ্যাঁ

খুবই ভালো  এখন বলুন, কিছু পেয়েছেন?

পেয়েছি

এর মধ্যে পেয়েও গিয়েছেন  কী পেয়েছেন?

এটা যে হত্যাকাণ্ড এ-ব্যাপারে মোটামুটি নিশ্চিত হয়েছি

বাহ্, ভেরি গুড  তাহলে হত্যাকারী কে বলে ফেলুন  শুনে দেখি চমকে উঠি কি না

হত্যাকারী কে, তা এখনো জানি না

হোম মিনিস্টার ফাইল বন্ধ করে সিগারেট ধরাতে-ধরাতে বললেন, ছোটোবেলায় ডিটেকটিভ বই খুব পড়তাম—এখনো পড়ি  একটা খুন হয়  বাড়ির সবাইকে খুনী বলে সন্দেহ হতে থাকে  যার ওপর সন্দেহ

সবচেয়ে কম হয়-দেখা যায় সে-ই খুনী  আপনি ঐ পদ্ধতি ব্যবহার করে দেখুন না কেন  এই মুহূর্তে কার ওপর আপনার সবচেয়ে কম সন্দেহ হচ্ছে?

মিসির আলি কিছুক্ষণ চুপ করে থেকে বললেন, এই মুহূর্তে সবচেয়ে কম সন্দেহ হচ্ছে আপনার ওপর

হোম মিনিস্টার তীক্ষ্ণ গলায় বললেন, তার মানে? আপনি কি রসিকতা করার চেষ্টা করছেন?

জ্বি-না স্যার, আমি রসিকতা করার চেষ্টা করছি না  ওসমান গনির পরিবারের সঙ্গে আপনি পরোক্ষভাবে হলেও জড়িত  এই পরিবারের সঙ্গে আপনার স্বার্থ জড়িত

ওসমান গনি আমার ছেলেবেলার বন্ধু! মাঝে-মাঝে ওর বাড়িতে গান শুনতে যেতাম  এর ভেতর স্বার্থ কী আছে?

আপনি আপনার মেজো ছেলেকে নাদিয়ার সঙ্গে বিয়ে দেবার চেষ্টা অনেকদিন থেকে করছেন  নাদিয়া রাজি হচ্ছে না বলেই বিয়েটা হচ্ছে না

বন্ধুর কন্যার সঙ্গে ছেলের বিয়ে দেবার ইচ্ছা হওয়াটা কি দোষের কিছু?

মোটেই দোষের কিছু নয়, বরং এটাই স্বাভাবিক  আমি কিন্তু দোষের কিছু বলি নি  আমি শুধু বলেছি-এই পরিবারের সঙ্গে আপনার স্বার্থজড়িত  পরোক্ষভাবে হলেও জড়িত  কাজেই এই পরিবারে একটা হত্যাকাণ্ড ঘটলে–আপনার কথাও ভাবা হবে  আপনাকে বাইরে রাখা হবে না

আমি যে নাদিয়ার সঙ্গে আমার ছেলের বিয়ে দিতে চেয়েছি, এটা আপনাকে কে বলল? নাদিয়া?

জি-না, সে বলে নি  নাদিয়ার সঙ্গে আমার কথাবার্তা খুব কমই হয়

সে বিব্রত বোধ করতে পারে বলে এই প্রশ্ন তাকে করি নি

তাহলে আপনি কার কাছ থেকে এই তথ্য জানলেন?

এটা কি কোনো গোপন তথ্য যে, কেউ জানবে না? বিয়ের আলোচনা কেউ গোপনে করে না   তা ছাড়া আপনার ছেলেও তো অযোগ্য ছেলে না   খুবই যোগ্য ছেলে

কী করে জানেন?

আমি আপনার ছেলের সঙ্গে কথা বলেছি

আই সী   আপনি দেখি চষে ফেলছেন   গুড   চা খাবেন? খেতে পারি

মিনিস্টার সাহেব চায়ের কথা বলে, মিসির আলির দিকে ঝুকে এসে নিচু গলায় বললেন, আপনার কথা সত্যি   আমার স্বার্থ আছে   ভুল বললাম, স্বার্থ একসময় ছিল, এখন নেই   একসময় আমার ছেলেকে বিয়ে দিতে চেয়েছিলাম   ওসমান গনিকে অনেক অনুরোধ করেছি   সে কখনো হ্যাঁ বলে নি, আবার কখনো নাও বলে নি   আমার মধ্যে লোভ কাজ করেছে   ওসমান কোটিপতি   কিন্তু মিসির আলি সাহেব, সেই লোভ এখন আর নেই   লোভের চেয়ে বাস্তবতা এখন বেশি কাজ করছে   আমি এখন মোটামুটি নিশ্চিত যে, নাদিয়া নামের মেয়েটি পুরোপুরি উন্মাদ   মেয়েটা রাতে ঘুমায় না   বারান্দার এ-মাথা থেকে ও—মাথা পর্যন্ত হাঁটে, আর খিলখিল করে হাসে   সিগারেট টানে আপনি তো ঐ বাড়িতেই আছেন   আপনি লক্ষ করছেন না?

খিলখিল হাসি শুনি নি, তবে উনি রাত জাগেন তা সত্যি

আমি সত্যি কথাই আপনাকে বললাম   তদন্ত করছেন, ভালোমতো করুন   কেঁচো খুড়তে গিয়ে সাপও বের হয়ে যেতে পারে

চা চলে এল   মিসির আলি চায়ের কাপ হতে নিলেন   মিনিস্টার সাহেব নিলেন   না   রাগী-রাগী চোখে তিনি চায়ের কাপের দিকে তাকিয়ে

রইলেন

মিসির আলি সাহেব

জ্বি

আপনার কি ধারণা নাদিয়া মেয়েটি কিছু করেছে?

এখনো বলতে পারছি না

তার পক্ষে করা কি সম্ভব?

অসম্ভব কিছু না   সবই সম্ভব

কেন সে এটা করবে?

মানসিকভাবে অসুস্থ হলেই করবে   তার মার কারণে একটা ছোট্ট বাচ্চা মারা গেছে   সেই থেকে মার ওপর তীব্র ঘৃণা জন্মাতে পারে   ঘৃণা এক পর্যায়ে ইনসেনিটিতে রূপ নিতে পারে   বলা হয়ে থাকে, নিতান্ত অপরিচিত একজনকে হত্যার চেয়ে পরিচিত একজনকে হত্যা অনেক সহজ

কেন?

ঘৃণা ব্যাপারটি অপরিচিত কারো প্রতি থাকে না, কিন্তু পরিচিত জনের প্রতি থাকে

মিনিস্টার সাহেব বললেন, আমার ধারণা মেয়েটি কিছু করে নি, কিন্তু আমার স্ত্রীর ধারণা, করেছে   আমার স্ত্রীর ধারণা, এই মেয়ে পিশাচ ধরনের   একে বৌ করে আনলে আমরা সবাই মারা পড়ব

মিসির আলি বললেন, স্যার, আজ উঠি

মিনিস্টার সাহেব ক্ষীণ গলায় বললেন, আচ্ছা!

## ত্রয়োদশ

রাত এগারটায় নিয়মমতো মিসির আলি বিছানায় ঘুমুতে গেলেন এ-বাড়িতে এসে খুব অনিয়ম হচ্ছে রোজ ঘুমুতে দেরি হচ্ছে সকালের মর্নিং-ওয়াক করা হচ্ছে না মিসির আলির পরিকল্পনা হল, আজ থেকে আবার আগের নিয়মে ফিরে যাবেন

বিছানায় শুয়ে হাতের কাছে রাখা টেবিল ল্যাম্প জ্বালালেন কিছুক্ষণ কোনোএকটা বই পড়ে চোখ ক্লান্ত করবেন-এতে চট করে ঘুম চলে আসে মিসির আলির হাতের বইটির নাম GhostGiri, লেখিকা বিখ্যাত মনস্তত্ত্ববিদ টৌরি হেডেন বইটি লেখা হয়েছে ন বছর বয়সী এক মেয়ে জেড়িকে নিয়ে অসম্ভব রূপবতী এই বালিকা মানসিক প্রতিবন্ধী স্কুলে তাঁর ছাত্রী ছিল মেয়েটি পড়াশোনায় খুব ভালো ছিল, কিন্তু কখনো কথা বলত না তার শারীরিক কোনো অসুবিধা ছিল না, তবু সে থাকত কুঁজো হয়ে যদিও সোজা হয়ে দাঁড়ানো তার জন্যে কোনো সমস্যা নয়

মনস্তত্ত্ববিদ টৌরি হেডেন এই আশ্চর্য মেয়েটির কথা ডিটেকটিভ উপন্যাসের চেয়েও রোমাঞ্চকর ভঙ্গিতে বর্ণনা করেছেন মেয়েটির মনের ভেতরকার গোপন অন্ধকার এক-এক করে আলোতে বের করে নিয়ে এসেছেন মিসির আলি দু শ পৃষ্ঠা পর্যন্ত একটানা পড়ে ঘড়ির দিকে তাকালেন, রাত বাজছে তিনটা আরো তিরিশ বাকি আছে এখন শুয়ে পড়া উচিত কিন্তু বইটি শেষ না-করে ঘুমুতে যেতে তাঁর ইচ্ছা করল না

আব্দুল মজিদ ফ্লাস্কে করে চা রেখে গেছে তিনি এক কাপ চা এবং পরপর দুটি সিগারেট খেলেন সিগারেট খেতে-খেতে জোড নামে মেয়েটির কথা ভেবে দীর্ঘনিঃশ্বাস ফেললেন তাঁর মনে হল, এ-জাতীয় মানসিক প্রতিবন্ধী বাংলাদেশেও আছে কিন্তু তাদের সাহায্য করার জন্যে টোরি হেডেনের মতো প্রতিভাবান এবং নিবেদিত মনস্তাত্ত্বিক নেই

মিসির আলি আবার বই পড়া শুরু করার আগে বাথরুমে ঢুকলেন আব্দুল মজিদ বারবার করে বলেছে গভীর রাতে বাথরুমে গেলে যেন দরজা কখনোই বন্ধ না-করা হয়

মিসির আলি দরজা বন্ধ করলেন কেন জানি তাঁর একটু ভয় লাগল সম্ভবত GhostGirl পড়ার কারণে এটা হয়েছে সাময়িকভাবে হলেও ভয়ের একটা বীজ মনের গভীরে ঢুকে গেছে চোখে-মুখে পানি দেবার জন্যে ট্যাপ খুললেন—আশ্চর্য ব্যাপার, ট্যাপে এক ফোঁটা পানি নেই মুখে পানির ঝাপটা দেওয়া দরকার তাঁর ঘরে বোতলে পানি আছে ঐ পানি নিয়ে আসা যায় মিসির আলি বাথরুমের দরজা খুলতে গিয়ে বিস্ময়ে অভিভূত হলেন দরজা খোলা যাচ্ছে না দরজা বন্ধ পরপর দুবার চেষ্টা করলেন নব ঘোরানোই যাচ্ছে না আশ্চর্য তো! ফুলের গন্ধ পাওয়া যাচ্ছে হালকা গন্ধ, কিন্তু পাওয়া যাচ্ছে

তিনি নব ছেড়ে দিয়ে দরজা থেকে সরে দাঁড়ালেন তাঁকে খানিকটা ভীত বলে মনে হল তিনি নিঃশব্দে বাথরুমের অন্য প্রান্তে সরে গেলেন এবং ছোট শিশুদের মতো হাঁটু গেড়ে বসে গেলেন আর তখনি বাথরুমের বাতি নিভে গেল ঘর হল নিকষ অন্ধকার! এত অন্ধকার মিসির আলি এর আগে কখনো দেখেন নি আলোর ক্ষীণ রেখা সব অন্ধকারেই থাকে –কিন্তু বাথরুমে তাও নেই তাঁর শরীর কাঁপছে, বুক ধড়ফড় করছে এগুলি আর কিছুই নী, সেন্স ডিপ্রাইভেশনের ফলাফল কেউ হঠাৎ অন্ধ হয়ে গেলে ভয়াবহ মানসিক আঘাতের সম্মুখীন হয় তাঁরও তাই হচ্ছে! চোখ থেকেও কিছুই দেখতে পাচ্ছেন না

মিসির আলি বসে আছেন চুপচাপ তাঁর পকেটে সিগারেটের প্যাকেট

এবং দিয়াশলাই আছে   ইচ্ছা করলেই তিনি দিয়াশলাই জ্বালাতে পারেন   জ্বালালেন না, বরং উবু হয়ে একটা বড় ধরনের কোনো ঘটনার জন্যে অপেক্ষা করতে লাগলেন   সেই ঘটনা ঘটল   তিনি পরিষ্কার শুনলেন, ঠিক তাঁর কানের কাছে শিশুদের মতো গলায় কে-একজন ডাকল, মিসির আলি   এই মিসির আলি

জবাব দেবার ইচ্ছা প্রাণপণে দমন করে তিনি পাথরের মূর্তির মতো স্থির হয়ে রইলেন—একচুলও নড়লেন না   আবারো সেই অশরীরী শব্দ হল   বাথরুমের ভেতরে আবারো বালক-কণ্ঠে কে যেন বলল, মিসির আলি, তুমি কোথায়? তুমি কি আমার কথা শুনতে পাচ্ছে?

একটু হাসির শব্দও যেন পাওয়া গেল   তারপর দীর্ঘনিঃশ্বাসের শব্দ মিসির আলি নিজেকে আরো ছোট করে বসে রইলেন আগের জায়গায়   তিনি যে- ভঙ্গিতে গুটিসুটি মেরে বসেছেন, তাকে বলে Mothers womb position. মায়ের পেটে শিশুরা এইভাবেই থাকে বসে থাকার এই ভঙ্গিটি ভয় কাটাতে সাহায্য করে   কারণ মায়ের জরায়ু এমন এক স্থান, যেখানে ভয়ের কোনো স্থান নেই   শিশুর জন্যে এই পৃথিবীর সবচেয়ে নিরাপদ স্থান   ভয় পেলেই এই জায়গাটার জন্যে মানুষের মনে এক ধরনের ব্যাকুলতা জাগে

মিসির আলি ভয় কাটানোর প্রচলিত পদ্ধতিগুলি নিয়ে দ্রুত ভাবছেন ভয় কাটানোর সর্বজনস্বীকৃত পদ্ধতি হচ্ছে নগ্ন হয়ে যাওয়া   বলা হয়ে থাকে-ভৌতিক কোনো কারণে ভয় পেলে নগ্ন হওয়ামাত্র ভয় অর্ধেক কমে যায়   এর বৈজ্ঞানিক ব্যাখ্যা কী হতে পারে? মিসির আলির মাথায় আসছে না   মায়ের পেটে আমরা নগ্ন হয়ে ছিলাম, এই কি ব্যাখ্যা? এটা নিয়ে এক সময় ভাবতে হবে

ভয় কাটানোর আরেকটি পদ্ধতি হল বড়-বড় নিঃশ্বাস নেওয়া   এই পদ্ধতির পেছনে বৈজ্ঞানিক যুক্তি আছে-বড়-বড় নিঃশ্বাস নেবার অর্থ বেশি করে অক্সিজেন নেওয়া   শরীরে বেশি অক্সিজেন যাওয়া মানে মস্তিষ্কে বেশি অক্সিজেন যাওয়া

তীব্র পিপাসা হচ্ছে   বুক-মুখ শুকিয়ে কাঠ   এত ভয় পাচ্ছেন কেন?

বন্ধ ঘর   অশরীরী কণ্ঠ   গন্ধ-জমাট অন্ধকার-এর বাইরেও কি কিছু আছে?

মিসির আলি নিজের নাড়ি ধরলেন   নাড়ি খুব দ্রুত চলছে   কত দ্রুত তা অবশ্যি তিনি ধরতে পারছেন না   সঙ্গে ঘড়ি নেই   মনে হচ্ছে বাথরুমের এই অন্ধকার ঘরে সময় আটকে গেছে   কখনো বোধ হয় ভোর হবে না   আইনষ্টাইনের থিওরি অব রিলেটিভিটি   সময় শ্লথ হয়ে গেছে   ভোর হতে কত বাকি?

এক সময় সামান্য আলোর আভা দেখা গেল   ভোর বোধহয় হচ্ছে মিসির আলি বাথরুমের দরজায় হাত রাখলেন   দরজা খুলে গেল তাঁর ঘরের দরজা বন্ধ   দরজা খুলে তিনি বাইরে এলেন   আকাশ ফরসা হলেও চারদিক এখনো অন্ধকার! এই অন্ধকারে সবুজ শাড়ি পরে নাদিয়া ঘুরছেন   মিসির আলিকে দেখে তিনি খুশি-খুশি গলায় বললেন, আরে, আপনি কি রোজ এত ভোরে ওঠেন?

মিসির আলি সিগারেট ধরাতে-ধরাতে বললেন, রোজ উঠি না, আজ উঠলাম

ভেরি গুড   আসুন, একসঙ্গে খানিকক্ষণ হাঁটি   চা দিতে বলেছি   চা খেতে-খেতে হাঁটার মধ্যে অন্য এক ধরনের আনন্দ আছে

মিসির আলি বাগানে নেমে এসে বললেন, আমি আজ চলে যাব আপনার বাড়িতে বেশ আনন্দে সময় কেটেছে   আপনাকে ধন্যবাদ

নাদিয়া ভুরু কুঁচকে বললেন, আজ চলে যাবেন মানে? আপনি কি সমস্যার সমাধান করেছেন?

হ্যাঁ, করেছি   আপনি সকালে নাশতা খাবার সময় এ-বাড়িতে যারা উপস্থিত আছে সবাইকে ডাকুন, আমি সবার সামনে ব্যাখ্যা করব

সবার সামনে ব্যাখ্যা করার দরকার কী? আমাকে বলুন

আমি সবার সামনেই বলতে চাই

নাদিয়া কিছুক্ষণ স্থির চোখে মিসির আলির দিকে তাকিয়ে হেসে ফেললেন  মিসির আলিও হাসলেন

মেয়েটি আজও সবুজ শাড়ি পরেছে  মেয়েটি বোধহয় কালার-ব্লাইন্ড একমাত্র কালার-ব্লাইণ্ডদেরই বিশেষ কোনো রঙের প্রতি দুর্বলতা থাকে  মিসির আলি বললেন, রবীন্দ্রনাথ যে কালার-ব্লাইন্ড ছিলেন তা কি আপনি জানেন?

না, জানি না  আপনার কাছে প্রথম শুনলাম

রবীন্দ্রনাথ ছিলেন কালার-ব্লাইন্ড  তিনি সবুজ রঙ দেখতে পেতেন না

নাদিয়া বললেন, তাতে তাঁর সাহিত্যের বা গানের কোনো ক্ষতি হয় নি কিন্তু আমার প্রশ্ন হচ্ছে, আপনি হঠাৎ করে কালার-ব্লাইন্ডের প্রশ্ন তুললেন কেন?

এমনি তুললাম  কোনো কারণ নেই

আপনি কি সত্যি-সত্যি রহস্যের মীমাংসা করেছেন?

মনে হয় করেছি

মনে হয় বলছেন কেন? আপনি কি নিশ্চিত না?

না  প্রকৃতি মানুষকে Truth—কে স্পর্শ করার অনুমতি দিয়েছে, কিন্তু Absolute truth-কে স্পর্শ করার অনুমতি দেয় নি  ঐটি প্রকৃতির রাজত্ব  মানুষের সেখানে প্রবেশাধিকার নেই

# চতুর্দশ

বাড়ির সবাই এসেছে

মিসির আলি তাদের চোখে মুখে কৌতূহল এবং সেইসঙ্গে চাপা উদ্বেগ লক্ষ্য করলেন সবচেয়ে বেশি চিন্তিত মনে হচ্ছে সাফকাতকে সে রীতিমতো ঘামছে ঘনঘন ঢোক গিলছে মিসির আলি কীভাবে শুরু করবেন বুঝতে পারছেন না নাদিয়া বললেন, বলুন কি বলবেন চুপ করে আছেন কেন?

মিসির আলি সিগারেট ধরলেন সিগারেটে লম্বা টান দিয়ে খানিকক্ষণ কেশে গলা পরিষ্কার করে শুরু করলেন–

কাল রাতে আমি প্রচণ্ড ভয় পেয়েছিলাম আমার বাথরুমের দরজা বন্ধ হয়ে গিয়েছিল বাতি নিভে গিয়েছিল আমি অশরীরী একটি কণ্ঠ শুনলাম! একটা বাচ্চা ছেলে-আমার নাম ধরে ডাকল ফুলের গন্ধ পেলাম আপনারা বুঝতেই পারছেন, ভয়াবহ ব্যাপার আমি আতঙ্কে অস্থির হয়ে গেলাম অথচ মজার ব্যাপার হচ্ছে, আমি কিন্তু এ-জাতীয় একটি পরিস্থিতির জন্যে মনে-মনে তৈরি ছিলাম আমি জানতাম একদিন-না-একদিন এ-রকম ঘটনা আমার ক্ষেত্রে ঘটবে দরজা বন্ধ হয়ে যাবে বাতি নিভে যাবে গলার আওয়াজ শুনব ফুলের গন্ধ পাব আমি খুব ভালোমতো জানতাম, পুরো ব্যাপারটা সাজানো তার পরেও আমি প্রচণ্ড ভয় পেয়েছি …

আমি আমার নিজের ভয় থেকেই পারছি, ওসমান গনি সাহেব এবং তাঁর স্ত্রী কী পরিমাণ ভয় পেয়েছেন তাঁর স্ত্রী সম্পর্কে আমি নিশ্চিত নই, কিন্তু আমি নিশ্চিত যে, ওসমান গনি সাহেবকে এই অবস্থার ভেতর দিয়ে যেতে হয়েছিল আমার ধারণা, তিনি আমার চেয়ে হাজার গুণ বেশি ভয় পেয়েছেন কারণ তিনি জানেন না যে পুরো ব্যাপারটা সাজানো তিনি ধরেই নিয়েছেন যা ঘটছে সবই সত্যি একটা ভয়ংকর

ভীতিক কাণ্ড তিনি প্রত্যক্ষ করেছেন এর সঙ্গে তিনি জড়িয়েছেন একটি শিশুর অপমৃত্যু

নাদিয়া মিসির আলিকে থামিয়ে দিয়ে তীক্ষ্ণ গলায়, সাজানো ঘটনা কেন বলছেন? সাজানো ঘটনা বলার পিছনে আপনার যুক্তি কী?

যুক্তির অংশে যাবার আগে আপনি আমার কিছু প্রশ্নের জবাব দিন আপনার বাবার মৃত্যু মৃত্যু বাথটাবে, তাই না?

হ্যাঁ

কতটুকু পানি ছিল বাথটাবে?

অল্প পানি ছিল

আপনার নিশ্চয়ই মনে আছে -ঐ রাতে কলে পানি ছিল না?

আমার তেমন কিছু মনে পড়ছে না পানি আছে কি না তা নিয়ে মাথা ঘামানোর মতো মনের অবস্থা আমার ছিল না

মিসির আলি সিগারেট ধরাতে-ধরাতে বললেন, পানি না-থাকাটাই কিন্তু স্বাভাবিক পানি থাকলে বাথটাব পানিতে পূর্ণ হয়ে যেত দরজা ভেঙে বাথরুমে ঢুকলে আপনি দেখতেন তখনো কল দিয়ে পানি পড়ছে আপনি নিশ্চয়ই তা দেখেন নি?

নাদিয়া বললেন, আমি এত কিছু লক্ষ করি নি তবে বাথরুমে ঢুকে আমি কল দিয়ে পানি পড়তে দেখি নি বাথরুমে পানি ছিল কি ছিল না, তা এত জরুরি কেন?

জরুরি কেন, বলছি ......

এক-এক করে বলি ছোটবেলায় আমরা একধরনের খেলা খেলতাম খেলার নাম টক্কা খেলা পেঁপে গাছের পাতা দিয়ে খেলাটা খেলা হত পেঁপে গাছের পাতার লম্বা ডাঁটাটা ফাঁপা সেই ফাঁপা ডাঁটায় মুখ লাগিয়ে

একজনের কানের কাছে ডাটার অন্য প্রান্ত নিয়ে বিকট চিৎকার করা–টক্কা টক্কা   এই হচ্ছে টক্কা খেলা শব্দ শুনে কিনে তাল লেগে যেত ……

পেঁপে পাতার ডাটা না নিয়ে একটা লম্বা নল যদি নেওয়া হয়, সেই নিলে মুখ লাগিয়ে কেউ কথা বললে, নলের অন্য প্রান্তে যে আছে সে কথা শুনবে   শব্দ প্রবাহিত হয় বায়ুর মাধ্যমে   নলের ভেতর আছে বায়ু!…….

এখন দেখা যাক বাথরুমে কী ঘটেছে   আমার নিজের অভিজ্ঞতা বলি-দরজা আটকে যাবার কিছুক্ষণ পর আমি ঠিক আমার কানের কাছে একটা বাচ্চা ছেলের গলা শুনলাম   ভয়ংকর ব্যাপার তো বটেই   তবে ঘটনা কিন্তু সহজ   এক ধরনের টক্কা খেলা

নাদিয়া তীক্ষ্ণ গলায় বললেন, টিক্কা খেলা মানে?

মিসির আলি বললেন, বাচ্চা ছেলের প্রেতাত্মা আমার সঙ্গে কথা বলে নি   প্রেতাত্মা সেজে অন্য কেউ কথা বলেছে-খুব সম্ভব একটি মেয়ে কথা বলেছে   মেয়েদের গলার স্বর বাচ্চাদের মতো হাই পিচের হয়ে থাকে   সে কথা বলেছে   অন্য কোনো বাথরুমে বসে   বাথরুমের পানির ট্যাপের কাছে মুখ নিয়ে যেহেতু নালে কোনো পানি নেই, ফাঁপা নল, সেহেতু টক্কা খেলার মতোই শব্দ ভেসে এসেছে আমার বাথরুমে এই হল ব্যাপার

নাদিয়া তীক্ষ্ণ কণ্ঠে বললেন, মিসির আলি সাহেব, পানির ট্যাংক ভর্তি থাকে পানিতে   পানির ট্যাপ পুরোপুরি পানিশূন্য হতে হলে ট্যাংক খালি হতে হবে

তা ঠিক   কিন্তু আমার ধারণা ট্যাংক থেকে যে পাইপ এসেছে সেই পাইপে স্টপার আছে   অর্থাৎ ট্যাংক ভর্তি রেখেও স্টপার আটকে দিয়ে পানির পাইপ খালি করা যায়   যে-কোনো একটা ট্র্যাপ খুলে রাখলেই পাইপের সব পানি বের হয়ে আসবে

সাফকাত বলল, স্যার ঠিক কথাই বলেছেন  পাইপের মুখে একটা চাবি আছে  আমার মনে আছে, ঐ রাতে পানি ছিল না  আমি চাবিতে গণ্ডগোল আছে কি না দেখার জন্যে ছাদে গিয়েছিলাম  ,

মিসির আলি বললেন, এখন আপনারা বুঝতে পারছেন ব্যাপারটা করা হচ্ছে ভয় দেখানোর জন্যে  এমন ভয়, যেন সেই ভয়ে হৃৎস্পন্দন থেমে যায়  বাথরুমের দরজা বন্ধ করা খুব সহজ  বাইরে থেকে কেউ খুব শক্ত হাতে নবটা চেপে ধরলেই হবে

সাফকাত বলল, স্যার, কিছু মনে করবেন না–আপনার ঘরের ব্যাপারটা ধরুন  আপনার বাথরুমের নব চেপে ধরতে হলে আপনার শোবার ঘরে ঢুকতে হবে  কিন্তু আপনার শোবার ঘর ছিল তালাবন্ধ

হ্যাঁ, তালাবন্ধ ছিল  কিন্তু সাফকাত সাহেব, আপনি ভুলে যাচ্ছেন কেন– এ-বাড়ির প্রতিটি বন্ধ দরজা চাবি দিয়ে বাইরে থেকে খোলা যায় কাজেই এমন কেউ আমার ঘরে ঢুকেছে যার কাছে আছে চাবির গোছা আমি যতদূর জানি এ-বাড়িতে দু সেট চাবি আছে  এক সেট আছে নাদিয়া গনির কাছে  অন্য সেট থাকে মিউজিক লাইব্রেরির ড্রইয়ারে .....

কেউ একজন চাবি দিয়ে দরজা খুলে আমার ঘরে ঢুকেছে  এক হাত দিয়ে চেপে ধরেছে আমার বাথরুমের নব  অন্য হাতে বাথরুমের সুইচ নিভিয়ে দিয়েছে  আপনারা হয়তো লক্ষ করেছেন, এ-বাড়ির প্রতিটি বাথরুমের সুইচ বাইরে  কাজেই যে ভয় পাওয়াতে চাচ্ছে, তার জন্যে খুব সুবিধা হয়ে গেল  .......

বুঝতেই পারছেন–ভয় দেখানোর এই ভয়ংকর খেলা একজনের পক্ষে সম্ভব নয়  খুব কম করে হলেও দু জনের টীম দরকার  খুব ভালো টীমওয়ার্ক ছাড়া এ-কাজ হবে না  একজন বাথরুমের দরজার নব চেপে ধরে থাকবে, অন্যজন অন্য কোনো বাথরুমের ট্যাপে মুখ লাগিয়ে কথা বলবে  ......

আপনাদের আমি আগেই বলেছি, আমাকেও যে ভয় দেখানো হবে সে

বিষয়ে আমি পুরোপুরি নিশ্চিত ছিলাম এবং মনে-মনে তার জন্যে অপেক্ষা করছিলাম  মানসিক প্রস্তুতি ছাড়াও অন্য ধরনের প্রস্তুতিও আমার মধ্যে ছিল  রাতের বেলা আমি যতবার বাথরুমে যেতাম ততবারই বাথরুমের বাইরের নবে কয়েক ফোঁটা সিলভার নাইট্রেটের দ্রবণ দিয়ে রাখতাম  দ্রবণটা পানির মতো বর্ণহীন, দু-এক ফোঁটা দ্রবণে নবটা ভেজা-ভেজা থাকত  বাথরুমের নব ভেজা থাকা কোনো অস্বাভাবিক ব্যাপার নয়  যে ভয় দেখাতে আসছে, সে কোনো কিছুনা-ভেবেই হাত দেবে  সঙ্গে-সঙ্গে তার হাতে দাগ পড়ে যাবে  সিলভার নাইটেটের দাগ কঠিন দাগ  সপ্তাহখানেক থাকবেই  আমি আরো একটি জিনিস করেছি  বাথরুমের দরজার সামনে যে দাঁড়াবে, তার পায়ের ছাপ যেন ভালোমতো পড়ে তার ব্যবস্থা করেছি  ........

কেডস জুতোর ছাপ আমার বাথরুমের দরজার সামনে আপনারা দেখতে পাবেন  জুতোর নাম্বার হচ্ছে বার! আব্দুল মজিদ  এই জাতীয় জুতো পরে  আব্দুল মজিদ যদি তার হাত খোলে তাহলে সেখানে আমরা সিলভার নাইট্রেটের দাগ দেখতে পাব বলেই আমার ধারণা

কেউ কোনো কথা বলছে না  সবাই স্থির দৃষ্টিতে তাকিয়ে আছে  শুধু সালেহার চোখ ভেজা  চোখে গভীর বিস্ময় নিয়ে তাকিয়ে আছে মজিদের দিকে  আব্দুল মজিদের দু হাত মুঠিবন্ধ  সে বসে আছে মাথা নিচু করে  সে কারো দিকেই তাকাচ্ছে না

মিসির আলি আব্দুল মজিদকে সম্পূর্ণ অগ্রাহ্য করে নিজের মনে কথা বলে যেতে লাগলেন

ফুলের গন্ধের ব্যাপারটা আপনাদের বলি  আমি ফুলের গন্ধ পেয়েছিলাম  এটা আসলে ছিল জর্দার গন্ধ, আসত আব্দুল মজিদের মুখ থেকে  জর্দা খাওয়ার কারণে সে সব সময় মুখে জর্দার গন্ধ নিয়ে বেড়ায়,নিজে তা বুঝতে পারে না  কারণ এই গন্ধে সে অভ্যস্ত  আব্দুল মজিদের ওপর সন্দেহ হবার আরেকটি কারণ হচ্ছে, সে একসময় রানা কনস্ট্রাকশানে প্লামিং মিস্ত্রি হিসেবে কাজ করেছে  কাজেই শূন্য নলের ভেতর শব্দ পরিচালনার ব্যাপার সে জানত  জানা বিদ্যাই সে ব্যবহার করেছে  .....

এখন আসা যাক হত্যাকাণ্ডগুলি কীভাবে করা হল প্রথম হত্যা- নাদিয়ার মার মৃত্যুর জন্যে আব্দুল মজিদ এবং তার মা দায়ী নয় বলেই আমার বিশ্বাস শিশুটি মারা যাবার পর এই মহিলা মানসিকভাবে অসুস্থ হয়ে পড়েন তীব্র অপরাধবোধের কারণে বাথরুমে গেলেই তাঁর মনে হত বাথরুমের দরজা বোধ- হয় আর খুলবে না এগুলি আমার অনুমান ভয় পেয়ে হার্টফেল করে তিনি বাথরুমে মারা যান ওসমান গনিকে হত্যার জন্যে আব্দুল মজিদ এবং তার মা এই ব্যাপারটি সুন্দর করে ব্যবহার করে সুযোগ পেলেই তারা ভয় দেখাতে থাকে বাড়িতে ভয়ংকর এক আবহাওয়াও তারা তৈরি করে সবাইকেই ভয় দেখায়, যাতে করে সবার মনে এক সময় এই ধারণা হয় যে বাড়িতে ভৌতিক কিছু আছে এটা আর কিছুই না, পরিবেশ তৈরি করা মজিদ আশা করতে থাকে ওসমান গনির স্ত্রী যেভাবে মারা গেছেন-ওসমান গনিও সেইভাবে মারা যাবেন ভয় পেয়ে হার্টফেল করবেন তাই হয় সুন্দর একটি হত্যাকাণ্ড ঘটে যায় সুন্দর এই কারণে যে, হত্যকারী হত্যা করে অনেক দূর থেকে প্রচলিত আইনে এ-জাতীয় হত্যাকারীর বিচার আমার ধারণায় সম্ভব নয় ....

এখন হত্যার মোটিভে আসি মোটিভ জটিল নয়, সহজ পরিবারের তিন সদস্যের দু জন শেষ, একজন বাকি সেই একজন শেষ হলে– বিপুল সম্পত্তি চলে যাবে আব্দুল মজিদ এবং তার মার হাতে কারণ এরাই ওসমান গনির নিকট আত্মীয় আমার যা বলার আমি বলেছি আপনাদের কারো কোনো প্রশ্ন থাকলে করতে পারেন

কেউ কোনো প্রশ্ন করল না মিসির আলি উঠে দাঁড়াতে-দাঁড়াতে বললেন, আমি আমার নিজের আস্তানায় চলে যাব আমার কাজ শেষ নদিয়া, আপনি কি আপনার ড্রাইভারকে একটু বলে দেবেন আমাকে পৌঁছে দিতে?

নাদিয়া পাথরের মতো মুখ করে বসে আছেন মনে হচ্ছে না, মিসির আলির কোনো কথা তিনি শুনতে পেয়েছেন মিসির আলি আব্দুল মজিদের মার দিকে তাকিয়ে বললেন, আপনার একটি কথা আমার খুব ভালো লেগেছে আপনি বলেছিলেন, আল্লাহ্ বলেন, নিয়তিকে গালি দিও না, কারণ আমিই নিয়তি এটা কোথায় আছে বলুন তো? কোন

সূরা?

বৃদ্ধ জবাব দিলেন না স্থির চোখে মিসির আলির দিকে তাকিয়ে রইলেন মিসির আলি বললেন, নাদিয়া বলছিলেন, আপনি নাকি খুব সুন্দর গল্প বলতে পারেন আমার খুব ইচ্ছা একদিন এসে আপনার গল্প শুনি যদি অনুমতি দেন একদিন এসে আপনার গল্প শুনব আচ্ছা, আজ তাহলে যাই

গাড়ি মিসির আলিকে নিয়ে রওনা হয়েছে তিনি আশা করেছিলেন, এ-বাড়ি ছেড়ে রওনা হবার সময় নাদিয়া এসে বিদায় দেবেন কিছু বলবেন নাদিয়া দোতলা থেকে নিচে নামেন নি বাড়ি ছেড়ে যাবার সময় এই মেয়েটির সুন্দর মুখ আরেক বার দেখতে ইচ্ছা করছিল জানতে ইচ্ছা করছিল সবুজ শাড়ি এই মেয়েটির এত প্রিয় কেন জানা গেল না

মিসির আলি খুব ক্লান্ত বোধ করছেন তাঁর অনেক দিনের সাথী তীব্র মাথার যন্ত্রণা আবার ফিরে এসেছে চোখ জ্বালা করছে তাকিয়ে থাকতে পারছেন না গাড়ির সীটে হেলান দিয়ে তিনি চোখ বন্ধ করে আছেন রহস্যের জট খোলার মধ্যে তীব্র আনন্দ আছে সেই আনন্দ তিনি পাচ্ছেন না কারণ রহস্যের একটি অংশের জুট তিনি খুলতে পারেন নি একটি অংশ এখনো অমীমাংসিত অম্বিকাবাবু কেন তাঁকে এই হত্যাকাণ্ডের সঙ্গে জড়ালেন? তিনি কি আগাম জানতেন এমন কিছু ঘটতে যাচ্ছে? যদি জানতেন, তাহলে কীভাবে জেনেছেন? ওসমান গনির কথাবার্তা থেকে আঁচ করেছিলেন? তিনি কখনো ওসমান গনির বাসায় যেতেন না দূর থেকে এত বড় একটি ঘটনা আঁচ করা কি সম্ভব? তাহলে কি তাঁর জ্যোতিষ শাস্ত্র তাঁকে সাহায্য করেছে? তা হয় না জ্যোতিষ শাস্ত্র বলে কিছু নেই

অম্বিকাবাবু কেন ওসমান গনির বাড়িতে কখনো যেতেন না? মিসির আলির মনে ক্ষীণ সন্দেহ-হয়তো—বা ওসমান গনির পালক পুত্রটি অম্বিকাবাবুর তিনি তাঁর নিজের ছেলেকে এদের হাতে তুলে দেন তা যদি হয়, তাহলে অম্বিকাবাবুর ওসমান গনির বাড়িতে না-যাওয়ার একটা ব্যাখ্যা দাঁড় করানো যায় ব্যাখ্যাটি পুরোপুরি গ্রহণযোগ্য নয়

অম্বিকাবাবু কেন তাঁর ছেলেকে দিয়ে দেবেন? এ-জাতীয় ঘটনা দরিদ্রদের মধ্যে ঘটে অম্বিকাবাবু হতদরিদ্রের মধ্যে পড়েন না তিনি একজন স্কুল শিক্ষক তাছাড়া পুত্রের স্থান হিন্দুসমাজে অনেক ওপরে মুখাগ্নিতে পুত্রের প্রয়োজন মৃত্যুর পর পুত্রহীন পিতামাতার স্থান হয় পুন্নম নরকে এমন অবস্থায় কেউ তার নিজের ছেলেকে দিয়ে দেবে, তা বিশ্বাস্য নয় মিসির আলি আশা করেছিলেন গুলশান থানার ওসি সাহেব এ-ব্যাপারে তাঁকে সাহায্য করবেন ছেলেটির অপঘাত মৃত্যুর পর নিশ্চয়ই থানায় জিডি এটি করা হয়েছিল সেখানে ছেলেটির সত্যিকার বাবার নাম থাকার কথা কিন্তু ওসি সাহেব কোনো সাহায্য করতে পারেন নি সতের বছরের পুরানো কাগজপত্র জোগাড় করা যায় নি তবে এই রহস্যের সমাধান তেমন জটিল নয় অম্বিকাবাবু এবং তাঁর কন্যাকে জিজ্ঞেস করলেই জানা যাবে এমনও হতে পারে অম্বিকাবাবুর পুত্রের যখন ছমাস বয়স তখন তাঁর স্ত্রী মারা যান ছোট্ট শিশুটিকে নিয়ে অম্বিকাবাবু খুবই বিব্রত বোধ করতে থাকেন … অতসীকে জিজ্ঞেস করলেই তো জানা যাবে কবে তার মা মারা গিয়েছেন মিসির আলির কেন জানি জানতে ইচ্ছা করছে না থাকুক না কিছু রহস্য অমীমাংসিত প্রকৃতি সব রহস্য মানুষকে জানাতে চায় না কিছু নিজের কাছে লুকিয়ে রাখতে চায় থাকুক না সেই সব রহস্য লুকানো সব জানতেই হবে এমন কোনো কথা আছে?

সারা রাতের অনিদ্রা এবং ক্লান্তির কারণেই হয়তো-বা মিসির আলির তন্দ্রার মতো হল তন্দ্রার মধ্যেই তিনি একটা স্বপ্ন দেখলেন স্বপ্নে সাত-আট বছরের একটি বালককে দেখা গেল বালকটি ছুটতে—ছুটতে তাঁর কাছে এসে থমকে দাঁড়াল লজ্জা পেয়ে মাথা নিচু করল মিসির আলি বললেন, কিছু বলবে খোকা? ছেলেটি না-সূচক মাথা নাড়ল স্বপ্নের মধ্যেই মিসির আলির মনে হল—এই সেই ছেলে-যে বাথরুমে কঠিন মৃত্যুকে গ্রহণ করেছে

মিসির আলি বললেন, তুমি বাথরুমে মারা গিয়েছিলে, তাই না খোকা?

ছেলেটি হাঁ-সূচক মাথা নাড়ল

বুঝলে খোকা–এ হচ্ছে নিয়তি নিয়তিকে দোষ দিয়ে কোনো লাভ

নেই–কারণ নিয়তি হচ্ছে ঈশ্বর স্বয়ং

ছেলেটি আবার হাঁ-সূচক মাথা নাড়ুল   মিসির আলি বললেন, তুমি কিছু বলতে চাইলে বলতে পার

ছেলেটি নিচু গলায় বলল, আপনি আমার বোনকে বিপদ থেকে রক্ষা করেছেন   আমি আপনার জন্যে উপহার নিয়ে এসেছি

কী উপহোর?

তা বলব না

ছেলেটি খুব হাসতে লাগল   মিসির আলির ঘুম ভেঙে গেল   অন্য যে-কেউ এই স্বপ্নে অভিভূত হত, মিসির আলি হলেন না   কারণ তিনি জানেন, উত্তপ্ত মস্তিকের কল্পনাই স্বপ্ন হিসেবে তাঁর কাছে এসেছে   এর বেশি কিছু না

গাড়ির ড্রাইভার বলল, গান দেব স্যার? মিসির আলি হ্যাঁ, না কিছু বললেন না   ড্রাইভার গান দিয়ে দিল   মিসির আলি চোখ বন্ধ করে গান শুনতে লাগলেন–

এস কন্ন স্নান নব ধারা জলে

এস নীপবনে ছায়াবীথি তলে…

মিসির আলির মনে হল ধারাজলে স্নানের এই আমন্ত্রণ সবার জন্যে কিন্তু কেউ তা গ্রহণ করে না, নীপবন থাকে শূন্য……**(চলবে)**




# আমি এবং আমরা

## প্রথম

মিসির আলি দু শ গ্রাম পাইজং চাল কিনে এনেছেন চাল রাখা হয়েছে একটা হরলিক্সের কোটায় গত চারদিন ধরে তিনি একটা এক্সপেরিমেন্ট করছেন চায়ের চামচে তিন চামচ চাল তিনি জানালার পাশে ছড়িয়ে দেন তারপর একটু আড়াল থেকে লক্ষ করেন-কী ঘটে

যা ঘটে তা বিচিত্র অন্তত তার কাছে বিচিত্র বলেই মনে হয় দুটা চড়ুই পাখি চাল খেতে আসে একটি খায়, অন্যটি জানালার রেলিঙে গভীর ভঙ্গিতে বসে থাকে ব্যাপারটা রোজই ঘটছে পক্ষী সমাজে পুরুষ স্ত্রী পাখির চেয়ে সুন্দর হয়, কাজেই ধরে নেওয়া যায় যে পাখিটি চাল খাচ্ছে সেটা পুরুষ পাখি গভীর ভঙ্গিতে যে বসে আছে, সে তার স্ত্রী কিংবা বান্ধবী পক্ষী সমাজে বিবাহ প্রথা চালু আছে কিনা মিসির আলি জানেন না একটি পুরুষ পাখি একজন সঙ্গিনী নিয়েই সন্তুষ্ট থাকে, না সঙ্গিনী বদল করে-এই ব্যাপারটা মিসির আলির জানতে ইচ্ছা করছে জানেন না পক্ষী বিষয়ক প্রচুর বই তিনি যোগাড় করেছেন বইগুলোতে অনেক কিছুই আছে, কিন্তু এই জরুরি বিষয়টা নেই

পাবলিক লাইব্রেরিতে পুরোনো একটি বই পাওয়া গেল-ইরভিং ল্যাংষ্টোনের The Realm of Birds. সেখানে পাখিদের বিচিত্র স্বভাবের অনেক কিছুই লেখা, কিন্তু কোথাও নেই একটি পাখি খাবে, অন্যটি দূরে দাঁড়িয়ে দেখবো রহস্যটা কী? এই পাখিটির কি খিদে নেই? নাকি সে এক ধরনের উপবাসের ভেতর দিয়ে যাচ্ছে? পক্ষী বিশারদরা কী বলেন? বিশারদদের ব্যাপারে মিসির আলির এক ধরনের এ্যালার্জি আছে বিশেষজ্ঞদের কিছু জিজ্ঞেস করলেই তাঁরা এমন ভঙ্গিতে তাকান যেন প্রশ্নকর্তার অজ্ঞতায় খুব বিরক্ত হচ্ছেন প্রশ্ন পুরোপুরি না শুনেই জবাব দিতে শুরু করেন সেই জবাব বেদবাক্যের মতো গ্রহণ করতে হবে বিশেষজ্ঞদের জবাবের ওপর প্রশ্ন করা যাবে না বিনয় নামক সদগুণটি বিশেষজ্ঞদের নেই দীর্ঘদিন পড়াশোনা করে তাঁরা যা শেখেন তায় চেয়ে অনেক বেশি শেখেন–অহংকার প্রকাশের কায়দাকানুন পাখির ব্যাপারটাই ধরা যাক তিনি ঢাকা বিশ্ববিদ্যালয়ের প্রাণিবিদ্যা বিভাগের একজন অধ্যাপকের কাছে গিয়েছিলেন সেই ভদ্রলোক সমস্যা পুরোপুরি না শুনেই বললেন, এটা কোনো ব্যাপার না খিদে নেই তাই খাচ্ছে না, পশু ও প্রাণিজগতের নিয়ম হল খিদেয় খাদ্য গ্রহণ করা একমাত্র মানুষই খিদে না থাকলেও লোভে পড়ে খায়

মিসির আলি বললেন, প্রতিদিন একটা পাখির খিদে থাকবে না, অন্য একটার থাকবে-এটা কি যুক্তিযুক্ত?

একটা বিশেষ পাখিই যে খাচ্ছে না তাইবা আপনি ধরে নিচ্ছেন কেন? সব পাখি দেখতে এক রকম একদিন একটা খাচ্ছে, অন্যদিন আরেকটা খাচ্ছে

আমি পাখি দুটাকে চিনি খুব ভালো করে চিনি অসংখ্য চড়ুই পাখির মধ্যেও আমি এদের আলাদা করতে পারব

অধ্যাপক ভদ্রলোক অনেকক্ষণ গা দুলিয়ে হাসলেন তারপর ছোট শিশুকে বোঝানোর ভঙ্গিতে বললেন—একটা মশা আপনার গায়ে কামড় দিল, তারপর সেটা উড়ে গিয়ে অন্য মশাদের সঙ্গে মিশল আপনি কি সেই মশাটি আলাদা করতে পারবেন?

না

যদি না পারেন তা হলে চড়ুই পাখিও আলাদা করতে পারবেন না পুরুষ চড়ুই এবং মেয়ে চড়ুই দেখতে এক রকম ভাই, এখন আপনি যান এগারোটার সময় আমার ক্লাস, আমি কিছুক্ষণ পড়াশোনা করব

ভদ্রলোক মিসির আলিকে সম্পূর্ণ অগ্রাহ্য করে ডিকশনারি সাইজের এক বই খুলে পড়তে শুরু করলেন ভাবটা এরকম যে আজেবাজে লোকের সঙ্গে কথা বলে নষ্ট করার মতো সময় তার নেই দেখা যাচ্ছে, সবাই ব্যস্ত সবারই সময়ের টানাটানি একমাত্র তঁরই অফুরন্ত সময় সময় কাটানোই তার সমস্যা হয়ে দাঁড়িয়েছে কিছুই করার নেই মিসির আলির ডাক্তার তাঁকে বলেছেন—একজন মানুষের শরীরে যত ধরনের সমস্যা থাকা সম্ভব তার সবই আপনার আছে লিভারের প্রায় পুরোটাই নষ্ট করে ফেলেছেন অগ্ন্যাশয় থেকে সিক্রেশন হচ্ছে না রক্তে ডাবলিউ বিসি-র পরিমাণ খুব বেশি আপনার হার্টেরও সমস্যা আছে, ড্রপ বিট হচ্ছে আপনাকে যা করতে হবে তা হল –দিনের পর দিন বিছানায় শুয়ে থাকা বুঝতে পারছেন?

পারছি

সিগারেট ছেড়েছেন?

এখনো ছাড়ি নি   তবে শিগগিরই ছাড়ব

উপদেশ দিতে হয় বলে দিচ্ছি   মনে হয় না   আপনি আমার উপদেশের প্রতি কোনো রকম গুরুত্ব দিচ্ছেন   তারপরেও বলি-মন থেকে সমস্ত সমস্যা বেঁটিয়ে দূর করুন   যা করবেন তা হল বিশ্রাম গান শুনবেন, পার্কে বেড়াবেন, হালকা বইপত্র পড়তে পারেন   রাত জাগা সম্পূর্ণ নিষিদ্ধ   মনে থাকবে?

জি থাকবে

আমি জানি আপনি এর কোনোটাই করবেন না

মিসির আলি হেসে ফেললেন   হাসতে হাসতে বললেন, আমি আপনার উপদেশ মেনে চলব   দীর্ঘদিন বেঁচে থাকার জন্যে যে উপদেশ মানব তা না   শরীরটা সত্যি সত্যি সারাতে চাচ্ছি   অসুস্থত অসহ্য বোধ হচ্ছে

ডাক্তার সাহেব বললেন, আপনি মুখে বলছেন   কিন্তু আসলে কিছুই করবেন না   কিছু কিছু মানুষ আছে অন্যের উপদেশ সহ্য করতে পারে না   আপনি সেই দলের

ডাক্তারের কথা ভুল প্রমাণিত করে মিসির আলি ডাক্তারের উপদেশ মতোই চলছেন   রাত নটার মধ্যেই ভাত খান, দশটা বাজতেই শুয়ে পড়েন   সমস্যা হল–ঘুম আসে না   মানুষ কম্পিউটার না   নির্দিষ্ট সময়ে তাকে ঘুম পাড়ানো সম্ভব না   মিসির আলি গভীর রাত পর্যন্ত জেগে থাকেন   এক এক রাতে এক এক ধরনের বিষয় নিয়ে ভাবেন ইচ্ছে করে যে ভাবেন তা না   ভাবনাগুলোর যেন প্রাণ আছে, তারা নিজেরাই আসে   মিসির আলিকে বিরক্ত করে তারা যেন এক ধরনের আনন্দ পায়   ইদানীং তিনি চড়ুই পাখি দিয়ে ভাবেন! পাখি মানুষ চিনতে পারে কি পারে না   এই তাঁর রাতের চিন্তার বিষয়   কোনো মানুষ যদি রোজ রোজ পাখিকে খাবার দেয় তা হলে সেই পাখিগুলো কি ঐ মানুষটিকে চিনে রাখবে?

ইসমাইল চাচা বিপত্নীক ছিলেন তাঁর একটি মাত্র মেয়ে-মেয়েটির নাম রানু তিনি রানুকে নিয়ে আমাদের বাড়িতে উঠে এলেন দুটা ঠেলাগাড়িতে করে তাঁদের মালপত্র চলে এল বাড়ির এক অংশের পরপর তিনটি ঘর তিনি বেছে নিলেন একটি তার শোবার ঘর একটি বসার একটিতে আমার থাকার ব্যবস্থা হল যে ব্যবস্থাগুলো তিনি করছেন সে সম্পর্কে আমাকে কিছুই বললেন না তিনি বাড়িতে এসে উঠলেন, সকাল দশটার দিকে, দুপুরের মধ্যে বড় ধরনের কিছু পরিবর্তন হল যেমন তিনি সব কটি কুকুর বিদেয় করে দিলেন তিনি বললেন, কুকুরের দরকার নেই কুকুর দেখলে ভয় লাগে বাড়ির পেছনের কুয়া বন্ধ করে দিলেন কয়েক ট্রাক মাটি চলে এল সন্ধ্যার মধ্যে কুয়া বুজিয়ে দেওয়া হল সন্ধ্যার পর এই বাড়ির বাইরের বাতিগুলো আবার জ্বলল তিনি অনেকক্ষণ একা একা মোড়া পেতে বাগানে রইলেন

আমার সঙ্গে কথা হল রাতে ভাত খাবার সময় আমাকে বললেন, তোমার নাবালক অবস্থায় আমি তোমার অভিভাবক কাজেই তোমার আঠারো বছর বয়স পর্যন্ত আমি তোমার জন্যে যা ভালো মনে করি তা করব তোমার যেদিন আঠারো বছর বয়স হবে সেদিন এ বাড়ি ছেড়ে চলে যাব নারায়ণগঞ্জে আমার একটা ছোট্ট বাড়ি আছে ঐ বাড়িতে গিয়ে উঠব আমি বললাম, জি আচ্ছা

তিনি বললেন, রানুকে আমি নিয়ে এসেছি, তোমার একজন কথা বলার লোক হল তোমার কোনো কথা যদি আমাকে সরাসরি বলতে ইচ্ছা না করে–রানুকে বললেই আমি শুনব

আমি বললাম, জি আচ্ছা

শীত এসে যাচ্ছে-বাড়ির চারদিকে এত খালি জায়গা আমি চাই তুমি ফুলের বাগান কর কীভাবে মাটি তৈরি করতে হয় কীভাবে বীজ পুঁততে হয়–রানু তোমাকে দেখিয়ে দেবে ও জানে নারায়ণগঞ্জের বাড়িতে আমাদের খুব সুন্দর ফুলের বাগান ছিল

আমি বললাম, জি আচ্ছা

রানু হেসে ফেলে বলল, বাবা এই ছেলেটা জি আচ্ছা ছাড়া আর কিছু বলতে পারে না তুমি যাই বলবে, সে বলবে-জি আচ্ছা তুমি যদি তাকে বল, তুমি সকালে উঠে তোমার মাথাটা কামিয়ে ফেলবে, তা হলে সে বলবে, জি আচ্ছা ইসমাইল সাহেব বললেন, মা রানু এই ছেলে এখন থেকে তোমার ভাই বোনরা ভাইকে যেভাবে আগলে রাখে তুমি তাকে সেইভাবে আগলে রাখবে

রানু অবিকল আমার গলার স্বর নকল করে বলল, জি আচ্ছা ইসমাইল চাচা হাসতে গিয়েও হাসলেন না কিন্তু আমি হো হো করে হেসে উঠলাম এমন প্রাণ খুলে আমি অনেকদিন হাসি নি

আমার নতুন জীবন শুরু হল আনন্দময় জীবন সেই শীতে আমি এবং রানু মিলে সুন্দর বাগান করলাম কসমস, ডালিয়া, গাঁদা ফুলের গাছ ইসমাইল চাচা নিজে শুরু করলেন গোলাপের চাষ তিনি একজন মালি রাখলেন খুব নাকি এক্সপার্ট মালি, নাম রওশন মিয়া সেই এক্সপার্ট মালিকে দেখা গেল খুরপি হাতে ঘুরে বেড়ায় কাছে গেলেই ফুল বিষয়ে একটি গল্প বলে-বুঝলেন ভাইডি আল্লাহতালা তো বেহেশত বানাইলেনসেই বেহেশতে কিন্তু কোনো ফুল গাছ নাই তিনি বললেন, আমার বেহেশতে আমি ফুল দেব না ফুল দিলে ফুল হবে মানুষের চেয়ে সুন্দর এটা ঠিক না মানুষের চেয়ে সুন্দর কিছু আমি বেহেশতে রাখব না বুঝলেন ভাইডি এই জন্যে বেহেশতে ফুল গাছ নাই, ফুল নাই

রানু বলল, চুপ কর মিথ্যুক

রওশন কিছু বলতে গেলেই রানু তাকে থামিয়ে দিয়ে বলত, চুপ কর মিথ্যুক আমি হো হো করে হাসতাম!

আমি হাসি ভুলে গিয়েছিলাম হাসি পেলেও কখনো হাসাতাম না সব সময় মনের ভেতর থাকত হাসলেই ওরা আমার কালো জিব দেখে ফেলবে

রানু নামের এই অদ্ভুত মেয়েটি কখনো আমাকে আমার কালো জিব

নিয়ে কিছু বলে নি ভালবাসা কী আমি আমার জীবনে কখনো বুঝি না এই কিশোরী ভালবাসার গভীর সমুদ্রে আমাকে ছুঁড়ে ফেলে দিল রোজ রাতে ঘুমুতে যাবার সময় আমি কাঁদতাম কাঁদতে কাঁদতে বলতাম-আমি এত সুখী কেন? জীবনের প্রথম অংশ দুঃখে-দুঃখে কেটেছে বলেই কি এই অংশে এত সুখ?

মাস্টার সাহেব নামে একটি বিভীষিকা আমার জীবনে আছে, তা মনে রইল না শুধু মাঝে মাঝে বাবার দোতলা ঘরের দিকে তাকালে গা কাটা দিয়ে উঠত কখনো ঐ ঘরের কাছে যেতাম না আমি একা না, অন্য কেউও যেত না কারণ ইসমাইল চাচা কী জন্যে যেন একবার দোতলায় উঠেছিলেন—ফিরে এসে আমাকে এবং রানুকে বললেন, তোমরা কেউ ওদিকে যাবে না কখনো না, ভুলেও না

রানু বিস্মিত হয়ে বলল, কেন বাবা?

তিনি কঠিন গলায় বললেন-আমি নিষেধ করেছি এই জন্যে তিনি কাঠের মিস্ত্রি ডাকিয়ে দোতলা ঘরের দুটি দরজাতেই আড়াআড়ি পাল্লা লাগিয়ে দিলেন দোতলায় ওঠার সিঁড়িতে কাঁটাতারের গেট করে দিলেন আমার জীবনের একটি অন্ধকার অংশকে তিনি পুরোপুরি বন্ধ করে দিলেন পুরোপুরি বোধহয় পারলেন না মাঝে মাঝে গভীর রাতে ঘুম ভেঙে গেলে আমি মন্ত্রমুগ্ধের মতো খাট থেকে নেমে আসি

খাটের নিচে টর্চের আলো ফেলি না কেউ সেখানে নেই তৃপ্তির নিশ্বাস ফেলে আবার ঘুমুতে যাই

আমি মেট্রিক পাস করলাম

খুব ভালোভাবে পাস করলাম পত্রিকায় আমার নাম ছাপা হল আইএসসি পরীক্ষায় আরো ভালো ফল করলাম এবার পত্রিকায় ছবি ছাপা হল আমার কৌতূহল ছিল মনোবিজ্ঞানে, সায়েন্স ছেড়ে আর্টস নিলাম ভর্তি হলাম ঢাকা বিশ্ববিদ্যালয়ে

রানুর সঙ্গে আমার সম্পর্ক ছিল সহজ এই সম্পর্কে কোনো রকম

জটিলতা ছিল না   মেয়েদের সঙ্গে মেশার আমার পূর্ব অভিজ্ঞতা নেই কারো সঙ্গেই আমি কখনো মিশি নি   কাছ থেকে দেখিও নি   এই প্রথম একজনকে দেখলাম   অন্য মেয়েরা কেমন জানি না–এই মেয়েটিকেই জানি   সহজ একটা মেয়ে কিন্তু রহস্যময়

আমি রাত জেগে পড়ি সে রাত জগতে পারে না   ঘুম ঘুম চোখে পাশে বসে থাকে   আমি বলি তুমি ঘুমিয়ে পড়   তুমি জেগে আছ কেন?

সে বিস্মিত হয়ে বলে, তাই তো আমি কেন জেগে আছি   আমি ঘুমাতে গেলাম

তুমি কতক্ষণ পড়বে?

অনেকক্ষণ

রাত একটা, না রাত দুটা?

দুটা

আজ একটা, পর্যন্ত পড়লে কেমন হয়?

একটা পর্যন্ত পড়লে তোমার কী লাভ?

তুমি রাত জেগে পড়   আমার দেখতে কষ্ট হয়

কষ্ট হয় কেন?

জানি না কেন হয়   তবে হয়

আমি রানুর ভেতর অনেক অদ্ভুত অদ্ভুত ব্যাপার লক্ষ করতে লাগলাম তার মধ্যে একটি হচ্ছে সারাক্ষণ আমার সঙ্গে থাকার প্রবণতা   যতক্ষণ বাড়িতে থাকব ততক্ষণই সে আমার পাশে থাকবে

বাড়ির রান্নাবান্না তাকে করতে হয়   রান্না করতে যাবে, কিছুক্ষণ

পরপর উঠে আসবে আমি যদি বলি-কী? সে তৎক্ষণাৎ বলবে, কিছু না

মাঝে মাঝে সে ভয়াবহ অস্থিরতার ভেতর দিয়ে যায় দেখেই মনে হয় তার ওপর দিয়ে ঝড় বয়ে যাচ্ছে যে ঝড়ের কারণ সে জানে না আমিও জানি না

ইসমাইল চাচা তার নারায়ণগঞ্জের বাড়িতে চলে যাওয়া ঠিক করলেন রানু বলল, অসম্ভব, আমি যাব না ও বেচারা একা থাকবে? এত বড় বাড়িতে একা থাকলে ভয় পাবে না? এমনিতেই সে ঘুমের মধ্যে ভয়ংকর স্বপ্ন দেখে কাঁদে যদি যেতে হয় তাকে নিয়ে যেতে হবে বাবার সঙ্গে সে চাপা গলায় ঝগড়া করে এবং একসময় আমাকে এসে বলে, তুমি কি চাও আমরা এ বাড়ি ছেড়ে চলে যাই?

আমি বলি, না না কখনো চাই না

তুমি চাইলেও আমি যাব না তুমি কখনো, কোনোভাবেই এ বাড়ি থেকে আমাকে তাড়াতে পারবে না

কী আশ্চর্য! তাড়ানোর প্রশ্ন আসছে কেন?

আমি জানি না কেন আসছে মাঝে মাঝে আমার মাথা এলোমেলো হয়ে যায় আমি কী করি না করি নিজেই বুঝি না সরি কী সব অদ্ভুত ব্যাপার যে আমার হচ্ছে তুমি যখন রাত জেগে পড়, আমিও রাত জগতে চেষ্টা করি ঘুমে আমার চোখ বন্ধ হয়ে আসে বাধ্য হয়ে ঘুমুতে যাই তখন আর ঘুম আসে না রাতের পর রাত আমি না ঘুমিয়ে কাটাই তুমি কি সেটা জান?

না এখন জানলাম

আমার কী করা উচিত?

ঘুমের ওষুধ খাওয়া উচিত

ঘুমের ওষুধ আমার আছে   কিন্তু আমি খাই না   রাত জেগে আমি নানান কথা ভাবি   আমার ভালোই লাগে

আমাদের দিনগুলো এই ভাবেই কাটছিল   তারপর একদিন একটা ঘটনা ঘটল   তখন আমি এম.এ. ক্লাসের ছাত্র   বর্ষাকাল   কদিন ধরে খুব বৃষ্টি হচ্ছে   সেদিন আকাশ ভেঙে বৃষ্টি নেমেছে! ক্লাস থেকে ফিরেছি   বিকেলে   গেট দিয়ে বাড়িতে ঢোকার সময় দেখি, রানু এই বৃষ্টির মধ্যে বাগানে দাঁড়িয়ে ভিজছে   কী যে সুন্দর তাকে লাগছে! আমি চেঁচিয়ে বললাম-এই রানু এই!

রানু ছুটে এল   হাসতে হাসতে বলল, এই যে ভাই ভালো ছাত্র-তুমি কি আমার সঙ্গে একটু বৃষ্টিতে ভিজবে? নাকি খারাপ ছাত্রীর সঙ্গে বৃষ্টিতে ভেজা নিষেধ?

আমি বললাম, না নিষেধ না-চল বৃষ্টিতে ভিজি

অসুখে পড়লে আমাকে কিন্তু দোষ দিতে পারবে না

না, দোষ দেব না   দাঁড়াও খাতাটা রেখে আসি

রানু বলল, না না   খাতা রাখতে যেতে পারবে না   খাতা ছুড়ে ফেলে দাও

আমি খাতা ছুড়ে ফেললাম   রানু চেঁচিয়ে বলল, স্যান্ডেল খুলে ফেল আজ আমরা গায়ে কাঁদা মাখব   পানিতে গড়াগড়ি খাব   দেখো বাগানে পানি জমেছে

আমি স্যান্ডেল ছুড়ে ফেললাম   রানু বলল-আজ বাসায় কেউ নেই পুরো বাড়িতে শুধু আমরা দুজন

রানু কথাগুলো কি অন্যভাবে বলল? কেমন যেন শোনাল   যেন সে প্রবল জ্বরের ঘোরে কথা বলছে   কী বলছে সে নিজেও জানে না

আমি বললাম, তোমার কী হয়েছে রানু?

রানু থেমে থেমে বলল, আমার কী হয়েছে আমি জানি না   আমার খুব অস্থির অস্থির লাগছে   আমি আজ ভয়ংকর একটা অন্যায় করব   তুমি রাগ করতে পারবে না   আমাকে খারাপ মেয়ে ভাবতে পারবে না

রানু ঘোর লাগা চোখে আমার দিকে তাকিয়ে আছে   সে অদ্ভুক্ত গলায় বলল, তুমি আমাকে খারাপ মেয়ে ভাব আর যাই ভাব-আমি এই বৃষ্টিতে ভিজতে ভিজতে একটা অন্যায় করব   প্লিজ চোখ বন্ধ করা   তুমি তাকিয়ে থাকলে অন্যায়টা আমি করতে পারব না

চোখ বন্ধ করতে গিয়েও চোখ বন্ধ করতে পারলাম না   আমি বুঝতে পারছি রানু কী করতে যাচ্ছে   আমি কেন যে কোনো মানুষই তা বুঝবে   আমার নিজেরও যেন কেমন লাগছে   হঠাৎ দোতলার দিকে তাকালাম, আমার সমস্ত শরীর বেয়ে শীতল স্রোত বয়ে গেল   আমি দেখলাম আমার উলঙ্গ মাস্টার সাহেব বারান্দায় দাঁড়িয়ে আছেন   তিনি তাকিয়ে আছেন আমার দিকে   তিনি কী চান আমি সঙ্গে সঙ্গে বুঝলাম তিনি আমার সব প্রিয়জনদের একে একে সরিয়ে দিচ্ছেন-প্রথমে বাবা, তারপর সর্দার চাচা   এখন রানু   তা সম্ভব না   কিছুতেই সম্ভব না

আমি রানুকে ধাক্কা দিয়ে সরিয়ে দিলাম   সে মাটিতে পড়ে গেল

সে অবাক হয়ে বলল, কী হয়েছে?

আমি কঠিন গলায় বললাম, তোমাকে এক্ষুনি এই বাড়ি ছেড়ে চলে যেতে হবে   এক্ষুনি   এই মুহূর্তে   যেভাবে আছ সেইভাবে

রানু কোনো প্রশ্ন করল না   উঠে দাঁড়িয়ে বৃষ্টিতে ভিজতে লাগল ইসমাইল চাচা ঢুকলেন তার কিছুক্ষণের মধ্যেই   তিনি বললেন-কী ব্যাপার?

আমি কঠিন গলায় বললাম, চাচা   আপনি আপনার মেয়েকে নিয়ে এক্ষুনি বাড়ি ছেড়ে চলে যাবেন

তিনি বিস্মিত হয়ে বললেন, কী হয়েছে?

আমি তার জবাব দিলাম না  রানু মাথা নিচু করে ঘরে ঢুকে গেল  তার এক ঘণ্টার ভেতরই বাবা মেয়েকে নিয়ে চলে গেলেন

অনেক অনেক দিন পর আমি আবার একা হয়ে গেলাম  সন্ধ্যার পর থেকে ঘন হয়ে বৃষ্টি নামল  রীতিমতো ঝড় শুরু হল  ইলেকট্রিসিটি চলে গেল  আমি অন্ধকার বারান্দায় বসে রইলাম  আমার দৃষ্টি দোতলার বারান্দার দিকে  জায়গাটা গাঢ় অন্ধকারে ডুবে আছে  কিছুই দেখা যাচ্ছে না  তবে মাঝে মাঝে বিদ্যুৎ চমকে উঠছে–সেই আলোয় আমি উলঙ্গ মাস্টার সাহেবকে রেলিঙে ভর দিয়ে ঝুঁকে দাঁড়িয়ে থাকতে দেখেছি  বাতাসের এক একটা ঝাপটা আসছে  সেই ঝাপটায় ভেসে আসছে সিগারেটের কড়া গন্ধ  আবারো সেই গন্ধ ঢাকা পড়ে যাচ্ছে হাসনাহেনার গন্ধে  সেবার আমাদের হাসনাহেনা গাছে প্রথমবারের মতো ফুল ফুটেছিল  মানুষের সঙ্গে গাছের হয়তো কোনো সম্পর্ক আছে  নয়তো কখনো যে গাছে ফুল ফোটে না-হঠাৎ সেখানে কেন ফুল ফুটল?

রাত বাড়তে লাগল  বৃষ্টি বাড়তে লাগল  কামরাঙা গাছের ডাল বাতাসে নড়তে লাগল  আমি এগিয়ে গেলাম দোতলার দিকে  সিঁড়ির মুখ কাঁটাতার দিয়ে বন্ধ  মাস্টার সাহেব বললেন, কাঁটাতারের বেড়া খুলে রেখেছি, তুমি উঠে এস

আমি উঠে গেলাম  কঠিন গলায় বললাম, আপনি কী চান?

তিনি বললেন, আমি কিছু চাই না তন্ময়  আমি তোমাকে সাহায্য করতে চাই

আপনার সাহায্যের আমার প্রয়োজন নেই

তুমি তো ভুল কথা বলছি তন্ময়  এখনই আমার সাহায্যের তোমার সবচেয়ে বেশি প্রয়োজন  আমি কথা দিয়েছিলাম তোমাকে সাহায্য করব  আমি আমার কথা রাখি

আপনি কেউ না  আপনি আমার অসুস্থ মনের কল্পনা

কে বলল তোমাকে?

আমি মনোবিদ্যার ছাত্র আমি জানি আমি সিজোফ্রেনিয়ার রুগি সিজোফ্রেনিয়ার রুগিদের হেলুসিনেশন হয় তারা চোখের সামনে অনেক কিছু দেখতে পায় আমি তাই দেখছি

তোমাদের ইসমাইল সাহেব কি সিজোফ্রেনিয়ার রুগি?

না

তিনি কিছু আমাকে দেখেছেন কাঁটাতারের বেড়া দিয়েছেন এ ঘরে তোমাদের আসতে নিষেধ করেছেন নিষেধ করেন নি?

হ্যাঁ করেছেন

তোমার বান্ধবী রানু মেয়েটিও কিন্তু আমাকে দেখেছে ঘটনাটা তোমাকে বলি এক দুপুর বেলায় সে হাঁটতে হাঁটতে আমার ঘরের দিকে চলে এল তাকাল বারান্দার দিকে আমি তখন বারান্দায় এসে দাঁড়ালাম নগ্ন অবস্থায় দাঁড়ালাম বলাই বাহুল্য মেয়েটা হতভম্ব হয়ে গেল আমি তখন তাকে কুৎসিত একটা কথা বললাম… বললাম…

চুপ করুন

রেগে যাচ্ছ কেন? রেগে যাবার কী আছে-তোমার কথা যদি ঠিক হয় তা হলে আমার অস্তিত্ব নেই আমি তোমার মনের কল্পনা কাজেই আমি মেয়েটিকে কী বলেছি তা শুনতে তোমার আপত্তি হবে কেন? আমি মেয়েটিকে,….

Stop.

হা হা হা মেয়েটি এতই ভয় পেয়েছিল যে নড়তে-চড়তে পারছিল না অনেকক্ষণ দাঁড়িয়ে রইল এই ফাঁকে আমি কিছুকুৎসিত অঙ্গভঙ্গি করলাম কে জানে এগুলো হয়তো তার পছন্দ হয়েছে

আমি আপনার পায়ে পড়ছি থামুন

বেশ থামলাম   রানু তোমাকে এই ঘটনার কিছু বলে নি?

না!

আমার কথায় তোমার যদি সন্দেহ থাকে তুমি তাকে জিজ্ঞেস করে দেখতে পার

জিজ্ঞেস করতে চাচ্ছি না   আমি আপনার কথা বিশ্বাস করলাম

ভেরি গুড   এখন মনোবিজ্ঞানীর ছাত্র   তুমি আমাকে বল, তোমার ইসমাইল চাচা কিংবা তোমার বান্ধবী ওরা সিজোফ্রেনিয়ার রুগি না হয়েও আমাকে দেখছে কী করে? এর ব্যাখ্যা কী?

আমি এর ব্যাখ্যা জানি না

শুধু তুমি কেন   কেউই জানি না   এই পৃথিবীতে ব্যাখ্যা করা যায় না এমন জিনিসের সংখ্যাই বেশি

আমি ব্যাখ্যা করতে পারছি না   কিন্তু একজন পারবেন

তাই নাকি! সেই একজনটা কে?

তিনি আমার স্যার   তাঁর নাম মিসির আলি

নিয়ে এস তোমার স্যারকে

তাঁকে আনার আমি কোনো প্রয়োজন দেখছি না   আমার সমস্যা আমিই সমাধান করব

এবং যুক্তি দিয়ে প্রমাণ করবে আমার কোনো অস্তিত্ব নেই

হ্যাঁ

ভালো খুব ভালো   আমি তোমাকে সময় দিচ্ছি

আপনাকে একটা কথা দিতে হবে   আপনি রানুর কোনো ক্ষতি করতে পারবেন না

তুমি অদ্ভুত কথা বলছ তন্ময়   তুমি আমাকে বিশ্বাস কর না   আবার তুমি বলছি–আমি রানুর কোনো ক্ষতি করতে পারব না   এরকম করছ কেন?

এরকম করছি কারণ মানুষ একই সঙ্গে বিশ্বাস করে এবং বিশ্বাস করে না

কে বলেছে, তোমার স্যার?

হ্যাঁ

ইন্টারেস্টিং মানুষ   তাঁর সঙ্গে আমার কথা বলা দরকার   উনি যুক্তি দিয়ে প্রমাণ করবেন আমার অস্তিত্ব নেই   আমি যুক্তি দিয়ে প্রমাণ করব উনার অস্তিত্ব নেই   হা হা হয়   কবে তুমি তাকে আমার কাছে নিয়ে আসবে?

আনব   তাঁকে আমি আনব   আপনাকে কথা দিতে হবে আপনি রানুর কোনো ক্ষতি করবেন না

দেখ তন্ময় আমি তোমার স্বার্থ দেখব   তোমার ভালো দেখব   যদি আমার কখনো মনে হয়   এই মেয়ের কারণে তোমার ক্ষতি হচ্ছে তখনই আমি তাকে সরিয়ে দেব   এখন আমার অনেক ক্ষমতা   তবে এ জাতীয় সিদ্ধান্ত যখন নেব, তোমাকে জানিয়েই নেব

আপনাকে ধন্যবাদ

যাও ঘুমুতে যাও   সমস্ত দিনে তোমার ওপর দিয়ে অনেক ধকল গিয়েছে   তোমার ঘুম দরকার   রানুর টেবিলের ড্রয়ার ভরতি ঘুমের ওষুধ   তুমি দুটা ঘুমের ট্যাবলেট খেয়ে ঘুমিয়ে পড়   শুভ্র রাত্রি   ভালো

কথা ঘুমুতে যাবার আগে ভেজা কাপড় বদলে নিও

# একাদশ

মিসির আলি হাসপাতাল থেকে বাড়ি ফিরেছেন জ্বর সারলেও শরীর খুব দুর্বল রিকশায় বাসায় আসতে গিয়েই ক্লান্ত হয়েছেন রীতিমতো হাঁপ ধরে গেছে বিকেলে এসেছেন এসেই ঘুমিয়ে পড়েছেন খুব ক্লান্ত অবস্থায় ঘুম ভালো হয় না ঘুমের তৃপ্তি পাওয়া যায় না তার ওপর বদু কিছুক্ষণ পরপর এসে মাথায় হাত দিয়ে জ্বর এল কিনা দেখে যাচ্ছে সন্ধ্যাবেলা সে ডেকে তুলে ফেলল তার বিখ্যাত দার্শনিক উক্তির একটি শোনাল, সইন্ধ্যাকালে ঘুমাইলে আয়ু কমে সাইন্ধ্যাকালে মাইনষের বাড়িতে বাড়িতে আজরাইল উঁকি দেয় এই জন্যে সাইন্ধ্যাকালে জাগানা থাকা লাগে উঠেন, চা পানি খান

আজরাইল এসে তাকে যেন ঘুমন্ত অবস্থায় না পায় সে জন্যেই মিসির আলি উঠে হাত-মুখ ধুলেন চা খেলেন সিগারেট খেতে এখন আর বাধা নেই ডাক্তার-নার্স ছুটে আসবে এই আশঙ্কা থেকে তিনি মুক্ত, তবু সিগারেট ধরাতে ইচ্ছে করছে না পার্কের দিকে বেড়াতে যেতে ইচ্ছা করছে শরীরে বোধ হয় কুলাবে না

বদু

জে স্যার

আমি হাসপাতালে থাকাকালীন সময়ে কেউ আমারক খোঁজ করেছিল?

জে না  আপনেরে কে খুঁজব?

মিসির আলি ছোট্ট করে নিশ্বাস ফেললেন  তাই তো, কে তাঁকে খুঁজবে? তিনি হালকা গলায় বললেন, I have no friends, nor a toy.

স্যার রাইতে কী খাইবেন?

যা খাওয়াবি তাই খাব

শিং, মাছ আনছি  অসুখ অবস্থায় স্বাস্থ্যের জন্যে ভালো

আচ্ছা

অতি অখাদ্য শিং মাছের ঝোল দিয়ে মিসির আলিকে রাতের খাবার শেষ করতে হল  রোগীর খাদ্য, এ জন্যেই কোনো রকম মশলা ছাড়া বদু শিং, মাছ রান্না করেছে  মিসির আলি বললেন, মুখে দিতে পারছিনাতোরে বদু

অসুখ অবস্থায় মুখে রুচি থাকে না

রুচি আসবে কোত্থেকে? তুই তো মাছগুলো শুধু লবণ পানিতে সেদ্ধ করেছিস

এই খাওয়া লাগব স্যার  অসুখ অবস্থায় মশলা হইল বিষ

খাওয়ার পর বদু তার পড়া নিয়ে এল  মিসির আলি বললেন, আজ থাক বদু  খুব টায়ার্ড লাগছে  আজ শুয়ে পড়ি

বদু বলল, দুই মিনিটের মামলা

বদু মিসির আলিকে চমৎকৃত করল-বাংলা বর্ণমালার প্রতিটি অক্ষর নির্ভুল বলে গেল  মিসির আলি বললেন, ব্যাপার কী?

শিখলাম

তাই তো দেখছি   শিখলি কীভাবে?

তন্ময় ভাইজান একবার আইস্যা বলল, শোন বদি তুমি যদি অক্ষরগুলো শিখে ফেলতে পার তা হলে তোমার স্যার হাসপাতাল থেকে ফিরে এসে তোমার কাণ্ড দেখে খুব খুশি হবেন

বদু তন্ময়ের কথাগুলো শুধু যে শুদ্ধ ভাষায় বলল তাই না, তন্ময়ের মতো করেই বলল

মিসির আলি বললেন, আমি খুশি হয়েছি   শিখলি কীভাবে   কে দেখিয়ে দিয়েছে?

তন্ময় ভাইজান দেখাইয়া দিছে   রোজ রাইত কইরা একবার আসত বুঝছেন স্যার, ভালো লোক   আপনার মতোই ভালো   ভালো লোকের কপালে দুঃখ থাকে   এই জন্যেই আফসোস

তন্ময় কি রোজই আসত?

জি রোজই একবার আসছেন

আজ আসবে?

জি আসব   বইল্যা গেছে আসব

মিসির আলি তনয়ের জন্যে অপেক্ষা করতে লাগলেন   সে এল ঠিক দশটায়   ঘরে ঢুকতে ঢুকতে বলল, স্যার আপনার শরীর এখন কেমন?

মিসির আলি বললেন, খুব খারাপ   শুধু ঘুম পায়   কিন্তু ঠিকমতো ঘুম আসে না

আমি আজ বরং উঠি

না না   তুমি বস   তোমার সঙ্গে আমার কথা আছে

আপনি কি আমার লেখাগুলো পড়ে শেষ করেছেন?

হ্যাঁ শেষ করেছি   এই নিয়েই তোমার সঙ্গে কথা বলব

আজ না হয় থাক স্যার   আপনাকে দেখাচ্ছেও খুব ক্লান্ত

ক্লান্ত দেখালেও আমার যা বলার   আজই বলতে চাই   এবং তোমার আমাকে যা বলার তা আজই বলা শেষ করবে   ব্যাপারটা তোমার ওপর   যেমন চাপ ফেলছে   আমার ওপরও চাপ ফেলছে   তোমার সঙ্গে কি গাড়ি আছে?

আছে

চল তা হলে পার্কে চলে যাই! যেখানে গল্পের শুরু হয়েছে, সেখানেই শেষ হোক

এই ঠাণ্ডায় পার্কে যাবেন?

হুঁ

মিসির আলি চাদর গায়ে দিলেন   বদুকে দরজা বন্ধ করে ঘুমিয়ে পড়তে বললেন   মিসির আলিকে খুব চিন্তিত দেখাচ্ছে   ঘর থেকে বেরুবার সময় দরজায় ধাক্কা খেলেন

পার্কের বাইরে রাস্তায় আলো আছে   পার্কের ভেতর আলো নেই   মিসির আলি এবং তন্ময় বেঞ্চিতে পাশাপাশি বসে আছেন   আজ শীত কম   তারপরেও চাদরে সারা শরীর ঢেকে মিসির আলি জবুথবু হয়ে বসে আছেন   মিসির আলির শীত লাগছে   পার্ক পুরোপুরি ফাঁকা   আকাশে চাঁদ আছে   তবে গাছপালার ফাঁক দিয়ে চাঁদের আলো আসতে পারছে না   জোছনা খেলছে   গাছের পাতায়   মিসির আলি জোছনা দেখছেন

তন্ময়

জি ,

তোমার লেখা আমি মন দিয়ে পড়েছি খুব মন দিয়ে পড়েছি আমার মনে হয় না, আমার সাহায্যের তোমার প্রয়োজন আছে তুমি ঠিক পথেই এগুচ্ছ একজন মনোবিজ্ঞানীর যেভাবে এগুনো উচিত তুমি সেইভাবেই এগুচ্ছ!

স্যার আমি পারছি না

আমার তো মনে হয় পারছ খুব ভালোভাবেই পারছ

না, পারছি না রানু খুব শিগগিরই বিপদে পড়বে মাস্টার সাহেব তাঁকে সরিয়ে দেবেন রানু একটি চিঠি পেয়েছে তাকে আমাদের বাড়িতে আসতে বলা হয়েছে কিন্তু আমি তাকে কোনো চিঠি লিখি নি, চিঠি পাঠিয়েছেন মাস্টার সাহেব

মিসির আলি বললেন, মাস্টার সাহেব বলে কেউ নেই তুমি তা খুব ভালো করে জান জান না?

তন্ময় চুপ করে রইল

তোমার মনে কি সন্দেহ আছে?

হ্যাঁ

কেন?

আপনি একসময় বলেছেন সব প্রশ্নের দুটি উত্তর-হ্যাঁ এবং না মাস্টার সাহেব বলে কি কিছু আছে? এই প্রশ্নেরও দুটি উত্তর হবে-হ্যাঁ এবং না

তুমি সামান্য ভুল করেছ তন্ময় আমি যা বলেছিলাম তা হল প্রশ্নের একটিই উত্তর হয় হ্যাঁ কিংবা না কিন্তু মানুষ যেহেতু অস্বাভাবিক

একটি প্রাণী সে দুটি উত্তরই একই সঙ্গে গ্রহণ করে যদিও সে জানে উত্তর হবে একটি

তন্ময় নিশ্বাস ফেলল মিসির আলি বললেন, এস এক কাজ করা যাক তোমার সমস্যাটা আমরা একসঙ্গে সমাধান করার চেষ্টা করি আমরা ধাপে ধাপে অগ্রসর হব আমরা ব্যবহার করব লজিক লজিক হচ্ছে বিশুদ্ধ বিজ্ঞান লজিকের বাইরে কিছু থাকতে পারে না

মিসির আলি সিগারেট ধরালেন একটু ঝুঁকে এলেন তন্ময়ের দিকে–

তন্ময়, তোমার মা খুব ছোটবেলায় তোমাকে গলা টিপে মেরে ফেলতে চেয়েছিলেন তোমার বাবা তোমাকে সহ্য করতে পারতেন না তোমাকে বাইরের কারো সঙ্গে মিশতে দেওয়া হত না সর্দার নামের একজন লোক রাখা হয়েছিল শুধুমাত্র তোমাকে অন্যদের কাছ থেকে দূরে সরিয়ে রাখার জন্যে এমনকি স্কুল থেকেও তোমাকে ছাড়িয়ে নিয়ে আসা হল একজন মাস্টার দেওয়া হয়েছিল, সেও রইল না তোমাকে সবার কাছ থেকে আলাদা করে দেওয়ার কারণটা কী তন্ময়? এমন কী তোমার আছে যে তোমাকে সবার কাছ থেকে সরিয়ে রাখতে হবে?

আমি জানি না স্যার

মিসির আলি শীতল গলায় বললেন, তন্ময়, তুমি জান

না, আমি জানি না?

তুমি জান কিন্তু তুমি তা গ্রহণ করতে প্রস্তুত নিও প্রস্তুত নাও বলেই তোমার মস্তিষ্কের একটি অংশ ব্যাপারটা জানে না তোমার অবচেতন মন কারণটা জানে–কিন্তু তোমাকে জানাতে চাচ্ছে না সমস্যাটা এখানেই তোমার মস্তিষ্ক ধরে নিয়েছে, কারণ জানলে তোমার প্রচুর ক্ষতি হবে সে ক্ষতি হতে দেবে না কাজেই সে তোমাকে রক্ষা করার চেষ্টা শুরু করল সে ঠিক করল, কোনোদিনই তোমাকে কিছু জানাবে না বুঝতে পারছ?

পারছি

পারার কথা, মনোবিজ্ঞানের সহজ কিছু প্রিন্সিপালই বলা হচ্ছে   জটিল কিছু নয়   তাই না?

হ্যাঁ তাই   Conflict between conscious and sub-conscious.

এখন আস দ্বিতীয় ধাপে   এখানে আমরা কী দেখছি? এখানে দেখছি তোমাকে ঘিরে যারা আছেন তাঁরা সরে যাচ্ছেন   প্রথম সরলেন তোমার মা   তিনি দূরে চলে গেলেন   তারপর গেলেন তোমার বাবা, তারপর সর্দার চাচা   এরা কারা? এরা তোমার খুব কাছাকাছির মানুষ   তোমার ভেতরে যে অস্বাভাবিকতা আছে, যে অস্বাভাবিকতার জন্যে তোমাকে আলাদা রাখা হচ্ছে–এরা তা জানেন   তোমার মস্তিষ্ক ঠিক করল এদেরও সরিয়ে দেওয়া দরকার   এদের সে সরিয়ে দিল   সরিয়ে দেবার জন্যে একটি ভয়াবহ ব্যাপারের অবতারণা করতে হল-সেই ভয়াবহ ব্যাপার হল মাস্টার সাহেব   তোমার মস্তিষ্ক সেই মাস্টার তৈরি করল   যে কারণে মাস্টার বারবার বলছে-আমি তোমাকে রক্ষা করব, তোমাকে সাহায্য করব   তোমার মঙ্গল দেখব

তন্ময় শীতল গলায় বলল, আমার অস্বাভাবিকতাটা কী?

মিসির আলি বললেন, সেই অস্বাভাবিকতাটা কী আমি নিজে তা ধরতে পারছিলাম না   যখন রানু প্রসঙ্গ এল তখন ধরতে পারলাম–তুমি হচ্ছ একজন অপূর্ণ মানুষ   তুমি পুরুষ নও, নারীও নও   তুমি হলো– Hermaphrodite, বৃহন্নলা! কথ্য বাংলায় আমরা বলি হিজড়া   দেখ তন্ময়! কঠিন সত্য তুমি প্রথম জানলে তোমার বয়ঃসন্ধিকালে   নিজে নিজেই জানলে, কেউ তোমাকে জানায় নি! এই সত্য তুমি গ্রহণ করলে না   তোমার মস্তিষ্ক এই কঠিন সত্য পাঠিয়ে দিল অবচেতন মনে   সেই অবচেতন মনই তৈরি করল মাস্টার   যে মাস্টারের প্রধান কাজ এই সত্য গোপন রাখা   গোপন রাখার জন্যেই সে এই সত্য যারা জানে তাদের একে একে সরিয়ে দিতে শুরু করল   যখন তারা সরে গেল– তোমার অবচেতন মন নিশ্চিন্ত হল   মাস্টার সাহেবের তখন আর প্রয়োজন হল না   দীর্ঘদিন তুমি আর তার দেখা পেলে না   বুঝতে

পারছ?

তন্ময় জবাব দিল না

আমার লজিকে কি কোনো ভুল আছে?

তন্ময় তারও জবাব দিল না   মিসির আলি বললেন, আবার সেই মাস্টারের প্রয়োজন পড়ল যখন রানু নামের অসাধারণ একটি মেয়ে তোমাকে জড়িয়ে ধরতে চাইল   সে তোমাকে কামনা করছে পুরুষ হিসেবে   তুমি পুরুষ হিসেবে তার কাছে যেতে পারছ না   তুমি কঠিন সত্য তাকে বলতে পারছ না, অন্য একজন পুরুষ এই মেয়েটির কাছে যাক তাও তুমি হতে দিতে পার না, কারণ তুমি এই মেয়েটিকে অসম্ভব ভালবাস   কাজেই আবার মাস্টার জেগে উঠল   তুমিই তাকে জাগালে তুমিই ঠিক করলে মেয়েটিকে সরে যেতে হবে   তন্ময়!

জি

তুমি কি এই দৈত্যটাকে বাঁচিয়ে রাখবে না নষ্ট করে দেবে? খুব সহজেই তাকে ভূমি ধ্বংস করতে পার   যেই মুহূর্তে তুমি রানুকে গিয়ে তোমার জীবনের গল্প বলবেসেই মুহূর্ত থেকে মাস্টারের কোনো অস্তিত্ব থাকবে না   রানুর সঙ্গে কি তোমার যোগাযোগ আছে?

না   তবে মাঝে মাঝে দূর থেকে আমি তাকে দেখি

সে কি বিয়ে করেছে?

না

শোন তনয়, গভীর ভালবাসায় এক বর্ষার দিনে সে তোমাকে জড়িয়ে ধরতে চেয়েছিল–তখন তুমি তাকে কঠিন অপমান করেছিলে   এই অপমান তার প্রাপ্য নয়   তোমার কি উচিত না সেই দিনের ঘটনার কারণ ব্যাখ্যা করা?

হ্যাঁ উচিত

প্রকৃতি তোমার ওপর কঠিন অবিচার করেছে তোমাকে অপূর্ণ মানুষ করে পৃথিবীতে পাঠিয়েছে সেই প্রতিশোধ তো তুমি মেয়েটির ওপর নিতে পার না! আমি কি ঠিক বলছি?

হ্যাঁ, ঠিক বলছেন আমি রানুকে সব বলব

তন্ময় কাঁদছে মিসির আলি কান্নার শব্দ শুনছেন না, কিন্তু বুঝতে পারছেন তিনি নিজে অসহায় বোধ করতে শুরু করেছেন

তন্ময় বলল, স্যার চলুন, আপনাকে বাসায় দিয়ে আসি

মিসির আলি বললেন, তুমি আমাকে তোমার বাড়িতে নিয়ে চল তোমার মাস্টার সাহেব যে দোতলায় থাকেন তোমাকে নিয়ে আমি সেখানে যাব তুমি দেখবে সেখানে কেউ নেই

স্যার, আমি আপনাকে নিয়ে যেতে চাচ্ছি না

কেন চাচ্ছ না?

আমার জীবনের কঠিন এবং ঘৃণ্য সত্য যারা জানে–তারা কেউ বেঁচে নেই এই সত্য আপনি জানেন মাস্টায় আপনার ক্ষতি করতে পারে

মিসির আলি বললেন, মাস্টার বলে যে কিছু নেই তা-ই আমি তোমাকে দেখাব তুমি আমাকে নিয়ে চল

# দ্বাদশ

গেটের ভেতর পা দিয়ে মিসির আলি চমকে উঠলেন তার মন বলতে লাগল–কিছু একটা আছে এখানে, কিছু একটা আছে এখানকার পরিবেশ অন্য রকম বাতাস পর্যন্ত যেন অন্য রকম বাগানের জোছনাও এক ধরনের ভয় তৈরি করছে নটা বিরাটাকার কুকুর চেন দিয়ে বাঁধা তারা একসঙ্গে চাপা গর্জন করছে সেই গর্জনও কেমন অন্য রকম শোনাাচ্ছে

তন্ময় বলল, মাস্টার সাহেব এখনো আছেন তিনি দোতলার বারান্দায় দাঁড়িয়ে আছেন, আমি বুঝতে পারছি

তোমার মাস্টারের নাম কি তন্ময়?

নাম জানি না

নাম জান না তার কারণ তার কোনো নাম নেই-কারণ সে নিজেই নেই তুমি এখানে দাঁড়াও আমি এক যাব তারপরে ফিরে এসে তোমাকে নিয়ে যাব

স্যার আপনি যাবেন না

আমাকে যেতেই হবে

স্যার, মাস্টার সাহেবের অনেক ক্ষমতা

এই ক্ষমতা তুমি তাঁকে দিয়েছ ক্ষমতা কেড়ে নেবার সময় হয়েছে তুমি চুপ করে দাঁড়িয়ে থাক

মিসির আলি এগিয়ে গেলেন চাঁদের আলোয় দোতলা বারান্দা স্পষ্ট দেখা যাচ্ছে মিসির আলি রেলিঙে হেলান দিয়ে একজন নগ্ন মানুষকে দাঁড়িয়ে থাকতে দেখলেন সঙ্গে সঙ্গে তামাকের কটু গন্ধও পেলেন মিসির আলি দাঁড়িয়ে পড়লেন ছায়ামূর্তি শীতল গলায় বলল, কেমন আছেন মিসির আলি সাহেব?

ভালো

আমাকে দেখতে পাচ্ছেন?

পাচ্ছি

আমি আছি না নেই?

আপনি নেই

তা হলে দেখছেন কী করে?

আমার দৃষ্টি বিভ্রম হচ্ছে   শারীরিক দিক থেকে আমি খুবই অসুস্থ তার ওপর তন্ময়ের গল্প আমার ওপর প্রভাব ফেলেছে বলেই হেলুসিনেশন হচ্ছে

বাহ্, যুক্তি সাজিয়েই এসেছেন!

আমি খুবই যুক্তিবাদী মানুষ, মাস্টার সাহেব

আপনার সঙ্গে আমার দেখা হবার খুব শখ ছিল—আপনি আমার ছাত্রের সমস্যা এত দ্রুত এবং এত সহজে ধরবেন তা আমি বুঝতে পারি নি আমি আপনার চিন্তাশক্তির প্রশংসা করছি

আপনাকে ধন্যবাদ

একটি মজার জিনিস কি আপনি লক্ষ করেছেন মিসির আলি সাহেব? আপনি তন্ময়ের শিক্ষক   আমিও তার শিক্ষক   আমি তাকে তার সমস্যা থেকে রক্ষা করার জন্যে আছি   আপনারও একই ব্যাপার

তাই তো দেখছি

আমি প্রচুর সিগারেট খাই আপনিও খান   খান না?

হ্যাঁ

আপনি সিঁড়ির গোড়ায় দাঁড়িয়ে আছেন কেন? উঠে আসুন না নাকি আমাকে ভয় পাচ্ছেন?

মিসির আলি বললেন, আমি যদি আপনাকে ভয় পাই, তা হলে লজিক বলছে–আপনিও আমাকে ভয় পাবেন –

হ্যাঁ, লজিক অবিশ্যি তাই বলে হ্যাঁ মিসির আলি সাহেব, আমি আপনাকে ভয় পাচ্ছি

মিসির আলি সিঁড়ির গোড়ার কাঁটাতারের গেটে হাত দিলেন এবং মনে মনে বললেন, তোমার কোনো অস্তিত্ব নেই You do not exist, তিনি আবারো তাকালেন বারান্দায় কেউ নেই ফাঁকা বারান্দায় সুন্দর জোছনা হয়েছে হাসনাহেনা ফুলের সুবাস আসছে তিনি উঁচু গলায় ডাকলেন, তন্ময় এস!

তন্ময় আসছে সে আগে খুঁড়িয়ে খুঁড়িয়ে হাঁটত এখন আর হাঁটছে না সে দোতলায় উঠে এল সে দাঁড়িয়ে আছে মিসির আলির কাছে দেব-শিশুর মতো কী সুন্দর মুখ! ঘন কালো চোখ, দীর্ঘ পল্লব

মিসির আলি মনে মনে বললেন, প্রকৃতি অসুন্দর সহ্য করে না তারপরেও অসুন্দর তৈরি করে, অসুন্দর লালন করে কেন করে?

তন্ময় কাঁদছে তার চোখ ভেজা মিসির আলির ইচ্ছা করছে ছেলেটিকে বলেন, তুমি কাছে এস, আমি মাথায় হাত রেখে তোমাকে একটু আদর করি

তিনি বলতে পারলেন না গভীর আবেগের কথা তিনি কখনো বলতে পারেন না মিসির আলি তাকালেন উঠোনের দিকে—কামরাঙা গাছের পাতার ফাঁক দিয়ে জোছনা গলে গলে পড়ছে কী অসহ্য সুন্দর!

সমাপ্ত




# তন্দ্রাবিলাস

## ০১. ভোরবেলায় মানুষের মেজাজ

ভোরবেলায় মানুষের মেজাজ মোটামুটি ভালো থাকে বেলা বাড়ার সঙ্গে সঙ্গে খারাপ হতে থাকে, বিকালবেলায় মেজাজ সবচে বেশি খারাপ হয়, সন্ধ্যার পর আবার ভালো হতে থাকে এটাই সাধারণ নিয়ম

এখন সকাল এগারটা, মেজাজের সাধারণ সূত্র মতে মিসির আলির মেজাজ ভালো থাকার কথা কিন্তু মিসির আলির মন এই মুহূর্তে যথেষ্টই খারাপ তিনি বসার ঘরে বেতের চেয়ারে পা তুলে বসে আছেন তাঁর ভুরু কুঁচকে আছে তাঁর মেজাজ খারাপের দুটি কারণের প্রথমটা হল–একটা মাছি অনেকক্ষণ থেকেই মাছিটা তার গায়ে বসার চেষ্টা করছে সাধারণ মাছি না-নীল রঙের স্বাস্থ্যবান ডুমে মাছি আম-কঁঠালের সময় এই মাছিগুলিকে দেখা যায় এখন শীতকাল-এই মাছি

এল কেথেকে? মাছিটা তার গায়েই বারবার বসতে চাচ্ছে কেন? তার সামনে বসে থাকা মেয়েটির গায়ে কেন বসছে না?

মিসির আলির মেজাজ খারাপের দ্বিতীয় কারণ এই মেয়েটি তার ইচ্ছা করছে মেয়েটিকে একটা ধমক দেন যদিও ধমক দেবার মতো কোনো কারণ ঘটেনি মেয়েটি তার সঙ্গে দেখা করতে এসেছে দেখা করতে আসার অপরাধে কাউকে ধমক দেয়া যায় না ধমক দেয়ার বদলে মিসির আলি শব্দ করে কাশলেন প্রচণ্ড শব্দে কাশলে, কিংবা কুৎসিত শব্দে নাক ঝাড়লে মনের রাগ অনেকখানি কমে মিসির আলির কমল না বরং আরো যেন বাড়ল মাছিটাও মনে হচ্ছে এই শব্দে উৎসাহ পেয়েছে এতক্ষণ গায়ে বসতে চাচ্ছিল এখন উড়ে ঠোঁটে বসতে চাচ্ছে কী যন্ত্রণা!

স্যার, আমার নাম সায়রা বানু সায়রা বানু নামটা কি আপনার মনে থাকবে?

মিসির আলি বললেন, মনে থাকার প্রয়োজন কি আছে?

অবশ্যই আছে; আমি এত আগ্রহ করে আমার নামটা আপনাকে কেন বলছি, যাতে মনে থাকে সেই জন্যেই তো বলছি

মিসির আলি রোবটের গলায় বললেন, মানুষের নাম আমার মনে থাকে না

মেয়েটি তার রোবট গলা অগ্রাহ্য করে হাসিমুখে বলল, আমারটা মনে থাকবে কারণ একজন বিখ্যাত সিনেমা অভিনেত্রীর নাম সায়রা বানু

মিসির আলি ভুরু কুঁচকে তাকিয়ে আছেন এখন তাঁর মাথার যন্ত্রণা শুরু হয়েছে অর্থহীন কথা শুনতে ভালো লাগছে না তা ছাড়া শীতও লাগছে চেয়ারটা টেনে রোদে নিয়ে গেলে হয় তাতে কিছুক্ষণ আরাম লাগবে তারপর আবার রোদে গা চিড়বিড় করতে থাকবে শীতকালের এই এক যন্ত্রণা ছায়া বা রোদ কোনোটাই ভালো লাগে না মিসির আলি মাছিটার দিকে তাকিয়ে রইলেন মাছিটার কারণে নিজেকে

এখন কাঁঠাল মনে হচ্ছে

মেয়েটি খানিকটা মাথা ঝুঁকিয়ে বলল, আপনি দিলীপ কুমার, সায়রা বানু এদের নাম শোনেন নি?

দিলীপ কুমারের নাম শুনেছি

সায়রা বানু হচ্ছে দিলীপ কুমারের বউ; আমার বন্ধুরা অবিশ্যি আমাকে সায়রা বানু ডাকে না, তারা ডাকে এস বি সায়রার এস, বানুর বি- এস বি! এস বি-তে আর কী হয় বলুন তো?

বলতে পারছি না

এস বি হচ্ছে স্পেশাল ব্রাঞ্চ আমার বন্ধুদের ধারণা আমার চেহারায় একটা স্পাই স্পাই ভাব আছে এই জন্যেই তারা আমাকে এস বি ডাকে আচ্ছা আপনারও কি ধারণা আমার চেহারায় স্পাই স্পাই ভাব? ভালো করে একটু আমার দিকে তাকান না আপনি সারাক্ষণ এদিক- ওদিক তাকাচ্ছেন কেন?

মিসির আলি এদিক-ওদিক তাকাচ্ছেন না মাছিটার দিকে তাকিয়ে আছেন মাছিটা এদিক-ওদিক করছে বলেই এদিক-ওদিক তাকাতে হচ্ছে আচ্ছা পৃথিবীতে মোট কত প্রজাতির মাছি আছে?

এই যে শুনুন তোকান আমার দিকে

মিসির আলি মেয়েটির দিকে তাকালেন অতিরিক্ত ফর্সা একটি মেয়ে বাঙালি মেয়েদের গায়ের রঙের একটা মাত্রা আছে কোনো মেয়ে যদি সেই মাত্রা অতিক্রম করে যায় তখন আর ভালো লাগে না তার মধ্যে বিদেশী বিদেশী ভাব চলে আসে তাকে তখন আর আপন মনে হয় না সায়রা বানুর ক্ষেত্রেও তাই হয়েছে তাকে পর পর লাগছে মেয়েটির মাথা ভরতি চুল সেই চুলেও লালচে ভাৰ আছে অতিরিক্ত ফর্সা মেয়েদের ক্ষেত্রে তাই হয় তাদের গায়ের রঙের খানিকটা এসে চুলে লেগে যায় চুল লালচে দেখায়-খানিকটা এসে লাগে চোখে চোখ

তখন আর কালো মনে হয় না   মেয়েটির মুখ লম্বাটে   একটু বেচা ধরনের নাক   বেঁচো নাক থাকায় রক্ষা-বেঁচো নাকের কারণেই মেয়েটিকে বাঙালি মনে হচ্ছে   খাড়া নাকি হলে মেডিটেরিনিয়ান সমুদ্রের পাশের গ্রিক কন্যা বলে মনে হত   বয়স কত হবে? উনিশ থেকে পঁচিশের তেতর   মানুষের বয়স চট করে ধরতে পারার কোনো পদ্ধতি থাকলে ভালো হত   গাছের রিং গুনে বয়স বলা যায়   মানুষের তেমন কিছু নেই   মানুষের বয়স তার মনে বলেই বোধ হয়   আচ্ছা, একটা মাছি কতদিন বাঁচে?

স্যার কথা বলছেন না কেন? আমাকে কি স্পাই মেয়ে বলে মনে হচ্ছে?

স্পাই মেয়েদের চেহারা আলাদা হয় বলে আমি জানি না

একটু আলাদা হয়   স্পাই মেয়েদের মুখ দেখে এদের মনের ভাব বোঝা যায় না   এদের মুখে এক রকম ভাব মনের ভেতর আরেক রকম

তোমারও কি তাই?

জি   ও আপনাকে বলতে ভুলে গেছি   এস বি ছাড়াও আমার আরেকটা নাম আছে! নাম ঠিক না খেতাব   নববর্ষে পাওয়া খেতাব   আমাদের কলেজে পহেলা বৈশাখে খেতাব দেয়া হয়   আমার খেতাবটা হচ্ছে সাদা বাঘিনী   এস বি-তে সাদা বাঘিনীও হয়   সাদা বাঘিনী টাইটেল কেন পেয়েছিলাম শুনতে চান? খুবই মজার গল্প

মিসির আলি তাকিয়ে রইলেন   তাঁর কিছুই শুনতে ইচ্ছা করছে না মাথার যন্ত্রণা এবং শীত ভাব দুইই বাড়ছে   গায়ে পাতলা একটা চাদর দিয়ে শীত ভাবটা কমানো যেত   চাদরটা ধুপিখানায় দিয়েছেন   ধোয়া নিশ্চয়ই হয়ে গেছে, ক্লিপের অভাবে আনতে পারছেন না   ক্লিপটা কোথাও খুঁজে পাচ্ছেন না   কড়া এক কাপ চা খেলেও শীতটা কমত ঘরে চায়ের পাতা আছে, চিনি, দুধও আছে   গতকালই কিনে এনেছেন   কিন্তু গ্যাসের চুলায় কী একটা সমস্যা হচ্ছে   কিছুক্ষণ আগুন জ্বলেই হস করে নিভে যায়   মিস্ত্রি ডাকিয়ে চুলা ঠিক করা

দরকার   গ্যাস মিস্ত্রিরা কোথায় থাকে কে জানে?

সায়রা বানু মেয়েটি হড়বড় করে কথা বলে যাচ্ছে, তার কথা তিনি মন দিয়ে শুনছেন না   মাথায় দুশ্চিন্তা নিয়ে অন্য কিছুতে মন বসানো বেশ কঠিন   তবে মাছিটা এখন শান্ত হয়েছে   টেবিলের উপর চুপ করে বসে আছে   ডিম পাড়ছে না তো?

আমার সাদা বাঘিনী টাইটেল পাওয়ার ঘটনাটা খুব ইন্টারেস্ট্রিং   শুনলে আপনি খুব মজা পাবেন! বলব?

মিসির আলি কিছুই বললেন না   তিনি খুব ভালো করেই জানেন মেয়েটি তার গল্প বলবেই   তিনি বলতে বললেও বলবে, বলতে না বললেও বলবে

হয়েছে কী শুনুন-সায়েন্স ল্যাবরেটরির সামনে দিয়ে আমি যাচ্ছি আমার সঙ্গে আমার এক বন্ধু, রাকা   রাকা হচ্ছে বোরকাওয়ালী বোরকা পরে   সউদি বোরকা   বেশ কয়েক টাইপ বোরকা পাওয়া যায় তা কি আপনি জানেন? সউদি বোরকা, পাকিস্তানি বোরকা   সউদি বোরকা ভয়াবহ, শুধু চোখ দুটো বের হয়ে থাকে   এমনিতে সে অবিশ্যি খুব স্ট্রাইলিস্ট   বোরকার নিচে স্লিভলেস ব্লাউজ পরে   যাই হোক বোরকাওয়ালী রাকা হঠাৎ বলল, সে একটা পেনসিল কিনবে   আমি তাকে নিয়ে একটা দোকানে ঢুকলাম পেনসিল কিনতে   স্টেশনারির দোকান তবে তার সঙ্গে কনফেকশনারিও আছে   চা বিক্রী হচ্ছে   কেক বিক্রি হচ্ছে   দোকানটায় বেশ ভিড়   ভিড়ের সুযোগ নিয়ে এক লোক করল কী বোরকাওয়ালীর গায়ে হাত দিল   গায়ে মানে কোথায় তা আপনাকে বলতে পারব না   আমার লজ্জা লাগবে   বোরকাওয়ালী এমন ভয় পেল যে প্রায় অচেতন হয়ে পড়ে যাচ্ছিল   আমি বোরকাওয়ালীকে ধরে ফেললাম   তারপর বদমাশ লোকটার দিকে তাকিয়ে বললাম, আপনি ওর গায়ে হাত দিলেন কেন? ষণ্ডাগণ্ডা টাইপের লোক   লাল চোখ   গরিলাদের মতো লোম ভরতি হাত   সে এমন ভাব করল যে আমার কথাই শুনতে পায় নি   দোকানদারের দিকে তাকিয়ে হাই তুলতে তুলতে বলল—দেখি একটা লেবু চা   তখন আমি খপ করে তার হাত ধরে ফেললাম   সে ঝটিকা দিয়ে তার হাত

ছড়িয়ে নেবার চেষ্টা করল কিন্তু তার আগেই আমি তার হাত কামড়ে ধরলাম যাকে বলে কচ্ছপের কামড় কচ্ছপের কামড় কী তা নিশ্চয়ই আপনি জানেন কচ্ছপ একবার কামড়ে ধরলে আর ছাড়ে না, আমিও ছাড়লাম না আমার মুখ রক্তে ভরে গেল লোকটা বিকট চিৎকার শুরু করল ব্যাপারস্যাপার দেখে বোরকাওয়ালী অজ্ঞান হয়ে মাটিতে পড়ে গেল এর পর থেকে আমার টাইটেল হয়েছে সাদা বাঘিনী

গল্প শেষ করে সায়রা বানু খিলখিল করে হাসছে মিসির আলি মেয়েটির হাসির মাঝখানেই বললেন, তুমি আমার কাছে কেন এসেছ?

গল্প করার জন্যে এসেছি বিখ্যাত মানুষের সঙ্গে গল্প করতে আমার খুব ভালো লাগে

আমি বিখ্যাত মানুষ?

অবশ্যই বিখ্যাত আপনাকে নিয়ে কত বই লেখা হয়েছে আমি অবিশ্যি একটা মাত্র বই পড়েছি ওই যে সুধাকান্ত বাবুর গল্প একটা মেয়ে খুন হল আর আপনি কেমন শার্লক হোমসের মতো বের করে ফেললেন–সুধাকান্ত বাবুই খুনটা করেছেন বই পড়ে মনে হচ্ছিল আপনার খুব বুদ্ধি কিন্তু আপনাকে দেখে সেরকম মনে হচ্ছে না

আমাকে দেখে কেমন মনে হচ্ছে?

খুব সাধারণ মনে হচ্ছে আপনার মধ্যে একটা গৃহশিক্ষক গৃহশিক্ষক ব্যাপার আছে আপনাকে দেখে মনে হচ্ছে আপনি নিয়মিত বেতন পান মা এমন একজন অংকের স্যার আপনি রোজ ভাবেন আজ বেতনের কথাটা বলবেন কিন্তু শেষ পর্যন্ত সাহস করে বলতে পারেন না আচ্ছা আপনি এমন গভীর মুখে বসে আছেন কেন? মনে হচ্ছে আপনি আমার কথা শুনে মজা তো পাচ্ছেনই না উল্টো বিরক্ত হচ্ছেন! সত্যি করে বলুন আপনি কি বিরক্ত হচ্ছেন?

কিছুটা হচ্ছি

মাছিটা তো এখন আর বিরক্ত করছে না কেমন শান্ত হয়ে টেবিলে বসে আছে তারপরেও আপনি এত বিরক্ত কেন বলুন তো?

তুমি অকারণে কথা বলছ এই জন্যে বিরক্ত হচ্ছি অকারণ কথা আমি নিজেও বলতে পারি না অন্যের অকারণ কথা শুনতেও ভালো লাগে না

আপনার সঙ্গে কথা বলতে হলে সব সময় একটা কারণ লাগবে? তা হলে তো আপনি খুবই বোরিং একটা মানুষ এত কারণ আমি পাব কোথায় যে আমি রোজ রোজ আপনার সঙ্গে কথা বলব?

মিসির আলি বিস্মিত হয়ে বললেন, তুমি রোজ রোজ আমার সঙ্গে কথা বলবে?

হুঁ

সে কী, কেন?

সায়রা বানু খুব সহজ ভঙ্গিতে হাই তুলতে তুলতে বলল, এক বাড়িতে থাকতে হলে কথা বলতে হবে না?

এক বাড়িতে থাকবে মানে? আমি বুঝতে পারছি না

আমি আপনার সঙ্গে কয়েকটা দিন থাকব কদিন এখনো বলতে পারছি না দু দিনও হতে পারে আবার দু মাসও হতে পারে আবার দু বছরও হতে পারে সম্পূর্ণ নির্ভর করছে আপনার উপর

মিসির আলি চেয়ার থেকে পা নামিয়ে তীক্ষ্ণ দৃষ্টিতে মেয়েটির দিকে তাকালেন হচ্ছেটা কী? এই যুগের টিনএজার মেয়েদের ভাবভঙ্গি, কাণ্ডকারখানা বোঝা মুশকিল তারা যে কোনো উদ্ভট কিছু হাসিমুখে করে ফেলতে পারে মেয়েটি হয়তো অতি তুচ্ছ কারণে রাগ করে বাড়ি থেকে বের হয়ে এসেছে কিংবা তাকে ভড়কে দেবার জন্যে গল্প ফেঁদেছে পরে কলেজে বন্ধুদের কাছে এই গল্প করবে বন্ধুরা মজা পেয়ে একে অন্যের গায়ে হেসে গড়িয়ে পড়বে –ও মাগো বুড়োটাকে

কী বোকা বানিয়েছি! সে বিশ্বাস করে ফেলেছিল যে আমি থাকতে এসেছি

মিসির আলি নিজের বিস্ময় গোপন করে সহজভাবে বললেন, তুমি এ বাড়িতে থাকবে?

জি

বিছানা বালিশ নিয়ে এসেছ?

বিছানা বালিশ আনি নি আজকাল তো আর বিছানা বালিশ নিয়ে কেউ অন্যের বাড়িতে থাকতে যায় না শুধু একটা সুটকেস আর হ্যান্ডব্যাগ এনেছি আর একটা পানির বোতল

সুটকেস আর হ্যান্ডব্যাগ কোথায়?

বারান্দায় রেখে এসেছি শুরুতেই আপনি আমার সুটকেস দেখে ফেললে ঢুকতে দিতেন না যাই হোক আমি এখন আমার সুটকেস আর হ্যান্ডব্যাগ নিয়ে আসছি আচ্ছা! আপনি এমন ভাব করছেন যেন আকাশ থেকে পড়েছেন আকাশ থেকে পড়ার মতো কিছু হয় নি বিপদগ্রস্ত একজন তরুণীকে কয়েকদিনের জন্যে আশ্রয় দেয়া এমন কোনো বড় অন্যায় না আমি নিশ্চিত এরচে অনেক বড় বড় অন্যায় আপনি করেছেন

তুমি সত্যি সত্যি আমার এখানে থাকার পরিকল্পনা নিয়ে এসেছ?

জি

মিসির আলি তাকিয়ে রইলেন এই মুহুর্তে তাঁর ঠিক কী করা উচিত তা মাথায় আসছে না কিছুক্ষণ চুপচাপ থেকে মেয়েটির কোণ্ডকারখানা, দৈখাই মনে হয় সবচে বুদ্ধিমানের কাজ হবে মেয়েটি বুদ্ধিমতী এই পরিস্থিতিতে তিনি কী করবেন বা করতে পারেন সেই সম্পর্কে চিন্তাভাবনা সে নিশ্চয়ই করেছে নিজেকে

সম্ভাব্য সব রকম পরিস্থিতির জন্যে সে প্রস্তুত করে রেখেছে মিসির আলির এমন কিছু করতে হবে যার সম্পর্কে মেয়েটির প্রস্তুতি নেই সে কেন বাড়ি ছেড়ে এসেছে এই মুহূর্তে তা তাকে জিজ্ঞেস করা যাবে না কারণ এই প্রশ্নটি স্বাভাবিক এবং সঙ্গত প্রশ্ন এই প্রশ্নের উত্তর মেয়েটি তৈরি করে রেখেছে তাঁর বিস্মিত হওয়াও ঠিক হবে না তাঁকে খুব সহজ এবং স্বাভাবিক থাকতে হবে যেন এমন ঘটনা প্রতি সপ্তাহেই দুটা-একটা করে ঘটছে

সায়রা বানু সুটকেস, হ্যান্ডব্যাগ নিয়ে ঘরে ঢুকল মিসির আলি বিস্মিত হয়ে লক্ষ্য করলেন সে গুনগুন করে কী একটা গানের সুরও যেন ভাজছে কত সহজ স্বাভাবিক তার আচরণ

কেক খাবেন?

কেক?

হুঁ আমার নিজের বেক করা, ডিমের পরিমাণ বেশি হয়েছে বলে একটু ডিম ডিম গন্ধ হয়ে গেছে অনেকে ডিমের গন্ধ একেবারে সহ্য করতে পারে না আমার কাছে অবিশ্যি খারাপ লাগে না দেব আপনাকে এক পিস কেক?

না

আপনাকে একটু বাজারে যেতে হবে, কয়েকটা জিনিস কিনতে হবে আমি অতি দ্রুত চলে এসেছি তো কাজেই অনেক প্রয়োজনীয় জিনিস আনা হয় নি টুথপেষ্ট এনেছি, টুথব্রাশ আনি নি আমার অভ্যাস হচ্ছে রাতে শোবার সময় কুটকুট করে কয়েকটা লবঙ্গ খাওয়া লবঙ্গ খেলে শরীরের রক্ত পরিষ্কার থাকে, কখনো হার্টের অসুখ হয় না সেই লবঙ্গ আনা হয় নি আপনাকে লবঙ্গ আনতে হবে পারবেন? আমি আপনাকে টাকা দিয়ে দেব আমি সঙ্গে করে অনেক টাকা নিয়ে এসেছি বলুন তো কত এনেছি?

বলতে পারছি না

অনুমান করুন আপনি হচ্ছেন বিখ্যাত মিসির আলি আপনার অনুমান হবে পৃথিবীর শ্রেষ্ঠ অনুমান বলুন আমার সঙ্গে কত টাকা আছে

পাঁচ হাজার টাকা

হয় নি আমার সঙ্গে আছে মোট একান্ন হাজার টাকা পাঁচ শ টাকার একটা বান্ডিল এনেছি আর এনেছি দশ টাকার একটা বান্ডিল সেখান থেকে কিছু খরচ করেছি বেবিট্যাক্সি ভাড়া দিয়েছি তিরিশ টাকা ঠিক এই মুহূর্তে আমার কাছে আছে পঞ্চাশ হাজার নয় শ সত্তর টাকা আপনাকে টুকটাক বাজারের জন্যে পাঁচ শ টাকা দিচ্ছি, যা লাগে খরচ করবেন বাকিটা ফেরত দেবেন এই নিন

সায়রা বানু তার কাঁধে ঝুলানো কালো ব্যাগ খুলে টাকা বের করল মিসির আলি টাকাটা নিলেন মেয়েটি এক ধরনের খেলা শুরু করেছে মিসির আলির মনে হল মেয়েটিকে সেই খেলা তার মতোই খেলতে দেয়া উচিত এই মুহূর্তে এমন কিছু করা ঠিক হবে না যাতে খেলা বাধাগ্রস্ত হয় তিনি মেয়েটিকে আগ্রহ নিয়ে দেখতে শুরু করেছেন—তার তাকানোর ভঙ্গি, হাঁটার ভঙ্গি, বসার ভঙ্গি আপাতদৃষ্টিতে এইসব খুবই ছোটখাটো ব্যাপার থেকে অনেক কিছু জানা যায়

সায়রা বানু চেয়ারে বসতে বসতে বলল, আমার খাওয়া নিয়ে আপনি মোটেই চিন্তা করবেন না যা খাওয়াবেন আমি তাই খাব শুধু মাছ ছাড়া মাছ আমি খেতে পারি না-গন্ধ লাগে অবিশ্যি চিংড়ি মাছ খাই চিংড়ি মাছ কেন খাই বলুন তো?

বলতে পারছি না

চিংড়ি মাছ খাই কারণ চিংড়ি মাছ হচ্ছে আসলে এক ধরনের পোকা পোকা বলেই চিংড়ি মাছে আঁশটে গন্ধ নেই ও আচ্ছা বলতে ভুলে গেছি আরেকটা জিনিস খুব পছন্দ করে খাই ইলিশ মাছের ডিম

মাছের ডিমেরও তো আঁশটে গন্ধ থাকে

ইলিশ মাছের ডিমে থাকে না আপনি কেভিয়ার খেয়েছেন?

না

কেভিয়ার হচ্ছে পৃথিবীর সবচে দামি খাবার কালো রঙের মাছের ডিম স্বাদ কী রকম জানেন?

যেহেতু খাই নি স্বাদ কেমন তা তো জানার কথা না

স্বাদ কেমন আপনি জানেন অনেকটা আমাদের শিং, মাছের ডিমের মতো তবে আঁশটে গন্ধ অনেক বেশি মাক চেপে ধরে আমি একবার খানিকট খেয়েছিলাম তারপর বমিটমি করে একাকার

মিসির আলি পাঞ্জাবির পকেট থেকে সিগারেট বের করলেন সঙ্গে দেয়াশলাই নেই দেয়াশলাইয়ের খোঁজে রান্নাঘরে যেতে হবে চেয়ার ছেড়ে উঠতে ইচ্ছা করছে না মেয়েটাকে কি বলবেন দেয়াশলাই এনে দিতে? মিসির আলিকে কিছু বলতে হল না তার আগেই সায়রা বানু বলল, আপনার লাইটার লাগবে?

আছে তোমার কাছে?

আছে আপনি সিগারেট মুখে দিন আমি ধরিয়ে দিচ্ছি

মেয়েটা যে ভঙ্গিতে লাইটার ধরাল তাতে মনে হল সিগারেট ধরিয়ে দিয়ে তার অভ্যাস আছে সে নিজে সিগারেট খায় না তো? না খায় না, সিগারেটের ধোয়ায় সে নাক কুঁচকাচ্ছে

এই লাইটারটা আপনি রেখে দিন লাইটারটা আমি আপনার জন্যে এনেছি

থ্যাংক য়্যু

আর এক প্যাকেট সিগারেটও এনেছি আপনার একটা বইয়ে পড়েছিলাম একজন কে আপনার সঙ্গে দেখা করতে আসত যেদিনই

আসত আপনার জন্যে এক প্যাকেট সিগারেট নিয়ে আসত

মিসির আলি সিগারেটে লম্বা টান দিয়ে বললেন, একটু আগে বলেছিলে তুমি আমার একটা বইই পড়েছি

মিথ্যা কথা বলেছিলাম অনেকগুলি বই পড়েছি সুধাকান্ত বাবুর উপর লেখা বইটা সবচে ভালো লেগেছে বইটা আমি পড়েছি তিনবার না তিনবার না আড়াইবার পড়েছি দুবার পড়েছি পুরোটা শেষ বার পড়েছি শুধু শেষের কুড়ি পাতা

ভালো

মিথ্যা কথা বললে কি আপনি রেগে যান?

না

আমাকে কেউ মিথ্যা কথা বললে আমি অবিশ্যি খুব রেগে যাই আর আমার এমনই কপাল যে সবাই শুধু আমার সঙ্গে মিথ্যা কথা বলে তবে আপনি বলবেন না সেটা আমি জানি আপনার চেহারা দেখেই বোঝা যায় আপনি মিথ্যা কথা বলতে পারেন না! আপনি কি জানেন যারা সব সময় মিথ্যা কথা বলে তাদের চেহারায় একটা মাইডিয়ার ভাব থাকে

তাই নাকি?

জি

যেসব মেয়েকে দেখবেন খুব মায়া মায়া চেহারা, আপনি ধরেই নিতে পারেন তারা প্রচুর মিথ্যা কথা বলে

এই তথ্য জানতাম না

আপনি মিসির আলি আর আপনি এই সাধারণ তথ্য জানেন না? অথচ বইয়ে কত আশ্চর্য আশ্চর্য কথা যে আপনার সম্পর্কে লেখা হয় যেমন

কাউকে এক পলক দেখেই আপনি তার সম্পর্কে হড়বড় অনেক কথা বলে দিতে পারেন আসলেই কি পারেন?

না পারি না

আচ্ছা চেষ্টা করে দেখুন না আমার সম্পর্কে বলুন

কী বলব?

আমাকে দেখে কী মনে হচ্ছে এইসব দেখি আপনার পাওয়ার অব অবজারভেশন

দেখ সায়রা বানু, আমি পরীক্ষা দেই না

পরীক্ষা ভাবছেন কেন? ভাবেন একটা খেলা বলুন আমার সম্পর্কে বলুন

মিসির আলি হাতের সিগারেট ফেলে দিলেন আরেকটা সিগারেট ধরাতে ইচ্ছা! করছে তিনি নিজের ওপর একটু বিরক্ত হচ্ছেন কারণ তাঁর টেনশন হচ্ছে টেনশন হলেই একটা সিগারেট শেষ করার সঙ্গে সঙ্গে আরেকটা সিগারেট ধরতে ইচ্ছা করে তাঁর শরীর ভালো না! এখন কিছুদিন টেনশন ফ্রি জীবন যাপন করতে চান অজানা-অচেনা একটা মেয়ে হুট করে উপস্থিত হয়ে তাতে বাধা দিচ্ছে

মেয়েটি আগ্রহ নিয়ে বলল, কী হল কিছু বলছেন না কেন?

মিসির আলি খানিকটা বিরক্তি নিয়ে বললেন, তোমার সম্পর্কে আমার প্রথম অবজারভেশন হচ্ছে তোমার নাম সায়রা বানু নয়

এরকম মনে হবার কারণ কী?

মনে হবার কারণ হচ্ছে–সায়রা বানু যদি তোমার নাম হত তা হলে সায়রা বানু ডাকলে তুমি সহজ ভাবে রেসপন্স করতে একটু আগে আমি বললাম, দেখ সায়রা বানু পরীক্ষা আমি দেই না বাক্যটা আমি

একবারে বলি নি দেখ সায়রা বানু, বলে কয়েক সেকেন্ড অপেক্ষা করেছি যখন দেখলাম তুমি হঠাৎ চমকে উঠলে তখনই আমি বাক্যটা শেষ করলাম তোমার চমকে ওঠার কারণ হচ্ছে সায়রা বানু বলে যে তোমাকে সম্বোধন করা হচ্ছে তা তুমি শুরুতে বুঝতে পার নি যখন বুঝতে পেরেছ তখনই চমকে উঠেছ তোমার নাম কী?

আমার নাম চিত্রা

আটকে রাখা হয়েছিল সেই ঘরের জানাল পর্যন্ত বন্ধ ছিল আলোহীন একটা ঘরে দীর্ঘদিন থাকলে গায়ের চামড়া ফ্যাকাসে হয়ে যায় তোমার তাই হয়েছে তুমি আলোর দিকে ঠিকমতো তাকাতেও পারছি না যতবার তাকাচ্ছ ততবার চোখের মণি ছোট হয়ে আসছে ভুরু কুঁচকে যাচ্ছে আবার জানালা থেকে তুমি চোখ ফিরিয়েও নিতে পারছি না বারবার বিস্মিত চোখে জানোলা দিয়ে তাকাচ্ছ কারণ অনেকদিন পরে তুমি জানালায় খোলা আকাশ দেখছি

আরো কিছু বলবেন?

দীর্ঘদিন ধরে তুমি ক্রমাগত মিথ্যা কথা বলে যাচ্ছ যে কোনো কারণেই হোক তোমাকে মিথ্যা কথা বলতে হচ্ছে স্টোরি তৈরি করতে হচ্ছে মিথ্যা বলাটা তোমার অভ্যাস হয়ে দাঁড়িয়েছে আমি কি ঠিক বলেছি?

হ্যাঁ

তোমার হাত বাঁধা ছিল মণিবন্ধে কালো দাগ পড়ে গেছে

হুঁ

তোমার ঘ্রাণশক্তি অতি প্রবল তুমি কিছুক্ষণ পরপরই নাক কুঁচকাচ্ছ এবং তাকাচ্ছ ঘরের দক্ষিণ দিকে দক্ষিণ দিক থেকে নর্দমার দুর্গন্ধ আসছে সেটা এত প্রবল না যে এমনভাবে নাক কুঁচকাতে হবে এর থেকে মনে হয়-হয় তোমার ঘ্রাণশক্তি অত্যন্ত প্রবল আর নয়তো তোমাকে অনেক উঁচু কোনো ঘরে আটকে রাখা হয়েছে, ছ তলা-সাত

তলায় যেখানে রাস্তার নর্দমার গন্ধ পৌঁছে না

চিত্র চুপ করে রইল সে খুব একটা বিস্মিত হল বলে মনে হল না মিসির আলি বললেন, এখন বল, তোমার ব্যাপারটা কী?

আপনি তো কিছু না জেনেই অনেক কিছু বলতে পারেন আপনি নিজেই বলুন

না আমি বলতে পারছি না

অনুমান করুন দেখি আপনার অনুমানশক্তি আমার ঘ্রাণশক্তির মতো কি না

আমার ধারণা তুমি অসুস্থ অসুস্থতাটা এমন যে রোগীকে ঘরে আটকে রাখতে হয় তুমি কোনোক্রমে ছাড়া পেয়ে পালিয়ে এসেছি

আপনি কি বলতে চাচ্ছেন যে আমি পাগল তাই আমাকে ঘরে আটকে রাখা হয়েছিল? না আমি পাগল না সুস্থ ছিটেফোঁটা পাগলামি যা অন্যদের মধ্যে থাকে আমার তাও নেই তবে আমাকে ঘিরে আটকে রাখা হচ্ছিল তা ঠিক ছবিশ দিন হল ঘরে তালাবন্ধ আমাকে সবাই মিলে ঘরে তালাবন্ধ করে রেখেছে কারণটাও খুব সাধারণ এবং আপনার মতো বুড়োর কাছে হয়তো বা হাস্যকর কারণটা বলব?

মিসির আলি হ্যাঁ-না কিছুই বললেন না মেয়েটির স্বভাব যা তাতে তিনি যদি বলেন- হ্যাঁ বল–তা হলে সে নিশ্চিতভাবেই বলবে–না বলব না তারচে চুপ করে থাকাই ভালো

ব্যাপারটা প্রেমঘটিত আমি একটা ছেলেকে বিয়ে করতে চাই দরিদ্র ফালতু টাইপ ছেলে কিছুই করে না তার প্রেমে পড়ার কারণ নেই তারপরেও আমি পড়ে গেছি এবং এবং ...

এবং কী?

গোপনে বিয়ে করার জন্যে তার সঙ্গে পালিয়েও গিয়েছিলাম আমাকে

ধরে আনা হয়  আমি তো খুব জেদি মেয়ে, কাজেই আমি সবাইকে বলি–আমি আবারো পালিয়ে যাব  তোমাদের কোনো সাধ্য নেই আমাকে ধরে রাখার

ছেলেটার নাম কী?

ছেলেটার নাম দিয়ে আপনার দরকার কী?

কোনো দরকার নেই  কৌতুহল বলতে পার

উনার নাম ফরহাদ

শুধুই ফরহাদ?

ফরহাদ খান

তারপর?

তারপর আবার কী?

তোমার কাছ থেকে এই কথা শোনার পর তারা তোমাকে তালাবন্ধ করে রাখল?

তই তো রাখবে  যে মেয়ে এ জাতীয় কথা বলে তাকে নিশ্চয়ই কেউ কোলে করে ঘুরে বেড়াবে না  ঘুমপাড়ানি গান গাইয়ে ঘুম পাড়াবে না

আজ তুমি ছাড়া পেয়েছ, আমার কাছে না এসে ওই ছেলেটির কাছে চলে যাচ্ছ না  কেন?

যাব তো বটেই  আপনার কি ধারণা আমি চিরকালের জন্যে আপনার সঙ্গে থাকব?

মিসির আলি দীর্ঘনিশ্বাস ফেলে বললেন, চিত্রা তুমি আবারো মিথ্যা কথা বলছ

বুঝলেন কী করে?

ছেলেটার নাম কী বল জিজ্ঞেস করার পর–থতামত খেয়ে গেলে চট করে বলতে পারলে না একটা কোনো নাম ভাবার জন্যে সময় নিলে তারপর বললে উনার নাম ফরহাদ উনি বললে-যাকে বিয়ে করতে যাচ্ছ তার প্রসঙ্গে উনি বলবে কেন? বলবে ওর নাম ফরহাদ

তা হলে কি সত্যি কথা শুনতে চান?

আমি এখন সত্যি-মিথ্যা কোনো কথাই শুনতে চাই না তুমি আমার সাহায্য চাচ্ছ যদি সত্যি চাও আমি তোমাকে সাহায্য করি, তা হলে তোমাকে সত্যি কথা বলতে হবে তা তুমি পারবে না মিথ্যা বলাটা তোমার রক্তের মধ্যে ঢুকে গেছে কিছুক্ষণ সত্যি বলার পর আবার মিথ্যা শুরু করবে

তাতে অসুবিধা কী? যেই মুহূর্তে আমি মিথ্যা বলব আপনি ধরে ফেলবেন আপনার তো সেই ক্ষমতা আছে

মিসির আলি আরেকটি সিগারেট ধরিয়ে গম্ভীর গলায় বললেন–চিত্রা শোন আমার পক্ষে তোমাকে এ বাড়িতে রাখা সম্ভব না তোমাকে চলে যেতে হবে এবং কিছুক্ষণের মধ্যে চলে যেতে হবে

আমার সমস্যা আপনি সমাধান করবেন না?

মানুষের বেশিরভাগ সমস্যাই এরকম যে তা তারা নিজেরাই সমাধান করতে পারে আমার ধারণা তোমার সমস্যার সমাধান তুমিই করতে পারবে

আমি আপনার সঙ্গে মিথ্যা কথা বলেছি বলে কি আপনি রাগ করেছেন?

রাগ করার প্রশ্ন আসছে না মিথ্যা কথা বলাটাকে সবাই যতবড় অন্যায় মনে করে আমি তা করি না আমার কাছে মনে হয় মানুষের অনেক অদ্ভূত ক্ষমতার একটি হচ্ছে মিথ্যা বলার ক্ষমতা কল্পনাশক্তি আছে

বলেই সে মিথ্যা বলতে পারে যে মানুষ মিথ্যা বলতে পারে না সে সৃষ্টিশীল মানুষ না–রোবট টাইপ মানুষ

আপনি কি মিথ্যা বলেন?

না বলি না মানুষ হিসেবে আমি রোবট টাইপের শোনচিত্রা, তুমি এখন চলে যাও

চিত্রা বিশিত গলায় বলল, চলে যাব?

হ্যাঁ চলে যাবে

আপনি আমাকে খুব অপছন্দ করেছেন তাই না?

আমি তোমাকে অপছন্দও করি নি আবার পছন্দও করি নি

আমার বিষয়ে আপনার কোনো কৌতূহলও হচ্ছে না?

লোকজনের ধারণা আমার কৌতুহল খুব বেশি, আসলে তা না আমার কৌতুহল কম অনেক কম

নীল রঙের মাছটার দিকে আপনি যতটা কৌতুহল নিয়ে তাকিয়েছেন আমার দিকে তাও তাকান নি আমি কি মাছির চেয়েও তুচ্ছ?

মিসির আলি চুপ করে রইলেন

চিত্রা ক্লান্ত গলায় বলল, আচ্ছা আমি চলে যাচ্ছি কিন্তু আপনি দয়া করে গম্ভীর হয়ে থাকবেন না যাবার আগে হাসিমুখে থাকুন আপনার হাসিমুখ দেখে যাই

মিসির আলি হাসলেন চিত্রা বলল, বাহ আপনার হাসি তো সুন্দর যারা গভীর ধরনের মানুষ তাদের হাসি খুব সুন্দর হয় এরা হঠাৎ হঠাৎ হাসে তো এই জন্যে আর যারা সব সময় হাসিমুখে থাকে তাদের হাসি হয় খুব বিরক্তিকর তাদের কান্না হয় সুন্দর আচ্ছা আমি

তা হলে এখন উঠি

চিত্র উঠে দাঁড়াল মেয়েটা এত সহজে চলে যেতে রাজি হবে তা মিসির আলি তাবেন নি তিনি স্বস্তির নিশ্বাস ফেললেন

আচ্ছা শুনুন, আমি আমার ব্যাগগুলি রেখে যাই ব্যাগ হাতে মানুষের বাড়ি বাড়ি গিয়ে আশ্রয় খোঁজার তো কোনো মানে হয় না, তাই না?

বিছানা বালিশ নিয়ে যাওয়াই তো ভালো, সবাই ভাববে এই মেয়ের আসলেই আশ্রয় প্রয়োজন

আপনি কিন্তু সেরকম ভাবেন নি আপনি আমাকে তাড়িয়ে দিচ্ছেন যাই হোক আমি জিনিসপত্র রেখে যাচ্ছি একসময় এসে নিয়ে যাব

আচ্ছা

আপনি আসলেই রোবট টাইপ মানুষ যাই কেমন?

তুমি কি তোমার বাড়ির টেলিফোন নাম্বারটি দিয়ে যাবে?

কেন? আচ্ছা দিচ্ছি কাগজে লিখে দিচ্ছি নিতান্ত প্রয়োজন না হলে টেলিফোন করবেন না আর যদি করেন আপনি ভয়াবহ বিপদে পড়ে যাবেন এইবার কিন্তু আমি সত্যি কথা বলছি–কি বলছি না?

মনে হচ্ছে বলছ

চিত্রা তার হ্যান্ডব্যাগ থেকে কাগজ নিয়ে টেলিফোন নাম্বার লিখল ছোট্ট নিশ্বাস ফেলে বলল, এই নিন নাম্বার আবারো বলছি নিতান্ত প্রয়োজন না হলে টেলিফোন করবেন না

নিতান্ত প্রয়োজন বলতে তুমি কী বুঝাচ্ছ?

ধরুন আমি আপনার ঘর থেকে বের হলাম আর হঠাৎ একটা ট্রাক এসে আমার গায়ের উপর দিয়ে চলে গেল তখন আপনি বাসায়

টেলিফোন করে বলবেন–চিত্রা মারা গেছে

আচ্ছা ঠিক আছে

চিত্রা বেশ সহজ ভঙ্গিতেই বের হল মিসির আলি উঠে দরজা বন্ধ করে দিলেন তিনি আজ আর ঘর থেকে বের হবেন না তিনি জানেন ঘণ্টা দু-একের ভেতর চিত্রা ফিরে আসবে, তার জিনিসপত্র নিয়ে যাবে মেয়েরা তাদের ব্যক্তিগত জিনিসপত্র কোথাও রেখে স্বস্তি পায় না কাজেই অপেক্ষা করাই ভালো

খুবই আশ্চর্যের ব্যাপার মেয়েটি চলে যাবার পর মিসির আলির একটু মন খারাপ হয়ে গেল পাখি উড়ে যাবার পর পাখির পালক পড়ে থাকে মেয়েটা চলে গেছে তার পরেও কিছু যেন রেখে গেছে সুটকেস এবং হ্যান্ডব্যাগ নয়, অন্য কিছু

মেয়েটির রেখে যাওয়া ৫০০ টাকার নোটটা পকেটে টাকাটা ফেরত দিতে ভুলে গেছেন আশ্চর্য কাণ্ড-মেয়েটি তার কালো ব্যাগও ফেলে গেছে তার সব টাকা তো ওই ব্যাগে বেবিট্যাক্সি নিয়ে যদি কোথাও যায় ভাড়া দিতে পারবে না

মিসির আলি অস্বস্তি বোধ করছেন মেয়েটাকে মাথা থেকে তাড়াতে পারছেন না মাছিটা এখনো টেবিলে বসে আছে মারা গেছে নাকি? না মারা যায় নি কীট এবং পতঙ্গ জগতের নিয়ম হল মৃত্যুর পর উল্টো হয়ে থাকা পিঠ থাকবে মাটিতে পা থাকবে শূন্যে মাছির বেলাতেও নিশ্চয়ই সেই নিয়ম মিসির আলি তার লাইব্রেরির দিকে এগুলেন-মাছি সম্পর্কে জানার জন্যে কোনো বই কি আছে লাইব্রেরিতে? থাকার তো কথা

মাছি সম্পর্কে মিসির আলি তেমন কোনো তথ্য যোগাড় করতে পারলেন না শুধু জানলেন পৃথিবীতে মোট ৮৫,০০০ প্রজাতির মাছি আছে মৌমাছি যেমন মাছি, ড্রাগন ফ্লাইও মাছি সবচে ছোট মাছি প্রায় অদৃশ্য আর সবচে বড় মাছি চড়ুই পাখি সাইজের এদের সবারই দু জোড়া পাখা থাকে এক জোড়া তারা ওড়ার কাজে ব্যবহার করে, অন্য জোড়া

ভারসাম্য বজায় রাখতে ব্যবহার করে বেশিরভাগ প্রজাতির মাছিই মানুষের পরম বন্ধু–শুধু হাউস ফ্লাই নয় এদের প্রধান কাজ অসুখ ছড়ানো

# ০২. চিত্রা দু ঘণ্টার ভেতর ফিরে আসবে

চিত্রা দু ঘণ্টার ভেতর ফিরে আসবে এ ব্যাপারে মিসির আলি নিশ্চিত ছিলেন নিশ্চিত ব্যাপারগুলি মানুষের জীবনে প্রায় কখনো ঘটে না চিত্রা দু ঘণ্টা কেন দশ দিনের মাথাতেও ফিরে এল না তার হ্যান্ডব্যাগ এবং সুটকেসে ধূলা জমতে লাগল সে একটা টেলিফোন নাম্বার দিয়ে গিয়েছিল টেলিফোন নাম্বার লেখা চিরকুট তিনি ড্রয়ারে যত্ন করে রেখে দিয়েছিলেন অযত্নে অবহেলায় রাখা কাগজপত্র সব সময় পাওয়া যায় যত্নে রাখা কাগজ কখনো পাওয়া যায় না মারফির এই সূত্র ভুল প্রমাণিত হল মিসির আলি ড্রয়ার খুলেই চিরকুটটি পেলেন এবং সেই চিরকুট দেখে তিনি ছোটখাটো একটা চমক খেলেন চিরকুটে টেলিফোন নাম্বার লেখা নেই শুধু সুন্দর অক্ষরে লেখা Help me!

মিসির আলির একটু মন খারাপ হল মেয়েটির সমস্যার কথা মন দিয়ে শুনলেই হত তিনি এতটা অধৈর্য হলেন কেন? বাড়িঘর ছেড়ে নিতান্ত অকারণে এই বয়সের একটা মেয়ে চলে আসে না এই বয়সের মেয়েদের মাথায় নানান উদ্ভট ব্যাপার খেলা করে তারপরেও বাড়িঘর ছাড়ার ব্যাপারে তারা খুব সাবধানী হয় আশ্রয় মেয়েদের কাছে অনেক বড় ব্যাপার প্রকৃতি মেয়েদের সেই ভাবেই তৈরি করেছে ভবিষ্যতে এরা সন্তানের জন্ম দেবে সেই জন্যে তাদের নিরাপদ আশ্রয় দরকার কাজেই হে মাতৃজাতি তোমরা আশ্রয় কখনো ছাড়বে না এই হল ডি

এন এর অনুশাসন ডি এন এ অনুশাসনের বাইরে যাবার ক্ষমতা তাদের নেই

মেয়েটি তার সঙ্গে যোগাযোগের কোনো পথ রাখে নি পথ রাখলে তিনি বলতেনহ্যাঁ আমি এখন তোমার কথা শুনব সত্যি-মিথ্যা সব কথাই শুনব আগের বারে তোমার কথা শুনতে চাই নি তোমার হাত থেকে রক্ষা পাবার ব্যাপারটাই আমার মাথায় প্রবলভাবে ছিল তার জন্যে আমি দুঃখিত

মেয়েটি তার হ্যান্ডব্যাগ বা সুটকেসে কোনো ঠিকানা কি রেখে গেছে?

সুটকেস খুললে কোনো গল্পের বই কি পাওয়া যাবে যেখানে তার নাম এবং বাড়ির ঠিকানা লেখা? বই পেলেও লাভ হবে না এখনকার মেয়েরা বই-এ নিজের নাম লিখলেও বাড়ির ঠিকানা লেখে না বাড়ির ঠিকানা লেখাটাকে গ্রাম্যতা বলে ধরা হয় ডায়েরি পেলে সবচে ভালো হত ডায়েরিতে নাম ঠিকানা থাকে তবে ডায়েরি পাবার সম্ভাবনা অতি সামান্য আজকালকার মেয়েদের ডায়েরি লেখার মতো সময় নেই নিজেদের কথা তারা শুধু গোপন করতে চায় লিখতে চায় না

মিসির আলি মেয়েটির সুটকেস খুললেন কয়েকটা শাড়ি, পলিথিনে মোড়া দু জোড়া স্যাণ্ডেল, হেয়ার ড্রায়ার, ট্রাভেলার্স, আয়রন, কিছু কসমেটিকস, এক বোতল পানি, সুন্দর একটা চায়ের কাপ একটা ফুলতোলা বেডশিট

বই এবং ডায়েরি পাওয়া গেল না তবে বেডশিটের নিচে একগাদা কাগজ পাওয়া গেল দামি ওনিয়ন স্কিন পেপার কাগজে চিকন নিকের কালির কলমে গুটিগুটি করে ঠাসবুনন লেখা যত্ন করে কেউ অনেক দিন ধরে লিখেছে মনে হচ্ছে দীর্ঘ কোনো চিঠি কাকে লেখা? মিসির আলি ভুরু কুঁচকে সম্বোধন পড়লেন–

শ্রদ্ধাস্পদেষু

জনাব মিসির আলি সাহেব

চিঠিতে তারিখ নেই যে লিখছে তার নামও নেই এর হাতের লেখা এবং চিত্রার হাতের লেখা কি এক? ফিঙ্গার প্রিন্ট এক্সপার্ট ছাড়া বলা যাবে না চিত্রা ইংরেজিতে লিখেছে হেল্প মি, আর এই দীর্ঘ চিঠি লেখা বাংলায় ইংরেজি এবং বাংলা হাতের লেখায় মিল-অমিল চট করে চোখে পড়ে না তার পরেও মিসির আলির মনে হল দীর্ঘ এই চিঠির লেখিকা এবং চিত্র এক মেয়ে নয়

মেয়েটি বাইরে যাবার প্রভৃতি নিয়ে তার ব্যাগ গোছায় নি মেয়েরা ব্যাগ গুছানোর সময় অবশ্যই প্রথম নেবে আন্ডার গার্মেন্টস, পেটিকেট, ব্লাউজ, ব্রা, প্যান্টি এইসব কাপড়ের ব্যাপারে তারা অতিরিক্ত সেনসেটিভ ব্যাগে আগে এইসব গুছানো হবে তারপর অন্য কিছু কিন্তু মেয়েটির সুটকেস বা হ্যান্ডব্যাগে এইসব কিছু নেই টাওয়েলও নেই মেয়েটি ঘর ছাড়ার জন্যে ব্যাগ গোছায় নি তার অন্য কোনো উদ্দেশ্য আছে সেই উদ্দেশ্য কি তাকে দীর্ঘ চিঠিটা নাটকীয় ভঙ্গিতে দেয়া?

# ০৩. শ্রদ্ধাষ্পদেষু

শ্রদ্ধাষ্পদেষু

জনাব আপনাকে কেমন ভড়কে দিলাম সরাসরি চিঠিটা আপনার কাছে দিলে আপনি এত আগ্রহ নিয়ে পড়তেন না কাজেই সামান্য নাটক করতে হল আশা করি আমার এই ছেলেমানুষ নাটকে আপনি বিরক্ত হন নি

আমি আপনাকে চিনি না আপনার সঙ্গে আমার কখনো দেখা হয় নি

দাও

নিশি মরিচ ভেজে নিয়ে এল কী যত্ন করেই না মেয়েটি তার প্লেটে খাবার তুলে দিচ্ছে মিসির আলি হঠাৎ লক্ষ করলেন মেয়েটির চোখ দিয়ে টপটপ করে পানি পড়ছে

একবার তাঁর ইচ্ছে হল নিজের হাতে মেয়েটির চোখের জল মুছে দেন —পরমুহূর্তেই মনে হল–না, নিশির চোখের জল মুছিয়ে দেবার দায়িত্ব তাঁর না তাঁর দায়িত্ব জলের উৎসমুখ খুঁজে বের করা এই কাজটা তিনি করেছেন তাঁর দায়িত্ব শেষ হয়েছে মেয়েটি যদি তার চোখের জল মুছতে চায় তা হলে তাকেই তা করতে হবে

সমাপ্ত




# আমিই মিসির আলি

## ০১. আপনিই মিসির আলি

আপনিই মিসির আলি?
হ্যাঁ
মেয়েটা এমনভাবে তাকাল যেন সে নিজের চোখকে ঠিক বিশ্বাস করতে পারছে না, আবার অবিশ্বাসও করতে পারছে না বিশ্বাস-অবিশ্বাসের দোলা থেকে নিজেকে সামলে নিয়ে নরম গলায় বলল, আমি ভীষণ জরুরি একটা চিঠি নিয়ে এসেছি চিঠিটা এই মুহূর্তে আপনাকে না

দিয়ে একটু পরে দেই? নিজেকে সামলে নেই  আমি মনে মনে আপনার চেহারা যেমন হবে ভেবেছিলাম, অবিকল সে রকম হয়েছে
মিসির আলি মেয়েটির দিকে তাকালেন  সরল ধরনের মুখ  যে মুখ অল্পতেই বিস্মিত হয়  বারান্দায় চড়ুই বসলে অবাক হয়ে বলে, ও মাগো কী অদ্ভুত একটা চড়ুই! মেয়েটার সুন্দর চেহারা  মাথার চুল লালচে এবং কোঁকড়ানো না হলে আরো সুন্দর লাগত  বয়স কত হবে- পঁচিশ ছাব্বিশ  নাকি আরো কম? কপালে টিপ দিয়েছে, টিপটা ঠিক মাঝখানে হয় নি  বঁটা দিকে সরে আছে  মেয়েরা সাধারণত টিপ দেওয়ার ব্যাপারে খুব সাবধানী হয়  টিপ এক পাশে হলে কপালে সতীন জোটে-তাই বাড়তি সাবধানতা  এই মেয়েটা হয়তো তেমন সাবধানী নয়, কিংবা এই গ্রাম্য কুসংস্কারটা জানে না  মেয়েটা চোখে কাজল দিয়েছে  গায়ের রঙ অতিরিক্ত সাদা বলেই চোখের কাজলটা ফুটে বের হয়েছে  শ্যামলা মেয়েদের চোখেই কাজল মানায়, ফর্মা মেয়েদের মানায় না  তার পরেও এই মেয়েটিকে কেন জানি মানিয়ে গেছে
সে পরেছে সবুজ রঙের শাড়ি  এখনকার মেয়েরা কি সবুজ রঙটা বেশি পরছে? প্রায়ই তিনি সবুজ রঙের শাড়ি পরা তরুণীদের দেখেন …আগে শহরের মেয়েরা সবুজ শাড়ি এত পর্যন্ত না  সময়ের সঙ্গে সঙ্গে মেয়েদের রঙের পছন্দ কি বদলাচ্ছে? রঙ নিয়ে কোনো গবেষণা কি হয়েছে? র্যানডম স্যাম্পলিং করা যেতে পারে  প্রতিদিন পঞ্চাশটা করে মেয়ের শাড়ির রঙ দেখা হবে  একেক দিন একেক জায়গায় আজ নিউমার্কেটে, কাল গুলিস্তানে, পরশু  ধানমণ্ডি  পরীক্ষাটা একমাস ধরে করা হবে  তারপর করা হবে  গসিয়ান কার্ড
মিসির আলি ভুরু কুঁচকালেন  পরীক্ষাটা যতটা সহজ মনে হচ্ছে তত সহজ হবে  না  স্ট্যাটিসটিক্যাল মডেল দাঁড় করানো কঠিন হবে  মূল গ্রুপের ভেতর থাকবে সাব গ্রুপ  বিবাহিত মেয়ে, অবিবাহিত মেয়ে উনিশ বছরের কম বয়সী মেয়ে, উনিশ বছরের চেয়ে বেশি বয়সের মেয়ে, ডিভোর্সড মেয়ে, বিধবা মেয়ে
মেয়েটি অবাক হয়ে বলল, মনে হচ্ছে কোনো একটা বিষয় নিয়ে আপনি খুব দুশ্চিন্তা করছেন? কী নিয়ে দুশ্চিন্তা করছেন?
মিসির আলি বললেন, দুশ্চিন্তা করছি না তো
আপনি অবশ্যই দুশ্চিন্তা করছেন  দুশ্চিন্তা না করলেও চিন্তা করছেন

কেউ যখন গভীর কিছু নিয়ে চিন্তা করে-তখন বোঝা যায়
তুমি বুঝতে পার?
হ্যাঁ পারি ও আচ্ছা, আমি তো পরিচয়ই দেই নি আপনি বসতে বলার আগেই বসে পড়েছি আমার ডাক নাম লিলি! ভালো নামটা আপনাকে বলব না ভালো নামটা খুবই পুরোনো টাইপ দাদি নানিদের সময়কার নাম এখন বলতে লজ্জা লাগছে
মিসির আলি বললেন, পুরোনো জিনিস তো আবার ফিরে আসছে পুরোনো প্যাটার্নের গয়নাকে এখন খুব আধুনিক ভাবা হচ্ছে
যত আধুনিকই ভাবা হোক, আমার ভালো নামটাকে কেউ কখনো আধুনিক ভাববে না আচ্ছা আপনাকে বলে ফেলি, আপনি কিন্তু হাসতে পারবেন না
আমি হাসব না আমি খুব সহজে হাসতে পারি না
আমার ভালো নাম হল মারহাবা খাতুন নামটার একটা ইতিহাস আছে ইতিহাসটা আরেকদিন বলব ইতিহাসটা শুনলে এখন নামটা আপনার কাছে যতটা খারাপ লাগছে– তাত খারাপ লাগবে না তখন মনে হবে এই নামও চলতে পারে
এখনো যে নামটা আমার কাছে খুব খারাপ লাগছে তা না
আপনার খারাপ লাগছে তো বটেই আপনি ভদ্রতা করে বলছেন খারাপ না আপনাকে দেখেই মনে হচ্ছে মানুষ হিসেবে আপনি অত্যন্ত ভদ্র কাউকে মনে আঘাত দিয়ে আপনি কথা বলতে পারেন না
কীভাবে বুঝলে?
এই যে আমি বকবক করে যাচ্ছি, আপনি মনে মনে খুবই বিরক্ত হচ্ছেন কিন্তু কিছুতেই সেটা প্রকাশ করছেন না আপনি নিজেকে ব্যস্ত রাখার জন্যে অন্য কিছু ভাবছেন আচ্ছা সত্যি করে বলুন তো, আপনি কি আমার বকবকানিতে বিরক্ত হচ্ছেন না?
মিসির আলি জবাব না দিয়ে চুপ করে রইলেন তিনি যথেষ্ট বিরক্ত হচ্ছেন
একটা বয়স পর্যন্ত হয়তো মেয়েদের অকারণ অর্থহীন কথা শুনতে ভালো লাগে, তারপর আর লাগে না এই মেয়েটি অকারণে কথা বলেই যাচ্ছে মেয়েটার মনে গোপন কোনো টেনশন কি আছে? টেনশনের সময় ছেলেরা কম কথা বলে, মেয়েরা বলে বেশি একটা ভালো দিক হচ্ছে মেয়েটার গলার স্বর অস্বাভাবিক মিষ্টি কথা শুনতে

ভালো লাগে এর গলার স্বর একঘেয়ে হলে এতক্ষণে মাথা ধরে যেত বেলা বারোটার মতো বাজে মিসির আলিকে নিউমার্কেট যেতে হবে একটা কেরোসিনের চুলা সেই সঙ্গে আরো কিছু টুকিটাকি জিনিস কিনবেন সমুদ্রতীরে নিরিবিলিতে কিছুদিন থাকার একটা সুযোগ পাওয়া গেছে তাঁর এক ছাত্র বিনোদ চক্রবর্তী টেকনাফে কী একটা এনজিওতে কাজ করে সে দিন পনের সমুদ্রের পাড়ে থাকার ব্যবস্থা করে দিয়েছে জায়গাটার নাম কাদাডাঙ্গা এমন একটা জায়গা যার আশেপাশের দুতিন মাইলের ভেতর কোনো লোকালয় নেই সামনে সমুদ্র, পেছনে জঙ্গল দিনরাত সমুদ্র দেখা, নিজে রান্না করে খাওয়া ভাবতেই অন্য রকম লাগছে সমুদ্র দর্শন উপলক্ষে কিছু জিনিসপত্র কেনা দরকার আজই তা শুরু করার কথা মেয়েটির জন্যে সম্ভব হচ্ছে না কারো মুখের উপর বলা যায় না, তুমি চলে যাও, আমার জরুরি কাজ আছে মিসির আলির কাজটা তেমন জরুরিও না কেরোসিনের চুলা বিকেলেও কেনা যায় সন্ধ্যার পরেও কেনা যায়
আপনাকে কি আমি চাচা ডাকতে পারি?
মিসির আলি ছোট্ট নিশ্বাস ফেলে বললেন, ডাকতে পার
যেহেতু ইউনিভার্সিটিতে মাষ্টারি করেছেন, সবাই বোধ হয় আপনাকে স্যার ডাকে সবাই ডাকে না, তবে অনেকেই ডাকে
লিলি ঝুঁকে এসে বলল, আমি অনেকের মতো হতে চাই না আমি অনেকের চেয়ে আলাদা থাকতে চাই আমি এখন থেকে আপনাকে চাচা ডাকব
আচ্ছা
না চাচা ডাকব না, চাচাজী ডাকব চাচাজী ডাকের মধ্যে আন্তরিকতা আছে চাচা ডাকের মধ্যে নেই তাই না?
হুঁ
লিলি ঝুঁকে এসে বলল, জী লাগালেই যে আন্তরিক হয়ে যায় তা কিন্তু না যেমন ধরুন, বাবাজী, বাবাজী শুনতে ফাজলামির মতো লাগে না?
লিলি মুখ টিপে টিপে হাসছে মেয়েটাকে এখন খুবই সুন্দর লাগছে মনে হচ্ছে বেতের চেয়ারে একটা পরী বসে আছে হঠাৎ মেয়েটাকে এত সুন্দর লাগছে কেন মিসির আলি বুঝতে পারলেন না মানুষের চেহারাও কি সময়ের সঙ্গে সঙ্গে বদলায়? বদলাতে পারে দিনের একেক সময় তার মুখে একেক রকম আলো পড়ে সেই আলোর

কারণেই চেহারা বদলায় এনসেল আড়ামের একটা ফটোগ্রাফির বইতে পড়েছিলেন–তিনটা স্পট লাইট দিয়ে যে কোনো মানুষের চেহারা নিয়ে খেলা করা যায়

চাচাজী পান মসলা খাবেন?

না

একটু খেয়ে দেখুন খুব ভালো আমি নিজে বানিয়েছি আমার নিজের ফর্মুলা আমি এই ফর্মুলার নাম দিয়েছি-লিলিস পান পাউডার কারণ আমার জিনিসটা পাউডারের মতো মুখে দিয়ে কুটুর কুটুর করে চাবাতে হয় না বুড়ো মানুষ যাদের দাঁতের অবস্থা ভালো না –তাদের জন্যে খুব সুবিধা চাবাতে হবে না

লিলি পান পাউডারের কৌটা বাড়িয়ে দিল হাতের মুঠোর ভেতর রাখা যায় এমন কৌটা দেখতে খুবই সুন্দর কৌটার গায়ে ময়ূরের পালকের ডিজাইন মনে হয় ছোট্ট একটা ময়ূর হাতের মুঠোয় শুয়ে আছে

মিসির আলি বললেন, তোমার কৌটাটা খুব সুন্দর

আপনার পছন্দ হয়েছে?

হ্যাঁ পছন্দ হয়েছে

কৌটাটা আমি আপনাকে দিয়ে দিতাম, কিন্তু দেওয়া ঠিক হবে না আপনার কাছে এই কৌটি দেখলে সবাই হিসাহসি করবে

কেন বল তো?

কারণ কৌষ্টাটা মেয়েদের মেয়েরা এই ধরনের কৌটায় পিল রাখে কোন ধরনের পিল বুঝতে পারছেন তো? বার্থ কনট্রোল পিল

ও আচ্ছা

আপনি কি আমার কথায় লজ্জা পেয়েছেন? প্লিজ লজ্জা পাবেন না; আমার স্বভাব হচ্ছে—মুখে যা আসে বলে ফেলি চিন্তাভাবনা করে কিছু বলি না আপনি নিশ্চয়ই আমার মতো না আমার মনে হয় আপনি আপনার প্রতিটি কথা খুব চিন্তাভাবনা করে বলেন ছাঁকনি দিয়ে কথাগুলি ছাঁকেন

মিসির আলি ঘড়িত দিকে তাকিয়ে বললেন, লিলি তুমি তোমার জরুরি চিঠিটা আমাকে দিয়ে দাও আমার আজ একটু বের হতে হবে আমার কিছু কেনাকাটা আছে

কেরোসিনের চুলা কিনবেন?

মিসির আলি খুবই চমকালেন, কিন্তু মুখের ভাবে কিছুই প্রকাশ করলেন না তিনি কেরোসিনের চুলা ঠিকই কিনবেন, কিন্তু এই তথ্য মেয়েটির জানার কথা না টেবিলের উপর কোনো কাগজের টুকরাও নেই, যেখানে কেরোসিনের চুলা লেখা থটি রিডিং জাতীয় কিছু? সেই সম্ভাবনাও ক্ষীণ ইএসপির কথা খুব শোনা যায় বাস্তবে দেখা যায় না?

মিসির আলি মনের বিস্ময় চেপে রেখে বললেন, হ্যাঁ একটা কেরোসিনের চুলা কিনব

আমি যে বলে দিতে পারলাম এতে অবাক হন নি?

প্রথমে অবাক হয়েছিলাম এখন অবাক হচ্ছি না

এখন অবাক হচ্ছেন না কেন? আমি কীভাবে কেরোসিনের চুলার ব্যাপারটা বলে ফেলেছি তা ধরে ফেলেছেন–এই জন্যে অবাক হচ্ছেন না?

হ্যাঁ

আচ্ছা বলুন, আমি কীভাবে বলতে পারলাম কেরোসিনের চুলা?

আমি লক্ষ করেছি তুমি কথা বলার সময় যতটা না আমার চোখের দিকে তাকাও তারচেয়ে বেশি তাকাও আমার ঠোঁটের দিকে কথা বলার সময় ঠোঁটের দিকে তোকানোর প্রয়োজন পড়ে না, কারণ শব্দটা আমরা কানে শুনতে পাই তুমি ঠোঁটের দিকে তাকাচ্ছ তার মানে তুমি লিপ রিডিং জোন আমি নিশ্চয়ই তোমার সঙ্গে কথা বলার সময় বিড়বিড় করে কেরোসিনের চুলা বলেছি তুমি ঠোঁট নাড়া দেখে বুঝে ফেলেছি

লিলি হাসতে হাসতে বলল, আপনাকে আমি দশে সাড়ে নয় দিলাম আসলেই আপনার বুদ্ধি আছে

তোমার কি ধারণা হয়েছিল বুদ্ধি নেই?

আপনাকে তো আমি খুব ভালোমতো জানি না যা জানি বইপত্র পড়ে জানি বইপত্রে সব সময় বাড়িয়ে বাড়িয়ে লেখা হয় তাছাড়া চাচাজী আপনি কিছু মনে করবেন না আপনার চেহারায় হালকা বোকা ভাব আছে আপনি নিজে তো নিজেকে আয়নায় দেখেন ঠিক বলছি না চাচাজী?

হ্যাঁ ঠিক বলছ

আমি বুঝতে পারছি আমাকে বিদায় করতে পারলে আপনি খুশি হন

আমি আর মাত্র বারো মিনিট থাকব তারপর চলে যাব
হিসাব করে বারো মিনিট কেন?
লিলি হাসিমুখে বলল, একটা বাজার ঠিক দশ মিনিট পরে আপনাকে আমি চিঠিটা দেব এই চিঠি আগেও দেওয়া যাবে না, পরেও দেওয়া যাবে না একটা বাজার ঠিক দশ মিনিট পরেই দিতে হবে কারণটা হচ্ছে আজ মে মাসের ছয় তারিখ এই তারিখে সূর্য ঠিক মাথার উপর আসবে একটা বেজে দশ মিনিটে যিনি চিঠিটা আমার কাছে দিয়েছেন, তিনি এইসব বিষয় খুব ভালো জানেন সূর্য মাথার উপর আসার ব্যাপারটা আমি তার কাছ থেকে জেনেছি
চিঠিটা কে দিয়েছে তোমার হাজবেন্ড?
জী
তার শখ কি আকাশের তারা দেখা? যারা আকাশের তারা দেখে এইসব ব্যাপার তারাই খুব ভালো জানে
হ্যাঁ তিনি আকাশের তারা দেখেন তাঁর তিন-চারটা টেলিস্কোপ আছে আচ্ছা চাচাজী বইপত্রে পড়ি আপনার অবজারভেশন ক্ষমতা অস্বাভাবিক দেখি তো কেমন? আমাকে দেখে আমার হাজবেন্ড সম্পর্কে বলুন বলা কি সম্ভব?
না সম্ভব না
কিছু নিশ্চয়ই বলা সম্ভব এই যে আমি বললাম–তিনি আকাশের তারা দেখেন এই বাক্যটায় আমি সম্মানসূচক তিনি ব্যবহার করেছি এখান থেকেই তো আপনি বলতে পারবেন যে, আমার স্বামীর বয়স বেশি সমবয়সী হলে বলতাম, ও আকাশের তারা দেখে
মিসির আলি নড়েচড়ে বসলেন এই মেয়েটির সহজ সরল চোখের ভেতরে তীক্ষ্ণ চোখ লুকিয়ে আছে এই চোখকে অগ্রাহ্য করা ঠিক না
কেরোসিনের চুলা কিনতে চাচ্ছেন কেন?
আমি কয়েক দিনের জন্যে বাইরে যাব নিজে রান্নাবান্না করে খেতে হবে তার প্রস্তুতি
শুধু কেরোসিনের চুলা কিনলে হবে না এর সঙ্গে আরো অনেক কিছু কিনতে হবে কী কী কিনতে হবে আসুন তার একটা লিস্ট করে ফেলি এতে দ্রুত সময় কেটে যাবে
লিলি তার হ্যান্ডব্যাগ খুলে কাগজ কলম বের করল মিসির আলিকে অবাক করে দিয়েই টেবিলে ঝুঁকে দ্রুত লিখে ফেলল–

১. কেরোসিনের চুলা
২. চুলার ফিতা
৩. কেরোসিন
৪. ছুরি
৫. কাঠের বোর্ড (মাছ গোশত কাটার জন্যে)
৬. কেতলি
৭. সসপ্যান
৮. দুটি হাঁড়ি (ভাতের এবং তরকারির)
৯. চায়ের কাপ
১০. চামচ
১১. কনডেন্সড মিল্ক
১২. চা
১৩. কফি

মেয়েটা এমনভাবে লিখছে যেন মিসির আলি চেয়ারে বসে পড়তে পারেন মেয়েটার এই ভঙ্গিটা ভালো লাগছে কাজের ভঙ্গি কাজটা সে হেলাফেলার সঙ্গে করছে না, গুরুত্বের সঙ্গে করছে

আপনি এক যাচ্ছেন?

হ্যাঁ

আমারও মাঝে মাঝে খুব ইচ্ছা করে একা কোথাও গিয়ে থাকতে রবিনসন ক্রুশোর মতো একা কোনো দ্বীপে বাস করা কী করব না করব কেউ দেখবে না আমার মনে হয় আমি একা এক সারা জীবন কাটাতে পারব আচ্ছা চাচাজী আপনি কি পারবেন?

বুঝতে পারছি না আমি কখনো ভেবে দেখি নি

কোনো পুরুষ মানুষের পক্ষে এক একা সারা জীবন কাটানো সম্ভব না পুরুষদের নানান ধরনের চাহিদা আছে ভদ্র চাহিদা, অভদ্র চাহিদা ওদের চাহিদার শেষ নেই

মেয়েরা কি তার থেকে মুক্ত?

মেয়েরাও তার থেকে মুক্ত না তবে মেয়েরা ব্যক্তিগত চাহিদার কাছে কখনো পরাজিত হয় না পুরুষরা হয়

লিলি লেখা বন্ধ করে সোজা হয়ে বসতে বসতে বলল, সব মিলিয়ে আটত্রিশটা আইটেম লিখেছি এই আটত্রিশটা আইটেম সঙ্গে নিয়ে গেলে আপনি একা একা থাকতে পারবেন এর মধ্যে অষুধও আছে

চট করে অসুখবিসুখ হলে ডাক্তারখানা পাবেন না
থ্যাংক য়্যু আমি কাল আবার আসব এর মধ্যে যদি আরো নতুন কোনো আইটেমের নাম মনে আসে আপনাকে বলব
আচ্ছা
লিলি ছোট্ট নিশ্বাস ফেলে বলল, এখন একটা বেজে দশ মিনিট এই নিন চিঠি দয়া করে ঝুড়িতে ফেলে দেবেন না পড়বেন তবে আমার সামনে পড়বেন না আমি চলে যাবার পর পড়বেন
অবশ্যই পড়ব
আমি বাজার করতে খুব পছন্দ করি আপনি যদি রাজি হন তাহলে কাল যখন আসব তখন আপনাকে নিয়ে কেরোসিনের চুলাটুলা কিনে দেব আপনি যে দামে কিনবেন, আমি তার অর্ধেক দামে কিনে দেব আর কিছু আইটেম আছে যা দোকানে গেলে মনে পড়বে কাগজ কলম নিয়ে বসলে মনে পড়বে না এই তো এখন একটা জরুরি আইটেম মনে পড়ল, ন্যাকড়া
ন্যাকড়া?
হ্যাঁ ন্যাকড়া ন্যাকড়াকে মোটেই তুচ্ছ মনে করবেন না চুলা থেকে গরম চায়ের কেতলি নামাবেন কীভাবে? হাতের কাছে ন্যাকড়া না থাকলে হয়তো গায়ের শার্টের একটা অংশ দিয়ে নামাতে যাবেন-তারপর এ্যাকসিডেন্ট সারা গা গেল পুড়ে ভালো কথা অষুধের লিষ্টে আমি বার্নল লিখে দিয়েছি নিতে কিন্তু ভুলবেন না
আচ্ছা ভুলব না
চাচাজী বাজার করার সময় আমাকে কি আপনি সঙ্গে নেবেন?
তুমি কাল আসি তখন দেখা যাবে আমার সমস্যা কি জান? আমি আমার নিজের কাজগুলি নিজেই করতে ভালবাসি কেউ আমাকে কোনো ব্যাপারে সাহায্য করছে এটা ভাবতেই আমার কাছে খারাপ লাগে
এই জন্যেই কি বিয়ে করেন নি?
বিয়ে না করার পেছনে এটা কারণ হিসেবে কাজ করে নি বউকে দিয়ে কাজ করাব-এই ভেবে তো আর কেউ বিয়ে করে না
কাল আমি ঠিক এগারটার সময় আসব
আচ্ছা
আমার যেতে ইচ্ছা করছে না আরো কিছুক্ষণ আপনার সঙ্গে গল্প

করতে ইচ্ছা করছে  বসব?
না  আমি একনাগাড়ে কারো সঙ্গেই পঞ্চাশ মিনিটের বেশি গল্প করতে পারি না  দীর্ঘদিন মাষ্টারি করেছি  তো  মাষ্টারদের ক্লাসগুলি হয় পঞ্চাশ মিনিটের  যে সব শিক্ষক দীর্ঘদিন অধ্যাপনা করেছেন তারা কখনো পঞ্চাশ মিনিটের বেশি কোনো সিটিং দিতে পারেন না
আমার নাম কি আপনার মনে আছে?
মনে আছে  ডাক নাম লিলি  ভালো নাম মারহাবা খাতুন
আমার ভালো নাম আসলে মারহাবা খাতুন না  মাহাবা বেগম  আমি মার পরে একটা র বসিয়ে মাহাবাকে মারহাবা করেছি
মাহাবা তো বেশ আধুনিক নাম  তুমি কেন বললে খুব পুরোনো ধরনের নাম?
মিথ্যা করে বললাম  ছোট্ট একটা পরীক্ষা করলাম  মিথ্যা কথা বললে আপনি ধরতে পারেন কি না সেই পরীক্ষা  আমি আপনাকে নিয়ে লেখা একটা বইয়ে পড়েছি কেউ মিথ্যা কথা বললে আপনি সঙ্গে সঙ্গে ধরে ফেলেন  আসলে আপনি পারেন না
তুমি নাম নিয়ে মিথ্যা বলতে পার এটা মাথায় আসে নি  কাজেই আমি সেইভাবে তোমাকে লক্ষ করি নি
মেয়েদের সম্পর্কে আপনি আসলে খুব কম জানেন  নিজের নাম নিয়ে মিথ্যা কথা বলতে মেয়েরা খুব পছন্দ করে
তাই নাকি?
হ্যাঁ  ধরুন কোনো মেয়ে টেলিফোন ধরেছে  অপরিচিত একজন পুরুষ জিজ্ঞেস করুন, আপনি কে বলছেন? মেয়েটা তখন নিজের নাম না বলে ফট করে তার বান্ধবীর নাম বলে দেবে  আচ্ছা  আমি যাই, আপনি তো আবার পঞ্চাশ মিনিটের বেশি কথা বলেন না  আমি যে বাড়তি কিছুক্ষণ কথা বললাম-কেন বললাম জানেন? পঞ্চাশ মিনিট পুরো করার জন্যে বললাম  আমি আপনার কাছে এসেছি  সাড়ে বারোটায়  এখন বাজছে একটা বিশ  পঞ্চাশ মিনিট হয়েছে?
হ্যাঁ হয়েছে
আপনি আমাকে দ্রুত বিদায় করতে চাচ্ছিলেন  আমি চলেই যেতাম কিন্তু পঞ্চাশ মিনিটের কথা বলে আপনি নিজেই নিজের ফাঁদে আটকে গেলেন  খুব বুদ্ধিমান মানুষদের এটা একটা সমস্যা  নিজেদের তৈরি করা ছোট ছোট ফাঁদে তারা নিজেরা ধরা পড়ে  চাচাজী যাই?

আচ্ছা যাও
মিসির আলি মেয়েটিকে বাড়ির গোট পর্যন্ত এগিয়ে দিলেন এই কাজটা তিনি সচরাচর করেন না
লিলি গেট পার হয়ে থমকে দাড়িয়ে পড়ল লজ্জিত গলায় বলল, চাচাজী আমি খুব দুঃখিত
মিসির আলি বললেন, কেন বল তো?
আমি বুঝতে পারছিলাম আপনি আমার উপর খুব বিরক্ত হচ্ছেন, তারপরেও আমি চলে যাই নি; বরং আপনি যেন আরো বিরক্ত হন সেই চেষ্টা করেছি আসলে আপনার সামনে থেকে চলে যেতে ইচ্ছা করছিল না
মিসির আলি বললেন, আমি যতটা বিরক্ত হয়েছি বলে তুমি ভাবছ, তত বিরক্ত কিন্তু আমি হই নি বরং তোমাকে আমার ইন্টারেষ্টিং একটি মেয়ে বলে মনে হয়েছে
তাহলে চলুন আবার ঘরে ফিরে যাই কিছুক্ষণ গল্প করি বলতে বলতে লিলি হেসে ফেলল মিসির আলিও হাসলেন লিলি বলল, আপনাকে ভয় দেখাবার জন্যে বললাম, আপনি কি ভেবেছিলেন আমি আরো ঘণ্টাদুই আপনার সঙ্গে বকবক করব? আপনার মাইগ্রেনের ব্যথা তুলে তারপর বিদেয় নেব?
লিলি হাসছে এই মেয়েটার হাসি একটু অন্যরকম সে যখন হাসে তার চোখে পানি জমে এই হাসির একটা নোমও আছে–অশ্রু হাসি

# ০২. জনাব মিসির আলি

জনাব মিসির আলি
শ্রদ্ধাষ্পদেষু,
আমার স্ত্রী লিলি নিশ্চয়ই অনেক নাটকীয়তা করে এই চিঠি আপনার হাতে দিয়েছে সে এমন এক মেয়ে যে কোনো রকম নাটকীয়তা ছাড়া কিছু করতে পারে না খুব সহজ কথাও সে সহজে বলবে না দুতিন

জায়গায় প্যাঁচ দিয়ে বলবে   সহজ কথাটাকেই তখন মনে হবে ভয়ঙ্কর জটিল   আপনি খুব বড় সাইকিয়াট্রিস্ট, আপনার কাছে হয়তো এর ব্যাখ্যা আছে, আমার কাছে কোনো ব্যাখ্যা নেই

যাই হোক মূল প্রসঙ্গে আসি   আমি এবং আমার স্ত্রী আমরা দু জনই আপনার মহাভক্ত   আপনার বিষয়ে প্রকাশিত প্রতিটি গ্রন্থ আমার স্ত্রী কয়েকবার করে পড়েছে, এবং আমাকেও পড়তে বাধ্য করেছে   আমি আপনার সঙ্গে নিরিবিলিতে কিছু কথা বলার জন্যে অত্যন্ত আগ্রহ্যাঁ সবচেয়ে ভালো হত   আমি যদি লিলির সঙ্গে ঢাকায় চলে আসতে পারতাম   তা সম্ভব হচ্ছে না, কারণ আমি বন্দি জীবনযাপন করছি গতি সাত বছর ধরেই আমি হুইল চেয়ারে আছি   রোড এ্যাকসিডেন্টে সম্পাইনাল কর্ড জখম হয়েছিল   আপনি তো জানেন স্পাইনাল কর্ডের জীবকোষ কখনো রিজেনারেট করে না   আমাকে আমার ভাগ্য মেনে নিতে হয়েছে   চাকার জীবনে অভ্যস্ত হবার চেষ্টা করছি   অভ্যস্ত হওয়া সম্ভব হচ্ছে না   কখনো হবে তাও মনে হয় না   নিজেকে এখন আর আমার মানুষ বলে মনে হয় না   মনে হয় আমি একটা দুচাকার রিকশা

আপনাকে ভুলিয়েভালিয়ে এখানে আনার একটি পরিকল্পনা আমি এবং আমার স্ত্রী দুজনে মিলে করেছি   জানি না   আপনাকে কনভিক্ষস করতে পারব কি না   চেষ্টা করে দেখা যাক   আমার এখানে আসার জন্যে তিনটি টোপ আমি ফেলছি   কেন জানি আমার মনে হচ্ছে প্রথম দুটি টোপ কাজ না করলেও শেষটি করবে   টোপ দিয়ে মাছের মতো মানুষও ধরা যায়

টোপ নাম্বার এক

আমাদের বসতবাড়িটা মেঘনার পাড়ে   উঁচু পাঁচিল দিয়ে ঘেরা দোতলা পাকা দালান   দোতলায় প্রশস্ত টানা বারান্দা   বারান্দা থেকে মেঘনা দেখা যায়   না দেখা গেলেই ভালো হত   কারণ এই মেঘনা জমি গ্রাস করতে করতে দ্রুত এগিয়ে আসছে   যে কোনো সময় (হয়তো এ বছরই)   আমাদের এই অতি চমৎকার বাগানবাড়িটা গ্রাস করবে আমাদের বাড়িটা চমৎকার   বাড়ির সামনের বাগান চমৎকার! আমি নিশ্চিত একবার আপনি এসে উপস্থিত হলে অবাক বিশ্বয়ে বলবেন- বাকি জীবনটা এখানে কাটিয়ে দিতে পারলে কী ভালোই না হত! আমাদের বাড়ির পেছনে কিছু অদ্ভুত গাছ বাড়ির আদি মালিক বাবু

অশ্বিনী রায় (আমার দাদাজান এই বাড়ি পরে তার কাছ থেকে কিনে নিয়েছিলেন ) লাগিয়েছিলেন গাছগুলির নাম এখানে কেউ জানে না এর মধ্যে একটা গাছের গা থেকে নীল বর্ণের কষ বের হয় দু বছর পরপর মরিচের ফুলের মতো নীল রঙের ফুল ফোটে আমার স্ত্রী এই গাছটির নাম দিয়েছে–নীল মরিচ গাছ! আমার এখানে যে-ই আসে সে-ই এই গাছটার একটা নাম দেয় আপনিও হয়তো একটা নাম দেবেন

টোপ নাম্বার দুই

আপনার বিষয়ে একটা বইয়ে পড়েছি আপনার সারা জীবনের শখের বস্তু হল ভালো একটা টেলিস্কোপ যে টেলিস্কোপে আপনি বৃহস্পতির চাঁদ দেখতে পারবেন, শনির বলয় দেখতে পারবেন আপনার অবগতির জন্যে জানাচ্ছি, টেলিস্কোপ চোখে দিয়ে আকাশের দিকে তাকিয়ে থাকা বর্তমানে আমার একমাত্র শখ বৃহস্পতি গ্রহের চাঁদ দেখা বা শনির বলয় দেখার চেয়েও বিস্ময়কর দৃশ্য এন্ড্রোমিডা নক্ষত্রপুঞ্জ দেখা নক্ষত্রপুঞ্জের স্পাইর্যালে শত শত নক্ষত্র ঝলমল করছে এই দৃশ্য একবার দেখলে সারা জীবনের জন্যে আকাশের গায়ে আটকে থাকতে হবে আমি সর্বশেষ যে টেলিস্কোপটি এনেছি তার সঙ্গে ট্রেকার যুক্ত পৃথিবীর ঘূর্ণনের সঙ্গে টেলিস্কোপও ঘুরবে, কাজেই আকাশে যে কাণ্ডুটিকে ফোকাস করা হয়েছে সেই বস্তু কখনো দৃষ্টির আড়াল হবে না আপনি যদি আসেন দুজনে মিলে আকাশের তারা দেখব দুজনে মিলে দেখব কারণ লিলির তারা দেখার বিষয়ে কোনো আগ্রহ নেই আমি ঠিক করে রেখেছি আমার চারটা টেলিস্কোপের একটা আমি আপনাকে উপহার দেব চারটা টেলিস্কোপই আমার অত্যন্ত প্রিয় সেখান থেকে আপনাকে একটা উপহার হিসেবে দিতে আমার কষ্ট যে হবে না তা না কষ্ট হবে তবে আপনি এই টেলিস্কোপ চোখে লাগিয়ে গাঢ় আনন্দ পাবেন এটা ভেবেই সেই কষ্ট দূর করব

টোপ নাম্বার তিন

এইটিই শেষ টোপ আমি নিশ্চিত এই টোপে আপনি কাবু হবেন ইএসপি ক্ষমতাসম্পন্ন মানুষ সম্পর্কে আপনার প্রবল কৌতূহল সালমা নামের একটি ১৪/১৫ বছরের মেয়ে আমাদের সন্ধানে আছে গ্রামেরই মেয়ে

মেয়েটি অতীন্দ্রিয় ক্ষমতাসম্পন্ন আমি নানাভাবে পরীক্ষা করেছি এবং নিশ্চিত হয়েছি একটি পরীক্ষা হল বিখ্যাত জেনার টেস্ট তার

ক্ষমতা কোন পর্যায়ের সেটা এখন আর ব্যাখ্যা করলাম না কিছুটা রহস্য রেখে দিলাম
টোপ নাম্বার চার
যদিও তিনটা টোপ ব্যবহার করার কথা ছিল, তারপরেও আমি চতুর্থ টোপটি ব্যবহার করছি অনেকের ব্যাপারে এই টোপ কাজ করলেও আপনার ব্যাপারে করবে বলে মনে হচ্ছে না এটা হল লিলির রান্না রান্নার উপর নোবেল পুরস্কার দেবার ব্যাপার থাকলে প্রতি বছরই সে একটা করে নোবেল পুরস্কার পেত সামান্য আলু ভাজাও যে অমৃতসম খাদ্য হতে পারে লিলির আলু ভাজা না খেলে বুঝতে পারবেন না
টোপ নাম্বার পাঁচ
ক্ষমা প্রার্থনাপূর্বক আরো একটি টোপ এটি আপনাকে কাবু করে ফেলবে বলে আমার ধারণা আমার ব্যক্তিগত লাইব্রেরির কথা বলছি বইয়ের মোট সংখ্যা আঠার হাজারের বেশি আপনার পছন্দের বিষয়ে (সাইকোলজি, বিহেভিয়ারেল সায়েন্স) প্রচুর বই আছে শুধু একটি নাম উল্লেখ করছি Asmond-এর The Other Mind.
মিসির আলি সাহেব, কয়েকটা দিনের জন্যে আপনি কি আসতে পারেন না? আমার শরীর পঙ্গু, কিন্তু মনটা পঙ্গু না আপনি নিজে একজন সতেজ মনের মানুষ আপনার সঙ্গে মানসিক যোগাযোগের জন্যে গভীর আগ্রহ নিয়ে অপেক্ষা করছি
বিনীত
এস. সুলতান হক
পুনশ্চ : আকাশ দেখার জন্যে এই সময়টা খুব ভালো কুয়াশা থাকে না এবং চারদিন পরই অমাবস্যা আকাশ ভর্তি হয়ে যাবে তারায় শুক্লপক্ষ তারা দেখার জন্যে ভালো না চাঁদের আলোয় তারাদের ঔজ্জ্বল্য কমে যায় কাজেই এখনি সময়
মিসির আলি যে কোনো চিঠি তিনবার পড়েন চিঠির ভেতরে কিছু কথা থাকে যা একবার পড়ে ধরা যায় না দ্বিতীয় কিংবা তৃতীয়বারে ধরা পড়ে এটিও তিনবার পড়লেন সুন্দর চিঠি সুন্দর হাতের লেখা প্রতিটি অক্ষর স্পষ্ট কাটাকুটি যে নেই তা না তবে কাটা অংশগুলি হোয়াইট ইঙ্ক দিয়ে মুছে দেওয়া ভদ্রলোকের বাগানবাড়িতে যেতে ইচ্ছা করছে কিন্তু সম্ভব না মিসির আলি তাঁর ছাত্রকে কুরিয়ারে চিঠি দিয়েছেন! সে সব কাজ ফেলে টেকনাফে এসে বসে থাকবে তিনি না

পৌঁছলে খুব অস্থির বোধ করবে দুশ্চিন্তা করবে তিনি কাউকে অকারণ দুশ্চিন্তায় ফেলতে চান না

# ০৩. লিলিকে দেখে

লিলিকে দেখে মিসির আলি চিনতে পারলেন না চিনতে পারার কথাও না-দরজা ধরে যে দাঁড়িয়ে আছে সে আগের দিনের লিলি না, অন্য কেউ মাথার চুল নীল রঙের স্কার্ফ দিয়ে ঢাকা চোখে কালো চশমা ঠোঁটে গাঢ় লাল লিপস্টিক জাপানি কিমানের মতো একটা পোশাক পরেছে তার রঙ দেখে চোখ ধাধিয়ে যায় উঁচুহিলের জুতা পরেছে বলে তাকে দেখাচ্ছেও অনেক লম্বা

চাচাজী আমাকে চিনতে পারছেন না, আমি লিলি মাহাবা বেগম

মিসির আলি বিড়বিড় করে বললেন, ও আচ্ছা আচ্ছা

সত্যি করে বলুন তো আমাকে চিনতে পেরেছিলেন?

না চিনতে পারি নি

মানুষের চেহারা মনে রাখা কত কঠিন দেখলেন?

দেখলাম

আমি কী করেছি জানেন? লম্বা করে লিপস্টিক দিয়ে ঠোঁট লম্বা করেছি মানুষকে চেনা যায় ঠোঁট দিয়ে আর চোখ দিয়ে যে দুটা জিনিস দিয়ে চেনা যায়, সে দুটা জিনিস আমি বদলে দিয়েছি! চশমা দিয়ে চোখ ঢেকেছি আর ঠোঁট বদলে দিয়েছি

মিসির আলি বললেন, লিলি বোস! তোমাকে সুন্দর লাগছে

সুন্দর দেখাবার জন্যে আমি সাজ করি নি নিজেকে বদলে দেবার জন্যে করেছি ভালো কথা চাচাজী, আপনি কি কেরোসিনের চুলা এইসব কিনে ফেলেছেন?

না কেনা হয় নি

লিলি স্বস্তির নিশ্বাস ফেলে বলল, বাঁচলাম কারণ আমি সব কিনে ফেলেছি এমন অনেক কিছু কিনেছি যা লিষ্টে ছিল না, যেমন

হারিকেন, টর্চ, ব্যাটারি হাফ কেজি সুতলি কিনেছি
সুতলি কেন?
এখন আপনার কাছে মনে হচ্ছে সুতলি কী জন্যে? কিন্তু একা থাকতে
গিয়ে দেখুন সুতলি কত কাজে লাগবে মশারি খাটাবার জন্যে লাগবে
ভেজা জামা কাপড় শুকুতে দেবেন–তার জন্যে দড়ি টানাতে হবে
আরো অনেক কিছুর জন্যে লাগবে শলার ঝাড়ুও কিনেছি
কত টাকা খরচ হযেছে?
আপনার বাজেটের চেয়ে কম লেগেছে
তুমি তো জানি না আমার বাজেট কত?
বাজেট যতই হোক, তারচেয়ে কম কারণ বাংলাদেশে আমার চেয়ে
দরদরি আর কেউ করতে পারে না চাচাজী শুনুন এই যে
বাজারটাজার করে ফেলেছি তার জন্যে রাগ করেন নি তো?
না
প্লিজ রাগ করবেন না আরেকটা কথা জিনিসগুলির দাম দেবারও চেষ্টা
করবেন না কোনো লাভ হবে না কারণ কিছুতেই দাম দিতে
পারবেন না আমার হাজবেন্ডের চিঠিটা পড়েছেন?
হ্যাঁ
আপনি টোপ গেলেন নি তাই না? আপনি নিশ্চয় সমুদ্র ফেলে তারা
দেখতে যাচ্ছেন না? সমুদ্র হাত দিয়ে ছোয়া যায় আকাশের তারা যত
সুন্দরই হোক হাত দিয়ে ছোয়া
তারা দেখার ইচ্ছা থাকলেও যেতে পারছি না আমার এক ছাত্রের সঙ্গে
সবকিছু ঠিক করা সে আবার আমাকে অতিরিক্ত রকমের শ্রদ্ধাভক্তি
করে সে টেকনাফে এসে বসে থাকবে
লিলি হাসিমুখে বলল, আপনাকে টেকনাফে না দেখলে তার মাথা
খারাপের মতো হয়ে যাবে সে ভাববে আমাদের স্যার তোলা টাইপ
মানুষ, না জানি তার কী হয়েছে!
ঠিক বলেছ লিলি
আমার কোনো ইএসপি ক্ষমতা নেই, কিন্তু আমি জানতাম আপনি
আমাদের এখানে আসবেন না আমি আমার হাজবেন্ডকে সেটা
বলেছি সে বিশ্বাস করে নি তার ধারণা সে এমন গুছিয়ে চিঠিটা
লিখেছে যে চিঠি পড়েই আপনি হোণ্ড অল বেঁধে রওনা দিয়ে দেবেন
উত্তর দক্ষিণে তাকবেন না

মিসির আলি বললেন, চিঠিটা খুবই গুছিয়ে লেখা
লিলি বলল, আপনার জন্যে চিঠিটা গুছিয়ে লেখা না আবেগ আছে এমন সব মানুষদের জন্যে চিঠিটা গুছিয়ে লেখা আপনি তাদের দলে পড়েন না
তোমার ধারণা আমার আবেগ নেই?
আছে তবে তা সাধারণ মানুষের আবেগ না অন্য ধরনের আবেগ আপনাকে যদি লেখা হত-আমি মহাবিপদে পড়েছি মারা যাচ্ছি একমাত্র আপনি আমাকে মৃত্যুর হাত থেকে বাচাতে পারেন তাহলে আপনি চলে যেতেন কিন্তু সেটা তো আর লেখা যাবে না কারণ ও মারা যাচ্ছে না!
মিসির আলি বললেন, লিলি তুমি এক কাজ করা! তোমাদের ঠিকানাটা লিখে রেখে যাও সমুদ্র দেখা শেষ হলে তোমাদের ওখানে চলে যাব
আপনি একা একা খুঁজে বের করতে পারবেন না যাওয়াও খুব ঝামেলা, ট্রেন, বাস-রিকশা-হাঁটা
একটু ঝামেলা না হয় করলাম
লিলি হেসে ফেলে বলল, থাক দরকার নেই চাচাজী শুনুন আমি কিন্তু আজও পঞ্চাশ মিনিট থাকব আমাকে আগেভাগে বিদায় করে দিতে চাইলেও আমি যাব না তবে আজ যে গতদিনের মতো শুধু বকবক করব তা না আপনাকে কফি বানিয়ে খাওয়াব আমি কফি নিয়ে এসেছি আপনি কফি পছন্দ করেন তো?
করি
মিসির আলি দেখলেন লিলি তার কাঁধে ঝোলানো পাটের ব্যাগ থেকে কফির কৌট, মগ, চায়ের চামচ এবং ফ্লাস্ক বের করছে বোঝা যাচ্ছে কফি বানানো হবে মেয়েটা কফির সব সরঞ্জাম সঙ্গে নিয়ে এসেছে গরম পানিও এনেছে ফ্লাস্কে নিশ্চয়ই গরম পানি
লিলি বলল, মেশিন ছাড়া এক্সপ্রেসো কফি বানানো যায় না, কিন্তু আমি বানাতে পারি আপনাকে শিখিয়ে দিচ্ছি আপনি প্রতিটি স্ট্রেপ খুব ভালোভাবে লক্ষ করুন এই দেখুন কী করছি-এক চামচের চেয়ে সামান্য বেশি নিলাম কফি চিনি নিলাম তিন চামচ এখন চিনি আর কফি মিক্স করছি চামচ দিয়ে ঘষে ঘষে মেশানো এই মেশানোর কাজটা অনেকক্ষণ করতে হবে যত ভালোমতো মেশাবেন কফি তত ভালো হবে

এত যন্ত্রণা?
ফন্ত্রণ ভাবলে যন্ত্রণা আমি কখনো যন্ত্রণা ভাবি না যে লেখক লেখাকে যন্ত্রণা মনে করেন তিনি কখনো লেখক হতে পারেন না ঠিক তেমনি যে রাধুনি রান্নাকে যন্ত্রণা মনে করেন তিনি রাঁধুনি হতে পারেন না চাচাজী আপনার কাছে কি আলু আছে?
না
থাকলে ভালো হত আমি আপনাকে আলু ভাজা কী করে করতে হয় শিখিয়ে দিতাম যেসব রান্না খুব সহজ মনে হয় সেসব রান্না আসলে খুব কঠিন আমার মতে পৃথিবীর সবচেয়ে কঠিন রান্না হল চা বানানো, আর দ্বিতীয় কঠিন রান্না হল আলু ভাজা
লিলি চিনির সঙ্গে কফি মিশিয়েই যাচ্ছে ক্লান্তিহীন আঙুল নাড়াচাড়া করছে তার মুখ উজ্জ্বল যেন কোনো বিশেষ কারণে সে আনন্দিত আনন্দ চেপে রাখতে পারছে না মিসির আলি ভুরু কুঁচকালেন সেই বিশেষ কারণটা কী? তিনি তাদের বাগানবাড়িতে যাচ্ছেন না এটাই কি বিশেষ কারণ?
লিলি বলল, চাচাজী আপনি কি লক্ষ করছেন কফির কাপ থেকে এখন চমৎকার কফির গন্ধ আসতে শুরু করেছে?
হ্যাঁ লক্ষ করছি
তার মানে হল এখন আমরা তৈরি পানি ঢালার জন্যে এখন আমি ওয়ান থার্ড কাপ পানি ঢেলে, চামচ নেড়ে নেড়ে ফেনা করব ফেনায় যখন কাপ ভর্তি হয়ে যাবে তখন বাকি পানিটা ঢালব
তৈরি হয়ে যাবে এক্সপ্রেসো কফি?
হ্যাঁ আগে তো আর কফি বানানোর মেশিন ছিল না এইভাবেই কফি বানানো হত এখন আর কেউ কষ্ট করতে চায় না ফন্ট করে মেশিন কিনে ফেলে
মিসির আলি সিগারেট ধরাতে ধরাতে বললেন, লিলি তোমাকে দেখে মনে হচ্ছে তুমি খুব আনন্দিত তোমার মধ্যে একটা দুশ্চিন্তা ছিল দুশ্চিন্তা হঠাৎ কেটে গেছে
লিলি বলল, কফি বানাচ্ছি তো এই জন্যেই আমাকে আনন্দিত মনে হচ্ছে যে কোনো রান্নাবান্নার সময় আমি খুব আনন্দে থাকি
মিসির আলি বললেন, ব্যাপারটা তা না! যেই মুহুর্তে আমি বললাম-আমি তোমাদের বাগানবাড়িতে যেতে পারছি না, সেই মুহুর্তেই তোমার চোখ-

মুখ উজ্জ্বল হয়ে গেল কারণ ব্যাখ্যা করে তো
আমি আমার হাজবোন্ডের সঙ্গে বাজি রেখেছিলাম যে আপনি যাবেন না আপনি না যাওয়াতে আমি বাজি জিতেছি, তো এই জন্যেই হয়তো আমার চোখেমুখে আনন্দ চলে এসেছে পৃথিবীর সমস্ত স্ত্রীদের একটা চেষ্টা থাকে কোনো না কোনোভাবে তাদের স্বামীদের হারিয়ে দেওয়া যেহেতু আপনি বিয়ে করেন নি-আপনি এই ব্যাপারটা জানেন না
লিলির কফি বানানো শেষ হয়েছে ফেনো-ওঠা কফির কাপ মিসির আলির সামনে রাখতে রাখতে সে বলল, চাচাজী চুমুক দিয়ে দেখুন মিষ্টি একটু বেশি লাগবে উপায় নেই, এক্সপ্রেসো কফি কড়া মিষ্টি না হলে ভালো লাগে না
মিসির আলি কফির কাপ হাতে নিতে নিতে বললেন, লিলি আমি সিদ্ধান্ত পাল্টেছি! তোমাদের বাগানবাড়িতে যাব শেষ পর্যন্ত তুমি তোমার স্বামীর কাছে বাজিতে হারলে
লিলি বলল, কফিতে চুমুক দিন এত কষ্ট করে বানালাম আর আপনি কাপ হাতে নিয়ে বসে আছেন?
মিসির আলি কফিতে চুমুক দিয়ে বললেন, এখন যদি আমরা রওনা দেই কতক্ষণে পৌঁছব?
পৌঁছতে পৌঁছতে রাত নটা দশটা বেজে যাবে
তাতে কোনো সমস্যা নেই তো?
জি না সমস্যা নেই
তাহলে চল কফি শেষ করে রওনা দিয়ে দেই
কফি খেতে কেমন হয়েছে আপনি কিন্তু এখনো বলেন নি
মিসির আলি নিচু গলায় বললেন, এত ভালো কফি আমি আমার জীবনে খেয়েছি বলে মনে পড়ে না
লিলি ক্লান্ত গলায় বলল, থ্যাংক য়্যু
সে তার মাথার নীল স্কার্ফ খুলে বিশেষ কায়দায় মাথা ঝাকি দিয়েছে তার চুল ছড়িয়ে পড়েছে চারদিকে চেহারা আবার প্যান্টে গেছে মিসির আলির মনে হল মেয়েটা কখন কী করবে সব আগে থেকে ঠিক করা সে যে একটানে মাথা থেকে স্কার্ফ খুলে মাথা ঝাকাবে এটাও সে আগে থেকেই ঠিক করে এসেছে

# ০৪. গা ছমছম করছে

মিসির আলি হঠাৎ লক্ষ্য করলেন তার গা ছমছম করছে যেন অশুভ কিছু তার জন্যে অপেক্ষা করছে ভয়ঙ্কর কিছু লৌকিক কিছু না, অলৌকিক কিছু অনেককাল আগে তার একবার এ রকম অনুভূতি হয়েছিল শ্যামগঞ্জ রেলস্টেশনে অপেক্ষা করছেন গভীর রাত তিনি এগারো সিন্ধুর এক্সপ্রেসে ভৈরব যাবেন ট্রেন আসবে ভোররাতে পৌষ মাসের মাঝামাঝি প্রচণ্ড শীত ওয়েটিং রুমে বসে সময় কাটানোর জন্যে ঢুকতে যাবেন হঠাৎ তার পা জমে গেল বুক ধকধক করতে লাগল মনে হল ওয়েটিং রুমে অশুভ কিছু আছে ভয়ঙ্কর কিছু যে ভয়ঙ্করের কোনো ব্যাখ্যা নেই তার উচিত কিছুতেই ওয়েটিং রুমে না ঢোকা একবার ঢুকলে আর বের হতে পারবেন না কৌতূহল সব সময় ভয়কে অতিক্রম করে তাঁর বেলাতেও তাই হল তিনি কৌতূহলী হয়েই উঁকি দিলেন ওয়েটিং রুমের ইজ চেয়ারে একজন বৃদ্ধ হলুদ কম্বল গায়ে দিয়ে শুয়ে আছে বৃদ্ধের হাতে জ্বলন্ত সিগারেট বৃদ্ধ চোখ বন্ধ করে সিগারেট টানছে মিসির আলি ঘরে ঢুকলেন বৃদ্ধ চোখ মেলল না, তবে তার ঠোঁটের কোনায় সামান্য হাসি দেখা গেল শরীর জমিয়ে দেওয়া তীব্র ভয় মিসির আলিকে আবারো আচ্ছান্ন করল তিনি প্রায় ছিটকে বের হয়ে এলেন বাকি রাতটা কাটালেন প্ল্যাটফরমে পায়চারি করে এগার সিন্ধুর এক্সপ্রেস ভোর চারটা চল্লিশে প্ল্যাটফরমে ইন করল মিসির আলি ট্রেনে ওঠার আগে আরেকবার ওয়েটিং রুমে উঁকি দিলেন বৃদ্ধ যাত্রী ঠিক আগের জায়গাতেই আছে মাথা নিচু এবং চোখ বন্ধ করে আগের মতোই সিগারেট টানছে ঠোটের কোনায় আগের মতোই অস্পষ্ট হাসি মিসির আলি তার জীবনের এই ভয় পাওয়া ঘটনাকে নানা ভাবে ব্যাখ্যা করার চেষ্টা করেছেন সবচেয়ে কাছাকাছি ব্যাখ্যা যেটা দাঁড় করিয়েছিলেন সেটা হল কিশোর বয়সে তিনি নিশ্চয়ই নির্জন স্টেশনের ওয়েটিং রুমের কোনো ভূতের গল্প পড়ে ভয় পেয়েছিলেন ভয়টা

এতই তীব্র ছিল যে, মস্তিষ্কের নিউরোন সেই স্মৃতি মূল্যবান কোনো স্মৃতি মনে করে যত্ন করে মেমোরি-সেলে ঢুকিয়ে রেখেছে নষ্ট হতে দেয় নি অনেককাল পরে আরেকটি নির্জন স্টেশন দেখামাত্র মস্তিষ্ক মনে করল এ রকম একটা স্মৃতি তো আছে স্মৃতিটা বের করে বর্তমানের সঙ্গে মিলিয়ে দেখা যাক যেহেতু অনেকদিনের স্মৃতি, বের করতে গিয়ে সমস্যা হল স্মৃতির কিছু অংশ নষ্ট হয়ে গেল কিছু অন্য রকম হয়ে গেল মস্তিষ্ক শুধু যে স্মৃতি বের করে আনল তা না, স্মৃতির মনে জড়িত ভয়ঙ্কর ভীতিও বের করে আনল এ রকম কাণ্ডকারখানা মস্তিষ্ক মাঝে মাঝে করে এর যেমন মন্দ দিক আছে, ভালো দিকও আছে মস্তিষ্কের ভেতর হঠাৎ নিউরোনের প্রবল ঝড় সৃষ্টি হয় এতে ক্ষতিকারক স্মৃতি উড়ে চলে যায় স্মৃতি জমা করে রাখা মেমরি-সেল খালি হয়

আজ যে ভয়টা পাচ্ছেন তার পেছনের কারণটা কী? তিনি দাঁড়িয়ে আছেন পাচিলঘেরা প্রকাণ্ড একটা বাড়ির গেটের কাছে অন্ধকারে পঁাচিল-ঘেরা বাড়িটাকে জেলখানার মতো লাগছে তিনি দাঁড়িয়ে আছেন একা এতক্ষণ লিলি তার সঙ্গে ছিল অনেকক্ষণ ডাকাডাকি করে সে দারোয়ান শ্রেণীর কাউকে দিয়ে গেট খুলিয়েছে

তাও পুরো গেট না গেটের অংশ যার ভেতর ছোটখাটো মানুষ হয়তো বা কষ্ট করে ঢুকতে পারে গেট খুলতেই লিলি তাঁর দিকে ফিরে বলল, স্যার আপনি দাঁড়ান পঁাচিছয় মিনিট লাগবে! আমি কুকুর বেঁধে আসি আমাদের তিনটা কুকুর আছে খুবই উগ্র স্বভাব, অপরিচিত কাউকে দেখলে কী করবে কে জানে? আমাকেই একবার কামড়ে দিয়েছিল মিসির আলি তারপর থেকে দাঁড়িয়ে আছেন তিনি ঘড়ি দেখেন নি কিন্তু তাঁর কাছে মনে হচ্ছে পাঁচ-ছ মিনিটের অনেক বেশি সময় পার হয়েছে কোনো সাড়া শব্দ পাওয়া যাচ্ছে না বিশাল বাড়ি কিন্তু পুরোপুরি নিঃশব্দ তিনটা ভয়ঙ্কর কুকুর অথচ তারা একবারও শব্দ করবে না এটা কেমন কথা? তাছাড়া বাড়ি অন্ধকারে ডুবে আছে বিশাল এই বাড়ির একটি ঘরেও বাতি জ্বলবে না, এটাইবা কেমন কথা! এমন তো না যে, এই বাড়িতে মানুষজন থাকে না রাত তো বেশি হয় নি খুব বেশি হলে দশটা যে দারোয়ান গেট খুলেছে তার হাতে কি একটা টর্চ থাকবে না?

এমন গাঢ় অন্ধকার মিসির আলি অনেকদিন দেখেন নি নক্ষত্রের

আলো পর্যন্ত নেই আকাশ মেঘে ঢাকা প্রবল অন্ধকারে জোনাকি বের হয় জোনাকিও নেই অনেকদিন তিনি জোনাকি দেখেন নি জোনাকি দেখতে পেলে ভালো লগত

নদীর আওয়াজ পাওয়া যাচ্ছে স্রোতের শব্দ হঠাৎ করেই কি নদী সাড়াশব্দ শুরু করলঃ এতক্ষণ এই নদী ছিল কোথায়? বকুল ফুলের গন্ধ আসছে এটা কি বকুল ফুলের সময়? শহরবাসী হয়ে ছোটখাটো ব্যাপারগুলি ভুলতে বসেছেন গন্ধটা হয়তো বকুল ফুলের না অন্য কোনো বুনো ফুলের জায়গাটা বন তো বটেই আশপাশে লোকালয় 6ন্ছে!

ঘড়ঘড় শব্দ হল মিসির আলির চোখ হঠাৎ ধাঁধিয়ে গেল গেট খুলেছে গেটের ওপাশে জাহাজি লণ্ঠন হাতে লিলি দাঁড়িয়ে আছে তার পাশে দারোয়ান দারোয়ানের হাতে লম্বা টর্চ পাঁচ ব্যাটারির টর্চ নিশ্চয়ই এই টর্চে আলো ফেলে দেখতে ইচ্ছা করছে—আলো কেমন হয়

লিলি বলল, স্যার আসুন ওর শরীরটা খারাপ বলে বাতি নিভিয়ে শুয়ে পড়েছে আর আমি খুঁজে পাচ্ছি না হারিকেন বরকতকে দেখুন এত লম্বা টর্চ নিয়ে ঘুরছে টর্চে নেই ব্যাটারি ব্যাটারি ছাড়া টর্চ হাতে নিয়ে ঘোরার দরকারটা কী স্যার আপনিই বলুন আপনাকে ব্যাগ হাতে নিতে হবে না বরকত নেবে

মিসির আলি বললেন, তোমার কুকুর কি বাধা হয়েছে?

হ্যাঁ বাধা হয়েছে সকালে কুকুরগুলির সঙ্গে পরিচয় করিয়ে দেব তখন আর আপনাকে কিছু বলবে না আপনার থাকার ব্যবস্থা করেছি দোতলার সবচেয়ে দক্ষিণের ঘরে ঘরটা তেমন ভালো না, তবে খুব বড় ঘর এই ঘরের খাটটা সুন্দর অন্য ঘরগুলিতে এত সুন্দর রেলিং দেওয়া খাট নেই

লণ্ঠনের আলোয় বাড়িঘর কিছু দেখা যাচ্ছে না লণ্ঠন তার চারপাশ আলো করছে দূরে আলো ফেলতে পারছে না লণ্ঠন এবং টর্চের এই হল তফাত-লণ্ঠন নিজেকে আলোকিত করে নিজেকে দেখায় টর্চ অন্যকে আলোকিত করে

সিঁড়িটা সাবধানে উঠবেন স্যার শ্যাওলা জমে কেমন পিছলা হয়ে গেছে রেলিং ধরে উঠুন আপনার নিশ্চয়ই খুব ক্ষিধে লেগেছে ক্ষিধে লেগেছে না স্যার?

হুঁ লেগেছে
আপনি হাত-মুখ ধুয়ে একটু বিশ্রাম করুন   আমি খাবার রেডি করে ফেলব   এর মধ্যে কোনো কিছুর দরকার হলে দোতলার বারান্দায় রেলিং ধরে দাঁড়াবেন   মাথা নিচু করে বরকত বরকত করে ডাক দেবেন   আমাদের একটাই কাজের লোক বরকত   একের ভেতর চার   সে-ই দারোয়ান, সে-ই কেয়ারটেকার, সে-ই মালি, সে-ই কুকুর-পালক   ভাত খাবার আগে চা-কফি কিছু খাবেন?
খেতে পারি
আমি এক্ষুনি বরকতকে দিয়ে পাঠিয়ে দিচ্ছি
তোমার হাজবেণ্ডের সঙ্গে কি রাতে দেখা হবে?
অবশ্যই হবে
অসুস্থ বলছিলে
অসুস্থ হোক যাই হোক গেস্টের সঙ্গে দেখা করবে না?
মিসির আলির ঘর পছন্দ হল   পুরোনো বাড়ির একটা সুন্দর ব্যাপার হল–ঘরগুলি প্রকাণ্ড   ছোটখাটো ফুটবল খেলার মাঠ   কড়ি বর্গার ছাদ অনেক উঁচুতে   ছাদ থেকে লম্বা লম্বা লোহার রড নেমে এসেছে   রড়ের মাথায় ফ্যান   এক শোবার ঘরেই চারটা ফ্যান   ইলেক্ট্রিসিটি ছাড়া এই ফ্যান চলার কথা না   কাজেই ধরে নেওয়া যেতে পারে এদের জেনারেটর আছে   ফ্যানগুলি পুরোনো আমলের ডিসি ফ্যান না আধুনিক কালের ফ্যান   ফ্যানের পাখায় জমে থাকা ময়লা থেকে বোঝা যায় যে ফ্যানগুলি ব্যবহার করা হয়
ঘরে শোবার খাট দুটা   চারপাশে রেলিং দেওয়া প্রকাণ্ড খাটটা ঘরের মাঝামাঝি রাখা   এই খাটে ওঠার জন্যে দুই ধাপ সিঁড়ি আছে জানালার পাশে খাটের সাইজেরই একটা টেবিল   বিশাল টেবিলের সঙ্গে বেমানান ছোট একটা চেয়ার চেয়ার টেবিলের উলটোদিকে দুটা আলমিরা   কাঠের আলমিরা তালাবন্ধ   চারটা সোফার চেয়ার   চেয়ারে সবুজ মখমলের গদি   চেয়ারের পাশে পুরোনো ডিজাইনের দুটা আলনা   তারপরেও মনে হচ্ছে ঘরটা ফাঁকা   দুটা খাটেই বিছানা করা হয়েছে   কিছুক্ষণ আগেই করা হয়েছে বলে মনে হচ্ছে   একটায় বিছানো হয়েছে   ধবধবে সাদা চাঁদ র   সাদা বালিশের ওয়ার   রেলিং দেওয়া খাটে সবকিছুই রঙিন   তবে দুটো খাটেই কোলবালিশ আছে
মিসির আলি বাথরুমে উঁকি দিলেন   বাথরুমও প্রায় শোবার ঘরের

মতোই বড় খুবই আধুনিক বাথরুম এই বাথরুম অবশ্যই পরে বানানো হয়েছে যে সময়ের বাড়ি সে সময়ে টাইলস নামক বস্তু বাজারে আসে নি

বাথরুমটা শুধু যে ঝকঝকি করছে তা না, বড় বড় হোটেলের মতো করে গোছানো বেসিনের উপর সাবান, টুথপেষ্ট এবং একটা মোড়ক-না-খোলা টুথব্রাশ তোয়ালে রাখার জায়গায় তোয়ালে ঝুলছে ময়লা নয়-মনে হচ্ছে এইমাত্র ধোপাখানা থেকে নিয়ে আসা

মিসির আলি বেসিনের কালে পানি আশা করেন নি দোতলায় পানি আসতে হলে ছাদে পানির ট্যাংক থাকতে হবে সেই ট্যাংকে পানি তোলার ব্যবস্থা থাকতে হবে ট্যাপ খুলতেই পানি পাওয়া গেল অনেকদিন অব্যবহারের পর হঠাৎ কল খুললে লাল পানি বের হয়–সে রকম পানি না পরিষ্কার পানি মিসির আলি মুখে পানি ছিটালেন

সিঁড়িতে থপথপ শব্দ করতে করতে কেউ-একজন আসছে বাড়ির মালিক নিশ্চয় নিন তিনি হুইল চেয়ারে থাকেন তাহলে কে আসছে–দারোয়ান? একেকটা সিঁড়ি ভাঙতে এত সময় নিচ্ছে কেন? নিশ্চয়ই ভারী কিছু নিয়ে আসছে সেই ভারী বস্তুটা কী হতে পারে? চেয়ার-টেবিল কাঁধে করে আনবে না তাঁর ঘরে চেয়ার-টেবিল আছে বালতিতে করে গরম পানি কি আনিছে? রাতের বেলার অতিথিদের গরম পানি দেওয়ার রেওয়াজ আছে অতিথি গরম পানিতে গোসল করবেন, কিংবা হাত-মুখ ধোবেন তাঁর প্রতি যে বিশেষ যত্ন নেওয়া হচ্ছে তাতে সেটা প্রকাশ পাবে

না বালতি নিয়ে কেউ আসছে না বালতি হলে মাঝে মাঝে সিঁড়িতে নামিয়ে রাখত তার শব্দ পাওয়া যেত সেই শব্দ পাওয়া যাচ্ছে না

মিসির আলি ঘর থেকে বের হয়ে বারাণদায় চলে এলেন

দারোয়ান বরকত আসছে তার কোমরে মাটির কলসি কলসির মুখ দিয়ে ধোঁয়া বের হচ্ছে, তার মানে কলসিতে করে গরম পানিই আনা হচ্ছে মিসির আলি স্বস্তির নিশ্বাস ফেললেন যাক লজিক শেষ পর্যন্ত কাজ করেছে সিদ্ধান্তে আসার পরই টেনশন বোধ করা শুরু করছেন লজিকের যে সিঁড়িগুলি গাথা হয়েছে সেই সিড়িগুলি কি ঠিক আছে? সিঁড়ি বেয়ে ওঠা যাবে তো?

মিসির আলি জানেন এই সবই হচ্ছে বয়সের লক্ষণ বয়স মানুষের সবচেয়ে বড় ক্ষতি যা করে-তা হল আস্থা কমিয়ে দেয় যা-ই করা হয়

মনে হয় ঠিকমতো বুঝি করা হল না ভুল থেকে গেল
স্যার গরম জল
বুঝতে পারছি
সিনান করলে করেন
গোসল করব না
বড় সাব সিনান করতে বলেছেন
তোমার বড় সাহেব বললে তো হবে না আমার গোসল করতে ইচ্ছে করছে না
আর কিছু লাগবে?
না আর কিছু লাগবে না ভালো কথা-তুমি গরম পানি না বলে গরম জল বলছ কেন? তোমাদের এদিকে কি পানিকে জল বলা হয়? এটা কি হিন্দুপ্রধান অঞ্চল?
বরকত জবাব দিল না সরু চোখে তাকিয়ে রইল মিসির আলি বললেন, আচ্ছা! ঠিক আছে তুমি যাও
যাও বলার পরেও সে যাচ্ছে না আগের মতোই সরু চোখে তাকিয়ে আছে বলশালী একজন মানুষ বয়স কত হবে ত্রিশ কিংবা পঁয়ত্রিশ বেশিও হতে পারে চুলে পাক ধরেছে মানুষটার বুদ্ধি কেমন? চট করে মানুষের বুদ্ধি বের করার কোনো উপায় এখনো বের করা যায় নি সাইকোলজিস্ট্রা নানান ধরনের পরীক্ষা অবিশ্যি বের করেছেন কোনো পরীক্ষাই মিসির আলির কাছে গ্রহণযোগ্য মনে হয় না আসলে বুদ্ধি পরীক্ষার ব্যবস্থা না থেকে থাকা উচিত ছিল বোকামি পরীক্ষার ব্যবস্থা প্রথম শ্রেণীর বোকাদের জন্যে এক রকম পরীক্ষা দ্বিতীয় শ্রেণীর বোকাদের জন্যে আরেক রকম পরীক্ষা
বরকত চলে যাচ্ছে যেতে যেতেও দুবার ফিরে তাকাল সিঁড়ির কাছে অন্ধকার কাজেই তার চোখের দৃষ্টিতে কী আছে বোঝা যাচ্ছে না কিছু একটা নিশ্চয়ই আছে নয়তো এতিবার করে তাকাত না
মিসির আলি নিজের ঘরে ঢুকলেন ঘরটা নিজের মতো করে সাজিয়ে নেওয়া দরকার নিজের গায়ের গন্ধ ঘরময় ছড়িয়ে দিতে হবে গন্ধ যত ছড়াবে ঘর হবে তত আপন নিম্নশ্রেণীর পশুরা তাই করে নিজের গায়ের গন্ধ দিয়ে সীমানা ঠিক করে দেয় অদৃশ্য সাইনবোর্ড গন্ধ দিয়ে বলে-এই আমার সীমানা এর ভেতর আর কেউ আসবে না যদি তুলে চলেও আস, বেশিক্ষণ থাকবে না থাকলে সমূহ বিপদ

মিসির আলি সুটকেস খুলে বই বের করলেন চারটা বইয়ের মধ্যে একটা হল ক্লোজ-আপ ম্যাজিকের বই দড়িকাটার খেলা, পিংপং বল অদৃশ্য করে দেবার খেলার মতো ছোট ছোট ম্যাজিকের কৌশল দেওয়া আছে পড়তে ভালো লাগে তিনি বইগুলি টেবিলে সাজিয়ে রাখলেন এত বড় টেবিলে চারটা মাত্র বই দেখতে হাস্যকর লাগছে মিসির আলি ঠিক করে রাখলেন-এ বাড়ির লাইব্রেরি থেকে বেশ কিছু বই এনে টেবিল ভর্তি করে রাখবেন চোখের সামনে প্রচুর বই থাকলে ভালো লাগে

আবারো সিঁড়িতে থপথপ শব্দ হচ্ছে বরকত কি আবারো ভারী কিছু নিয়ে উঠছে? ব্যাপারটা কী? এবার সে কী আনিছে? মিসির আলি দ্রুত বারান্দায় চলে এলেন বরকত ভারী কিছু তুলছে না তার হাতে ছোট্ট তেলের শিশির মতো শিশি অথচ এমনভাবে সে উঠছে যেন তার উঠতে কষ্ট হচ্ছে মাঝে মাঝে সিঁড়িতে দাঁড়িয়ে সে বিশ্রামও করে নিচ্ছে বলে মনে হয় এমন স্বাস্থ্যবান একজন মানুষের সিঁড়ি ভাঙতে কোনো কষ্ট হবার কথা না অথচ তার যে কষ্ট হচ্ছে এটা পরিষ্কার হার্টের কোনো অসুখ কি আছে? কিংবা আর্থরাইটিস? ওঠার সময় হাঁটুতে ব্যথা করে?

বরকত মিসির আলির সামনে এসে বলল, ওষুধ নিয়া আসছি

মিসির আলি বিস্মিত হয়ে বললেন, কীসের অষুধ?

সাপের অষুধ আপনের ঘরের চারদিকে দিয়া দিব

ঘরের চারদিকে সাপের অষুধ দেবে মানে কী? দোতলায় সাপ আসবে কীভাবে?

বরকত প্রশ্নের জবাব দিল না ঘরে ঢুকে গেল মিসির আলি বারান্দায় দাঁড়িয়েই তীব্র কার্বালক এসিডের গন্ধ পেলেন তাঁর গন্ধ বিষয়ক সমস্যা আছে কিছু কিছু গন্ধ মনে হয় তাঁর স্নায়ুতে সরাসরি আক্রমণ করে চট করে মাথা ধরে যায় কার্বলিক এসিডেও তাই হয়েছে

মিসির আলি ছোট্ট নিশ্বাস ফেলে ভাবলেন, শুধু সাপ না, আমি নিজেও আর এই ঘরে ঢুকতে পারব না এই গন্ধ নিয়ে বাস করার চাইতে ঘরে দুতিনটা সাপ নিয়ে বাস করা অনেক সহজ মশারি ভালোমতো খুঁজে দিয়ে রাখলে সাপ ঢুকতে পারবে না সাপকে খাটে উঠতে হলে খাটের পা বেয়ে উঠতে হবে সাপের জন্যে এই প্রক্রিয়া খুবই কষ্টকর হবার কথা সাপ শুধু শুধু এত কষ্ট করবে না

বরকত নেমে যাচ্ছে শিশিটা নিশ্চয়ই ঘরে কোথাও রেখে এসেছে বোতল থেকে গন্ধ বের হচ্ছে! আচ্ছা বোতলাটা সে কোথায় রেখেছে? খাটের নিচে রেখেছে নিশ্চয়ই মশার কয়েল জ্বালিয়ে আমরা বেশির ভাগ সময় জ্বলন্ত কয়েলটা খাটের নিচে রেখে দেই

সিঁড়ি দিয়ে নামতে বরকতের তেমন কষ্ট হচ্ছে বলে মনে হলো না বেশ দ্রুতই নামছে বরকতের আর্থরাইটিস নেই, এটা নিশ্চিত সিঁড়ির শেষ মাথায় ছোট একটা শব্দ হল জায়গাটা গাঢ় অন্ধকার তারপরেও মিসির আলির মনে হল কে যেন সেখানে বসে আছে তীক্ষ্ণদৃষ্টিতে তাকে দেখছে মিসির আলির মনে হল তার হাতে একটা টর্চ থাকলে ভালো হত টর্চের আলো ফেলে দেখা যেত কে ঘাপটি মেরে বসে আছে তিনি সিঁড়ি বেয়ে দুধাপ নামলেন উঁচু গলায় বললেন, কে? কে ওখানে?

কেউ জবাব দিল না মিসির আলি আরো কয়েকটা সিঁড়ি টপকালেন আর তখনি শান্ত গভীর পুরুষ গলায় কেউ একজন বলল, স্যার রেলিং ধরে ধরে নামুন খুব খেয়াল রাখবেন যতবার ওঠানামা করবেন রেলিং ধরে ধরে করবেন আমার নাম সুলতান ওয়েলকাম টু মাই ধ্বংসস্তুপ ধ্বংসস্তুপের ইংরেজিটা মনে পড়ছে না বলে বাংলা বললাম স্যার কেমন আছেন?

হুইল চেয়ারে বসে যে মানুষটি হাত বাড়িয়েছে মিসির আলি কয়েক মুহূর্তের জন্যে তার উপর থেকে চোখ ফেরাতে পারলেন না কাছাকাছি আসায় মানুষটাকে এখন দেখা যাচ্ছে কেউ একজন একতলার দরজাও মনে হয় খুলেছে আলো এসে পড়েছে মানুষটার মুখে অত্যন্ত সুপুরুষ একজন মানুষ অতিথিকে স্বাগতম বলার জন্যে যিনি বিশেষভাবে পোশাক পরেছেন ইস্ত্রি করা ধবধবে সাদা প্যান্টের সঙ্গে, হালকা নীল ফুল হাফ শার্ট পোশাকটায় স্কুল-ড্রেস স্কুল-ড্রেস ভাব আছে কিন্তু এই মানুষটাকে খুব মানিয়েছে ভদ্রলোক চশমা পরেন, নাকের কাছে চশমার দাগ আছে, কিন্তু এখন চোখে চশমা নেই তাঁর বড় বড় ভাসা ভাসা চোখ, বুদ্ধিতে ঝিকমিক করছে বয়স পঞ্চাশের বেশি মাথা ভর্তি কাঁচা-পাকা চুল কাঁচা-পাকা চুলের যে আশ্চর্য সৌন্দর্য আছে, তা এই মানুষটার চুলের দিকে তাকালে পরিষ্কার বোঝা যায়

স্যার আপনি আমার প্রশ্নের জবাব দেন নি আপনি কেমন আছেন?

আমি ভালো আছি
ঘরটা পছন্দ হয়েছে?
কার্বলিক এসিড দেওয়ার আগ পর্যন্ত পছন্দ ছিল আমার কিছু গন্ধবিষয়ক সমস্যা বোঝা যায়
আপনি এসেছেন আমি অসম্ভব খুশি হয়েছি খুশির প্রকাশটা অবিশ্যি করতে পারছি না আপনি তীক্ষ্ণ বুদ্ধির মানুষ, আপনি নিশ্চয়ই আমার খুশি ধরতে পারছেন
মিসির আলি কিছু বললেন না মানুষটা যে খুশি হয়েছে, তা বোঝা যাচ্ছে আনন্দিত মানুষের ভেতর অস্থিরতা থাকে ব্যথিত মানুষ চুপচাপ হয়ে যায় এই মানুষটা অস্থির হুইল চেয়ার নিয়ে এদিক-ওদিক করছে
আমি আপনাকে খাবার ঘরে নিয়ে যাবার জন্যে অনেকক্ষণ থেকে সিঁড়ির গোড়ায় বসে আছি আপনি বারান্দায় দাঁড়িয়ে ছিলেন, আমি নিচ থেকে আপনাকে লক্ষ করছিলাম আমার মনে হচ্ছিল কোনো একটা বিষয় নিয়ে আপনি দুশ্চিন্তা করছিলেন দুশ্চিন্তার বিষয়টা ধরার চেষ্টা করছিলাম
দুশ্চিন্তা করছিলাম না আপনার স্ত্রী লিলি কোথায়?
ও রান্না শেষ করে ঘুমুতে চলে গেছে ভুল বললাম, সে চলে যায় নি আমি তাকে জোর করে পাঠিয়েছি ওর কিছু মানসিক সমস্যা আছে সমস্যাগুলি হঠাৎ হঠাৎ দেখা দেয় আপনাকে নানান কৌশল করে এখানে আনার অনেকগুলি কারণের মধ্যে একটা কারণ হল লিলির ব্যাপারটি নিয়ে আপনার সঙ্গে আলাপ করা
ও আচ্ছা
স্যার আসুন খেতে আসুন খাবার ঘরটা একতলায় একতলায় থাকায় রক্ষা আমি যেতে পারছি দোতলায় হলে যেতে পারতাম না
মিসির আলি ভেবেছিলেন বিশাল একটা খাবার ঘর দেখবেন তা দেখলেন না ছোট ঘর খাবার টেবিলটাও ছোট টেবিলের পাশে একটা মাত্র চেয়ার মনে হচ্ছে একজনের জন্যেই খাবার ব্যবস্থা করা হয়েছে এই ঘরের প্রধান আকর্ষণ মোমদানি রূপার তৈরি মোমদানিতে এক সঙ্গে একুশটা মোম জ্বলছে ঘর আলো হয়ে আছে মোমদানিটা খাবার টেবিলে রাখা
মিসির আলি চেয়ারে বসতে বসতে বললেন, আপনি খাবেন না?

জি না  সন্ধ্যার পর আমি কিছু খাই না  আগে পানি, চা-কফি খেতাম এখন তাও না  সূর্য ডুবল মানে আমার খাওয়ার পর্ব শেষ

মিসির আলি একবার ভাবলেন জিজ্ঞেস করেন–সূর্য ডোবার পর কেন খান না? শেষ পর্যন্ত প্রশ্নটা করলেন না  সূর্য ডোবার পর খাদ্য গ্রহণ না করার পেছনে অদ্রলোকের নিশ্চয়ই কিছু যুক্তি আছে  সেইসব যুক্তি তিনি যদি অন্যদের জানাতে চান-প্রশ্ন না করলেও জানাবেন

সূর্য ডোবার পর আমি খাওয়া বন্ধ করে দিয়েছি কেন জানেন?

না জানি না

সরি, আমি আপনাকে খুবই বোকার মতো প্রশ্নটা করলাম  সন্ধ্যার পর আমি কেন কোনো খাদ্য গ্রহণ করি না সেটা তো আপনার জানার কথা না  তবে আপনার লজিকেল ডিডাকসানের যে ক্ষমতা আপনি নিশ্চয়ই বের করে ফেলেছেন?

আমি কিছু বের করি নি

স্যার আপনি খাওয়া শুরু করুন  সব টেবিলে দেওয়া আছে  আপনি খেতে থাকুন  আমি গল্পটা বলি  এক রাতে খেতে বসেছিঃ হঠাৎ মনে হল-পৃথিবীর পশুপাখি কীটপতঙ্গ কোনো কিছুই রাতে খাদ্য গ্রহণ করে না  জীব জগতের নিয়মই হল রাতে খাদ্য গ্রহণ না করা  এমনকি উদ্ভিদও সূর্যের আলো নিয়ে খাদ্য তৈরি করে দিনে, রাতে না  আর আমরা মানুষরা জীব জগতের সমস্ত নিয়ম ভঙ্গ করে রাতে খাদ্য গ্রহণ করছি  এটা তো ঠিক হচ্ছে না  তারপর থেকে সূর্য ডোবার পর ফুড ইনট্রেক পুরোপুরি বন্ধ করে দিলাম  প্রথম কিছুদিন কষ্ট হয়েছে এখন আর হচ্ছে না  এখন ভালো আছি  শরীর খুবই ফিট  যার সঙ্গেই দেখা হয় তাকেই গল্প বলার ছলে বলতে চেষ্টা করি–সূর্য ডোবার পর খাদ্য গ্রহণ করা ঠিক না  মিসির আলি প্লেটে ভাত নিতে নিতে বললেন, জীব জগতের কেউই রাতে খাবার খায় না?

বাদুড় আর পেঁচা খায়  এরা নিশাচর-এদেরটা হিসেবে ধরছি না  আমি যে বকবক করছি আপনি বিরক্ত হচ্ছেন না তো?

বিরক্ত হচ্ছি না

প্রথম দফাতে অনেক বিরক্ত করে ফেলেছি  আর করব না  আপনি খাওয়াদাওয়া শেষ করে বিশ্রাম করুন  আমি বইয়ে পড়েছি আপনি একা খেতে পছন্দ করেন  সবকিছু দেওয়া আছে  আপনি খান  আমি পাশের ঘরেই থাকব  কোনো দরকার হলে ছাকবেন

মিসির আলি বিব্রত গলায় বললেন, আমার একা খাওয়াটা কোনো নিয়মের কারণে না একা থাকি বলেই এক খাই
একা খেয়ে আপনার অভ্যাস হয়ে গেছে হঠাৎ করে এই অভ্যাস ভাঙানো ঠিক হবে না আপনি খাওয়া শেষ করুন—তখন শুভরাত্রি জানানোর জন্য আসব আপনাকে খুব স্পেশাল ডেজার্টও খাওয়াব
খাবার আয়োজন বেশি না আলু ভাজা, মুগের ডাল, করলা ভাজি, বেগুন ভাজি, সজনের ঝোল, পটেলের ঝোল এবং ডাল সবই নিরামিষ! একটা বাটিতে ঘি, অন্য একটা বাটিতে তেঁতুলের আচার
মিসির আলি অত্যন্ত তৃপ্তি করে খেলেন লিলি মেয়েটির রান্নার হাত যে অসাধারণ-এ বিষয়ে কোনো সন্দেহই নেই এত অল্প সময়ে এতগুলি পদ সামনে দেওয়া সহজ ব্যাপার না মেয়েটার অসুস্থতার ব্যাপারটি এখনো মিসির আলির কাছে পরিষ্কার হয় নি তাঁর কাছে মনে হচ্ছে মেয়েটাকে যে কোনো কারণেই হোক তার সামনে আসতে দেওয়া হচ্ছে না, কিংবা সে নিজেই আসছে না এই মুহূর্তে ব্যাপারটা নিয়ে ভাবতে ইচ্ছা করছে না
মিসির আলি খাওয়া শেষ করার সঙ্গে সঙ্গেই সুলতান ঢুকল তার হাতে কাচের মুখ খোলা বিয়াম এবং একটা চামচ সে কি আড়াল থেকে মিসির আলির খাওয়া দেখছিল? তা না হলে খাওয়া শেষ হওয়া মাত্র তার উপস্থিত হওয়াটা সম্ভব না
স্যার আপনার ডেজার্ট অনেক রকম ডেজার্ট খেয়েছেন, এটাও খেয়ে দেখুন আপনাকে মেপে মেপে দু চামচ দেব দু চামচের বেশি খাওয়া ঠিক হবে না তবে আপনার যদি আরো খেতে ইচ্ছে করে, তাহলে খাবেন! সাধারণত দু চামচের বেশি খেতে ইচ্ছা করে মা
সোনালি রঙের ঘন তরল পদার্থ হারিকেনের আলোয় ঝিকঝিক করে জ্বলছে সুলতান বলল, তর্জনীতে মাখিয়ে মাখিয়ে মুখে দিল এইভাবেই খাওয়ার নিয়ম
মিসির আলি বললেন, জিনিসটা কি মধু?
জি মধু
বিশেষ কোনো মধু? অবশ্যই বিশেষ মধু চাকভঙা মধু এই বাক্যটা নিশ্চয়ই শুনেছেন এটা হল চাকভঙা মধু সুন্দরবনের মধুয়ালীরা মার্চ-এপ্রিল মাসে এই মধু সংগ্রহ করে এই সময় খলিসা ফুল ফুটে মৌমাছিরা খলসা ফুল থেকে মধু জমা করে কেওড়া ফুলের মধুও

আছে  সেটাও খারাপ না  তবে খলসা ফুলের মতো ভালো মধু পৃথিবীর আর কোথাও আছে বলে আমি মনে করি না
মিসির আলি আঙুলে মধু মাখিয়ে মুখে দিলেন  তিনি বিশেষ কোনো পার্থক্য অনুভব করতে পারলেন না  ঘন মিষ্টি সিরাপে হালকা ফুলের গন্ধ
অন্য মধুর সঙ্গে পার্থক্য বুঝতে পারছেন?
না  মধু আমি খাই না  যারা নিয়মিত খায় তারা হয়তো পার্থক্যটা ধরতে পারবে  আমি পারব না
আপনিও পারবেন  আমার কাছে এই মুহূর্তে আট রকমের মধু আছে অস্ট্রেলিয়ান মধু, কানাডার মধু, আয়ারল্যান্ডের মধু এবং পাঁচ রকমের সুন্দরবনের মধু  সব আপনাকে খাওয়াব  আপনি নিজেই পার্থক্য ধরতে পারবেন  আপনি যখন এ বাড়ি থেকে বিদায় নেবেন তখন আপনি মোটামুটিভাবে একজন মধু বিশেষজ্ঞ
মিসির আলি মধু শেষ করে উঠে দাঁড়ালেন
সুলতান বলল, যান শুয়ে পড়ুন  সকালবেলা নাশতা খেতে খেতে আগামী কয়েক দিনের প্রোগ্রাম সেট করে ফেলব
আচ্ছা
পান খাবার অভ্যাস আছে?
না
কাঁচা সুপারি দিয়ে একটা পান খেয়ে দেখুন  কাঁচা সুপারিতে এলকালয়েড আছে  এই এলকালয়েড স্নায়ুর উপর কাজ করে শরীরে হালকা ঝিমঝিম ভাব নিয়ে আসে  ইন্টারেস্ট্রিং সেনসেশন
মিসির আলি কাঁচা সুপারির একটা পান মুখে দিলেন!  সুলতান বলল, আপনার ঘর পাল্টে দিয়েছি  কার্বলিক এসিডের গন্ধ আপনার কাছে বিরক্তিকর এটা জানতাম না  এই ঘরটায় কার্বলিক এসিড দেওয়া হয় নি
দোতলায় সাপ কি সত্যি আছে?
থাকার কোনোই কারণ নেই  তবে সাপ দেখা গেছে  আমি নিজেই দেখেছি  আমি সাপ চিনি না  যেটাকে দেখেছি তার ফণা আছে কাজেই বিষ থাকার কথা
বলেন কী?
আপনার খাটটা ঠিক ঘরের মাঝখানে দিতে বলেছি  খাটের নিচে

জ্বলন্ত হারিকেন থাকবে সাপ কার্বলিক এসিডের চেয়েও বেশি ভয় পায় আলো মশা নেই, তবু মশারি খাটিয়ে ঘুমাবেন বাথরুমে যাবার প্রয়োজন হলে ভালোমতো মেঝে দেখে তারপর নামবেন আপনার কি ভয় লাগছে?
সামান্য লাগছে সাপ আমার পছন্দের প্রাণী না
আমার নিজেরও না আমি এই পৃথিবীতে একটা জিনিসই ভয় পাই তার নাম সাপ মানুষ নানান রকম দুঃস্বপ্ন দেখে, আমি একটা দুঃস্বপ্নই দেখি-আমি সাপের সঙ্গে শুয়ে আছি বেশ স্বাভাবিকভাবেই শুয়ে আছি স্বপ্নটা দেখার সময় ভয় লাগে না স্বপ্নটা যখন ভেঙে যায় তখন প্রচণ্ড ভয় লাগে গা ঘিন ঘন করতে থাকে বারবার গোসল করি, তারপরেও মনে হয় সাপের স্পর্শ শরীরে লেগে আছে আপনার সঙ্গে এই বিষয়টা নিয়ে পরে কথা বলব
আচ্ছা
আমি দোতলা পর্যন্ত আপনাকে এগিয়ে দিতে পারছি না ইচ্ছা থাকলেও সম্ভব না হুইল চেয়ার দোতলায় ওঠাবার কোনো ব্যবস্থা নেই বরকত আপনাকে নতুন ঘর দেখিয়ে দেবে
এত বড় বাড়িতে আপনারা তিন জন মাত্র মানুষ!
আমরা ছয় জন ছিলাম! এখন তিন জন জানি করে এসেছেন আপনি ক্লান্ত শুয়ে পড়ুন কাল আপনার সঙ্গে কথা হবে আমার উচিত ছিল ঘর পর্যন্ত আপনাকে এগিয়ে দেওয়া, সেটা সম্ভব না বরকত এগিয়ে দেবে
কোনো অসুবিধা নেই
বরকতের অনিদ্রা রোগ আছে সে কুকুরগুলির সঙ্গে সারারাত জেগে থাকে আপনার যদি কোনো কিছুর প্রয়োজন হয়-সিঁড়ির কাছে এসে ওকে ডাকলেই হবে
থ্যাংক য়্যু
নতুন জায়গায় ঘুম যদি না আসে তার জন্যে আপনার ঘরে ফ্রিজিয়াম জাতীয় কিছু ট্যাবলেট দিতে বলেছি লিলি নিশ্চয়ই দিয়েছে রাত জেগে যদি বই পড়তে চান তার ব্যবস্থাও করেছি The other Mind বইটাও আপনার বিছানার কাছে আছে বইটা কি পড়েছেন?
না
পাঁচ জন সিরিয়াল কিলারের মানসিকতা ব্যাখ্যা করে বইটা লেখা

হয়েছে আমি নিজে খুবই আগ্রহ করে বইটা পড়েছি আপনার অনেক বেশি ভালো লাগবে বলে আমার ধারণা

বরকত এক গাদা জিনিসপত্র সঙ্গে নিয়েছে ফ্লাস্ক আছে, চায়ের কাপ আছে, পানির বোতল আছে মিসির আলির চোখ ঘুমে জড়িয়ে আসছে ফ্লাস্ক ভর্তি চা থাকলেও তিনি যে ব্রাত জাগিবেন এবং চা খাবেন তা মনে হচ্ছে না বরকত পাশে পাশে হাঁটছে মনে হচ্ছে তার হাঁটতে খুবই কষ্ট হচ্ছে

নতুন যে ঘরে মিসির আলিকে থাকতে দেয়া হয়েছে সে ঘরটাও প্রায় আগেরটার মতোই বড় তবে আসবাবপত্র নেই ঘরের মাঝখানে কালো রঙের খাট খাটের পাশেই ছোট্ট টেবিল টেবিলে হারিকেন আছে, একটা কেরোসিনের টেবিল ল্যাম্প আছে, দেয়াশলাই এবং মোমবাতিও রাখা আছে ঘুমের অষুধ রাখা হয়েছে, এক ধরনের নয়– বেশ কয়েক ধরনের The Other Mind বইটি রাখা হয়েছে বিছানায় বালিশের উপর

শোবার আগে বই পড়া মিসির আলির অনেক দিনের অভ্যাস পড়ার বই তিনি সঙ্গে এনেছেন বাইরে বেড়াতে গেলে হালকা ধরনের বইপত্র পড়তেই ভালো লাগে সাইকোলজির কঠিন বই না কিন্তু এ বাড়ির কর্তা যে কোনো কারণেই হোক চাচ্ছে যেন তিনি The other Mind বইটি পড়েন আজ পড়া যাবে না, কারণ ঘুমে চোখ বন্ধ হয়ে ছান্ড মিসির আলি দরজার ছিটিকিনি লাগাতে গেলেন জং ধরে ছিটিকিনি আটকে গেছে অনেক চেষ্টা করেও ছিটিকিনি লাগাতে পারলেন না লাভের মধ্যে লাভ এই হল যে ঘুম কেটে গেল মিসির আলি ডায়েরি বের করলেন-কয়েক পৃষ্ঠা লিখবেন এতে মস্তিষ্ক ক্লান্ত হবে তারপর বই নিয়ে বসবেন সাইকোলজির কঠিন বই না, জেরোম কে জেরোমের এক নায়ে তিনজন

টেবিলে যদিও দুটা বাতি তারপরেও এই আলো লেখার জন্যে যথেষ্ট মনে হচ্ছে না মিসির আলি লিখে আরাম পাচ্ছেন না এক সময় তার মনে হল শুধু যে আলোর অভাবেই তিনি লিখে আরাম পাচ্ছেন না, তা না যে বিষয় নিয়ে লিখছেন সেই বিষয়টি লিখতেও ভালো লাগছে না মনের ভেতরে এক ধরনের চাপ সৃষ্টি হচ্ছে

এখন রাত একটা কুড়ি আমার অনেকদিনের অভ্যাস ঘুমুতে যাবার আগে হয় কিছুক্ষণ লিখি, নয় বই পড়ি লাল মলাটের এই ডায়েরিটা

আমি কিনেছিলাম নির্জন সমুদ্রবাসের অভিজ্ঞতা লেখার জন্যে সমুদ্রবাস এই মুহূর্তে করতে না পারলেও নির্জনবাস ঠিকই করছি যাদের বাড়িতে আমি আছি তারা আমাকে খুবই আন্তরিকতার সঙ্গে গ্রহণ করেছে কিন্তু আমি কেন যেন ঠিক স্বস্তি পাচ্ছি না আমার শুধুই মনে হচ্ছে— কোথাও একটা সমস্যা আছে আমি সমস্যা ধরতে পারছি না সমস্যার নিয়ম হল–সমস্যাটা যদি এমন হয় যে খুবই স্পষ্ট তাহলে সেই সমস্যা ধরা যায় না ধরতে সময় লাগে

এরা খুব আগ্রহ করে আমাকে এই বাড়িতে এনেছে আগ্রহের পেছনের কারণটা কী? আমাকে আকাশের তারা দেখানোর জন্যে কিংবা ভালো ভালো খাবার রান্না করে খাওয়াবার জন্যে নিশ্চয়ই আনে নি আমি অতি বিখ্যাত কোনো ব্যক্তি না যে এ বাড়িতে কিছুদিন থেকে গেলে এদের সামাজিক মর্যাদা বৃদ্ধি পাবে এরা বলতে পারবেআমাদের সঙ্গে মিসির আলি কিছুদিন ছিলেন তিনি আমাদের অতি বন্ধু মানুষ প্রায়ই আসেন আগামী সামারে আবার আসবেন এই দেখুন মিসির আলির সঙ্গে আমাদের ছবি

সুলতান বা তার স্ত্রী আমার কাছ থেকে ঠিক কী চাচ্ছে তা এখনো ধরতে পারছি না বলে আমার অস্বস্তিটা কাটছে না তারা কোনো বিপদে আছে বলে আমার মনে হয় না বিপদে থাকলে প্রথম রাতেই বিপদের কথা জানতে পারতাম এদের আচার-আচরণে সামান্য অস্বাভাবিকতা আছে এটা থাকবেই একটা বিশাল পাঁচিল ঘেরা বাড়িতে দিনের পর দিন যদি তিনটি মানুষ বাস করে তাহলে তাদের চরিত্রে পরিবেশের প্রভাব প্রবলভাবে পড়বে পরিবারের প্রধান মানুষটি হুইল চেয়ারে জীবন যাপন করছেন এর প্রভাবও বাকিদের উপর পড়বে আফ্রিকার আদিবাসি এক জনগোষ্ঠীর উপর একবার একটি সমীক্ষা চালানো হয়েছিল দেখা গেল এরা সবাই খুঁড়িয়ে খুঁড়িয়ে হাঁটে কারণ অনুসন্ধান করে পাওয়া গেল এদের দলপতি বা পায়ে ব্যথা পেয়েছিল ব্যথার কারণে সারাজীবন তাকে খুঁড়িয়ে হাঁটতে হয়েছে তাই সংক্রমিত হয়েছে পুরো দলের উপর

আমি এ বাড়ির তিন সদস্যকে আলাদা আলাদাভাবে দেখার চেষ্টা করছি, আবার দলবদ্ধভাবেও দেখার চেষ্টা করছি সুলতানকে আমার মনে হয়েছে আত্মবিশ্বাসী একজন মানুষ আমি যা করছি ঠিক করছি, আমি যা ভাবছি ঠিক ভাবছি গোত্রের একজন একই ব্যাপার লিলির

মধ্যে এবং বরকতের মধ্যেও দেখলাম দীর্ঘদিন কিছু মানুষ যদি একটি গণ্ডিতে বাস করে তাহলে একটা পর্যায়ে তারা তাদের ব্যক্তিস্বাতন্ত্র্য হারিয়ে ফেলতে শুরু করে এদের ক্ষেত্রেও কি তাই হতে যাচ্ছে?
সুলতানের আট ধরনের মধু এবং মধুনিয়ে তার বাড়াবাড়ি উচ্ছাসের কারণটা ধরতে পারছি না যারা মধ্যপান করেন এবং ভালো মদের ব্যাপারে যাদের আগ্রহ আছে তাদের মধ্যে এই উচ্ছাস দেখা যায় নানান ধরনের মাদ সংগ্রহ করতে এবং অতিথিদের তা দেখাতে এরা পছন্দ করেন সুলতানের মধুর ব্যাপারটা শুরুতে আমি সে রকম কিছুই ভেবেছিলাম পরে লক্ষ করলাম ব্যাপারটা সে রকম না আমি নিশ্চিত যে সুলতান মধু খায় না কারণ সে যখন আমাকে মধু দিচ্ছিল তখন তার নাক এবং ভুরু সামান্য কুঞ্চিত হল যে তঁটকি কখনো খায় না তার সামনে এক বাটি শুটকির ঝোল দিলে সে এই ভঙ্গিতেই নাক কুঁচকাবে আমি একবার ভেবেছিলাম তাকে সরাসরি জিজ্ঞেস করি সে মধু খায় কি না শেষ পর্যন্ত জিজ্ঞেস করি নি আমি যে চোখ খোলা রেখে সব দেখছি তা ঠিক এই মুহূর্তে এদের জানতে দিতে চাচ্ছি না
বরকত নামের দারোয়ানের একটা বিষয় আমার চোখে লাগছে আমি লক্ষ করেছি সিঁড়ি বেয়ে উঠতে তার খুবই কষ্ট হয় দেখে মনে হয় কষ্টটা শারীরিক আমার ধারণা তা না আমার ধারণা কষ্টটা মানসিক দোতলার কোনো ভয়ঙ্কর স্মৃতি কি তার মাথায় আছে? যে কারণে দোতলায় ওঠার ব্যাপারে তার অনাগ্রহ আছে?
অস্বাভাবিক না মেয়ে মাত্রই নিজেকে রহস্যময়ী হিসেবে উপস্থিত করতে চায় মেয়েটি বুদ্ধিমতী সে নানানভাবে আমার বুদ্ধির হিসেব নিতে চাচ্ছে দাঁড়িপাল্লায় বুদ্ধি মাপতে চাচ্ছে তার ভাবভঙ্গি দেখে মনে হচ্ছে আমার বুদ্ধির ব্যাপারটা তার কাছে জরুরি কেন জরুরি? সে কি আমার বুদ্ধি ব্যবহার করতে চায়? কোথায় ব্যবহার করবে...
এই পর্যন্ত লিখে মিসির আলি হাই তুললেন তার ঘুম পাচ্ছে এখন ঘুমানো যায়

# ০৫. বিস্ময়কর ঘটনা

মিসির আলি বিড়বিড় করে বললেন, This is a dream. Nothing but a dream. যে বিস্ময়কর ঘটনা এই মুহুর্তে তাঁর চোখের সামনে ঘটছে সেটা স্বপ্ন ছাড়া আর কিছুই হতে পারে না স্বপ্নে বিস্ময়কর ঘটনা খুব স্বাভাবিকভাবে ঘটে এখানেও তাই ঘটছে তিনি পরিষ্কার দেখতে পাচ্ছেন তাঁর মশারির ছাদে একটা সাপ কুণ্ডলি পাকিয়ে শুয়ে আছে কুণ্ডলি ভেঙে সাপটা মাথা বের করল এই তো এখন মশারি বেয়ে নিচে নামছে সাপের গায়ে লম্বা লম্বা দাগ থাকে-এর গায়ে ফুটি ফুটি অনেকটা চিত্র হরিণের মতো

তিনি আবারো বিড়বিড় করে বললেন, This is a dream. Nothing but a dream. স্বপ্নের নানান স্তর আছে তিনি নিশ্চয়ই গভীর কোনো স্তরের স্বপ্ন দেখছেন এ ধরনের স্বপ্ন চট করে ভাঙে না মানুষের মস্তিষ্ক স্বপ্নটা পুরোপুরি দেখানোর ব্যবস্থা করে তার বেলাতেও এই ব্যাপারটিই হচ্ছে স্বপ্নটা প্রথম থেকে শেষ পর্যন্ত তাকে দেখতে হবে তাঁর মস্তিষ্ক দেখাবে তিনি না চাইলেও দেখাবে

যদি ঘটনাটা স্বপ্ন হয়ে থাকে তাহলে তার চুপচাপ শুয়ে সাপটার দিকে তাকিয়ে থাকা ছাড়া কিছু করার নেই চোখ বন্ধ করলেও সাপটা চলে যাবে না তাঁর চোখ বন্ধ না করার সঙ্গে স্বপ্নের কোনো সম্পর্ক নেই আর যদি স্বপ্ন না হয়ে থাকে তাহলে অনেক কিছুই করার আছে শুয়ে না থেকে তার উঠে বসা দরকার হাততালি দেওয়া দরকার সাপ শব্দ পছন্দ করে না যেকোনো ধরনের কম্পন তার কাছে বিরক্তিকর খাটটা দোলানো যেতে পারে বালিশের নিচে সিগারেট আছে সিগারেট ধরানো যেতে পারে সিগারেটের ধোয়াও নিশ্চয়ই সাপটা পছন্দ করবে না

মিসির আলি উঠে বসার সিদ্ধান্ত নিলেন কিন্তু অনেক চেষ্টা করেও বসতে পারলেন না এর দুটা কারণ হতে পারে স্বপ্নে নিজের ইচ্ছায় কিছু করা যায় না তিনি উঠে বসার চেষ্টা করছেন কিন্তু পারছেন না কাজেই এটা স্বপ্ন আর স্বপ্ন না হয়ে ঘটনাটা যদি সত্যি হয় তাহলে তিনি উঠে বসতে পারছেন না, কারণ তিনি প্রচণ্ড ভয় পেয়েছেন তয়ে স্নায়ুতে স্থবিরতা চলে এসেছে মস্তিষ্ক উঠে বসার সিগন্যালটা ঠিকমতো

দিতে পারছে না যে সব রাসায়নিক বস্তু নিউরনের বিদ্যুৎপ্রবাহ নিয়ন্ত্রণ করে তাদের ভেতরের ভারসাম্য নষ্ট হয়ে গেছে তিনি বালিশের নিচে হাত দিয়ে সিগারেট নিলেন সিগারেট ধরালেন তামাকের গন্ধ পাওয়া গেল তাহলে কি এটা স্বপ্ন না, সত্যিঃ স্বপ্ন হল সিনেমার পর্দায় ছবি দেখার মতো–ছবি দেখা যাবে, শব্দ শোনা যাবে তবে কোনো গন্ধ পাওয়া যাবে না স্বপ্ন গন্ধ এবং বর্ণহীন

তিনি গন্ধ পাচ্ছেন এবং রঙও দেখছেন সাপের গায়ের হলুদ ফুটি স্পষ্ট দেখেছেন এই তো এখন তার হাতে বেনসন এন্ড হেজেস-এর সোনালি প্যাকেট গাঢ় লাল রঙের উপর লেখা Special filter.

তবে এখানেও কথা আছে, গভীর স্তরের স্বপ্নে বর্ণ গন্ধ সবই থাকে আচ্ছা এমন কি হতে পারে তিনি যা দেখছেন তা স্বপ্ন না, বাস্তব ঘটনা তাকে তো আগেই কলা হয়েছে এই বাড়ির দোতলায় সাপ আছে যদি সাপ থেকেই থাকে তাহলে ঘরে সাপ আসতেই পারে কারণ এই ঘরটায় কার্বলিক এসিড দেওয়া হয় নি

ধরে নেওয়া যায় একটা সাপ ঘরে ঢুকেছে আলো সমস্ত প্রাণীকুলকে কৌতূহলী করে, সাপটিকেও করেছে সে এগিয়ে এসেছে খাটের নিচে রাখা হারিকেনের দিকে এখানে এসে সে শুনতে পেল নিশ্বাস ফেলার শব্দ খাট থেকে শব্দটা আসছে সাপট আবারো কৌতূহলী হল সে দেখতে গেল ব্যাপারটা কী? কীসের শব্দ? শব্দটা কোত্থেকে আসছে? দেখতে গিয়ে সে চলে গেল মশারির ছাদে তার কৌতূহল মিটেছে বলে সে এখন চলে যাচ্ছে কিংবা তার কৌতূহল মেটে নি সে চলে যাচ্ছে কারণ সে বুঝতে পারছে কৌতূহল মেটার কোনো সম্ভাবনা নেই

মিসির আলি বিছানায় উঠে বসলেন বালিশের কাছে হাত বাড়ালেন টর্চ লাইটটা আছে তিনি টর্চের আলো ফেললেন সাপটা দেখা যাচ্ছে না খাট বেয়ে নিশ্চয়ই নেমে গেছে তিনি কয়েকবার কাশলেন টর্চ লাইটে টোকা দিলেন! বসে বসেই খাট নাড়ালেন তিনি এখন বিছানা থেকে নামবেন তাকে একটা কাজ করতে হবে ছোটখাটো একটা পরীক্ষা তাকে যেতে হবে বড় টেবিলটার কাছে টেবিলের উপর ডায়েরি আছে ডায়েরির পাতায় কিছু একটা লেখে নাম সই করতে হবে

এই মুহূর্তে যা ঘটছে তা স্বপ্ন না সত্যি তা প্রমাণ হবে ডায়েরির লেখা থেকে সকালে ঘুম ভেঙে যদি দেখেন ডায়েরিতে কিছু লেখা নেই

তাহলে বুঝতে হবে পুরো ব্যাপারটা স্বপ্ন আর যদি দেখেন লেখা আছে তাহলে বুঝতে হবে যা দেখেছেন সবই সত্যি মিসির আলি খুব সাবধানে বিছানা থেকে নামলেন সাপটাকে প্রথমবার দেখে যে ভয় পেয়েছিলেন, সেই ভয়টা এখন আর লাগছে না তবে গা ছমছম করছে

মেঝেতে কোথাও সাপটিকে দেখা গেল না মিসির আলি টেবিলের কাছে গেলেন ডায়েরিতে লিখলেন -আজ সাত তারিখ আমি আমার মশারির উপর একটা সাপ দেখেছি লিখে নাম সই করলেন ডায়োরি উল্টে এমনভাবে টেবিলে রাখলেন যেন সকালে ঘুম ভাঙতেই চোখে পড়ে ডায়েরিটা উল্টানো কিছুক্ষণ বারান্দায় দাঁড়াবেন ঘরের ভেতর দমবন্ধ লাগছে

তিনি দরজায় ছিটিকিনি না দিয়েই শুয়েছিলেন পুরোনো আমলের বাড়ি ছিটিকিনি জং ধরে আটকে গিয়েছিল যেহেতু ছিটিকিনি লাগানো নেই, আংটা ধরে টানলেই দরজা খুলে যাবার কথা কিন্তু আশ্চর্য দরজা খুলতে পারলেন না প্রাণপণে টেনেও দরজা নাড়ানো গেল না মনে হচ্ছে দরজা বাইরে থেকে বন্ধ তিনি বেশ কয়েকবার চেষ্টা করলেন কোনো লাভ হল না মিসির আলি খাটে এসে উঠলেন হইচই চিৎকার করার কোনোই মানে হয় না পুরো ব্যাপারটা স্বপ্ন হবার সম্ভাবনা অনেক বেশি কাজেই তার যা করণীয় তা হল বিছানায় চলে যাওয়া ঘুমিয়ে পড়া এবং ঘুম ভাঙার জন্যে অপেক্ষা করা

মিসির আলি বিছানায় শুয়ে পড়লেন শীত শীত লাগছে পায়ের কাছে রাখা চাঁদ র বুক পর্যন্ত টেনে দিলেন একটা হাত রাখলেন কোলবালিশের উপর তিনি চোখ বন্ধ করে আছেন মাথার ভেতরে সমুদ্র গর্জনের মতো শব্দ হচ্ছে এ রকম শব্দ কেন হচ্ছে কে জানে? প্রচণ্ড ভয় পাবার পরে কি মানুষের শারীরবৃত্তীয় কর্মকাণ্ড খানিকটা এলোমেলো হয়ে যায়?

তাঁর ঘুম ভাঙল অনেক বেলায় ঘর ভর্তি আলো পাখপাখালি চারদিকে কিচকিচ করছে খাটের পাশে লিলি দাঁড়িয়ে আছে তার হাতে চায়ের কাপ আজ মেয়েটিকে দেখে মনে হচ্ছে তার বয়স কিছুতেই সতের আঠার বছরের বেশি হবে না লিলি হাসিমুখে বলল, চাচাজী আপনি দরজার ছিটিকিনি না লাগিয়েই ঘুমিয়েছেন? মিসির আলি উঠে বসতে বসতে বললেন, ছিটিকিনি লাগাতে পারি নি লিলি

বলল, আমি তো আর সেটা জানি না এর আগেও দুবার এসে বন্ধ দরজার সামনে দাঁড়িয়ে থেকে চলে গেছি এইবার কী মনে করে দরজা ধাক্কা দিলাম ধাক্কা দিতেই দরজা খুলে গেল চাচাজী রাতে ঘুম কেমন হয়েছে?

ভালো

নিন চা নিন আমি বইয়ে পড়েছি আপনি বাসিমুখে দিনের প্রথম চা খান নাশতা তৈরি আছে! হাত মুখ ধুয়ে নিচে নামলেই নাশতা দিয়ে দেব

তোমার শরীর এখন ভালো?

শরীর খুব ভালো কাল রাতেও ভালো ছিল ওর সঙ্গে রাগারণি করে বিছানায় শুয়ে পড়েছিলাম ও আপনাকে কী বলেছে? আমার মাথা খারাপ? আমার চিকিৎসা দরকার?

এই ধরনেরই কিছু

লিলি হাসতে হাসতে বলল, ওর কোনো দোষ নেই রাগারগির এক পর্যায়ে আমি মাথা খারাপের অভিনয় করেছি ও আমার অভিনয় ধরতে পারে না চাচাজী আমার চা কেমন হয়েছে?

ভালো হয়েছে

কাল রাতের খাবারটা কেমন ছিল?

ভালো ছিল আমি খুব তৃপ্তি করে খেয়েছি

আজ আপনাকে কই মাছের পাতুড়ি খাওয়াব পুঁই শাকের পাতা আনতে পাঠিয়েছি পাওয়া গেলে হয় এমন জংলা জায়গায় বাস করি আশপাশের দুতিন মাইলের মধ্যে হাটবাজার নেই

মিসির আলি কাপে চুমুক দিতে দিতে বললেন, লিলি একটা কাজ কর তো–টেবিলের উপর দেখ আমার ডায়েরিটা উল্টো করে রাখা আছে পাতাটা খুলে দেখা কী লেখা

লিলি টেবিলের কাছে গেল ডায়েরি উলটো করে রাখা নেই বইগুলির উপর রাখা লিলি বলল, চাচাজী টেবিলের উপর কোনো ডায়েরি উল্টো করে রাখা নেই

লাল মলাটের বইটি ডায়েরি সাত তারিখ বের করে দেখ তো কিছু লেখা আছে কি না

লিলি অবাক হয়ে বলল, কিছু লেখা নেই কী লেখা থাকবে?

মিসির আলি হালকা গলায় বললেন, রেখে দাও কিছু লেখা থাকবে

না তোমার স্বামীর ঘুম কি ভেঙেছে?
ওর ঘুম একটার আগে ভাঙবে না সারা রাত জেগে তারা দেখেছে আপনাকে কী কী দেখাবে সব ঠিকঠাক করেছে আজ আপনাকে কী দেখানো হবে জানেন?
না
শনির বলয় এইসব দেখে কী হয় কে জানে! আমার খুবই ফালতু লাগে চাচাজী আমি নিচে যাচ্ছি হাতমুখ ধুয়ে আপনি নেমে আসুন আজ আপনি নাশতা খাবোন চুলার পাশে বসে গরম গরম লুচি ভেজে পাতে তুলে দেব
তোমার লুচিগুলিও কি স্পেশাল?
অবশ্যই অর্ধেক ময়দা আর অর্ধেক সুজিদানা মিশিয়ে কাই তৈরি করা হয় দশ বারো ঘণ্টা এই কাই ভেজা ন্যাকড়ায় জড়িয়ে রেখে দিতে হয় লুচির কাই আমি কাল রাতেই তৈরি করে রেখেছি
ভালো
শুধু ভালো বললে হবে না আপনি চলে যাবার আগে আমাকে একটা সার্টিফিকেট দিয়ে যাবেন রান্নার সার্টিফিকেট সেই সার্টিফিকেট আমি বাঁধিয়ে রাখব
অবশ্যই দিয়ে যাব তুমি চাইলে এখনি দিয়ে দিতে পারি
ওমা এখন কেন দেবেন? আমি তো এখনো আপনার জন্যে রান্নাই করি নি চাচাজী যাই
লিলি চলে যাবার পর মিসির আলি টেবিলের কাছে গেলেন ডায়েরি হাতে নিলেন সেখানে স্বপ্নের কথা লেখা নেই তাহলে ব্যাপারটা কি দাঁড়ালা? গত রাতে যা দেখেছেন সবই স্বপ্ন? গাঢ় স্বপ্ন?
মিসির আঁলি হাত মুখ ধুয়ে নিচে নামলেন লুচি বেগুনভাজা খেলেন চা খেলেন লিলি বলল, চাচাজী আপনি ঘুরে ফিরে বাড়ি দেখুন বাগান দেখুন লাইব্রেরি ঘর খুলে রেখেছি লাইব্রেরির বইপত্র দেখতে পারেন
তোমার কুকুরগুলি কি বাঁধা আছে?
হ্যাঁ কুকুর বাঁধা বরকতকে পুঁই পাতার খোঁজে পাঠিয়েছি বড় বড় পুঁই পাতা ছাড়া পাতুড়ি হয় না বরকত এলেই কুকুরগুলির সঙ্গে আপনার পরিচয় করিয়ে দেব তখন আপনার কুকুরভীতি থাকবে না
নীল ফুল ফোটে ঐ গাছটা কোথায়?

পেছনের বাগানে বিশাল গাছ আপনি দেখলেই চিনতে পারবেন গাছের গুঁড়িটা বাঁধানো পেছনের বাগানে একটা ভাঙা মন্দির আছে মন্দিরে ঢুকবেন না সাপের আড্ডা

কী মন্দির?

কালী মন্দির হিন্দু বাড়ি ছিল বাড়ির মালিক অশ্বিনী রায় শাক্ত মতের মানুষ ছিলেন স্বপ্নে দেখে তিনি কালী প্রতিষ্ঠা করেন খুবই ইন্টারেস্টিং গল্প আমি ভাসা ভাসা জানি সুলতানকে জিজ্ঞেস করলেই আপনাকে বলবে

আচ্ছা তাঁকে জিজ্ঞেস করব

লিলি বলল, আমি ঐ দিনের মতো এক্সপ্রেসো কফি বানিয়ে আপনার জন্যে নিয়ে আসছি ঠিক আছে চাচাজী?

ঠিক আছে

মিসির আলি বাড়ি দেখতে বের হলেন রাতে বাড়িটা যত প্রকাণ্ড মনে হয়েছিল দিনের আলোয় মনে হচ্ছে তার চেয়েও প্রকাণ্ড তবে প্রকাণ্ড হলেও ধ্বংসস্তুপ বাড়িটা যেন অপেক্ষা করছে কখন হুমড়ি খেয়ে পড়বে বাড়িটার দিকে বেশিক্ষণ তাকিয়ে থাকা যায় না! ভয় ভয় করে মনে হয় বাড়িটাও কৌতূহলী চোখে তাঁকে দেখছে চিন্তাভাবনা করছে চিন্তা ভাবনা শেষ হলেই বাড়ি গম্ভীর গলায় ডাকবে, এই যে ভদ্রলোক আপনার সঙ্গে কিছু কথা আছে, দয়া করে শুনে যান

মিসির আলি বাড়ির পেছনে চলে গেলেন তিনি বৃক্ষপ্রেমিক না গাছপালা নিয়ে ষ্ঠার বাড়াবাড়ি কৌতূহল নেই, কিন্তু নীল মরিচ ফুল গাছটা দেখতে ইচ্ছা হচ্ছে

বাড়ির পেছনের জায়গাটা আশ্চর্যরকমভাবে পরিষ্কার ঝোপঝাড় নেই, বড় বড় ঘাস নেই, গাছের নিচে শুকনো পাতা পড়ে নেই মনে হচ্ছে এই কিছুক্ষণ আগে ঝাট দেওয়া হয়েছে নীল মরিচ ফুল গাছটা দূর থেকে দেখা যাচ্ছে এমন কিছু বিস্ময়কর গাছ বলে মনে হচ্ছে না তবে মরিচ ফুল গাছের পাশেই চেষ্ট্রী গাছ ফুলে ফুলে ছেয়ে আছে পাতাশূন্য গাছ সাদা ফুলে ঢেকে আছে মিসির আলি বিস্মিত গলায় বললেন, বাহ সুন্দর তো!

চেরী গাছের পাতা শীতকালে ঝরে যায় এখন শীত না, তারপরেও গাছে একটা পাতা নেই কেন? জন্মভূমি ছেড়ে অন্যদেশে এসে গাছের জিনে কি কোনো পরিবর্তন হয়েছে? নাকি এটা চেরী গাছ না, অন্য

কোনো গাছ   তিনি নাম জানেন না
ভাঙা মন্দিরটা দেখা যাচ্ছে   মন্দিরের অংশটা ঝোপঝাড়ে ঢাকা   বড় বড় কয়েকটা আম গাছ জায়গাটা অন্ধকার করে রেখেছে   উইয়ের টিবির মতো কিছু উঁচু মাটি দেখা গেল   মন্দিরের ঠিক সামনে সারি করে লাগানো জবা গাছ   জবা গাছ   এত বড় হতে মিসির আলি দেখেন নি   গাছগুলি আম কঁঠালের গাছের মতোই প্রকাণ্ড   একটা গাছেই শুধু ফুল ফুটেছে   কালচে লাল রঙের ফুল! দেখতে ভালো লাগে না   জবা ফুল ছাড়া কালী পূজা হয় না   পূজার ফুলের জন্যই কি এই গাছগুলি লাগানো? এত প্রাচীন গাছ? মিসির আলি মন্দিরের দিকে এগিয়ে গেলেন
মন্দিরের গায়ে শ্বেত পাথরের ফলকে কী সব লেখা   পড়তে ইচ্ছা করছে
বাবু অশ্বিনী কুমার রায়
কর্তৃক
অদ্য শনিবার বঙ্গাব্দ ১২০৮ গৌর কালীমূর্তি অধিষ্ঠিত হইল
মিসির আলি নামফলকের দিকে তাকিয়ে আছেন   গৌর কালীমূর্তি ব্যাপারটা বোঝা যাচ্ছে না   কালী কৃষ্ণবর্ণ, গৌরবর্ণ না
চাচাজী আপনার কফি   আপনাকে বলা হয়েছে মন্দিরের কাছে না আসতে আর আপনি সোজাসুজি মন্দিরে চলে এসেছেন   আপনি দেখি একেবারে বাচ্চাদের মতো   যেটা করতে না করা সেটাই করেন
মিসির আলি কফির মগ হাতে নিতে নিতে বললেন, গৌর কালী ব্যাপারটা কী?
গৌর কালী হল যে কালীর গায়ের রঙ গৌর   ধবধবে সাদা   বাবু অশ্বিনী রায় স্বপ্নে দেখেছিলেন মা কালী তাকে বলছেন-তুই আমাকে প্রতিষ্ঠা কর   তবে গায়ের রঙ কালো করিস না বাবা   গৌর বর্ণ করবি অশ্বিনী কুমার রায় বললেন, ঠিক আছে মা করব   দেবী তখন বললেন, আমি তোর এখানে থাকব নগ্ন অবস্থায়   আমার গায়ে যেন কোনো কাপড় না থাকে   অশ্বিনী কুমার রায় বললেন, সেটা কি ঠিক হবে মা? কত ভক্তরা তোমাকে দেখতে আসবে! দেবী বললেন, কেউ আমাকে দেখতে আসবে না   তোকে যা করতে বললাম তুই কর
মিসির আলি বললেন, অশ্বিনী কুমার নগ্ন গৌরবর্ণের কালী প্রতিষ্ঠা করলেন?

লিলি বলল, হ্যাঁ
মন্দিরে কি মূর্তি আছে?
না অশ্বিনী কুমার রায় নিজেই মূর্তিটা মেঘনায় ফেলে দিয়েছিলেন
কেন?
গল্পটা আমি পুরোপুরি জানি না ভাসা ভাসা জানি দূরবীনওয়ালা, অর্থাৎ সুলতান সাহেব ভালোমতো ও আপনাকে গুছিয়ে বলবে
আগে থেকে অগোছালোভাবে শুনি অগোছালো গল্প শুনতেই আমার বেশি ভালো লাগে
ঘটনাটা হল এ রকম–যেদিন দেবী প্রতিষ্ঠিত হল সেই রাতেই অশ্বিনী বাবুকে দেবী স্বপ্নে দেখা দিয়ে বললেন, এই বোকা ছেলে! নরবলি ছাড়া শক্তির প্রতিষ্ঠা হয়? তুই এক কাজ করা, আগামী অমাবস্যার নরবলি দে অশ্বিনী বাবু বললেন, এইটা পারব না মা আমি মহাপাতক হব দেবী বললেন, পাপ-পুণ্যের তুই বুঝিস কী? তোকে যা করতে বললাম কর নয়তো মহাবিপদে পড়বি অশ্বিনী বাবু স্বপ্নের মধ্যেই কাঁদতে কাঁদতে বললেন, এই কাজটা পারব না মা নরবলি ছাড়া তুমি যা করতে বলবে তাই করব দেবী তখন বললেন, তুই যখন পারবি না তখন আমার ব্যবস্থা আমিই করব তখন তোর দুঃখের সীমা থাকবে না অশ্বিনী বাবুর ঘুম ভেঙে গেল দুশ্চিন্তায় তিনি অস্থির হয়ে গেলেন খুবই কান্নাকাটি শুরু করলেন আগামী অমাবস্যার না জানি কী হয়!
কিছু হয়েছিল?
হ্যাঁ হয়েছিল অশ্বিনী বাবুর বড় মেয়েকে মন্দিরের ভেতর পাওয়া গেল বড় মেয়ের নাম শ্বেতা বয়স আঠার উনিশ বিয়ের কথা চলছিল সকালে মন্দিরে ঢুকে অশ্বিনী বাবু দেখেন, মেয়ের মাথা একদিকে ধড় আরেক দিকে দেবীর খাড়ায় চাপ চাপ রক্ত
কী সর্বনাশ!
অশ্বিনী বাবুর মাথা খারাপের মতো হয়ে গেল তিনি সেই রাতেই দেবীমূর্তি মেঘনা নদীর মাঝখানে ফেলে দিয়ে এলেন
উনার কি একটাই মেয়ে ছিল?
ওনার চার মেয়ে ছিল দুমাসের মাথায় দ্বিতীয় মেয়েটিরও একই অবস্থা হল মন্দিরের ভেতর তাকে পাওয়া গেল মাথা একদিকে ধড় আরেক দিকে অশ্বিনী বাবু বাড়িঘর বিক্রি করে বাকি দুই মেয়ে আর স্ত্রীকে

নিয়ে প্রথমে গেলেন ডিব্রুগরে, সেখান থেকে শিলিগুড়িতে
শিলিগুড়িতে তাঁর তৃতীয় মেয়েটির একই অবস্থা হল   তখন তাঁর স্ত্রী সীতাদেবী মামলা করলেন স্বামীর বিরুদ্ধে   সীতাদেবী বললেন, হত্যার ঘটনাগুলি তার স্বামী ঘটাচ্ছেন   দোষ দিচ্ছেন মা কালীর   ছোট মেয়েটাও বাবার বিরুদ্ধে সাক্ষ্য দিল
মামলার রায় কী হয়েছিল?
ওনার ফাঁসি হয়েছিল
তুমি এতসব জানলে কী করে?
এই মামলা নিয়ে অনেক লেখালেখি হয়েছে   আমাদের দূরবীনওয়ালা সেইসব লেখা সবই যোগাড় করেছিল   আপনি চাইলে আপনাকে খুঁজে বের করে দেবে   আপনি কি চান?
না চাই না
লিলি বলল, আমাকে দেখে কি বুঝতে পারছেন যে আমার মনটা খুব খারাপ?
না বুঝতে পারছি না
আমার মনটা খুবই খারাপ কারণ পুঁই পাতা পাওয়া যায় নি   বড় বড় পুঁই পাতা দিয়ে পেঁচিয়ে পাতুড়ি করতে হয়   কলাপাতা দিয়েও হয় তবে ভালো হয় না
মিসির আলি হেসে ফেলে বললেন, মন খারাপের কারণটা তো মনে হয় খুবই গুরুতর
আপনার কাছে গুরুতর মনে না হতে পারে আমার কাছে গুরুতর   ও যেমন তারা দেখে, আমি করি রান্না   কোনো রাতে যদি আকাশ মেঘে ঢেকে যায় ওর প্রচণ্ড মেজাজ খারাপ হয়   ঠিক সে রকম আমি যখন রান্নার জিনিসপত্র পাই না, আমার মেজাজ খারাপ হয়   এটা কি দোষের?
না দোষের না   এত সুন্দর বাগান তুমি এখানে বেড়াতে আস না?
লিলি বলল, কখনো না   নেংটা দেবীর আশপাশে আমি থাকব? পাগল হয়েছেন? তাছাড়া গাছপালা আমার ভালোও লাগে না   চাচাজী শুনুন আমি চলে যাচ্ছি   খবরদার আপনি কিন্তু মন্দিরের ভেতর ঢুকবেন না
আচ্ছা ঢুকব না   তোমার স্বামীর ঘুম ভেঙেছে?
হুঁ ভেঙেছে
তার নাশতা খাওয়া শেষ?

সে নাশতা খাবে না দুপুরে ভাত খেয়ে আবার ঘুমিয়ে পড়বে ঘুম না এলে ঘুমের অষুধ খেয়ে ঘুমাবে
কেন?
রাত জাগবে আজ সে আপনাকে নিয়ে তারা দেখবে
আজ কি অমাবস্যা?
আগামীকাল অমাবস্যা
মিসির আলি বললেন, কদিন ধরেই যেমন মেঘলা যাচ্ছে–অমাবস্যার রাতে যদি আকাশে মেঘ থাকে তাহলে তো সমস্যা
লিলি নিচুগলায় বলল, আপনার আর কী সমস্যা সমস্যা আমার আকাশে মেঘ দেখলে ও প্রচণ্ড রেগে যায় হইচই করে অমাবস্যা হল বৃষ্টির সময় অন্যদিন বৃষ্টি না হলেও অমাবস্যার বৃষ্টি হবেই চাঁদের আকর্ষণ বিকর্ষণের কিছু ব্যাপার নিশ্চয়ই আছে আমি জানি না আপনি নিশ্চয়ই জানেন
আমি জানি না
কফির মগটা দিন আমি নিয়ে চলে যাই দুপুরের রান্না হলে খবর দেব চলে আসবেন এখন নিজের মনে ঘুরে বেড়ান শুধু দয়া করে মন্দিরে ঢুকবেন না
মিসির আলি নীল মরিচ গাছের নিচে বসলেন কালো সিমেন্টে বাঁধানো বেদি, বসার জন্যে সুন্দর সঙ্গে বই নিয়ে এলে পড়া যেত দোতলায় উঠে বই আনতে ইচ্ছা করছে না আচ্ছা গতরাতের ঘটনাটা নিয়ে কি কিছু ভাববেন! না থাক এখনো সময় হয় নি মন্দিরের ভেতরটা একবার উঁকি দিয়ে দেখতে ইচ্ছা করছে মেয়েটা যদিও নিষেধ করেছে নিষেধ আগ্রাহ্য করার একটা প্রবণতা হয়তো মানুষের ডিএনএর ভেতরই আছে মানুষকে যেটাই নিষেধ করা হয়েছে সেটাই সে করেছে ব্যাপারটা শুরু করেছিলেন আদি মানব আদম তাঁকে কোনো ব্যাপারে নিষেধ করা হয় নি, শুধু বলা হয়েছিল-গন্ধম ফলটা খেও না আদম প্রথম যে কাজটা করলেন সেটা হল গন্ধম ফল
এডমন্ড হিলারির মার ছিল উচ্চতা ভীতি তিনি তাঁর পুত্রকে বললেন, তুমি আর যা-ই কর বাড়ির ছাদে উঠবে না সেই হিলারি এভারেস্টের চূড়ায় উঠে বসে থাকলেন
মিসির আলি মন্দিরের দিকে রওনা হলেন ভেতরে ঢোকার দরকার নেই-তিনি শুধু উঁকি দিয়ে চলে আসবেন পরিত্যক্ত মন্দিরে সাপ থাকা

স্বাভাবিক, তবে কাল রাতের ঘটনার পর দিনের সাপ তত ভয়ঙ্কর হবে বলে মনে হয় না
মন্দিরে ঢোকার দরজাটা কাঠের দরজায় হুক আছে তালা লাগানোর ব্যবস্থাও আছে কিন্তু দরজায় তালা নেই মিসির আলি ধাক্কা দিতেই দরজা খুলল মেঝে শ্বেত পাথরের, ঝকঝক করছে মনে হচ্ছে এই মাত্র কেউ এসে সাবান পানি দিয়ে ধুইয়ে গেছে তার চেয়েও বিস্ময়কর ঘিটনা হল মন্দিরে আছে গৌর কালীর নগ্ন মূর্তি এখানেই বিস্ময়কর সমাপ্তি না এর চেয়েও বিস্ময়কর ব্যাপার হল মূর্তিটি দেখতে অবিকল লিলির মতো! যেন কোনো ভাস্কর এসে লিলিকে দেখে পাথর কেটে কেটে মূর্তি বানিয়েছে কাকতালীয়ভাবে একটা মানুষের চেহারার সঙ্গে পুরোনো মূর্তির চেহারা মিলে যাবে এটা বিশ্বাসযোগ্য না এটা খুবই অবিশ্বাস্য একটা ঘটনা
মিসির আলি মন্দির থেকে বের হলেন চেরী গাছটার নিচে বরকত দাঁড়িয়ে আছে তার হাতে শলার ঝাড়ু, বাগান কুঁট দিয়ে এসেছে তবে সে এই মুহুর্তে বাগান ঝাট দিচ্ছে না, একদৃষ্টিতে তাকিয়ে আছে মিসির আলির দিকে সেই দৃষ্টিতে কৌতূহল, বিস্ময়, আনন্দ কোনো কিছুই নেই সে তাকিয়ে আছে মাছের মতো ভাবলেশহীন চোখে
মিসির আলি মন্দির থেকে বের হয়ে মন্দিরের পেছনের দিকে হাঁটতে শুরু করলেন বরকত চোখের দৃষ্টিতে এখনো তাঁকে অনুসরণ করছে তাঁর দৃষ্টির আড়ালে যাবার জন্যেই মন্দিরের পেছনে চলে যাওয়া দরকার
মন্দিরের পেছনটা সম্পূর্ণ অন্যরকম একটা কুয়া আছে কুয়ার পাড় পাথর দিয়ে বাঁধানো কুয়ার উপরে তারের জাফরি সেখানে বাগান বিলাস গাছ গাছ ভর্তি ফুল অন্ধকার কুয়া, ফুলের কারণে আলো হয়ে আছে নদীর কাছের বাড়িতে কখনো কুয়া থাকে না এই কুয়াটাই প্রমাণ করে দিচ্ছে একসময় নদী অনেক দূরে ছিল মিসির আলি কুয়ার পাড়ে উঠলেন পানি আছে কি না দেখতে হবে পাথর নিয়ে ফেলতে হবে
মিসির আলি কুয়াতে পাথর ফেলতে পারলেন না তার আগেই তাঁকে চমকে উঠতে হল, কারণ ঝাঁটা হাতে বরকত এসে দাঁড়িয়েছে মিসির আলি বললেন, কিছু বলবে?
বরকত জবাব দিল না চোখও নামিয়ে নিল না

মিসির আলি বললেন, বাগান বঁট দিতে এসেছ?
বরকত বলল, না
মিসির আলি বললেন, তোমার কুকুরগুলির সঙ্গে এখনো পরিচয় হয় নি চল যাই কুকুরগুলির সঙ্গে পরিচিত হয়ে আসি
বরকত বলল, আপনেরে ডাকে
কে ডাকে?
বরকত এই প্রশ্নের জবাব না দিয়ে বাড়ির দিকে আঙুল উঁচিয়ে দেখাল
মিসির আলি বললেন, কে ডাকছে? লিলি?
বরকত জবাব দিল না আঙুল উঁচিয়ে রাখল মিসির আলি আঙুল লক্ষ করে এগুলেন বরকত এখনো হত নামাচ্ছে না তাঁর চিহ্ন আঁকা সাইনবোর্ডের মতো হাত স্থির করে রেখেছে তাকে দেখাচ্ছে কাকতাড়ুয়ার মতো
হাতের আঙুল লক্ষ করে মিসির আলি উপস্থিত হলেন লাইব্রেরি ঘরে বিরাট ঘর সাধারণত লাইব্রেরি ঘরের চারদিকেই বই থাকে এই ঘরের একদিকের দেওয়ালে বই রাখা কোনো আলমিরা নেই সব বই র্যাকে রাখা র্যাকের উচ্চতা এমন যে হুইল চেয়ারে বসেই হাত বাড়িয়ে বই নেওয়া যায়
লাইব্রেরি ঘরের ঠিক মাঝখানে হুইল চেয়ারে সুলতান বসে আছে সুলতানের সামনে টি টেবিলের মতো ছোট্ট টেবিল সুলতানের উল্টোদিকে আরেকটা হুইল চেয়ার
সুলতান হাসি মুখে বলল, স্যার কেমন আছেন? মিসির আলি বললেন, ভালো
আপনার বসার জন্যে একটা হুইল চেয়ার রেখে দিয়েছি
তাই তো দেখছি
সুলতান গলার স্বর গম্ভীর করে মাথা সামনের দিকে খানিকটা কুঁকিয়ে বলল, সাধারণ চেয়ার না রেখে আপনার জন্যে হুইল চেয়ার কেন রেখেছি বলতে পারবেন?
না, বলতে পারব না
আপনি কি বিস্মিত হচ্ছেন?
সামান্য হচ্ছি
স্যার বিস্মিত হবার কিছু নেই আমি ব্যাখ্যা করলেই বুঝবেন আপনার জন্যে হুইল চেয়ারের ব্যবস্থা করাটা খুবই যুক্তিযুক্ত আপনি চেয়ারটায়

আরাম করে বসুন, আমি ব্যাখ্যা করছি
মিসির আলি বসলেন সুলতান বলল, চেয়ারের কনট্রোলগুলি দেখে নিন পায়ের এখন আর আপনার কোনো ব্যবহার নেই চেয়ার ঘোরানো, সামনে পেছনে যাওয়া, সবই এখন থেকে করবেন হাতে কাজটা এক হাতেও করতে পারেন তবে দুটা হাত ব্যবহার করলে পরিশ্রম কম হবে
মিসির আলি বললেন, আমার তো আর এই চেয়ারে বসে অভ্যস্ত হবার দরকার নেই আমি বসলাম আমার মতো আপনি হুইল চেয়ারের রহস্যটা ব্যাখ্যা করুন
সুলতান বলল, স্যার লিলি আপনাকে চাচাজী ডাকে সেই সূত্রে আপনি অবশ্যই আমাকে তুমি করে বলবেন
আচ্ছা বলব
এখন বলি কেন আপনার জন্যে হুইল চেয়ারের ব্যবস্থা করলাম আমি আকাশের বিশেষ বিশেষ দিকে টেলিস্কোপ ফিট করি তারপর আসে ফোকাসের ব্যাপারটা টেলিস্কোপ স্ট্যান্ডে বসিয়ে এই কাজটা আমাকে করতে হয় হুইল চেয়ারে বসে একবার টেলিস্কোপ সেট করা হয়ে গেলে সেখানে আর হাত দেওয়া যাবে না সেটিং বদলানো যাবে না স্যার বুঝতে পারছেন?
পারছি
হুইল চেয়ারে বসে আমি টেলিস্কোপ সেট করলাম তারপর হুইল চেয়ার নিয়ে সরে গেলাম-আপনি আরেকটা হুইল চেয়ার নিয়ে টেলিস্কোপের কাছে চলে এলেন আপনাকে কষ্ট করতে হল না আপনাকে আর দাঁড়িয়ে, হাঁটু গেড়ে কিংবা কুঁজো হয়ে টেলিস্কোপে চোখ রাখতে হবে না হুইল চেয়ারের লজিকটা কি এখন আপনার কাছে পরিষ্কার হয়েছে?
মিসির আলি হাসিমুখে বললেন, হ্যাঁ পরিষ্কার হয়েছে খুবই যুক্তিযুক্ত ব্যাখ্যা ব্যাখ্যাটা চট করে মাথায় আসে না বলে শুরুতে হুইল চেয়ার দেখে একটা ধাক্কার মতো খেয়েছিলাম
সুলতান হাসতে হাসতে বলল, আজ যেমন মন্দিরে ঢুকে আপনি একটা ধাক্কার মতো খেলেন মন্দিরে ঢুকে দেখলেন গৌর কালীর মূর্তি দেখতে অবিকল লিলির মতো এরও কিন্তু অত্যন্ত সরল ব্যাখ্যা আছে
কী ব্যাখ্যা?

গৌর কালীর মূর্তি বাবু অশ্বিনী কুমার অনেক আগেই নদীতে ফেলে দিয়েছিলেন এই মূর্তিই পরে আমি বানিয়েছি হুইল চেয়ারে বসে জীবন কাটে না নানান ধরনের কাজে নিজেকে ব্যস্ত রাখতে গিয়ে মাইকেল এঞ্জেলো হবার হাস্যকর চেষ্টা ছেনি হাতুড়ি নিয়ে পাথর কাটাকাটি

মূর্তিটা সুন্দর হয়েছে

মোটেও সুন্দর হয় নি মুখের আদালটা শুধু এসেছে আর কিছু আসে নি নগ্ন মূর্তি বলে আপনি লজ্জায় ভালোমতো তাকান নি ভালোমতো তাকালে ত্রুটিগুলি ধরতে পারতেন মূর্তির একটা হাত বড়, একটা ছোট পায়ের প্রোপরাশন ঠিক হয় নি হাঁটু যেখানে থাকার কথা তারচেয়ে উঁচুতে হয়েছে আপনি এখন যদি দেখেন তাহলে ত্রুটিগুলি চোখে পড়বে মূর্তিটা নগ্ন কেন বানিয়েছি সেই ব্যাখ্যা শুনতে চান? তারও ব্যাখ্যা আছে

না এর ব্যাখ্যা আমার কাছে আছে গৌর কালীর মূর্তিটা ছিল নগ্ন তুমি মন্দিরে গৌর কালী প্রতিষ্ঠা করতে চেয়েছ অতীত ফিরিয়ে আনার চেষ্টা ইংরেজিতে সহজভাবে বলা যায় An attempt to recreate the past.

ব্যাপারটা তাই বাবু অশ্বিনী রায়ের ঘটনাটা আমাকে খুবই আলোড়িত করে আমার মূর্তি বানানোতেও তার একটা ছায়া পড়েছে

মিসির আলি বললেন, তোমার কি মাঝে মাঝে নিজেকে বাবু অশ্বিনী কুমার মনে হয়?

সুলতানকে দেখে মনে হল মিসির আলির এই কথায় সে একটা ধাক্কার মতো খেয়েছে নিজেকে সামলাতে তার সময় লাগছে তার ভুরু কুঁচকে আছে চোখের দৃষ্টি তীক্ষ্ণ সে পকেট থেকে সিগারেটের প্যাকেট বের করতে করতে বলল, এই কথাটা কেন বললেন স্যার?

এমনি বললাম, মন্দিরে মূর্তি প্রতিষ্ঠা থেকে এটা মনে হল কোনো মানুষকে খুব বেশি পছন্দ হয়ে গেলে জীবনযাত্রায় সেই মানুষটার ছায়া পড়ে

সুলতান কঠিন গলায় বলল, অশ্বিনী কুমার একজন সিরিয়াল কিলার সে ঠাণ্ডা মাথায় একের পর এক মানুষ খুন করেছে খুনগুলি করেছে অতি প্রিয়জনদের নিজের কন্যা তাকে আমার পছন্দ হবে কেন?

মানুষের পছন্দ অপছন্দের ব্যাপারটা অত্যন্ত বিচিত্র মানুষ সুন্দর যেমন

পছন্দ করে, অসুন্দরও করে
সবাই করে না কেউ কেউ হয়তো করে
সুন্দরের পূজাও সবাই করে না কেউ কেউ করে
সুলতান অসহিষ্ণু গলায় বলল, আপনি কি বলতে চাচ্ছেন পরিষ্কার করে বলুন
মিসির আলি শান্ত গলায় বললেন, আমার ধারণা অশ্বিনী বাবুর ব্যাপারটা তোমার মাথায় ঢুকে গেছে তুমি তার মতো করে জীবন যাপন করতে চাচ্ছি তুমি আকাশের তারা দেখ কারণ অশ্বিনী বাবু দেখতেন
সুলতান কঠিন গলায় বলল, আপনাকে কে বলল অশ্বিনী বাবু তারা দেখতেন?
মিসির আলি সহজ গলায় বললেন, আমাকে কেউ বলে নি আমি অনুমান করছি এই অনুমানের পেছনে ভিত্তি আছে তোমার সঙ্গে গল্প করার ফাঁকে ফাঁকে আমি লাইব্রেরিতে সাজানো বইগুলির উপর চোখ বুলিয়েছি চামড়ায় বাঁধানো, সোনার জলে নাম লেখা বেশ কিছু পুরোনো বই দেখলাম আকাশের তারা নিয়ে লেখা দুটা বই চোখে পড়েছে একটার নাম তারা পরিচিতি, আরেকটার নাম-আকাশ পর্যবেক্ষণ একটা ইংরেজি বই আছে western Hemisphere Stars, এখন তুমি বল এই বইগুলি কি অশ্বিনী বাবুর?
হ্যাঁ
উনি কি আকাশ দেখতেন?
হ্যাঁ দেখতেন তাঁর একটা দূরবীন ছিল ম্যাক এলেষ্টার কোম্পানির চোঙ দূরবীন উনি তারা দেখতেন বলেই কি তুমি এখন তারা দেখছ?
সুলতান কিছুক্ষণ চুপ করে থেকে নিচু গলায় বলল, না ব্যাপারটা সে রকম না আকাশের বিষয়ে আমার কৌতূহল ছোটবেলা থেকেই ছিল তবে অশ্বিনী বাবুর লেখা ডায়েরি পড়ে আমি টেলিস্কোপ কিনতে আগ্রহী হই এটা ঠিক তিনি আকাশ দেখতেন এবং কী দেখলেন তা খুব গুছিয়ে লিখে রাখতেন পড়তে ভালো লাগে তার মানে এই না যে আমি তাঁর জীবনযাত্রা অনুসরণ করছি আপনি নিশ্চয়ই বলবেন না– মন্দিরে মূর্তি প্রতিষ্ঠা করা হয়েছে, এখন আমি মানুষ বলি দেয়া শুরু করব?
মিসির আলি বললেন, অশ্বিনী বাবুর লেখা ডায়েরিটা কি আমি পড়তে

পারি?
অবশ্যই পড়তে পারেন   আপনি কিন্তু স্যার আমার প্রশ্নের জবাব দেন নি
প্রশ্নটা যেন কী?
প্রশ্নটা হল—আপনার কি ধারণা আমিও মানুষ বলি দিচ্ছি? গ্রাম থেকে মানুষ ধরে এনে গোপনে বলি দিয়ে মন্দিরের পেছনের কুয়ায় ফেলে দিচ্ছি? আমাকে কি অসুস্থ মানুষ বলে মনে হচ্ছে?
মিসির আলি সিগারেট ধরাতে ধরাতে বললেন, ছোটখাটো অসুখগুলি চট করে ধরা যায়   কিন্তু ভয়ঙ্কর অসুখগুলি মানুষের মস্তিষ্কের গভীরে বাস করে   এদের চট করে ধরা যায় না   যেমন অশ্বিনী বাবুর কথাই ধরা যাক–তীর ভয়ঙ্কর অসুখ ধরতে অনেক সময় লেগেছিল   অশ্বিনী বাবুর সবচেয়ে কাছের মানুষ তাঁর স্ত্রী পর্যন্ত ধরতে পারেন নি   তিনটি মেয়ের মৃত্যুর পর ধরতে পারলেন
সুলতান হতভম্ব গলায় বলল, স্যার আপনি তো দেখি সত্যি সত্যি আমাকে অশ্বিনী বাবুর দিলে ফেলে দিয়েছেন   ঠিক করে বলুন তো আপনি আমার সম্পর্কে কী ভাবছেন?
এখন পর্যন্ত আমি কিছুই ভাবছি না   তবে আমার অবচেতন মন নিশ্চয়ই ভাবছে   অবচেতন মনের কর্মকাণ্ড খুব অদ্ভুত   অবচেতন মনকে মাঝে মাঝে আমার কাছে আত্মভোলা শিশুর মতো মনে হয়   যে শিশু নিজের মনে খেলছে   জিগ স পাজলের খেলা   একটা টুকরার সঙ্গে আরেকটা টুকরা জোড়া দিয়ে ছবি বানাচ্ছে   ছবি ভেঙে ফেলছে আবার বানাচ্ছে   মাঝে মাঝে অদ্ভুত কোনো ছবি তৈরি হয়ে গেলে অবাক বিস্ময়ে কিছুক্ষণ ছবির দিকে তাকিয়ে আবার সেই ছবিও নষ্ট করে ফেলছে
সুলতান শান্ত গলায় বলল, স্যার শুনুন, আমার কোনো হচবি দাঁড় করাতে হলে সরাসরি আমাকে জিজ্ঞেস করলেই হবে   আমি জবাব দেব   অনুমানের উপর কিছু দাড় করানোর প্রয়োজন নেই
মিসির আলি বললেন, অবচেতন মন কাউকে জিজ্ঞেস করে কাজ করে না   জিজ্ঞাসাবাদের বিষয়টি চেতন মনের, অবচেতন মনের না   তবে চেতন মন থেকে সে যে তথ্য নেয় না, তা না   তথ্য নেয়   যেটা তার পছন্দ তাই নেয়, সব তথ্য নেয় না
সুলতান ছোট্ট নিশ্বাস ফেলে বলল, স্যার আমার নিজের ধারণা এই

বাড়িটা আপনার উপর প্রভাব ফেলতে শুরু করেছে জেলখানার মতো উঁচু পঁচিলে ঘেরা বিরাট বাড়ি গেট সব সময় তালাবন্ধ তিনটা কুকুর বাড়ি পাহারা দিচ্ছে আপনার ধারণা হয়েছে আপনি বন্দি হয়ে গেছেন যেই মুহুর্তে মানুষ নিজেকে বন্দি ভাবে সেই মুহূর্ত থেকে তার চিন্তার ধারা বদলে যায় আমি যখন মুক্ত মানুষ ছিলাম তখন একভাবে চিন্তা করতাম যেই মুহুর্তে হুইল চেয়ারে বন্দি হয়েছি সেই মুহুর্ত থেকে অন্যভাবে চিন্তা করা শুরু করেছি আপনার বেলাতেও তাই হচ্ছে আপনি আমাকে সহজভাবে গ্রহণ করতেই পারছেন না আপনি ধরেই নিয়েছেন আমি হচ্ছি হুইল চেয়ারে বসা অশ্বিনী বাবু

মিসির আলি কিছু বললেন না সুলতান বলল, আপনি খেতে যান আপনার খাবার দেয়া হয়েছে

তুমি খাবে না?

না আমার মেজাজ খুবই খারাপ আপনার কারণে মেজাজ খারাপ না আকাশ মেঘে ঢাকা, তারা দেখা যাবে না এই জন্যে মেজাজ খারাপ মেজাজ খারাপ নিয়ে আমি খেতে পারি না আপনি খেতে যান, আমি অশ্বিনী বাবুর ডায়েরিটা খুঁজে বের করি তাঁর অনেক খাতাপত্রের সঙ্গে ডায়েরিটা আছে খুঁজে বের করতে সময় লাগবে

পুঁই পাতা পাওয়া যায় নি কথাটা সত্যি না পাতা পাওয়া গেছে সেই পাতায় কৈ মাছের পাতুড়ি রান্না হয়েছে লিলি মিসির আলির পাতে মাছ তুলে দিয়ে হাসতে হাসতে বলল-দেখলেন কেমন বোকা বানালাম! আয়োজন প্রচুর মাছই আছে তিন রকমের চিংড়ি মাছ, মলা মাছ আর কৈ মাছ নানান ধরনের ভর্তা, ভাজি কুচকুচে কালো রঙের একটা ভর্তা দেখা গেল আরেকটার বর্ণ গাঢ় লাল পাশাপাশি দুটা বাটিতে লাল এবং কালো ভর্তা রাখা হয়েছে যার থেকে ধারণা করা যায় যে শুধু রান্না না, খাবার সাজানোর একটা ব্যাপারও মেয়েটার মধ্যে আছে লিলি বলল, চাচাজী এই দেখুন কালো রঙের এই বস্তু হল কালিজিরা ভর্তা কৈ মাছের পাতুড়ি আপনার পাতে তুলে দিয়েছি বলেই এটা দিয়ে খাওয়া শুরু করবেন না কালিজিরা দিয়ে কয়েক নলা ভাত খেলে মুখে রুচি চলে আসবে তখন যাই খাবেন, তাই ভালো লাগবে

মিসির আলি বললেন, আমার রুচির কোনো সমস্যা নেই তারপরেও তুমি যেভাবে খেতে বলবে আমি সেইভাবেই খাব লাল রঙের বস্তুটা

কী?
মরিচ ভর্তা  শুকনো মরিচের ভর্তা
আমি কাল খেতে পারি না
এই মরিচ ভর্তার বিশেষত্ব হচ্ছে ঝাল নেই বললেই হয়  বিশেষ প্রক্রিয়ায় শুকনো মরিচ থেকে ঝাল দূর করা হয়েছে  বিশেষ প্রক্রিয়াটা শুনতে চান?
শুনে আমার কোনো লাভ নেই, তবু বল
শুকনো মরিচ লেবু পানিতে ডুবিয়ে রাখলে মরিচের ঝাল চলে যায় ভিনিগারে ডুবিয়ে রাখলেও হয়  আমি ঝাল দূর করেছি লেবু পানিতে ডুবিয়ে
বিচিত্র ধরনের রান্নাবান্না তুমি কি কারো কাছ থেকে শিখেছি? না নিজে মাথা খাটিয়ে বের করেছ?
বেশির ভাগ রান্নাই আমি আমার নানির কাছ থেকে শিখেছি  নানি আমাকে রান্না শিখিয়েছেন, তার চেয়েও বড় কথা রান্নার মন্ত্র শিখিয়েছেন  আমি প্রায় কুড়িটার মতো রান্নার মন্ত্র জানি
মিসির আলি বিস্মিত হয়ে বললেন, রান্নার কি মন্ত্র আছে নাকি?
লিলি সহজ ভঙ্গিতে বলল, হ্যাঁ মন্ত্র আছে  এই মন্ত্র কাউকে শেখানো নিষেধ  মন্ত্র শেখালে তার পাওয়ার চলে যায়  কিন্তু আপনি চাইলে আপনাকে শেখাব
আমি রান্না শিখতে চাচ্ছি না  কিন্তু মন্ত্রটা শিখব
মন্ত্রটা সত্যি শিখতে চান?
শিখতে চাই না, শুধু শুনতে চাই  যেকোনো একটা মন্ত্র বললেই হবে
লিলি বলল, একেক রান্নার একেক মন্ত্র  ছোট মাছ রান্নার মন্ত্রটা বলি ছোট মাছের সঙ্গে তেল মশলা মাখাতে হয়  চুলায় হাঁড়ি দিয়ে আগুন দিতে হয়  হাঁড়ি পুরোপুরি গরম হবার পর তেল-মশলা মাখা মাছটা হাঁড়িতে দিয়ে মন্ত্রটা পড়তে হয়  দশবার  তারপর পানি দিতে হয় পানি এমনভাবে দিতে হয় যেন মাছের উপর দু আঙুল পানি থাকে এই মন্ত্রের দাম দশ-দুই মন্ত্র  পানি ফুটতে শুরু করলেই রান্না শেষ আরেকবার মন্ত্রটা পড়ে ফুঁ দিয়ে হাঁড়ির মুখ বন্ধ করে হাঁড়ি নামিয়ে ফেলতে হবে  তরকারি বাটিতে ঢালার আগে আর ঢাকনা নামানো যাবে না
এখন মন্ত্রটা বল  লিলি বলল, মন্ত্রটা অনেক লম্বা  শুরুটা এরকম–

উত্তরে হিমালয় পর্বত
দক্ষিণে সাগর
নদীতে সপ্ত ডিঙ্গায়
চাঁদ সদাগর
আমি চুলার ধারে
ধোঁয়া বেশুমার
অগ্নিবিনা রন্ধন হবে
প্রতিজ্ঞা আমার
অগ্নি আমার ভাই
জল আমার বোন
আমি কন্যা চম্পাবতী
শোন মন্ত্র শোন
আশ্বিনে আশ্বিনা বৃষ্টি
কার্তিকে হিম
শরীরে দিয়াছি বন্ধন
আলিফ লাম মিম
...
মিসির আলি মন্ত্র শুনে হাসলেন লিলি বলল, চাচাজী হাসবেন না এই মন্ত্র পড়ে একবার ছোট মাছ রান্না করে দেখুন দশবার মন্ত্র পড়ার পর দু আঙুল পানি আর কিছু লগবে না
মিসির আলি বললেন, লিলি আমার ধারণা মন্ত্রটা হল-টাইমিং সেই সময় তো গ্রামেগঞ্জে ঘড়ি ছিল না রান্নার মতো তুচ্ছ বিষয়ে ঘড়ির ব্যবহারের প্রশ্নই আসে না আমার ধারণা তখন মন্ত্র পড়ে সময়ের হিসাব রাখা হত তুমি যে মন্ত্রটা বললে এই মন্ত্র দশবার বলতে যত সময় লাগে অতটা সময় তেল-মশলা মাখানো মাছ গরম চুলায় রাখলেই হবে তুমি এক কাজ কর ঘড়ি দেখে দশবার মন্ত্র পড়তে কত সময় লাগে সেটা বের কর তারপর মন্ত্র ছাড়া সময় দেখে রান্না কর দেখবে রান্না ঠিকই হয়েছে
লিলি বলল, আপনার আসলেই অনেক বুদ্ধি মন্ত্র যে কিছুই না, সময়ের হিসাব এটা আমিও টের পেয়েছি কিন্তু আমার অনেক সময় লেগেছে আপনি সঙ্গে সঙ্গে ধরে ফেলেছেন আপনি কি যেকোনো সমস্যার সমাধান সঙ্গে সঙ্গে করে ফেলেন? এই ক্ষমতা কি সত্যি

আপনার আছে?
মিসির আলি কিছু বললেন না তিনি লক্ষ করলেন লিলি তীক্ষ্ণ চোখে তাকে দেখছে সে কি কিছু বলার চেষ্টা করছে? প্রশ্নের ভেতরেও লুকানো প্রশ্ন থাকে মেয়েটির এই প্রশ্নের ভেতর লুকানো কোনো প্রশ্ন কি আছে?
লিলি বলল, মিষ্টি জাতীয় কিছু রান্না করিনি আপনি কি মধুখাবেন? মধু এনে দেব? ঐ দিন খলসা ফুলের মধু খেয়েছেন, আজ কেওড়া ফুলের মধু খান
না
লিলি হঠাৎ গম্ভীর হয়ে বলল, আপনি কি আমাকে কিছু জিজ্ঞেস করতে চান? জিজ্ঞেস করতে চাইলে করতে পারেন
মিসির আলি বললেন, সুলতান চিঠিতে একটা মেয়ের কথা বলেছিল ঐ মেয়েটি সত্যি আছে? সালমা নাম, পনের ষোল বছর বয়স অতীন্দ্রিয় ক্ষমতাসম্পন্ন মেয়ে
লিলি সহজ গলায় বলল, থাকবে না কেন আছে দূরবীনওয়ালাকে বললেই সে আপনাকে দেখাবে
মিসির আলি বললেন, মেয়েটা থাকে কোথায়?
লিলি বলল, মেয়েটা কোথায় থাকে তা দিয়ে কী করবেন? মেয়েটার সত্যি কোনো ক্ষমতা আছে কিনা এটা জানা জরুরি তাই না?
মেয়েটার সত্যি কি ক্ষমতা আছে?
মেয়েটার শুধু যে ক্ষমতা আছে তা না, ভয়াবহ ক্ষমতা আছে
তুমি নিজে দেখেছ?
হ্যাঁ আপনি তাকে দেখে খুবই অবাক হবেন! প্রথমে আপনার বিশ্বাস হবে না ভাববেন ঠাট্টা করা হচ্ছে
মিসির আলি বললেন, তুমিই কি সেই মেয়ে?
লিলি হ্যাঁ-সূচক মাথা নেড়ে খিলখিল করে হেসে ফেলল এবং প্রায় সঙ্গে সঙ্গেই হাসি থামিয়ে গম্ভীর হয়ে বলল, চাচাজী শুনুন মধু আপনাকে খেতেই হবে ইচ্ছা না করলেও খেতে হবে দূরবীনওয়ালা যদি শোনে আপনাকে মধু দেওয়া হয় নি তাহলে খুব রাগ করবে আমাকে বলা হয়েছে আজ যেন কেওড়া ফুলের মধু দেওয়া হয়
মধু না খেলে সুলতান রাগ করবে?
রাগের চেয়েও যেটা করবে তা হল মেজাজ খারাপ

মিসির আলি বললেন, নিয়ে এস তোমার মধু
লিলি বলল, সুন্দরবনের বানররা মধু কীভাবে খায় এই গল্প কি আপনি জানেন?
না জানি না!
আপনি আঙুলে মধু মাখিয়ে খেতে শুরু করুন আমি গল্পটা করি ছোট বাচ্চাদের যেমন গল্প বলে বলে খাবার খাওয়াতে হয় আপনাকেও সে রকম গল্প বলে বলে মধু খাওয়াক
ঠিক আছে, শুরু কর তোমার গল্প
কোনো বানরের যখন মধু খেতে ইচ্ছা করে সে তখন নদীর পাড়ে চলে যায় সারা গায়ে কাদা মাখে তারপর রোদে বসে এই কাদা শুকায় আবার যায় কাদায় আবারো কাদায় হুটোপুটি করে গায়ে কাদা মাখে আবারো রোদে শুকায় এই প্রক্রিয়াটি কয়েকবার করার পর বানরের গায়ে শক্ত কাদার একটা স্তর পড়ে যায় তখন সে মহানন্দে চাক ভেঙে মধু খায় মৌমাছিরা কাদার স্তরের জন্যে তার গায়ে হুল ফুটাতে পারে না বুলেট প্রাফ জ্যাকেটের মতো মৌমাছি প্রুফ কর্দম জামা চাচাজী ঘটনাটা কি আপনার কাছে ইন্টারেস্টিং লাগছে?
হ্যাঁ ইন্টারেস্টিং তো বটেই
সুন্দরবনের মধু নিয়ে আমি এর চেয়েও এক শ গুণ ইন্টারেস্ট্রিং একটা গল্প জানি সেটা আজ বলব না অন্য একদিন বলব

# ০৬. সন্ধ্যা থেকেই বৃষ্টি

সন্ধ্যা থেকেই বৃষ্টি শুরু হয়েছে বৃষ্টি যে মুষলধারে পড়ছে তা না, তবে বাতাস প্রবল বেগে বইছে বাড়ির চারদিকে প্রচুর গাছপালা বলে ঝড়ের মতো শব্দ হচ্ছে এমন ঝড়বৃষ্টির রাতে আকাশ দেখার প্রশ্নই আসে না মিসির আলি দোতলায় তাঁর ঘরে আধশোয়া হয়ে আছেন কিছুক্ষণ আগেই রাতের খাবারের পর্ব শেষ করে এসেছেন বিছানা থেকে আর নামতে হবে না এটা ভেবেই শান্তি শান্তি লাগছে ঝড়বৃষ্টি

শুরু হবার সঙ্গে সঙ্গেই আবহাওয়া শীতল হয়েছে ঠাণ্ডা ঠাণ্ডা লাগছে যতই সময় যাচ্ছে ততই ঠাণ্ডা বাড়ছে মিসির আলি তার গায়ে পাতলা চাঁদ র দিয়েছেন কোলবালিশ আড়াআড়ি রেখে তার উপর পা তুলে দিয়েছেন মোটামুটি আরামদায়ক অবস্থান তাঁর মাথার কাছে টেবিলের উপর একটা হারিকেন এবং কেরোসিনের টেবিল ল্যাম্প তাতেও ঘরে তেমন আলো হচ্ছে না মিসির আলির হাতে অশ্বিনী কুমার বাবুর হাতে লেখা ডায়েরি লেখা খুব স্পষ্ট নয় এবং যথেষ্ট পরিমাণে প্যাচানো এই আলোয় পড়তে কষ্ট হচ্ছে তারপরেও স্বস্তির কারণ আছে–হঠাৎ ইলেকট্রিসিটি চলে গিয়ে ঘর অন্ধকার হবে না ঢাকা শহরে ঝড়বৃষ্টি মানেই টেনশন-এই বুঝি ইলেকট্রসিটি চলে গেল! বরকত এসে টেবিলে চায়ের ফ্লাস্ক এবং কাপ রেখে গেছে দরজার ছিটিকিনি ঠিক করে দিয়ে গেছে মিসির আলি বরকতের সঙ্গে টুকটাক আলাপ চালাবার চেষ্টা করেছিলেন লাভ হয় নি মিসির আলির ধারণা কোনো এক বিচিত্র কারণে বরকত তাকে পছন্দ করছে না

ভালো দুর্যোগ শুরু হয়েছে মিসির আলি গাছের ডাল ভাঙার শব্দ শুনলেন ঝড়বৃষ্টির সময় গাছের পাখিরা কোনো ডাকাডাকি করে না তারা একেবারেই চুপ হয়ে যায় অথচ তাদেরই সবচেয়ে বেশি ডাকাডাকি করার কথা কুকুররা মনে হয় প্রাকৃতিক দুর্যোগ পছন্দ করে না মাঝে মাঝেই তাদের ক্রুদ্ধ গর্জন শোনা যাচ্ছে তারা কেউ আলাদা আলাদা ডাকছে না, যখন ডাকছে তিনজন এক সঙ্গেই ডাকছে

মিসির আলি খুব মন দিয়েই ডায়েরি পড়ার চেষ্টা করছেন শুধু কুকুররা যখন ডেকে উঠছে তখন মনোসংযোগ কেটে যাচ্ছে কেন জানি কুকুরের ডাকটা শুনতে ভালো লাগছে না

অশ্বিনী কুমারের ডায়েরিটি ঠিক ডায়েরির আকারে লেখা না অনেক অপ্রয়োজনীয় জিনিস লেখা আছে কিছু কিছু লেখাতে দিনক্ষণ স্থানকাল উল্লেখ করা বেশির ভাগ লেখাতেই তারিখ নেই বাজারের হিসাব আছে চিঠির খসড়া আছে আয়ুর্বেদ অষুধের বর্ণনা আছে ডায়েরির শুরুই হয়েছে আয়ুর্বেদ অষুধের বর্ণনায়

গাত্রবর্ণ উজ্জ্বল এবং গৌর করিবার অব্যর্থ উপায়

পুন্নাগের কচি ফল দিয়া ক্বাথ প্রস্তুত করিতে হইবে উক্ত ক্বাথ জ্বাল দিয়া ভাসমান তৈল পাওয়া যাইবে উক্ত তৈল সর্বাঙ্গে মাখিতে হয়

পুন্নাগের আরেক নাম রাজচম্পক
রামায়ণ মহাকাব্যে পুন্নাগের সুন্দর বর্ণনা আছে রাবণ সীতাকে হরণ করিবার পরের অংশে আছে, রাম ভ্রাতা লক্ষণকে নিয়া বিষন্ন মনে হাঁটিতেছিলেন হঠাৎ চোখে পড়িল পুন্নাগ পুষ্পের মেলা–
তিল্লকাশোক পুন্নাগ বকুলোদ্দাল কামিনীম্
রম্যোপবন সম্বাধীং পদ্মসম্পীড়িতো কাম
নোট : আমি পুন্নাগ তৈল প্রস্তৃত করিবার চেষ্টা করিয়াছি ক্বাথ জ্বাল দিলে তৈল প্রস্তুত হয় না নিশ্চয়ই অন্য কোনো প্রক্রিয়া আছে
বৈদ্যদের নথিতে গাত্রবর্ণ ঔজ্জ্বল্যের নিমিত্ত রক্তচন্দন, অনন্তমূল এবং মঞ্জিষ্ঠার উল্লেখ আছে তবে পুন্নাগের সমকক্ষ কেহ নাই ইহা বারংবার বলা হইয়াছে
পুন্নাগ প্রসঙ্গে আরো কোনো কৌতুহলোদ্দীপক তথ্য পাইলে লিপিবদ্ধ করা হইবে
এই পর্যন্ত লেখার পর দুটি পাতা খালি কিছুই লেখা নেই তৃতীয় পাতায় দিনক্ষণ দিয়ে তারা দর্শনের বর্ণনা
অদ্য ৫ই জ্যৈষ্ঠ, ইংরেজি ২০শে মে মধ্যরজনী
বিভূতিবাবুর হিসাব অনুযায়ী অদ্য রজনী দশ ঘটিকায় সারমেয় যুগল মধ্যগগনে অবস্থান করিবে ; সারমেয় যুগল দর্শনের সমস্ত ব্যবস্থা সুসম্পন্ন করিয়াছি কন্যাদের মাতাকে এই অপূর্ব দৃশ্য দেখিবার জন্যে বলিয়াছিলাম তিনি শিরঃপীড়ায় আক্রান্ত বলিয়া অপারগতা প্রদর্শন করিলেন কিঞ্চিৎ ব্যথিত হইয়াছি জগতের কোনো মনোমুগ্ধকর দৃশ্য একা উপভোগ করা যায় না
আকাশ পরিষ্কার আছে সন্ধ্যাকালে মেঘ ছিল—এখন মেঘ দূরীভূত হইয়াছে ঈশ্বরের অসীম কৃপা
বিভূতিবাবুর পত্রানুযায়ী সারমেয় যুগলের একটির গলায় এই মণ্ডলের সর্বাপেক্ষা উজ্জ্বল তারকাটি অবস্থিত এই তারকাটির প্রভা তৃতীয় মাত্রার তারকাটির নাম চার্লসের হৃদয় সম্রাট প্রথম চার্লসের স্মৃতির উদ্দেশে এই নামকরণ
সারমেয় যুগলের উল্লেখ বেদে আছে ইহাদের বলা হইয়াছে যমের দুয়ারের প্রহরী এই মণ্ডলের দুইটি উজ্জ্বল তারকার একটির ভারতীয় নাম জ্যেষ্ঠ কালকত্বজ্ঞ আরেকটির নাম কনিষ্ঠ কালকন্দ্র জ্যেষ্ঠ কলকঞ্জ একটি বিষম তারা এবং অত্যন্ত সৌন্দর্যমণ্ডিত যে চারটি

তারা দিয়া কন্যার হীরক নামক বিখ্যাত চিত্রটি গঠিত জ্যেষ্ঠ কলকঞ্জ তার একটি

আজ সারমেয় যুগল দেখিবার সৌভাগ্য যেন হয় তার জন্যে ভগবানের কাছে প্রার্থনা করিয়াছি

মিসির আলি দ্রুত পাতা উল্টালেন ডায়েরিতে বিচিত্র সব বিষয়ে লেখা আছে জ্যামিতিক চিহ্ন আছে তার ব্যাখ্যা আছে জায়গায় জায়গায় টকা-টিপ্পনি আছে

যেমন জ্ঞান সম্পর্কে বলা হয়েছে—

জ্ঞান

জ্ঞান দুই প্রকার পবিত্র জ্ঞান এবং অপবিত্র জ্ঞান অপবিত্র জ্ঞান ঈশ্বর কর্তৃক অনুমোদিত আদি মানব আদমের পতন হইয়াছিল ঈশ্বর কর্তৃক অনুমোদিত জ্ঞান আহরণের জন্যে অনুমোদিত জ্ঞান অতীব রহস্যময় জ্ঞান যদিও পরিত্যাগ লাভের জন্যে এই জ্ঞানের প্রয়োজন নাই

পুন্নাগ ফুলের কথা কয়েক পাতা পরেই আবার পাওয়া গেল

পুন্নাগ

সৌরভ্যং ভুবন এয়েহপি বিদিতং পুষ্পেষু লোকোত্তরং
কীর্ত্তিঃ কিঞ্চ দিগঙ্গনাঙ্গনগতা কিন্ত্বতদেকংশৃনু
সর্বান্যেবা গুণানি যানিগিরতি পুন্নাগে তে সুন্দরান্
উজঝণ্ডি খলু কোটরেষু গরল জ্বালানদ্বিজিহ্বালী

অর্থ : হে পুন্নাগ, তোমার সুগন্ধ ত্রিভুবন খ্যাত তোমার যশ ও খ্যাতি দিগাঙ্গনারা নিজ অঙ্গনে ছাড়াইয়া রাখে তবু তোমার একটি অখ্যাতি তোমার শরীরের কোটরে বাস করে বিষধর সর্প

নোট: পুন্নাগ বৃক্ষের কোটরে বিষধর সর্প বাস করে এই তথ্য জানা ছিল না হায় এই বিপুল বসুধার কত অল্পই না আমি জানি!

দরজায় খটখটি শব্দ হচ্ছে বই নামিয়ে মিসির আলি বললেন, কে?

চাচাজী আমি লিলি আপনার কিছু লাগবে?

না আমার কিছু লাগবে না

আপনার ঘরের ছিটিকিনি বরকতকে ঠিক করতে বলেছিলাম বরকত কি ঠিক GKER?

ইয়া ঠিক করেছে

ছিটিকিনি লাগিয়েছেন?

না

ছিটকিনি লাগিয়ে ঘুমুবেন ভুলবেন না যেন কুকুরগুলি মাঝে মাঝে সিঁড়ি বেয়ে দোতলায় ওঠে এই জন্যে বলছি হঠাৎ ঘুম ভেঙে যদি দেখেন আপনার মাথার কাছে এলশেশিয়ান তাহলে ভয়েই হার্টফেল করবেন

অবশ্যই ছিটকিনি লাগিয়ে ঘুমাব তুমি বাইরে দাঁড়িয়ে কথা বলছি কেন? ভেতরে এস

আপনি আসতে বলছেন না, এই জন্যে আসতে পারছি না আমি আপনার জন্যে পান নিয়ে এসেছি

এস ভেতরে এস

লিলি পানের বাটা হাতে ঘরে ঢুকল হাসিমুখে বলল, আমাকে আপনার কাছে পাঠিয়েছে দূরবীনওয়ালা আমার দায়িত্ব হল আপনাকে জাগিয়ে রাখা

কেন কল তো?

দূরবীনওয়ালার ধারণা হয়েছে কিছুক্ষণ বৃষ্টি হবার পর আকাশ পরিষ্কার হয়ে যাবে, তখন তারা দেখা যাবে বৃষ্টির পর আকাশ নাকি ঝকঝকে হয়ে যায় তখনই তারা দেখার আসল মজা

ও আচ্ছা

আপনি একবার ঘুমিয়ে পড়লে তো আর আপনাকে জাগানো ঠিক হবে না তাই আপনাকে জাগিয়ে রাখার চেষ্টা এখন বলুন কী করলে আপনি জেগে থাকবেন?

জেগে থাকা আমার জন্যে কোনো সমস্যা না আমি অনেক রাত জাগি তুমি আমাকে জেগে থাকতে বলেছি আমি জেগে থাকব

অশ্বিনী বাবুর ডায়েরি পড়ছেন?

হুঁ

মরা মানুষের ডায়েরি পড়ে লাভ কী বলুন তো? মানুষটা তো মরেই গেছে এরচেয়ে জীবিত মানুষের ডায়েরি পড়া ভালো আপনি এত আগ্রহ করে পুরোনো ডায়েরি পড়েন জানলে আমি ডায়েরি লেখার অভ্যাস করতাম চাচাজী নিন পান খান

মিসির আলি পান হাতে নিলেন লিলি চেয়ার টেনে খাটের পাশে বসেছে তাকে ক্লান্ত লাগছে পরপর দুবার হাই তুলল মিসির আলি বললেন, তোমার ঘুম পাচ্ছে তুমি ঘুমিয়ে পড় সুলতানকে বলে রেখো বৃষ্টি কমলে যেন আমাকে খবর দেয় আমি জেগে থাকব

আমার সঙ্গে গল্প করতে আপনার ভালো লাগছে না তাই না? আপনার মন পড়ে আছে অশ্বিনী বাবুর লেখাতে ঠিক বলছি না চাচাজী?
মিসির আলি বললেন, ডায়েরিটা পড়ে শেষ করতে ইচ্ছা হচ্ছে এটা ঠিক তার মানে এই না যে তোমার সঙ্গে কথা বলতে ভালো লাগছে না তুমি খুব গুছিয়ে কথা বল
লিলি বলল, অশ্বিনী বাবুর ডায়েরি পড়ে কী তথ্য বের করলেন বলুন শুনি
মাত্র তো পড়া শুরু করেছি
যা পড়েছেন সেখান থেকে এখনো ইন্টারেস্টিং কিছু বের করতে পারেন নি?
পুন্নাগ ফুলের কথা লেখা আছে খুব আগ্রহ করে লেখা এই ফুল বেটে গায়ে মাখলে গায়ের রঙ উজ্জ্বল হয় বলে তিনি লিখেছেন এর থেকে ধারণা করা যায় যে গায়ের রঙ নিয়ে তিনি খুব চিন্তিত ছিলেন আমার ধারণা তাঁর মেয়েগুলির গায়ের রঙ ছিল কালো তিনি মন্দিরে কালী মূর্তি প্রতিষ্ঠা করেন যে কালী হল গৌর কালী অর্থাৎ সেই কালীর গায়ের রঙও সাদা তার মানে গায়ের রঙের প্রতি অশ্বিনী বাবুর মনে অবসেসন তৈরি হয়েছিল
লিলি মুগ্ধ গলায় বলল, বাহ আপনি তো চট করে একটা ব্যাপার ধরে ফেলেছেন!
মিসির আলি বললেন, আমি একটা হাইপোথিসিস দাড় করিয়েছি হাইপোথিসিসটা সত্যি কি না তার এখনো প্রমাণ হয় নি
লিলি একটু ঝুঁকে এসে গলা নামিয়ে বলল, আচ্ছা চাচাজী মাঝে মাঝে কিছু বাড়ি যে অভিশপ্ত হয়ে যায় এটা কি আপনি জানেন?
মিসির আলি সোজা হয়ে বসতে বসতে বললেন, অভিশপ্ত বাড়ি বলে কিছু নেই বাড়ি হল বাড়ি, ইট পাথরের একটা স্ট্রাকচার এর বেশি কিছু না
লিলি বলল, চাচাজী আমার কথা শুনুন, এমন অনেক বাড়ি আছে যেখানে বিশেষ কিছু ঘটনা বার বার ঘটতে থাকে একটা চক্রের মতো ব্যাপার চক্র ঘুরতে থাকে এই বাড়িটাও সে রকম একটা বাড়ি
তার মানে?
এই বাড়িটাও একটা চক্রের মধ্যে পড়ে গেছে আপনি এমন বুদ্ধিমান একজন মানুষ… আপনার চোখে চক্রটা পড়ছে না কেন?

মিসির আলি বললেন, চক্র বলে কিছু নেই লিলি
লিলি চাপা গলায় বলল, চক্র অবশ্যই আছে   অশ্বিনী বাবু তাঁর বাড়িতে গৌর কালী মূর্তি প্রতিষ্ঠা করেছিলেন   সুলতানও কি তাই করে নিঃ মন্দিরে সে কি একটি মূর্তি রাখে নিঃ চাচাজী আমার ভালো লাগছে না আমি যাচ্ছি   আপনি ঘুমিয়ে পড়ুন   আজ রাতে বৃষ্টি থামবে না সারারাত বৃষ্টি হবে   কালও বৃষ্টি হবে   বিছানা থেকে নেমে ছিটিকিনি লাগান   শেষে দেখা যাবে ছিটিকিনি না লাগিয়েই আপনি ঘুমিয়ে পড়েছেন   এ বাড়িতে কখনো ছিটিকিনি না লাগিয়ে ঘুমুবেন না কখনো না
মিসির আলি বিছানা থেকে নামলেন, দরজার ছিটিকিনি লাগালেন বিছানায় এসে বসলেন   অশ্বিনী বাবুর ডায়েরি এখন আর তাঁর পড়তে ইচ্ছা করছে না   বৃষ্টির বেগ আরো বাড়ছে   গাছের পাতায় শো শো শব্দ হচ্ছে   মিসির আলি চোখ বন্ধ করে শুয়ে আছেন   তাঁর খুবই অস্থির লাগছে   চক্রের ব্যাপারটা মাথা থেকে দূর করতে পারছেন না বিশ্বব্রহ্মাণ্ডে চক্র তো আছেই   পৃথিবী ঘুরছে সূর্যের চারদিকে প্রতিবারই একই জায়গায় ঘুরে ঘুরে আসছে   ঘুরছে গ্যালাক্সি   অতি ক্ষুদ্র যে ইলেকট্রন সেও ঘুরপাক খাচ্ছে নিউক্লিয়াসের চারদিকে পদার্থের সর্বশেষ অবস্থা ল্যাপটনস-এর ভর নেই, চার্জ নেই–অস্তিত্বই নেই, শুধু আছে ঘূর্ণন   স্পিন   জনের পর মৃত্যু-জীবন চক্র   বিগ ব্যাং-এ মহাবিশ্ব তৈরি হল   মহাবিশ্ব ছড়িয়ে পড়ছে   কোনো এক সময় আবার তা সংকুচিত হতে শুরু করবে   আবার এক বিন্দুতে মিলিত হবে   আবার বিগ ব্যাং—আবারো মহাবিশ্ব ছড়াবে–The expanding Universe …
মিসির আলি কখন ঘুমিয়ে পড়লেন নিজেই জানেন না
তার ঘুম ভাঙল নিশ্বাসের শব্দে   কে যেন তাঁর গায়ে গরম নিশ্বাস ফেলছে! খুবই অস্বাভাবিক ব্যাপার   ঘরের দরজা বন্ধ   বাইরের কারো ঢোকার কোনো পথ নেই   মিসির আলি চোখ মেললেন-হারিকেনের আলোয় স্পষ্ট দেখলেন বিশাল একটা কুকুর   কুকুরটার মুখ তাঁর মাথার কাছে, তার গরম নিশ্বাস চোখেমুখে এসে লাগছে   পশুদের চোখ অন্ধকারে সবুজ দেখায়   এর চোখও সবুজ   এ তাকিয়ে আছে একদৃষ্টিতে   মিসির আলি চোখ বন্ধ করে ফেললেন   ব্যাপারটা স্বপ্ন তো বটেই   অত্যন্ত জটিল স্বপ্ন যা মস্তিষ্কের অতল গহবর থেকে উঠে

এসেছে
কুকুরটা চাপা শব্দ করছে এই শব্দও স্বপ্নের অংশ কুকুরটা এখন খাট থেকে দূরে সরে যাচ্ছে এই তো এখন ফিরে আসছে আবার যাচ্ছে এখন সে খাটের চারদিকে পাক খেতে শুরু করেছে কুকুরটা ঘুরছে চক্রাকারে আবারো সেই চক্র চলে এল চক্রের হাত থেকে মানুষের মুক্তি নেই মিসির আলি চোখ মেললেন অতি সাবধানে মাথা ঘুরিয়ে তাকালেন দরজার দিকে দরজা খোলা খোলা দরজা দিয়ে ঠাণ্ডা বাতাস আসছে বৃষ্টি থেমে গেছে বাতাসও হচ্ছে না
দরজা খুলল কীভাবে? বাইরে থেকে দরজা খোলার কোনো ব্যবস্থা কি আছে? এটা নিয়ে চিন্তা করার কোনো অর্থ আছে? কোনোই অর্থ নেই স্বপ্নে বন্ধ দরজা, খোলা দরজা বলে কিছু নেই স্বপ্নের লজিক খুঁজতে যাওয়া অর্থহীন রাত কত হয়েছে? টেবিলের উপর হাতঘড়িটা রাখা আছে ঘড়ি দেখতে হলে তাঁকে উঠে বসতে হবে তাতে শব্দ হবে কুকুরের দৃষ্টি আকর্ষণ করা হবে এই কাজটা এখন কিছুতেই করা যাবে না ভয়ঙ্কর এলশেশিয়ান কুকুর তার মনে কোনো রকম সন্দেহ উপস্থিত হলেই সে ঝাপ দিয়ে পড়বে মিসির আলির হাত-পা ঠাণ্ডা হয়ে এল খুব পানির তৃষ্ণ হচ্ছে তৃষ্ণায় বুকের ছাতি ফেটে যাচ্ছে এই তৃষ্ণবোধ মিথ্যা কারণ পুরো ব্যাপারটাই মিথ্যা তিনি স্বপ্ন দেখছেন এর বেশি কিছু না কুকুরটা যদি তার উপর ঝাঁপ দিয়েও পড়ে তাতে তাঁর কিছু হবে না বরং লাভ হবে—দুঃস্বপ্ন ভেঙে যাবে তিনি মিথ্যামিথ্যি জাগবেন না সত্যিকার অর্থেই জাগবেন তখনো যদি তৃষ্ণা থাকে তাহলে পানি খাবেন তৃষ্ণা না থাকলে চা খাবেন চা খাবার পর একটা সিগারেট
মিসির আলি খুব সাবধানে বিছানায় উঠে বসলেন কুকুরটা হাঁটা বন্ধ করে স্থির হয়ে গেল সে একদৃষ্টিতে তাকিয়ে আছে তার লেজ নড়ছে এর মানে কি এই যে সে বাঁপ দেওয়ার প্রস্তুতি নিচ্ছে? মিসির আলি এখন মনেপ্রাণে চাচ্ছেন কুকুরটা তার উপর ঝাপ দিয়ে পড়ুক স্বপ্ন ভেঙে যাক কুকুর ঝাপ দিচ্ছে না সে একদৃষ্টিতে তাকিয়ে আছে আচ্ছা অশ্বিনী বাবুর কি কুকুর ছিল? জিজ্ঞেস করে জানতে হবে
দরজায় শব্দ হল টিকটক করে মোর্সকোডের মতো শব্দ করছে যেন কেউ কোনো সংকেত দিচ্ছে মিসির আলি দরজার দিকে তাকালেন

খোলা দরজার ওপাশে কাউকে দেখা যাচ্ছে না তবে কেউ যে আছে তা বোঝা যাচ্ছে যে আছে তাকে মিসির আলি চেনেন না কিন্তু কুকুরটা চেনে সে দরজার দিকে এগিয়ে যাচ্ছে কুকুরটা সিঁড়ি বেয়ে নামছে তার নেমে যাবার শব্দ পাওয়া যাচ্ছে

মিসির আলি দ্রুত বিছানা থেকে নামলেন দরজা বন্ধ করে ছিটিকিনি টেনে দিলেন টেবিলের কাছে এসে ঘড়ি দেখলেন রাত তিনটা পঁচিশ তিনি পরপর দুঃগ্লাস পানি খেলেন তারপরেও তৃষ্ণ কমছে না তিনি খুব যে নিশ্চিন্ত বোধ করছেন তাও না স্বপ্নে যে কোনো সময় যে কোনো কিছু ঘটতে পারে স্বপ্ন ফিজিক্সের সূত্র মেনে চলে না হয়তো এক্ষুনি দেখা যাবে কুকুরটা বন্ধ দরজা ভেদ করে চলে এসেছে সে একা আসে নি, সঙ্গী দুজনকেও নিয়ে এসেছে মানুষের মতো কথা বলাও শুরু করতে পারে না তা করবে না স্বপ্ন ফিজিক্সের সূত্র না মানলেও সাধারণ কিছু নিয়ম মানে আট ন বছরের বাচ্চা যদি কুকুর স্বপ্ন দেখে তাহলে সেই কুকুর তার সঙ্গে কথা বললেও বলতে পারে মিসির আলি যে কুকুর দেখবেন সে কুকুর কথা বলবে না

তিনি কী করবেন বুঝতে পারছেন না বিছানায় উঠে আবার ঘুমিয়ে পড়ার ব্যবস্থা করবেন? নাকি হাটহাঁট করবেন? মিসির আলি জানালার কাছে চলে গেলেন যদি কুকুরটাকে দেখা যায় চেরী গাছের নিচে কেউ কি আছে? হ্যাঁ আছে তো বটেই ঐ তো হুইল চেয়ারটা দেখা যাচ্ছে হুইল চেয়ারের পেছনে আছে বরকত রাত তিনটা পঁচিশ মিনিটে ওরা দুজন কী করছে? তারা দেখার প্রস্তুতি?

হঠাৎ মিসির আলির বুকে একটা ধাক্কার মতো লাগল তিনি অবাক হয়ে দেখলেন হুইল চেয়ারে বসা মানুষটা উঠে দাঁড়িয়েছে এই তো হাঁটতে শুরু করেছে মন্দিরের দিকে কি যাচ্ছে? হ্যাঁ ঐ দিকে যাচ্ছে এখন সিগারেট ধরিয়েছে! আবার ফিরে আসছে হাতের জ্বলন্ত সিগারেট এখন ফেলে দিল এই মানুষটা যে সুলতান তাতে কি কোনো সন্দেহ আছে? না কোনো সন্দেহ নেই মানুষটা আবার হাঁটতে শুরু করেছে মিসির আলি তীক্ষ্ণ চোখে তাকিয়ে আছেন না মানুষটা মন্দিরের দিকে যাচ্ছে না সে মন্দিরের পেছনে যাচ্ছে মন্দিরের পেছনে আছে কুয়া এখান থেকে কুয়া দেখা সম্ভব না কিন্তু স্বপ্নে সম্ভব মিসির আলি কুয়া দেখার জন্যে অপেক্ষা করছেন কুয়া দেখা গেল না মানুষটা চোখের আড়াল না হওয়া পর্যন্ত মিসির আলি তাকিয়ে

রইলেন
মিসির আলির মাথায় সমুদ্র গর্জনের মতো শব্দ হচ্ছে সমুদ্রের ঢেউ আছড়ে পড়ার শব্দ মনে হচ্ছে কাছেই কোথাও সমুদ্র আছে বড় বড় ঢেউ উঠছে ঢেউয়ের মাথায় সমুদ্র ফেনা মাথা এলোমেলো লাগছে কেউ কি ভরাট গলায় কবিতা আবৃত্তি করছে?
I let myself in at the kitchen door.
It is you, she said, I cant get up. Forgive me.
Not answering your knock. I can no more
Let people in than I can keep them out.
এটা কার কবিতা? মিসির আলি কিছুতেই মনে করতেন পারলেন না ঘুমে তাঁর চোখ বন্ধ হয়ে আসছে তিনি বিছানায় শুয়ে পড়লেন মাথার ভেতর কবিতাটা ভাঙা রেকর্ডের গানের মতো বেজে যাচ্ছে–
I let myself in at the kitchen door.
It is you, she said, I cant get up. Forgive me.
আমাকে ক্ষমা কর, আমি উঠতে পারছি না আমাকে ক্ষমা কর, আমি উঠতে পারছি না I can’t get up. Forgive me.

# ০৭. সূর্য ওঠার আগে

সূর্য ওঠার আগেই মিসির আলির ঘুম ভাঙল অন্ধকার মাত্র কাটতে শুরু করেছে টেবিলে রাখা হারিকেন নিভে গেছে টেবিল ল্যাম্প দপদপ করছে যেকোনো মুহূর্তেই নিভবে মনে হচ্ছে হিসাব করে তেল দেওয়া সূর্যের আলো ফুটবে আর এরা নিভে যাবে মিসির আলি প্রথমেই তাকালেন দরজার দিকে-ছিটিকিনি লাগানো আছে, দরজা বন্ধ তিনি বিছানায় উঠে বসে মেঝের দিকে তাকালেন–মেঝে ঝকঝক করছে ঝড়বৃষ্টির রাতে কোনো কুকুর উঠে এলে মেঝেতে তার পায়ের দাগ থাকত মেঝেতে কোনো দাগ নেই গত রাতে মোটামুটি ভয়াবহ একটা স্বপ্ন দেখেছিলেন এই বিষয়ে কোনো সন্দেহ থাকার কারণ নেই,

তবু সন্দেহটা যাচ্ছে না
তিনি বিছানা থেকে নামলেন দরজা খুলে বারান্দায় এসে দাঁড়ালেন
সকালের প্রথম আলোয় নদী দেখা যাচ্ছে আশ্চর্যের ব্যাপার হল নদীটি পাচিল ঘেরা বাড়ির সঙ্গে যাচ্ছে না মনে হচ্ছে ওই বাড়িটার সঙ্গে নদীর কোনো যোগ নেই নদী দেখতে ভালো লাগছে না
ভেতরের উঠোনে একটা জলচৌকির উপর বরকত দাঁড়িয়ে আছে তার হাতে পেতলের বদনা সে মিসির আলিকে দেখতে পায় নি
মিসির আলি ডাকলেন, এই বরকত বরকত ভয়াবহভাবে চমকে উঠল হাত থেকে বদনা জলচৌকিতে পড়ে ঝন ঝন শব্দ হল এতটা চমকানোর কোনো কারণ নেই মিসির আলি বললেন, কী করছ?
নামাজের অজু করি ফজরের নামাজ
মিসির আলি বিস্মিত হলেন এত দীর্ঘ বাক্য বরকত তার সঙ্গে এর আগে ব্যবহার করে নি
তোমার কুকুর কি বাধা আছে?
জি বান্দা আসেন নিচে আসেন
মিসির আলি নিচে নেমে এলেন বরকত বলল, চা খাইবেন?
মিসির আলি বললেন, গরম চা খেতে পারলে ভালো হত
নামাজ শেষ কইরা চা দিতাছি
তোমার কুকুরগুলি কোথায় একটু দেখি
বরকত আঙুল উঁচিয়ে পেয়ারা গাছের সঙ্গে বাধা কুকুরগুলি দেখাল গলা নামিয়ে বলল, কাছে যান শইলে হাত দেন আপনেরে কিছু বলব না
কিছু বলবে না কেন?
বরকত চাপা গলায় বলল, একটা ঘটনা ঘটাইছি আপনের জুতা আর কাপড় শুকাইয়া দিছি! অখন এরা আপনের শইল্যের গন্ধ চিনে
মিসির আলি বললেন, কাজটা তুমি নিজ থেকে করে নি কেউ তোমাকে করতে বলেছে কে বলেছে?
বরকত জবাব দিল না একদৃষ্টিতে তাকিয়ে রইল মিসির আলির মনে হল বরকত তার আগের অবস্থায় ফিরে গেছে এখন আর কথা বলবে না কিছু জিজ্ঞেস করলে অদ্ভুত ভঙ্গিতে তাকিয়ে থাকবে
মিসির আলি বললেন, গেট খুলে দাও নদীর পাড়ে বেড়াতে যাব এত কাছে নদী, অথচ নদীই দেখা হয় নি

বরকত বলল, গেইট খুলন যাইব না বড় সাবের নিষেধ আছে
নিষেধ?
জি নিষেধ আমি খুলতে চাইলেও খুলতে পারব না চাবি থাকে বড় সাবের কাছে
চাবি সব সময় বড় সাহেবের কাছে থাকে?
বরকত শীতল গলায় বলল, সব সময় চাবি উনার কাছে থাকে না যখন আপনের মতো কেউ বেড়াইতে আসে তখন চাবি উনার কাছে থাকে
মিসির আলি বললেন, যাতে অতিথিরা পালিয়ে যেতে না পারে সেই জন্যে?
কী জন্যে সেইটা আমি জানি না বড় সাহেব জানে
আচ্ছা ঠিক আছে তুমি নামাজ পড়তে যাও তোমার নামাজের দেরি হয়ে যাচ্ছে শেষে নামাজ কাজ হবে
বরকত গম্ভীর মুখে বলল, ফজরের নামাজ দুপুর পর্যন্ত কাজা হয় না এর একটা ইতিহাস আছে ইতিহাসটা শুনবেন?
বল শুনি
নবীয়ে করিম একবার দেরি কইরা ঘুম থাইকা উঠছিলেন নবীয়ে করিমের জন্যে আমরা মাফ পাইছি
এটা জানতাম না
ভদ্রলোকরা সব বিষয় জানে, ধর্মকর্ম বিষয়ে জানে না এইটা একটা আফসোস আফসোস তো বটেই বরকত তোমার সঙ্গে কথা বলে ভালো লাগল আমি বাগানের দিকে যাচ্ছি তুমি নামাজ শেষ করে চা নিয়ে এসো দুর্বকাপ চা আনবে আমার জন্যে এক কাপ তোমার জন্যে এক কাপ আমরা চা খেতে খেতে গল্প করব ভালো কথা আমি যখন তোমাকে ডাকলাম তুমি এত ভয় পেলে কেন? ভয়ে হাত থেকে একেবারে বদনা পড়ে গেল
বরকত জবাব দিল না, তার ঠোঁটের কোনায় অস্পষ্ট হাসির রেখা দেখা গেল মিসির আলি হাঁটতে শুরু করলেন, চেৰী গাছের নিচে এসে দাঁড়ালেন তাঁর দৃষ্টি মাটির দিকে হুইল চেয়ারের কোনো দাগ কি মাটিতে আছে? থাকার কোনোই কারণ নেই কাল রাতে যা দেখেছেন তার পুরোটাই স্বপ্ন এই সত্য সন্দেহাতীতভাবে সত্য তারপরেও দেখা মানুষের মন এমন যে একবার কোনো বিষয়ে সন্দেহ উপস্থিত

হলে সেই সন্দেহ আর যেতেই চায় না কাপড়ে ময়লা লেগে যাবার মতো যত ভালো করেই ধোয়া হোক অস্পষ্ট দাগ থেকেই যায় সেই দাগ বারবার ধুতে ইচ্ছা করে
হুইল চেয়ারের পায়ের রেখা ভেজা মাটিতে আছে মিসির আলির ভুরু কুঞ্চিত হল স্বপ্নের একটি অংশ কি সত্যি? মানুষ যেমন মিথ্যা কথা বলার সময় মিথ্যার সঙ্গে কিছু সত্য মিশিয়ে দেয়, স্বপ্নেও কি সে রকম কিছু ঘটেঃ মস্তিষ্ক স্বপ্নের সঙ্গে সামান্য বাস্তব মিশায় মিসির আলি হুইল চেয়ারের দাগ ধরে এগুতে লাগলেন তাঁকে বেশিদূর যেতে হল না, তার আগেই থমকে দাঁড়াতে হল লাইব্রেরি ঘরের বারান্দা থেকে সুলতান বলল, স্যার কী করছেন? সুলতানের গলায় চাপা কৌতূহল
মিসির আলি বললেন, কিছু করছি না হাঁটছি, প্রাতঃভ্রমণ বলতে পার
আমার কাছে মনে হচ্ছে মাটিতে কী যেন খুঁজতে খুঁজতে এগুচ্ছেন কী খুঁজছেন? হইল চেয়ারের পায়ের দাগ?
মিসির আলি বললেন, হ্যাঁ তুমি কাল রাতে হুইল চেয়ার নিয়ে বাগানে ঘুরেছ কোথায় কোথায় গিয়েছিলে তাই দেখছিলাম
এই অনুসন্ধানের আপনার বিশেষ কোনো কারণ আছে কি?
না তেমন কোনো কারণ নেই
শেষ রাতের দিকে বৃষ্টি থামল আকাশ পরিষ্কার হল আমি বাগানে ঘুরছিলাম, এবং আকাশ দেখছিলাম
সুলতান হুইল চেয়ার নিয়ে লাইব্রেরি ঘরের বারান্দা থেকে নিচে নামতে শুরু করল হুইল চেয়ারে বারান্দা থেকে বাগানে নামার জন্যে ব্যবস্থা করা আছে তার পরেও তাকে নামতে হচ্ছে সাবধানে সুলতান সহজ গলায় বলল, পঙ্গু মানুষেরও মাঝে মাঝে ঘুরে বেড়াতে ইচ্ছা করে বাগানে যেতে ইচ্ছা করে শীতের সময় বাগানে ঘুরে বেড়ানো সহজ বর্ষার সময় বেশ কঠিন কাদায় চাকা ড়েবে যায় তখন পেছন থেকে কাউকে ঠেলতে হয় স্যার আপনার রাতের ঘুম ভালো হয়েছিল?
হ্যাঁ ভালো হয়েছে
বেশ ভালো, নাকি মোটামুটি ভালো?
বেশ ভালো
আপনি কি আর্লি রাইজার?
না আজ কীভাবে কীভাবে যেন ঘুম ভেঙে গেছে আমার কপালে সূর্যোদয় দৃশ্য নেই শুধুই সূর্যাস্তের দৃশ্য

সুলতান হালকা গলায় বলল, আমার কপালে সূর্যোদয় দৃশ্য প্রচুর পরিমাণে আছে আমি রাতে ঘুমাই না সকালে সূর্য দেখে ঘুমাতে যাই আমার কপালে সূর্যাস্ত নেই

মিসির আলি বললেন, আমি তোমাকে ঘুম থেকে বঞ্চিত করছি, যাও শুয়ে পড়

সুলতান বলল, না, আজ আমি আপনার সঙ্গে গল্প করব চলুন নীল মরিচ ফুল গাছটার কাছে যাই আপনি বেদিতে বসবেন! আমি বসব হুইল চেয়ারে আমাদের আই লেভেল ঠিক থাকবে

মিসির আলি বললেন, বরকতকে চা নিয়ে আসতে বলেছিলাম তুমি চা খাবে?

খেতে পারি

চায়ে চিনি কতটুক খাও?

কেন জানতে চান বলুন তো?

বিশেষ কোনো কারণ নেই এমনি জিজ্ঞেস করলাম

দুচাম

আমার ধারণা ছিল তুমি চায়ে চিনি খাও না

এ রকম ধারণা হবার কারণ কী?

মধু খাও না তো তাই ভাবলাম মিষ্টি জাতীয় কিছুই খাও না

সুলতান শীতল গলায় বলল, মধু খাই না আপনাকে কে বলল?

মিসির আলি হাসিমুখে বললেন, কেউ বলে নি আমার ধারণা তুমি খাও না অন্যদের আগ্রহ করে খাওয়াও আমার ধারণাটা কি ঠিক?

হ্যাঁ আপনার ধারণা ঠিক আমি মধু খাই না এই ধারণা আপনার কেন হল এটা বুঝতে পারছি না ব্যাখ্যা করবেন?

আমার সিক্সথ সেন্স এ রকম বলছিল

সুলতান কঠিন গলায় বলল, সিক্সথ সেন্স বলে কিছু নেই এটা আপনি যেমন জানেন, আমিও জানি আমি মধু খাই না এটা কেন বললেন?

সুলতান তীক্ষ্ণদৃষ্টিতে তাকিয়ে আছে সে বড় বড় নিশ্বাস নিচ্ছে তার হাতের মুঠি বন্ধ প্রতিটি লক্ষণ বলে দিচ্ছে সে রেগে গেছে রাগ সামলাতে পারছে না মিসির আলি সুলতানের রাগটাকে তেমন গুরুত্ব দিলেন বলে মনে হল না যেন তিনি ধরেই নিয়েছেন সুলতান রাগবে মিসির আলি গাছের বেদিতে পা তুলে বসলেন স্বাভাবিক গলায় বললেন, সুলতান তোমার কাছে কি সিগারেট আছে? দিনের প্রথম চা-

টা সিগারেট দিয়ে খেতে হয় আমি আমার প্যাকেট তুলে উপরে রেখে এসেছি সিগারেট হাতে নিয়ে বসে থাকি এর মধ্যে চা চলে আসবে সিগারেট হাতে বসে থাকার মধ্যেও আনন্দ আছে যারা ধূমপান করে না তারা সুস্বাস্থের আনন্দ পায়, সিগারেট হাতে বসে থাকার আনন্দটা পায় না

বরকত চা নিয়ে এসেছে দুজনের জন্যেই চা এনেছে সুন্দর কাপে করে মিসির আলির জন্যে চা আর তার নিজের জন্যে গ্লাস ভর্তি চা

মিসির আলি বললেন, বরকত তুমি কাপটা তোমার বড় সাহেবকে দাও আর আমি তোমার গ্লাসে করে চা খাব গ্লাস ভর্তি চা খাওয়ায় আলাদা আনন্দ আছে কাপের চা বাইরে থেকে দেখা যায় না গ্লাসের চা দেখা যায়

সুলতান সিগারেটের প্যাকেট বের করতে করতে বলল, আমি মধু খাই না এই ধারণার পেছনে আপনার ব্যাখ্যাটা এখন শুনি আমি ব্যাখ্যাটা শোনার জন্যে অপেক্ষা করছি

আমার ব্যাখ্যা খুবই সহজ তুমি আমাকে মধু দেবার সময় নাক-মুখ কুঁচকে ফেলেছিলো রিফ্লেক্স একশান সেখান থেকেই বুঝলাম তুমি মধু খাও না খেলেও যে মধুটা আমাকে খেতে দিয়েছ সেটা খাও না

তাহলে শুধু শুধু সিক্সথ সেন্সের কথা কেন বললেন?

আমি একটা ছোট্ট পরীক্ষা করলাম আমি দেখলাম সিক্সথ সেন্সের কথা শুনে তুমি চমকে গেলে, খানিকটা রেগেও গেলে চমকাও কি না এটাই ছিল আমার পরীক্ষা বরকত দেখি চা ভালো বানায়

সুলতান তাকিয়ে আছে মনে হচ্ছে সে অপেক্ষা করছে মিসির আলি কী বলেন তা শোনার জন্যে মিসির আলি সিগারেটে লম্বা টান দিয়ে বললেন, তুমি যখন বললে সুন্দরবনে নানান ধরনের ফুলের মধু পাওয়া যায়—খলিসা ফুলের মধু, কেওড়া ফুলের মধু, গড়ান ফুলের মধু, তখন হঠাৎ করে আমার মনে হল-অনেক বিষাক্ত ফুলও তো প্রকৃতিতে আছে যেমন ধৃতরা ফুল এমন কি হতে পারে না যে কিছু মৌমাছি ধুতরা ফুল থেকে মধু নেয় সেই সব ফুলে ধুতরার ভয়ঙ্কর বিষ মিশবে সেই বিষ হল a very powerful haducinating drug যা মানুষের চিন্তায় কাজ করে চেতনাকে পাল্টে দেয় রিয়েলিটির ভুল ব্যাখ্যা করে সুন্দরবন হল একটা ট্রপিক্যাল ফরেস্ট পৃথিবীর সবচেয়ে বড় ম্যানগ্রোভ বন সেখানে ধুতরা ফুল থাকারই কথা তুমি

বল থাকবে না?
হ্যাঁ থাকবে   এবং আছে   সুন্দরবনের ভেতর মাঝে মাঝে হঠাৎ কিছু ফাঁকা জায়গা পাওয়া যায়   সেখানে প্রচুর ধুতরা ফুল ফোটে
সেই ফুল থেকে মৌমাছিরা মধু সংগ্রহ করে?
সব মৌমাছি করে না   বিশেষ এক ধরনের মৌমাছি করে   এদের মৌমাছিও বলে না   বলে মৌ পোকা
মিসির আলি বললেন, যেকোনোভাবেই হোক বিশেষ ধরনের এই মধু তোমার সংগ্রহে আছে   তার খানিকটা তুমি আমাকে দুদফায় খাইয়েছ যে কারণে আমি ভয়ঙ্কর দুঃস্বপ্ন দেখেছি   দুঃস্বপ্নের সঙ্গে বাস্তব মিশে ছিল   প্রথম রাতে সাপ নিয়ে কথা হল-আমি স্বপ্নে দেখলাম সাপ দ্বিতীয় রাতে কুকুর নিয়ে কথা হল   লিলি আমাকে বলল দরজার ছিটিকিনি বন্ধ করে ঘুমুতে-মাঝে মাঝে কুকুর দোতলায় উঠে আসে সেই রাতে আমি স্বপ্ন দেখলাম কুকুর   কুকুরটা ঘরে ঢুকে আমার বিছানার চারদিকে ঘুরপাক খাচ্ছিল
সুলতান বলল, আপনার ডিডাকটিভ লজিক যে ভালো, আমি জানতাম এতটা ভালো বুঝতে পারি নি   I am impressed.
মিসির আলি চায়ের গ্লাস নামিয়ে রাখতে রাখতে বললেন, এখন তুমি কি আমাকে বলবে, কেন আমাকে এখানে এনেছি? তারা দেখানোর জন্যে নিশ্চয়ই আন নি   চিঠিতে তুমি টোপ ফেলার কথা বলেছ   সেটা কথার কথা ছিল না   আসলেই টোপ ফেলে এনেছি   কেন এনেছ? খোলাখুলি বলতে অসুবিধা আছে?
না অসুবিধা নেই   আপনার সঙ্গে অনেক লুকোচুরি খেলা হয়েছে   আর খেলার প্রয়োজন দেখছি না
তাহলে তোমার উদ্দেশ্যটা বলে ফেল   তুমি কিছু মনে কোরো না-আমার এখানে থাকতে ভালো লাগছে না   আমি আজ চলে যাব দুপুরের পর রওনা হতে চাই
সুলতান বলল, আজ অমাবস্যা   আকাশে মেঘ নেই   আমি নিশ্চিত যে আজ রাতে আকাশ পরিষ্কার থাকবে   আপনাকে আজ রাতে একটা স্পাইরাল গ্যালাক্সি দেখাব   দেখার পর মনে হবে আপনার মানব জীবন ধন্য
আমার গ্যালাক্সি দেখার শখ এখন নেই   আমি চলে যেতে চাচ্ছি আকাশ দেখতে ইচ্ছা করছে না

সুলতান শীতল গলায় বলল, স্যার শুনুন আপনার ব্যক্তিগত ইচ্ছা-অনিচ্ছার কথা ভুলে যান আমি আপনাকে এখান থেকে বের হতে দেব না

মিসির আলি অবাক হয়ে বললেন, বের হতে দেবে না?

সুলতান বলল, না এবং তার জন্যে কোনো সমস্যাও হবে না কেউ জানবেও না আপনি কোথায় আছেন আপনার পরিচিতজনারা জানে আপনার স্বভাব হচ্ছে মাঝে মধ্যে বাইরে কোথাও চলে যাওয়া সবাই ভাববে এবারো তাই হয়েছে আপনার এক ছাত্র আপনার জন্য টেকনাফে অপেক্ষা করছে সে যখন দেখবে আপনি এসে পৌঁছান নি তখন সে খানিকটা খোঁজ করবে সবাই জানবে টেকনাফ যাবার পথে আপনি হারিয়ে গেছেন কিছুদিন পর মানুষ আপনাকে ভুলে যাবে মানুষ বিস্মৃতিপরায়ণ জীব

আমাকে এখানে আটকে রেখে তোমার লাভ কী?

লাভ আছে সাইকোলজি বিশেষ করে প্যারাসাইকোলজির উপর আপনার দখল অসাধারণ আপনি আমার উপর গবেষণা করবেন আমার মাথার ভেতর উঁকি দিয়ে দেখবেন সেখানে কী আছে কেন আমি এ রকম?

তুমি কী রকম?

আপনার অনুমান শক্তি তো ভালো, আপনি অনুমান করুন আপনাকে সামান্য সাহায্য করছি আমার তুলনায় অশ্বিনী কুমার রায় একজন মহাপুরুষ হা হা হা

মিসির আলি তাকিয়ে আছেন সুলতানও তাঁর দিকে তাকিয়ে আছে সে এখন আর হাসছে না কিন্তু হাসিটা শরীরের ভেতর আছে কারণ তার শরীর কাঁপছে মনের ছায়া চোখে নাকি পড়ে চোখ হচ্ছে মনের জানালা মিসির আলির মনে হল না-সুলতানের চোখে মনের কোনো ছায়া পড়েছে শান্ত স্থির চোখ যে চোখ বুদ্ধিতে ঝকমক করছে

সুলতান বলল, স্যার আপনার কি ভয় লাগছে?

মিসির আলি বললেন, না

সুলতান বলল, ভয় লাগছে না কেন?

বুঝতে পারছি না কেন

সুলতান বলল, আপনি যে ভয় পাচ্ছেন না সেটা আপনাকে দেখে বোঝা যাচ্ছে ভয় পাবেন না জানলে আগেই আপনাকে বলতাম যাই হোক

আপনার উচিত আমাকে ধন্যবাদ দেওয়া
কেন বল তো?
সুলতান সিগারেট ধরাতে ধরাতে বলল, আপনাকে জীবনের শ্রেষ্ঠতম গবেষণার সুযোগটা আমি করে দিচ্ছি একজন অতি ভয়ঙ্কর মানুষকে আপনি খুব কাছ থেকে দেখার সুযোগ পাচ্ছেন যে আপনার গবেষণায় আপনাকে সাহায্য করবে আপনিও আমাকে কিছুটা সাহায্য করবেন
আমি কী সাহায্য করব?
আমাকে সঙ্গ দেবেন আপনার সঙ্গে বিজ্ঞান, সাহিত্য, শিল্পকলা নিয়ে আলাপ করব আকাশের তারা দেখব তাছাড়া আমি নিজেও ছোটখাটো কিছু পরীক্ষা করছি মানসিক পরীক্ষা এই পরীক্ষাতেও আপনি সাহায্য করবেন মনোজগতের যে পড়াশোনা আপনার আছে আমার তা নেই পরীক্ষাটা ঠিকমতো হচ্ছে কি না আপনি দেখে দেবেন
কী পরীক্ষা?
সালমা নামের একটা মেয়ের কথা আপনাকে চিঠিতে লিখেছিলাম তাকে নিয়েই পরীক্ষা আমি মোটামুটি নিশ্চিত যে, সব মানুষের ভেতরই অতীন্দ্রিয় ক্ষমতা আছে মানুষের মনে ভয়ঙ্কর চাপ দিয়ে সেই ক্ষমতা বের করে আনা যায় আমি সালমার উপর এই চাপটাই দিচ্ছি!
মেয়েটা কোথায়?
মেয়েটা এ বাড়িতেই আছে রাতে আপনার সঙ্গে পরিচয় করিয়ে দেব
লিলি বলছিল সালমা বলে আলাদা কেউ নেই লিলিই সালমা
লিলির সব কথা গুরুত্বের সঙ্গে গ্রহণ করার কিছু নেই আমি এখন ঘুমুতে যাব আপনার কিছু জিজ্ঞেস করার থাকলে জিজ্ঞেস করুন
না, হুইল চেয়ারের আমার কোনোই প্রয়োজন নেই আমি শারীরিকভাবে সুস্থ একজন মানুষ ইচ্ছা করেই হইল চেয়ারে সময় কাটাই যাতে বাইরের লোকজন জানে
এ বড়িতে পঙ্গু একজন মানুষ থাকে পঙ্গু বলেই সে শহর ছেড়ে নির্জন বাস করে এই কাজটা না করলে কথা উঠত সম্পূর্ণ সুস্থ একজন মানুষ দিনের পর দিন এই নির্জনে স্বেচ্ছাবন্দি হয়ে আছে কেন?
অবিশ্যি হুইল চেয়ারের একটা ভালো ব্যবহারও আছে টেলিস্কোপ ফিট করে তারা দেখার সময় এটা খুব কাজে লাগে
তুমি যে আমাকে এখানে আটকে রাখার জন্যে এনেছ তা কি এ বাড়ির

লোকজন জানে?
জানবে না কেন? জানে লিলি জানে, বরকত জানে আপনার মতো অনেকেই এ বাড়িতে আসে কেউ ফিরে যায় না বুঝতেই পারছেন এ বাড়ি থেকে কাউকে জীবিত ফেরত পাঠানো আমার জন্যে সম্ভব না কোনো ভয়ঙ্কর মানুষ যদি তার কর্মকাণ্ড চালিয়ে যেতে চায় তাহলে অবশ্যই তাকে সাবধানী হতে হবে সিরিয়াল কিলারদের কথাই ধরুন–সব সিরিয়াল কিলারই চিতাবাঘের চেয়েও সাবধানী তাকে একের পর এক মানুষ মারতে হবে সাবধানী না হলে এই কাজটা সে করতে পারবে না স্যার আমি ঠিক বলছি?
হ্যাঁ ঠিক বলছ
থ্যাঙ্ক যু আমি সালমা মেয়েটিকে নিয়ে গবেষণাধর্ম যে কাজটা করেছি তা লেখার চেষ্টা করেছি আমি পাঠিয়ে দেব পড়ে দেখুন লেখাটা গবেষণাধর্মী হয় নি সায়েন্টিফিক পেপার কী করে লিখতে হয় জানি না এই দায়িত্বটা আপনার আমরা এই জঙ্গলে বসে একের পর এক রিসার্চ পেপার বিদেশী জার্নালে পাঠাব মূল অথর আপনি আমি কো-অথর
সুলতান হাসল সেই হাসি যা চট করে মুখ থেকে মুছে যায় কিন্তু শরীরে থেকে যায় বেশ কিছুক্ষণ শরীর দুলতে থাকে এই প্রথম মিসির আলির শরীর গুলিয়ে উঠল তার কাছে মনে হল ঘেন্নাকর কিছু তার সামনে বসে আছে
সুলতান বলল, স্যার এখন আপনি আমাকে সামান্য ভয় পাচ্ছেন আপনার চোখমুখ শুকিয়ে গেছে কোম্পেনি হিসেবে আমি খারাপ হব না আমি শিক্ষিত একজন মানুষ অংকশাস্ত্রের মতো একটা জটিল বিষয়ে আপার পিএইচ. ডি. ডিগ্রি আছে আপনি যদি অংকের ছাত্র হতেন তাহলে আমাকে চেনার সামান্য সম্ভাবনা ছিল–আমার পিএইচ. ডি.র কাজ খুব ভালো হয়েছিল গ্রুপ থিওরির সব বইতেই সুলতান ফাংশন বলে একটা ফাংশানের উল্লেখ আছে আমার নামে তার নাম যৌবনে এই দিকে কিছু মেধা ব্যয় করেছিলাম পরে এইসব অর্থহীন মনে হয়েছে স্যার আমি কী বলছি আপনি কি শুনছেন?
হ্যাঁ শুনছি,
এখন আমার কাছে মনে হচ্ছে আসল রহস্য পদার্থবিদ্যা বা অংকে না-আসল রহস্য মানুষের মনে আকাশ যেমন অন্তহীন, মানুষের মনও

তাই   পৃথিবীর বেশির ভাগ অংকবিদ আকাশের দিকে তাকিয়ে থাকতে ভালবাসতেন   আমিও ভালবাসি   আকাশের দিকে তাকালে জাগতিক সব কিছু তুচ্ছ মনে হয়   we are so insignificant. আমাদের জন্ম-মৃত্যু সবই অর্থহীন!
মিসির আলি বললেন, তুমি কি মানুষ খুন করেছ?
সুলতান জবাব দিল না
মিসির আলি বসে স্তব্ধ হয়ে আছেন   সুলতান হুইল চেয়ার ঘুরিয়ে চলে যাচ্ছে   পেয়ারা গাছের নিচে বরকতকে দেখা যাচ্ছে সে কুকুরকে গোসল দিচ্ছে
রোদ উঠেছে   আবহাওয়া অত্যন্ত মনোরম   চেরী গাছ থেকে একটা দুটা করে ফুল পড়ছে   ফুলগুলি গাছে যত সুন্দর দেখাচ্ছে—হাতে নেওয়ার পর তত সুন্দর লাগছে না   কিছু সৌন্দর্য দূর থেকে দেখতে হয়, কাছ থেকে দেখতে হয় না

# ০৮. আমার নাম সুলতান

আমার নাম সুলতান
সাধারণত গরিব ঘরের ছেলেমেয়েদের এ জাতীয় নাম থাকে   সুলতান, সম্রাট, বাদশাহ্   বাবা মা ভাবেন বড় হয়ে ছেলে রাজা বাদশাহ্ হবে আমি কোনো গরিব ঘরের সন্তান ছিলাম না   বিত্তশালী পরিবোরর সন্তান ছিলাম   আমার বাবা মারি সন্তানদের নামকরণের মতো তুচ্ছ বিষয়ে কোনো আগ্রহ ছিল না   আমরা অনেকগুলি ভাই-বোন ছিলাম মা প্রতিবছর একটি করে সন্তান প্রসব করতে করতে ক্লান্ত হয়ে পড়েছিলেন   জ্ঞান হবার পর থেকেই মাকে বিছানায় শোয়া পেয়েছি নিজের সন্তানদের দিকে ভাকানোর মতো অবস্থা তাঁর ছিল না   তাঁর মন এবং শরীর দুইই নষ্ট হয়ে গিয়েছিল   শেষের দিকে তিনি মৃত্যুর জন্যে অপেক্ষা শুরু করলেন
আমরা থাকতাম পুরোনো ঢাকার একটা বাড়িতে   সেই বাড়িটিও

বিশাল সেই বাড়িও উঁচু পঁচিলে ঘেরা আমাদের পড়াশোনার জন্যে ঢাকায় এনে রাখা হয়েছিল কিন্তু সেই দিকে কারো নজর ছিল বলে মনে হয় না বাবা ব্যস্ত তার ব্যবসা নিয়ে আজ ঢাকা, কাল নারায়ণগঞ্জ, পরশু খুলনা এই অবস্থা মা বিছানায় বাড়ি ভর্তি কাজের লোক এরা পান খেয়ে ব্যস্ত ভঙ্গিতে ঘোরাফেরা ছাড়া কিছু করে না সন্ধ্যার পর দুজন প্রাইভেটটিউটর আসেন তাঁরা চা পানি খান বেত নিয়ে হাম্বিতাম্বি করেন সপ্তাহে তিন দিন আসেন একজন মওলানা তাঁর বিরাট দাড়ি, চোখে সুরমা তিনি আমাদের কোরান শরীফ পাঠ করা শেখান বিরাট বিশৃঙ্খলার ভেতরে আমরা বড় হচ্ছি তবে বিশৃঙ্খলারও নিজস্ব ছন্দ আছে কোথাও ছন্দ পতন হচ্ছে না একদিন হল–আমার বড় বোন মারা গেল, ভালো মানুষ-সারাদিন কাজকর্ম করেছে মওলানা সাহেবের কাছে সিপারা পড়েছে রাতে এশার নামাজ পড়ে ঘুমুতে গিয়েছে, সেই ঘুম আর ভাঙল না

বাবা তখন চিটাগাং-এ তিনি খবর পেয়ে কাজকর্ম ফেলে চলে এলেন তাঁকে কন্যা শোকে অধীর বলে মনে হল না, তিনি শুধু বারান্দার এ মাথা থেকে ও মাথা পর্যন্ত হাঁটতে লাগলেন আর বারবার বলতে লাগলেন-সমস্যাটা কী? ঘটনাটা কী?

বড় বোনের মৃত্যুর পেছনে কোনো সমস্যা বা ঘটনা হয়তো ছিল, আমি নিতান্তই শিশু বলে বুঝতে পারি নি আমার বড় বোনের নাম মীরু তার তখন আঠার উনিশ বছর সমস্যারই সময় আমার ধারণ ভালো কোনো সমস্যাই ছিল

বড় বোনের মৃত্যুর ঠিক ছমাসের মাথায় মারা গেল আমার মেজো ভাই তার নাম ইজাজত স্কুল থেকে ফেরার পথে রিকশার ধাক্কা খেয়ে নর্দমায় পড়ে গিয়ে মাথায় ব্যথা পেল বাসায় এসে কয়েকবার বমি করে চোখ উল্টে দিল বাবা শোকে যে অভিভূত হলেন তা না, চোখ-মুখ কুঁচকে বললেন, সমস্যাটা কী? ট্রাকের নিচে পড়ে মারা যায় এটা ঠিক আছে কিন্তু রিকশার নিচে পড়ে মৃত্যু এটা কেমন কথা? আর কিছু না অভিশাপ লেগে গেছে মহাঅভিশাপ লেগে গেছে এই বাড়িতে থাকা আর ঠিক হবে না

সেই বছরের শেষ দিকে আমার সবচেয়ে ছোট বোনটি মারা গেল তার মৃত্যু স্বাভাবিকভাবেই হয়েছিল বলা চলে ডিপথেরিয়ায় মৃত্যু ছোটবোনের মৃত্যুর পর বাবা সবাইকে নিয়ে গ্রামের বাড়িতে চলে

আসেন  ঠিক হল ঢাকায় নতুন কোনো বড় বাড়ি ঠিক না হওয়া পর্যন্ত আমরা গ্রামে থাকব  অভিশাপ লাগা বাড়িতে ফিরে যাব না  গ্রামের বাড়িতে আমাদের লেখাপড়া দেখিয়ে দেবার জন্যে সার্বক্ষণিক একজন শিক্ষক রাখা হল তার নাম ইদারিশ  মুহম্মদ ইদারিশ মাস্টার  বাবা তাঁকে ডেকে বিশেষ নির্দেশ দিয়ে দিলেন–শিশুদের শাসনে রাখতে হবে  কঠিন শাসন  পড়াশোনা না করলে, বেয়াদবি করলে মেরে তক্তা বানিয়ে দেবে  কোনো অসুবিধা নেই  শিশুদের দুইটাই অষুধ  একটা কৃমির অষুধ, আরেকটা মার

মুহম্মদ ইদারিশ অত্যন্ত উৎসাহে তাঁর কর্মকাণ্ড শুরু করলেন প্রতিদিনই তিনি নির্যাতনের নানান কৌশল বের করতে লাগলেন  দুই হাতে ইট নিয়ে সূর্যের দিকে তাকিয়ে থাকা দিয়ে শুরুটা করলেন হাতের ইট তাঁর পায়ে ফেলে দিয়ে তাঁকে প্রায় খোঁড়া করে ফেলার চেষ্টা করেছিলাম বলেই হয়তো আমার শাস্তির ব্যাপারে তিনি বিশেষ যত্নবান হলেন  এমন সব শাস্তি যা অনেক চিন্তা-ভাবনা, গবেষণা করে বের করতে হয়  চট করে মাথায় আসে না

আমাকে তিনি এক বিকালে বিশেষ এক ধরনের শাস্তি দেবার জন্যে মন্দিরে নিয়ে ঢুকলেন  গা থেকে শার্ট খুলে খালি গা করলেন  দড়ি দিয়ে দুই হাত পেছনমোড়া করে বাঁধলেন  তারপর দুটা প্রকাণ্ড বড় মাকড়সা সুতা দিয়ে বেঁধে আমার গলায় মালার মতো পরিয়ে দিয়ে মন্দিরের দরজা বন্ধ করে চলে গেলেন

আমার মাকড়সা ভীতি আছে  এই নিরীহ প্রাণী মানুষের কোনোই ক্ষতি করে না  কিন্তু যারা একে ভয় পায় তাদের কাছে এরা রাজ্যের বিভীষিকা নিয়ে উপস্থিত হয়  যে কারণে মাকড়সা ভীতির আলাদা নাম পর্যন্ত আছে

প্রথম কিছুক্ষণ আমার মনে হল আমি বোধহয় এক্ষুনি মারা যাব  সুতা দিয়ে বাধা মাকড়সা দুটা সারা গায়ে কিলবিল করছে  গলা বেয়ে মুখের দিকে উঠতে চেষ্টা করছে  আমি চিৎকার করার চেষ্টা করছি, গলা দিয়ে সামান্যতম শব্দও বের হচ্ছে না  আমার ইচ্ছা করছিল ছুটে গিয়ে দরজায় আছড়ে পড়ি  সেটা সম্ভব হচ্ছিল না, কারণ আমার হাত-পা জমে গিয়েছিল  ঘর অন্ধকার  আমি চোখে কিছুই দেখছি না, কিন্তু অদ্ভুত কারণে মাকসড়া দুটাকে দেখতে পাচ্ছি  মনে হচ্ছে তাদের গা থেকে হালকা সবুজ আলো বের হচ্ছে  এই সময় অদ্ভুত একটা ঘটনা

ঘটল-চোখের সামনে দেখলাম একটা মেয়ে দাঁড়িয়ে আছে   তার মুখ হাসি হাসি-যুবতী মেয়ে   তার গায়ে কোনো কাপড় নেই, তার জন্যে কোনো লজ্জাও নেই   তার মাথা ভর্তি লম্বা লম্বা চুল   সেই চুল মুখের উপর পড়ে আছে বলে মুখ পরিষ্কার দেখা যাচ্ছে না   মেয়েটা বলল, মাকড়সা তো সামান্য পোকা   তুই ভয়ে দেখি মরে যাচ্ছিস?
আমি বললাম, আপনি মাকড়সা দুটা ফেলে দিন   আপনার পায়ে পড়ি
নারীমূর্তি বলল, পায়ে পড়ে লাভ হবে না   আমি মাকড়সা হাত দিয়ে ছোব না   স্নান করে এসেছি   হাত নোংরা হবে   তুই মাকড়সার দিকে না তাকিয়ে আমার দিকে তাকিয়ে কথা বল   তাহলে ভয় কমবে
আমি বললাম, আপনি কে?
নারীমূর্তি চাপা গলায় বলল, আমি গৌর কালী   কী আশ্চর্য তুই তো দেখি মাকড়সার ভয়ে মরেই যাচ্ছিস! পেচ্ছাব করে মন্দিরও অপবিত্র করে ফেলেছিস   তুই কেমন ছেলে বল দেখি   মাকড়সার ভয়ে কেউ পেচ্ছাব করে? ছিঃ!
আমি বললাম, আপনি একটা কাঠি দিয়ে মাকড়সা দুটা ফেলে দিন
নারীমূর্তি চাপা হাসি হাসতে হাসতে বলল-পাগলের মতো কথা বলবি না   আমি এখন কাঠি পাব কোথায়? কাঠি খুঁজতে হলে মন্দিরের বাইরে যেতে হবে   কুয়ার পাড়ে তোর মাস্টার বসে আছে   আমি নেংটো হয়ে তার সামনে যাব নাকি? তোকে একটা বুদ্ধি দেই শোন–এই মাস্টার তোকে আরো অনেক যন্ত্রণা দেবে   যন্ত্রণা দেবার আগেই ব্যবস্থা করে ফেল
কী ব্যবস্থা?
মাস্টারকে প্রায়ই দেখি কুয়ার ওপর বসে থাকে   আচমকা ধাক্কা দিয়ে ব্যাটাকে কুয়ার ভেতর ফেলে দিবি   পারবি না?
না
না পারার কী আছে? এক ধাক্কায় সব সমস্যার সমাধান   খুবই গহিন কুয়া   নিচে বিষাক্ত গ্যাস   একবার পড়লে আর দেখতে হবে না   কাজটা যে তুই করেছিস সেটাও কেউ বুঝবে না   ভাববে নিজে নিজে পড়ে গেছে   আমার অবিশ্যি ধারণা কেউ কোনোদিন জানবেও না যে এইখানে একজন মানুষ পড়ে আছে
মন্দিরের ভেতরের স্মৃতি   এরপর আমার কিছু মনে নেই   হয়তো আমি অজ্ঞান হয়ে পড়েছিলাম   এই ঘটনার তৃতীয় দিনের দিন আমি

মুহম্মদ ইদরিশ মাস্টারকে ধাক্কা দিয়ে কুয়ায় ফেলে দেই কুয়াটা খুব গভীর তো বটেই, ধাক্কা দেওয়ার অনেক পরে ঝপাং শব্দটা কানে আসে ও আল্লাগো ও আল্লাগো শব্দটি দুবার শোনা যায় তারপর সব নিস্তব্ধ আমি খুব স্বাভাবিকভাবে কুয়ার পড়ে কিছুক্ষণ হাঁটাহাঁট করি তারপর ঘরে চলে আসি

মাস্টার সাহেব বাড়িতে নেই এটা নিয়ে বাড়ির কাউকেই উদ্বিগ্ন হতে দেখা গেল না-কারণ তখন আমার মায়ের শরীর খুবই খারাপ শ্বাসকষ্ট হচ্ছে এখন মারা যান তখন মারা যান অবস্থা মওলানা ডাকা হয়েছে মওলানা তওবা করিয়েছেন খবর পেয়ে বাবা চলে এসেছেন ঢাকা থেকে মা সেই যাত্রা রক্ষা পেয়ে যান বাবা উৎফুল্ল মনে ঢাকায় ফিরে যান যাবার আগে আরেকজন নতুন মাস্টার ঠিক করে যান মুহম্মদ ইন্দরিশের বিষয়ে তিনি সিদ্ধান্ত নেন যে সে ভালো কোনো সুযোগ পেয়ে চাকরি ছেড়ে ঢাকায় চলে গেছে নিমকহারাম টিমকহারাম বলে তাকে অনেক গালাগালিও করেন

মার শরীর আরেকটু ভালো হলে আমরা আবার ঢাকা শহরে চলে আসি মুহম্মদ ইন্দরিশ কুয়ার ভেতরে থেকে যায় তার বিষয়ে কেউ কিছুই জানে না আমি নিজেও ব্যাপারটা ভুলে যাই একবার শুধু রাতে মন্দিরে দেখা নারীমূর্তিকে স্বপ্নে দেখি স্বপ্নটা এ রকম-আমি মন্দিরের বারান্দায় বসে পেয়ারা খাচ্ছি নারীমূর্তি এসে আমার সামনে দাঁড়াল পরিচিত ভঙ্গিতে হাসতে হাসতে বলল, এই বাঁদর! আমাকে চিনতে পারছিস না? আমি বললাম চিনতে পারছি

অন্যদিকে তাকিয়ে কথা বলছিস কেন? নাকি আমার গায়ে কাপড় নেই বলে তাকাতে লজ্জা লাগছে?

আমি বললাম, লজ্জা লাগছে

চোখের দিকে তাকিয়ে কথা বল তাহলে লজ্জা লাগবে না এখন বল দেখি ইদারিশ মাস্টারের উচিত শিক্ষা হয়েছে না?

আমি বললাম, হয়েছে

দেখলি কেউ কিছু বুঝতে পারে নি

হুঁ

মানুষের শরীর পচে গেলে খুবই দুর্গন্ধ হয় কুয়াটা তো অনেক গভীর এই জন্যে পচা গন্ধ নিচে জমে আছে উপরে আসতে পারছে না বুঝতে পারছিস?

হুঁ
আমি তোকে একটা বিষয়ে সাবধান করতে এসেছি
কোন বিষয়ে?
তুই কুয়ার ধারে একা একা যাবি না
গেলে কী হবে?
ইদরিশ মাস্টার তোকে ডাকবে তুই বাচ্চা মানুষ তো ডাক শুনে ভয়টয় পেতে পারিস
আচ্ছা কুয়ার ধারে যাব না
কখনো কোনোদিনও কুয়ার ভেতরে কী আছে উঁকি দিয়ে দেখতে যাবি না দেখতে গেলেই মহাবিপদ
আচ্ছা দেখতে যাব না
ইদারিশ মাস্টারের প্রসঙ্গ এইখানেই শেষ অনেক বছর পর ইদারিশ মাস্টারর প্রসঙ্গটা আমার আবার মনে আসে তখন আমি বিলেতে পড়াশোনা করছি কোনো এক উইক এন্ডে হঠাৎ একটা বই হাতে এল-বইটার নাম The crystad door, বইটার লেখক কিংস কলেজের একজন বিখ্যাত সাইকিয়াট্রিস্ট-James Hauler, তিনি এই বইটিতে বললেন-মানুষের মনের কিছু দরজা আছে যা সহজে খোলে না মানুষ যদি কোনো কারণে ভয়ঙ্কর কোনো চাপের মুখোমুখি হয় তখনি দরজা খুলে যায় তিনি এই দরজার নাম দিয়েছেন crystal door.
জেমস হাউলার বলছেন–এই স্ফটিক দরজার সন্ধান বেশির ভাগ মানুষ সমগ্র জীবনে কখনো পায় না কারণ বেশির ভাগ মানুষকে তীব্র ভয়াবহ মানসিক চাপের মুখোমুখি হতে হয় না জেমস হাউলার মনে করেন মানুষের কাছে দুধরনের বাস্তব আছে একটি দৃশ্যমান জগতের বাস্তবতা, আরেকটি অদৃশ্য জগতের বাস্তবতা স্বপ্ন হচ্ছে সে রকম একটি অদৃশ্য জগত এবং সেই জগতও দৃশ্যমান জগতের মতোই বাস্তব স্ফটিক দরজা বা crystal door হল অদৃশ্য বাস্তবতার জগতে যাবার একমাত্র দরজা এই সাইকিয়াট্রিষ্ট মনে করেন যে কৃত্রিম উপায়ে মানুষের মনে চাপ সৃষ্টি করে অদৃশ্য দরজা খোলা যেতে পারে তিনি একটি কৃত্রিম উপায় বেরও করেছেন তার উপর গবেষণা করছেন
মনের উপর কৃত্রিম চাপ সৃষ্টির জন্যে তিনি উৎসাহী ভলেন্টিয়ারকে একটি সাত ফুট বাই সাত ফুট এয়ার টাইট ধাতব বাক্সে ঢুকিয়ে

তালাবদ্ধ করে দেন বাক্সের ভেতরটা ভয়ংকর অন্ধকার বাইরের কোনো শব্দও সেখানে যাবার কোনো উপায় নেই পরীক্ষাটা কী, কেমন ভাবে হবে তার কিছুই ভলেন্টিয়ারকে জানানো হয় না সে কোনো রকম মানসিক প্রস্তুতি ছাড়াই বাক্সের ভেতর ঢোকে তারপর হঠাৎ লক্ষ করে বাক্সের ভেতর পানি জমতে শুরু করছে আস্তে আস্তে পানি বাড়তে থাকে ভলেন্টিয়ার বাক্সের ভেতর দাঁড়ায় ডাকাডাকি করতে শুরু করে বাক্সের ডালায় ধাক্কা দিতে থাকে কোনো উত্তর পায় না এদিকে পানি বাড়তে বাড়তে তার গলা পর্যন্ত চলে আসে সে প্রাণে বাঁচার জন্যে পায়ের আঙুলে ভর করে উঠে দাঁড়ায় পানি বাড়তেই থাকে পানি নাক পর্যন্ত যাবার পর পরীক্ষাটা বন্ধ হয় তীব্র ভয়ে ভলেন্টিয়ার দিশাহারা হয়ে যায় পরীক্ষায় দেখা গেছে শতকরা ত্রিশভাগ ভলেন্টিয়ার পরীক্ষার শেষ পর্যায়ে হঠাৎ নিজেকে বাক্সের বাইরে অ্যালো ঝলমল একটা জগতে দেখতে পায় যে জগতের আলো পৃথিবীর আলোর মতো না সেই আলোর বর্ণ সোনালি সেই জগতের বৃক্ষরাজি বৃক্ষরাজির মতো না সেই জগত অদ্ভূত অবাস্তব এক জগত যেখানে অস্পষ্ট কিন্তু মধুর সঙ্গীত শোনা যায় শতকরা দশভাগ ভলেন্টিয়ার নিজেদের আবিষ্কার করেন অন্ধকারে ধূম্রময় এক জগতে সেই জগত আতঙ্ক এবং কোলাহলের জগত বাকি ষাট ভাগ কিছুই দেখে না তারা আতঙ্কময় এক অভিজ্ঞতা নিয়ে বাক্স থেকে বের হয়ে আসে

আমি জেমস সাহেবের বইটি পড়ে মোটামুটি নিশ্চিত হয়ে যাই যে শৈশবে মুহম্মদ ইদারিশ মাষ্টার না জেনেই এ ধরনের একটি পরীক্ষা আমার উপর করেছিল ভয়াবহ মানসিক চাপ সৃষ্টি করে স্ফটিক দরজা খোলার ব্যবস্থা করেছিল আমি আমার পাঠ্য বিষয় গণিতশাস্ত্রের চেয়ে প্যারাসাইকোলজির বিষয়ে বেশি আগ্রহ বোধ করতে থাকি এ ধরনের বইপত্র যেখানে যা পাই পড়ে ফেলার চেষ্টা করি এটা করতে গিয়ে অনেক ভালো বই যেমন পড়েছি –অনেক মন্দ বইও পড়েছি ভালো বই পড়ার উদাহরণ হিসেবে বলি-মৃত্যুদণ্ডপ্রাপ্ত আসামিদের মানসিক জগত নিয়ে লেখা পেরিনের অসাধারণ বই Death call. পেরিন দেখিয়েছেন মৃত্যুর দিন এগিয়ে আসার সঙ্গে সঙ্গে মৃত্যুদণ্ডপ্রাপ্ত মানুষদের মানসিক রূপান্তর একই ধারায় হয় মৃত্যুর খুব কাছাকাছি চলে আসার পর হঠাৎ মনে হয় মানুষগুলি আর এ জগতে বাস করছে

না   তারা অন্য কোনো জগতের বাসিন্দা হয়ে গেছে   যে জগতটির সঙ্গে পৃথিবীর জগতের কোনোই মিল নেই   তাদের সেই জগতটি সত্য বলে মনে হয়

পেরিনের লেখা আরেকটি বইও আমাকে আলোড়িত করেছিল   এই বইটি ক্যানসারে আক্রান্ত রুগীদের নিয়ে লেখা ; রুগীরা জানেন তাদের মারণ ব্যাধিতে ধরেছে   বাঁচার কোনো আশা নেই   তারপরেও মনের গভীর গোপনে বেঁচে থাকার আশা পোষণ করেন   তাঁরা ভাবেন একটা কিছু অলৌকিক ব্যাপার তাদের জীবনে ঘটবে   ঈশ্বর প্রার্থনা শুনবেন, তাদের আরোগ্য করবেন   ক্যানসারের কোনো অষুধ বের হয়ে যাবে সেই অষুধে রোগমুক্তি ঘটবে   আশায় আশায় বাঁচতে থাকেন   এক সময় হঠাৎ করেই বুঝতে পারেন-কোনো আশা নেই   নিশ্চিত মৃত্যু সামনেই অপেক্ষা করছে   তখন তাঁরা অন্য রকম হয়ে যান   আত্মা তাদের ত্যাগ করে   আশা ত্যাগ করার পরও দু-এক দিন তারা বাঁচোন   সেই বঁচা ভয়াবহ বাচা   মানুষটা বেঁচে আছে, কথা বলছে, খাচ্ছে ঘুমুচ্ছে কিন্তু মানুষটার আত্মা নেই

আমার মায়ের বেলায় ঠিক একই ব্যাপার ঘটেছিল   আত্মা তাকে ছেড়ে চলে গিয়েছিল   সে এক ভয়াবহ ব্যাপার!

বিলেতে পড়াশোনার সময়ই আমি মনে মনে ঠিক করে ফেলি সুযোগ এবং সুবিধামতো আমি প্যারাসাইকোলজির উপর কিছু কাজ করব সেই সুযোগের জন্যে আমাকে দীর্ঘদিন অপেক্ষা করতে হয়

মিসির আলি খাতার উপর থেকে চোখ তুললেন   সুলতান এসে পাশে দাঁড়িয়েছে   সে এসেছে নিঃশব্দে   মিসির আলি সুলতানের ঘরে ঢোকার শব্দ পান নি   সে যখন পাশে এসে দাঁড়িয়েছে তখনই বুঝতে পেরেছেন

সুলতান খাটে বসতে বসতে বলল, সন্ধ্যাবেলা পড়াশোনার জন্যে ভালো না   মিসির আলি কিছু বললেন না   সুলতান বলল, আপনি গভীর মনোযোগ দিয়ে আমার লেখা পড়ছেন দেখে ভালো লাগল   ঘটনাগুলি আমি মোটামুটি ভালোই গুছিয়ে লিখেছি

মিসির আলি বললেন, আমি যখন কিছু পড়ি মন দিয়েই পড়ি   তুমি গুছিয়ে না   লিখলেও আমি মন দিয়েই পড়তাম

সুলতান বলল, এইখানে আপনার সঙ্গে আমার কিছু মিল আছে   আমি যখন যা করি মন দিয়েই করি   যখন আকাশের তারা দেখি, খুব মন

দিয়ে দেখি যখন মনে করি কারো উপর মানসিক চাপ সৃষ্টি করব তখন সেই কাজটাও খুব মন দিয়ে করি
ভালো
সুলতান বলল, ভালোমন্দ বিবেচনা করে আমি কিছু করি না আমাকে যা করতে হবে সেটা আমি করি যাই হোক এটা নিয়ে পরে আপনার সঙ্গে কথা হবে আপনি একটা কাজ করুন পুরো খাতাটা এখন পড়ার দরকার নেই ধীরে সুস্থে পড়বেন আমার ধারণা আপনি পড়ার অনেক সময় পাবেন এখন শুধু সালমার অংশটা পড়ুন এই মেয়েটি হচ্ছে আমার বর্তমান গবেষণা সাবজেক্ট মেয়েটার সঙ্গে আপনার পরিচয় করিয়ে দেব তার বিষয়ে আগে জানা থাকা ভালো
মিসির আলি খাতা বন্ধ করতে করতে বললেন, তোমাদের ঐ কুয়াতে কি শুধু মুহম্মদ ইদারিশ মাস্টারই আছে? নাকি আরো অনেকে আছে?
সুলতান হাসি মুখে তাকিয়ে রইল-জবাব দিল না তার মুখ দেখে মনে হচ্ছে সে খুব মজার কোনো কথা শুনল
মিসির আলি বললেন, তোমার স্ত্রী কোথায়? লিলি?
সুলতান হাই তুলতে তুলতে বলল, ও অসুস্থ
মিসির আলি বললেন, তোমার পরীক্ষা নিরীক্ষায় লিলি সাহায্য করে না?
সুলতান বলল, ওর সাহায্যের তেমন প্রয়োজন পড়ে না! ও ভলেন্টিয়ার যোগাড় করে আনে আপনাকে যেমন আনল অবিশ্যি আপনাকে ভলেন্টিয়ার বলা ঠিক হচ্ছে না বিপজ্জনক কাজে ভলেন্টিয়ার পাওয়া যায় না-জোর করে বানাতে হয় আপনি অকারণে কথা বলে সময় নষ্ট করছেন সালমার বিষয়ে কী লিখেছি তাড়াতাড়ি পড়ে ফেলুন এক শ ছয় পৃষ্ঠায় পাবেন আমি বরকতকে দিয়ে হারিকেন পাঠিয়ে দিচ্ছি ভালো কথা চা খাবেন? আপনাকে আজ মনে হয় বৈকালিক চা দেওয়া হয় নি লিলি অসুস্থ হওয়ায় একটু সমস্যা হয়েছে খাবারদাবারের ব্যবস্থাট খানিকটা এলোমেলো হয়েছে
সুলতান উঠে দাঁড়াল মিসির আলি হারিকেনের জন্যে অপেক্ষা করতে লাগলেন সালমার বিষয়ে কী লেখা আছে মন দিয়ে পড়তে হবে
মিসির আলি খাতা খুললেন এক শ ছয় পৃষ্ঠা বের করলেন এখনো ঘরে কিছু আলো আছে, পড়া শুরু করা যেতে পারে এর মধ্যে নিশ্চয়ই হারিকেন চলে আসবে
স্যাম্পল নাম্বার ৭

নাম : সালমা
বয়স : পনের থেকে ষোল
পড়াশোনা : নবম শ্রেণীর ছাত্রী
বুদ্ধি : ভালো   বেশ ভালো
জীব হিসেবে মানুষকে যতটা ভঙ্গুর মনে করা হয় সে তত ভঙ্গুর না মানুষের মানসিক ভারসাম্য নষ্ট করা কঠিন কাজ   মস্তিষ্কের ডিফেন্স ম্যাকানিজম প্রক্রিয়া অত্যন্ত প্রবল   মানসিক চাপ প্রতিরোধে সে তার সমগ্র শক্তি নিয়োগ করে   আমি অত্যন্ত বিস্ময়ের সঙ্গে মানুষের এই ক্ষমতা অনেকবার প্রত্যক্ষ করেছি   সালমার বিষয়েও একই ব্যাপার ঘটেছে   তার উপর সৃষ্টি করা মানসিক চাপ সে নিজস্ব ডিফেন্স ম্যাকানিজমের মাধ্যমে প্রতিহত করছে! আমি প্রতিদিনের পর্যবেক্ষণ লিখে যাচ্ছি
১৮.৪.৮০
সালমাকে প্রথম সংগ্রহ করা হল   সংগ্রহ পদ্ধতি অবান্তর বলে উল্লেখ করছি না   বাবা-মা-ভাই-বোন ছেড়ে হঠাৎ এই নতুন জায়গায় উপস্থিত হয়ে সে প্রথমে খুবই ঘাবড়ে গেল   আমি অতি দ্রুত তাঁর ভয় দূর করলাম   তাকে বলা হল আমি যত তাড়াতাড়ি সম্ভব তার বাবা মাকে খুঁজে বের করে তাকে তাদের কাছে পাঠাব   মেয়েটি মিশুক প্রকৃতির প্রাথমিক শঙ্কা ও ভয় সে দ্রুত কাটিয়ে উঠল   রাতে অনেকক্ষণ তার সঙ্গে গল্প করলাম   পড়াশোনার খোঁজ নিলাম   সে জানাল যে তার ভীতির বিষয় একটাই তা হল অংক   তার ধারণা সে এস.এস.সি.-তে সব বিষয়ে পাস করলেও অংকে ফেল করবে   আমি তার অংক ভীতি কাটানোর জন্যে অংক নিয়ে কিছুক্ষণ গল্প করলাম   নয় সংখ্যাটির অদ্ভুত গুণ ব্যাখ্যা করলাম   যেমন ৯ এমন একটা সংখ্যা যাকে যে কোনো সংখ্যা দিয়ে গুণ করলে এবং গুণফলের সাথে সংখ্যাগুলিকে যোগ করলে আবার ৯ হয়
৯X৬=৫৪; ৫+৪=৯
৯X১৬=১৪৪; ১+৪+৪=৯
সালমা এতে খুবই মজা পেল   নিজেই ব্যাপারটা পরীক্ষা করল   এবং জানতে চাইল-৯-এর বেলায় এরকম কেন হচ্ছে? বোঝা যাচ্ছে মেয়েটির বুদ্ধি ভালো   অল্প বুদ্ধির মেয়ে অংকের এই ব্যাপারটা ধরতে পারত না

১৯.৪.৮০
আজ সালমার উপর প্রথম মানসিক চাপ সৃষ্টি করা হল আমি তার কাছে জানতে চাইলাম সে কুমারী কি না প্রথম কিছুক্ষণ প্রশ্নটা সে ধরতেই পারল না তাকে কুমারী বলতে কী বোঝাচ্ছে তা ব্যাখ্যা করার পর সে হতভম্ব হয়ে গেল সে কল্পনাও করে নি এ ধরনের কোনো প্রশ্ন আমি তাকে করতে পারি সে কান্নাকাটি শুরু করে দিল আমি কঠিন ধমক দিয়ে তার কান্না থামিয়ে খুবই শান্ত গলায় বললাম যে তাকে এখানে আনা হয়েছে গৌর কালীর মন্দিরে দেবীর উদ্দেশে বলি দেওয়ার জন্যে বলিদানের জন্যে কুমারী মেয়ে প্রয়োজন বলেই জিজ্ঞেস করা হচ্ছে
তাকে দেবীমূর্তি দেখিয়েও আনলাম সে জানতে চাইল কবে বলি দেওয়া হবে আমি বললাম অমাবস্যায় মেয়েটি সারারাত অচেতনের মতো পড়ে রইল তার শরীরের উত্তাপ বাড়ল রাতে ভুল বকতে থাকল
২০.৪.৮০
সকালবেলা মেয়েটা আমার সঙ্গে খুবই স্বাভাবিক ব্যবহার করল এবং ভীত গলায় বলল-গত রাতে সে ভয়ঙ্কর একটা দুঃস্বপ্ন দেখেছে দুঃস্বপ্নে একজন কেউ তাকে এসে বলেছে যে তাকে মা কালীর কাছে বলি দেওয়া হবে মেয়েটা কাঁদো কাঁদো গলায় বলল, চাচা এমন একটা ভয়ঙ্কর দুঃস্বপ্ন কেন দেখলাম?
মেয়েটির নিজস্ব ডিফেন্স ম্যাকানিজম কাজ করতে শুরু করেছে তার মস্তিষ্ক তাকে নিশ্চিতভাবে বুঝিয়েছে কাল রাতের ঘটনাটা দুঃস্বপ্ন ছাড়া কিছুই না
দুঃস্বপ্ন দেখে ভয় পাওয়া যেতে পারে, তবে দুঃস্বপ্ন কেটে গেলে ভয় পাওয়ার কিছু নেই তার সময়টা স্বপ্ন এবং জাগরণী—এই দুইয়ের ভেতর ভাগ করে নিল যখনই সে ভয় পাচ্ছে তখনি ভাবছে এটা স্বপ্ন, কিছুক্ষণের মধ্যে স্বপ্ন কেটে যাবে এবং সব স্বাভাবিক হয়ে যাবে
২১.৪.৮০
আজ সালমাকে রাতে থাকতে দেওয়া হল মন্দিরে মন্দিরে সামান্য আলোর ব্যবস্থা রাখা হল গাঢ় অন্ধকারে মানুষ ভয় পায় না ভয় পাবার জন্যে আলো-আঁধার প্রয়োজন কুকুর তিনটা মন্দিরের চারপাশে যেন ঘুরপাক খায় সেই ব্যবস্থা করা হল মন্দিরের মূল দরজা

খোলা   আমার দেখার ইচ্ছা মেয়েটি কী করে   সে তেমন কিছু করল না   সারারাত মূর্তির গা ঘেঁষে বসে রইল   মাঝে মাঝে দেখছি তার ঠোঁট নড়ছে   সে হয়তো কথা বলছে মূর্তির সঙ্গে   আমার ধারণা মূর্তিটাকে সে ভয়ঙ্কর হিসেবে না নিয়ে বন্ধু হিসেবে নিয়েছে   কারণ মূর্তিটা দেখতে লিলির মতো   সালমা লিলিকে চেনে! মূর্তির গা ঘেঁষে বসে থাকার এই একটিই যুক্তি   তাকে অবিশ্যি অমাবস্যা কবে তা জানানো হয়েছে   অমাবস্যার মধ্যরাতে ঘটনা ঘটানো হবে তাও বলা হয়েছে   জেমস হাউলারের বিখ্যাত পরীক্ষার মতো পরীক্ষা   তার পরীক্ষার বাক্সে পানি জমতে শুরু করেছে   আমার পরীক্ষায় অমাবস্যা এগিয়ে আসছে   হা হা হা

মিসির আলি খাতা বন্ধ করলেন   তাঁর মাথায় সূক্ষ্ম যন্ত্রণা হচ্ছে   তিনি স্পষ্ট বুঝতে পারছেন সালমা নামের মেয়েটি আজ রাতেই মহাবিপদে পড়তে যাচ্ছে   সুলতান তার বিখ্যাত পরীক্ষা সালমাকে নিয়ে করছে না   সে পরীক্ষাটি করছে মিসির আলি নামের একজনকে নিয়ে যাকে সে মানসিকভাবে নিজের কাছাকাছি ভাবছে   মিসির আলি মোটামুটি নিশ্চিত যে সুলতান মধ্যরাতে এই হত্যাকাণ্ডটি ঘটাবে তাকে ভয় দেখানোর জন্যে   বাচ্চা একটি মেয়ের মানসিক পরিবর্তন নিয়ে তার কোনো মাথাব্যথা নেই   সালমা মেয়েটি তার সাবজেক্ট না   তার সাবজেক্ট মিসির আলি   মেয়েটির মৃত্যুতে তার কিছু যায় আসে না তার আগ্রহ কৌতূহল মিসির আলিকে নিয়ে   যে কারণে সালমা মেয়েটিকে যোগাড় করার পরই মিসির আলি নামের মানুষটাকে এখানে আনার জন্যে ব্যবস্থা করেছে   সুলতানের মতো মানুষেরা একটা পর্যায়ে বুদ্ধির খেলা খেলতে চায়   আমিই শ্রেষ্ঠ এটা প্রমাণ করার জন্যে ব্যস্ত হয়ে ওঠে   এটা তাদের একটা খেলা   শিশুদের সঙ্গে সিরিয়াল কিলারদের কোথায় যেন সামান্য মিল আছে   শিশুদের কাছে যেমন সবই খেলা এদের কাছেও তাই

সালমা মেয়েটিকে রক্ষা করার কোনো উপায় কি আছে? খুব ঠাণ্ডা মাথায় ভাবতে হবে এবং অতি দ্রুত ভাবতে হবে   হাতে সময় খুব বেশি নেই   সুলতানের সঙ্গে প্রত্যক্ষ যুদ্ধে তিনি নামতে পারছেন না মানসিক যুদ্ধ অবশ্যই করা যাবে কিন্তু তার জন্যে প্রয়োজনীয় অস্ত্র কি তার কাছে আছে?

সুলতানের বিষয় অংক   কাজেই যুক্তি ব্যাপারটা তার কাছে গুরুত্বপূর্ণ

হবার কথা যুক্তির ক্ষমতার প্রতি তার আস্থা অবশ্যই থাকবে সুলতানের মানসিক দুর্গে তাকে পৌঁছতে হবে যুক্তির সিঁড়িতে পা রেখে এমন যুক্তি যা সুলতানকে গ্রহণ করতে হবে তিনি কি পারবেন? মিসির আলি চোখ বন্ধ করে আছেন নিজেকে শান্ত রাখার চেষ্টা করছেন পারছেন না তিনি অনুভব করলেন তাঁর শরীর কাঁপছে এটা ভালো লক্ষণ না এটা বয়সের লক্ষণ জরার লক্ষণ

‘দিধ্বং নো অত জরসে নিনেষজ্

জরা মৃত্যুবে পরি নো দদাত্যথ

পক্কেন সহ সংভবেম’

আমার ভাগ্য আমাকে নিয়ে যাবে জরায়, জরা নিয়ে যাবে সেই মৃত্যুতে যা আমাকে অসীমের সঙ্গে যুক্ত করবে

মিসির আলির ঘুম পাচ্ছে তিনি বিছানায় লম্বা হয়ে শুয়ে পড়লেন তার শীত লাগছে শীতে গায়ে কাঁটা দিচ্ছে তিনি গায়ের উপর চাঁদ র টেনে দিলেন তিনি কিছুক্ষণ ঘুমূবেন মধ্যরাতের আগেই সুলতান নিশ্চয়ই তীকে ডেকে নিয়ে যাবে হয়তো তখনি সালমার সঙ্গে দেখা হবে হত্যাকাণ্ডটা যে খুব সহজ হবে তাও মনে হয় না সুলতানের মতো মানুষেরা ড্রামা পছন্দ করে হয়তো মেয়েটাকে স্নান করানো হবে নতুন কাপড় পরানো হবে গলায় দেওয়া হবে জবা ফুলের মালা এই ফুল প্রাচীন ভারতের অনেক নারীরক্তের সাক্ষী ঘুমের মধ্যে মিসির আলি বিড়বিড় করে বললেন, সালমা মাগো, ভয় পেও না আমি আছি তোমার পাশে আমি সাধারণ কেউ না মা, আমি মিসির আলি

সুলতান মরিচ ফুল গাছের বেদিতে বসে আছে তার সামনে হারিকেন হারিকেনের আলোয় সুলতানের মুখ দেখা যাচ্ছে আনন্দময় মানুষের মুখ সে হাত দিয়ে মাথার চুল টানছে কিন্তু তাতে কোনো অস্থিরতা প্রকাশ পাচ্ছে না সুলতানের সামনে দুটা পিরিচে ঢাকা কফির মগ মিসির আলি এসে বেদিতে বসলেন! সুলতান কফির মগ মিসির আলির হাতে এগিয়ে দিতে দিতে বলল, আমি এর মধ্যে দুবার খোঁজ নিয়েছিলাম! দেখলাম আপনি ঘুমাচ্ছেন স্যার আপনার ঘুম কি ভালো হয়েছে?

হ্যাঁ ভালো হয়েছে

সুলতান হাসিমুখে বলল, এমন পরিস্থিতিতে কেউ ঘুমুতে পারে আমার

ধারণা ছিল না
মিসির আলি বললেন, পরিস্থিতি কি খুব খারাপ?
খারাপ তো বটেই, আজ অমাবস্যা না? আমি সালমা মেয়েটার বিষয়ে সিদ্ধান্ত নিয়েছি ও আসলে আমার পরীক্ষায় কোনো কাজে আসছে না তাকে তো আর ফেরতও পাঠাতে পারি না এই রিস্ক আমার পক্ষে নেওয়া সম্ভব না কাজেই অন্য ব্যবস্থা নিতে হচ্ছে কফি খেতে কেমন হয়েছে?
ভালো হয়েছে
সালমা মেয়েটির সঙ্গে কি কথা বলবেন?
না
না কেন?
মিসির আলি জবাব দিলেন না কফির মাগে চুমুক দিতে লাগলেন একবার তাকালেন মরিচ ফুল গাছটার দিকে গাছ ভর্তি জোনার্কি জ্বলছে, নিভছে এত সুন্দর লাগছে দেখতে যে তিনি চোখ ফেরাতে পারছেন না
স্যার কী দেখছেন?
জোনাকি অনেকদিন পর জোনাকি দেখলাম অপূর্ব দৃশ্য! মনে হচ্ছে আকাশের সব তারা গাছে নেমে এসেছে
সুলতান সিগারেট ধরাতে ধরাতে বলল, আপনি জোনাকি দেখে অভিভূত হচ্ছেন, মেয়েটিকে রক্ষা কীভাবে করা যায় এই বিষয়ে ভাবছেন না?
ভাবছি কোনো কিছুর দিকে তাকিয়ে থেকে অন্য কিছু ভাবা সহজ
ভেবে কিছু পেয়েছেন?
হ্যাঁ
কী পেয়েছেন? আচ্ছা আমিই বলি আপনি কী পেয়েছেন–আপনি ঠিক করেছেন যুক্তি দিয়ে আমার সিদ্ধান্ত বদলাবেন আপনার বুলিতে যেসব ধারালো যুক্তি আছে তার সব একের পর এক করবেন সক্রেটিসের বিখ্যাত যুক্তিটা দিতে পারেন সক্রেটিস বলেছেন, কোনো মানুষই জেনেশুনে মন্দ কাজ করে না
মিসির আলি সহজ গলায় বললেন, এইসব যুক্তি তোমার বেলায় খাটবে না তোমাকে যা করতে হবে তা হল—তোমার মনের ভেতরে, চেতনার গভীরে যে ভয় বাস করছে তাকে বের করে আনা

সুলতান শীতল গলায় বলল, আমার ভেতরে ভয় বাস করছে? কীসের ভয়?
মিসির আলি বললেন, কুয়ার ভয় গৌর কালীমূর্তি এসে স্বপ্নে তোমাকে বলে গেল কখনো যেন কুয়ার পাশে না যাও কুয়াতে ভয়ঙ্কর কিছু তোমার জন্যে অপেক্ষা করছে গৌর কালী বলে তো কিছু নেই তোমার অবচেতন মন গৌর কালীকে সৃষ্টি করেছিল সেই অবচেতন মনই ভয়টাকেও সৃষ্টি করেছে সেই ভয় বাস করছে কুয়ার ভেতরে আমি যুক্তি দিয়ে কথা বলছি তুমি কি যুক্তিগুলি বুঝতে পারছ?
পারছি
কুয়ার পাশে যেই মুহূর্তে তুমি দাঁড়াবে প্রবল ভয় তোমাকে সম্পূর্ণ গ্রাস করবে অবচেতন মন তোমাকে ভয়ঙ্কর কিছু দেখাবে কী দেখবে আমি জানি—হয়তো দেখবে কুয়ার গা বেয়ে ইদারিশ মাস্টার উঠে আসছে তাকে দেখাচ্ছে একটা কুৎসিত মাকড়সার মতো কিংবা এর চেয়েও ভয়ঙ্কর কিছু দেখাবে
সুলতান হাতের সিগারেট ফেলে দিয়ে শান্ত গলায় বলল, আপনি যা বলছেন ঠিক আছে আমি সেটা জানি জানি বলেই কখনো কুয়ার পাশে যাই না কারো পক্ষেই আমাকে কুয়ার পাশে নিয়ে যাওয়া সম্ভব না
তোমার কাছে চলে আসবে তুমি বসে আছ বেদিতে, তুমি দেখবে কুয়া ধীরে ধীরে এগিয়ে আসছে তোমার দিকে
সুলতান তীক্ষ্ণ গলায় বলল, তার মানে?
মিসির আলি বললেন, তুমি আকাশের তারা দেখ—এই ব্যাপারটি তুমি সবচেয়ে ভালো বুঝবে আকাশের দিকে কিছুক্ষণ তাকিয়ে থাকলে মনে হয় না আকাশের তারা নিচে নেমে আসছে অনেকটা সে রকম দৃষ্টি বিভ্রম কুয়া থাকবে কুয়ার জায়গায় অথচ তোমার মনে হবে কুয়া জীবন্ত প্রাণীর মতো এগিয়ে আসছে
সুলতান চাপা গলায় বলল, আপনি আমার সঙ্গে একটা ট্রিকস করার চেষ্টা করছেন মিসির আলি বললেন, হ্যাঁ করছি তোমার মনের গভীরে ঘাপটি মেরে বসে থাকা ভয়টাকে বের করে এনেছি ভয়ে তোমার চেতনা যখন অসাড় হয়ে এসেছে তখন বলেছি কুয়া এগিয়ে আসছে তোমার অবচেতন মন তা গ্রহণ করেছে একে সাইকোলজির ভাষায় বলে induced hallucination. তোমার চোখ মুখ দেখে বুঝতে

পারছি তুমি স্পষ্ট দেখতে পাচ্ছ কুয়া তোমার দিকে এগিয়ে আসছে তোমার মনও আমাকে খানিকটা সাহায্য করেছে এই কুয়াটার প্রতি তোমার তীব্র আকর্ষণ তুমি সব সময় তার কাছে যেতে চেয়েছ কিছুক্ষণের ভেতর কুয়াটাকে তুমি তোমার সামনে এসে দাঁড়াতে দেখবে তোমার ইচ্ছা করবে না, তারপরেও তুমি উঁকি দেবে—এবং যে ভয় তুমি পাবে সেই ভয়ের জন্ম এই পৃথিবীতে নয় অন্য কোনো জগতে

সুলতান চিৎকার করে উঠল, স্টপ, প্লিজ স্টপ স্টপ ইট প্লিজ

সুলতান বিকৃত গলায় চেচাচ্ছে তার মুখ দিয়ে ফেনা বের হতে শুরু করেছে ছুটে এসেছে লিলি কিছুদূর এসেই সে থমকে দাঁড়িয়ে গেল সুলতান চিৎকার করেই যাচ্ছে সে থরথর করে কাঁপছে সে একদৃষ্টিতে তাকিয়ে আছে মরিচ ফুলের গাছের বেদির দিকে ভয়ঙ্কর কিছু সে অবশ্যই দেখতে পাচ্ছে

মিসির আলি শান্ত ভঙ্গিতে সিগারেট ধরালেন এগিয়ে গেলেন মন্দিরের দিকে সালমা মেয়েটি নিশ্চয়ই মন্দিরে আছে বেচারি হয়তো ভয়েই মরে যাচ্ছে! তাঁর ভয়টা কাটানো দরকার

সালমা মূর্তির আড়ালে গুটিসুটি মেরে বসে ছিল মিসির আলিকে দেখে সে চোখ বড় বড় করে তাকাল মিসির আলি কোমল গলায় বললেন, কেমন আছ গো মা? মেয়েটা জবাব দিল না তার চোখ ভর্তি হয়ে গেল পানিতে

মিসির আলি বললেন, আমার ছোট্ট মায়ের চোখে পানি কেন? কাছে এস চোখ মুছিয়ে দেই এস জোনাকি পোকা দেখি আমি আমার জীবনে এক সঙ্গে এত জোনাকি দেখি নি

সমাপ্ত




# বাঘবন্দি মিসির আলি

## ০১. যখন যা প্রয়োজন

যখন যা প্রয়োজন তা হাতের কাছে পাওয়া গেলে কেমন হত-এরকম চিন্তা ইদানীং মিসির আলি করা শুরু করেছেন এবং তিনি খানিকটা দুশ্চিন্তায়ও পড়েছেন মানুষ যখন শারীরিক এবং মানসিকভাবে দুর্বল হয় তখনই এ ধরনের চিন্তা করে তখনই শুধু মনে হয়—সব কেন হাতের কাছে নেই তিনি মানসিক এই অবস্থার নাম দিয়েছেনবেহেশত কমপ্লেক্স এ ধরনের ব্যবস্থা ধর্মগ্রন্থের বেহেশতের বর্ণনায় আছে যা ইচ্ছা! করা হবে তাই হাতের মুঠোয় চলে আসবে আঙুর খেতে ইচ্ছে করছে, আঙুরের থোকা ঝুলতে থাকবে নাকের কাছে

মিসির আলি খাটে শুয়ে আছেন পায়ের কাছের জানালাটা খোলা ঠাণ্ডা বাতাস আসছে পা শিরশির করছে এবং তিনি ভাবছেন-কেউ যদি জানালাটা বন্ধ করে দিত ঘরে কাজের একটা ছেলে আছে ইয়াসিন নাম তাকে ডাকলেই সে এসে জানালা বন্ধ করে দেবে ডাকতে ইচ্ছা করছে না তার পায়ের কাছে ভাঁজ করা একটা চাদর আছে ভেড়ার

লোমের পশমিনা চাদর নেপাল থেকে কে যেন ওঁর জন্য নিয়ে এসেছিল ইচ্ছা! করলেই তিনি চাদরটা গায়ে দিতে পারেন সেই ইচ্ছাও করছে না বরং ভাবছেন চাদরটা যদি আপনাআপনি গায়ের ওপর পড়ত তা হলে মন্দ হত না নেপাল থেকে চাদরটা কে এনেছিল? নাম বা পরিচয় কিছুই মনে আসছে না উপহারটা তিনি ব্যবহার করছেন, কিন্তু উপহারদাতার কথা তার মনে নেই এই ব্যর্থতা মানসিক ব্যর্থতা

রাত কত হয়েছে মিসির আলি জানেন না এই ঘরে কোনো ঘড়ি নেই বসার ঘরে আছে সময় জানতে হলে বসার ঘরে যেতে হবে, ঘড়ি দেখতে হবে ইয়াসিনকে সময় দেখতে বললে লাভ হবে না সে ঘড়ি দেখতে জানে না অনেক চেষ্টা করেও এই সামান্য ব্যাপারটা ইয়াসিনকে তিনি শেখাতে পারেন নি কাজেই ধরে নেওয়া যেতে পারে শিক্ষক হিসেবে তিনি ব্যর্থ আশ্চর্যের ব্যাপার হচ্ছে এই ব্যর্থতাটাও তিনি নিতে পারছেন না এটাও মানসিক দুর্বলতার লক্ষণ মানসিকভাবে দুর্বল মানুষ ব্যর্থতা নিতে পারে না মানসিকভাবে সবল মানুষের কাছে ব্যর্থতা কোনো ব্যাপার না সে জানে সাফল্য এবং ব্যর্থতা দুই সহোদর বোন এরা যে কোনো মানুষের চলার পথে হাত ধরাধরি করে দাড়িয়ে থাকে সাফল্য নামের বোনটি দেখতে খুব সুন্দর তার পটলচেরা চোখ, সেই চোখের আছে জন্ম কাজল তার মুখে প্রথম প্রভাতের রাঙা আলো ঝলমল করে আর ব্যর্থতা নামের বোনটি কদাকার, মুখে বসন্তের দাগ, চোখে অল্প বয়সে ছানি পড়েছে সবাই চায় রূপবতী বোনটির হাত ধরতে কিন্তু তার হাত ধরার আগে কদাকার বোনটির হাত ধরতে হবে এই সহজ সত্যটা বেশিরভাগ মানুষের মনে থাকে না মানুষের মন যতই দুর্বল হয় ততই সে কুঁকতে থাকে রূপবতী বোনটির দিকে এটা অতি অবশ্যই মানসিক জড়তার লক্ষণ

স্যার ঘুম পাড়ছেন?

মিসির আলি উঠে বসলেন দাঁত কেলিয়ে ইয়াসিন দাঁড়িয়ে আছে তার বয়স বার-তের হাবাগোবা চেহারা কিন্তু হাবাগোবা না যথেষ্ট বুদ্ধি আছে শুধু বুদ্ধির ছাপ চেহারায় আসে নি ঠোঁটে গোফের ঘন রেখা জাগতে শুরু করেছে, এতে হঠাৎ করে তাকে খানিকটা ধূর্তও মনে হচ্ছে যদিও তিনি খুব ভালো করেই জানেন ইয়াসিন ধূর্ত না

ইয়াসিনকে অনেকবার বলা হয়েছে চোখ বন্ধ করে শুয়ে থাকা অবস্থায় তাকে যেন কখনো জিজ্ঞাসা করা না হয়-তিনি ঘুম পাড়ছেন না পাড়েন নি কোনো লাভ হয় নি বরং উল্টোটা হয়েছে, তিনি চোখ বন্ধ করে শুয়ে থাকলেই ইয়াসিন তাকে ডেকে তোলাকে তার দায়িত্বের অংশ বলে মনে করা শুরু করেছে এবং সুষ্ঠুভাবে দায়িত্ব পালনের জন্যে তাকে বেশ আনন্দিতও মনে হচ্ছে

মিসির আলি শান্ত গলায় বললেন, কটা বাজে দেখে আয় তো ইয়াসিন উৎসাহের সঙ্গে রওনা হল তার যাবার ভঙ্গি দেখে মনে হচ্ছে হয়তো আজ সে সময়ট বলতে পারবে গতকাল রাতেও তিনি ছবিটবি এঁকে ঘড়ির সময় বোঝানোর চূড়ান্ত চেষ্টা করেছেন ইয়াসিনের ঘন ঘন মাথা নাড়া দেখে মনে হয়েছে সে ব্যাপারটা ধরতে পেরেছে দেখা যাক

ইয়াসিন হাসিমুখে ফিরে এল মিসির আলি বললেন, কটা বাজে?

ইয়ালিনের মুখের হানি আরো বিস্তৃত হল আনন্দময় গলায় কাল, বুঝি না আউলা ঠেকে

ছোট কাঁটা কটার ঘরে?

তিনের ঘরে

আর বড়টা?

ছোট জন যে ঘরে বড় জনও একই ঘরে

মিসির আলি দীর্ঘনিশ্বাস ফেললেন দশটার বেশি রাত হয় নি ছোট কাঁটা তিনের ঘরে থাকার প্রশ্নই ওঠে না ছোট কাঁটা বড় কাটার ব্যাপারটাই হয়তো ইয়াসিন বোঝে নি গোড়াতেই গিট্টু লেগে আছে

স্যার চা খাইবেন?

না

দরজা বন কইরা দেন কাইল সক্কালে আমুনে

আজ না গেলে হয় না?

হয় না গেলেও হয় যাই গা কাইল সক্কালে আমু

মিসির আলি উঠলেন ইয়াসিন একবার যখন বলেছে যাবে তখন সে যাবেই ইয়াসিনের বাবা-ফার্মগেট এলাকায় ভিক্ষা করে ভিক্ষুক বাবার খোঁজখবর করার জন্য সে প্রায়ই যায় মাঝে মধ্যে নিজেও ভিক্ষা করে ইয়াসিনরা তিন পুরুষের ভিক্ষুক তার দাদাও ভিক্ষা করতেন মিসির আলি ব্যাপক চেষ্টা করছেন পুরুষানুক্রমিক এই পেশা শুঙার ইয়াসিনকে এনে কাজ দিয়েছেন লেখাপড়া শেখানোর

চেষ্টা করেছেন মাঝে মাঝে বক্তৃতা-মানুষ পৃথিবীতে দুটা হাত নিয়ে এসেছে কাজ করার জন্য ভিক্ষা করার জন্য না আল্লাহ যদি চাইতেন মানুষ ভিক্ষা করবে তা হলে তাকে একটা হাত দিয়েই পাঠাতেন ভিক্ষার থালা ধরার জন্য একটা হাতই যথেষ্ট মনে হচ্ছে না শেষ পর্যন্ত উপদেশমূলক বক্তৃতায় কোনো লাভ হবে ইয়াসিনের প্রধান ঝোঁক ভিক্ষার দিকে মিসির আলি নিশ্চিত আজ সে ভিক্ষা করার জন্যই যাচ্ছে বিষুদবার রাতে বাবার সঙ্গে সে আজমপুর গোরস্থানের গেটে ভিক্ষা করতে যায়

মিসির আলি বললেন, ভিক্ষা করতে যাচ্ছিস?

ইয়াসিন জবাব দিল না উদাস দৃষ্টিতে তাকাল

সকালে কখন আসবি?

দেখি

সকাল দশটার পরে এলে কিন্তু ঘরে ঢুকতে পারবি না আমি তালা দিয়ে চলে যাব এগারোটার সময় আমার একটা মিটিং আছে তুই অবিশ্যি দশটার আগে চলে অ্যাসবি

দেখি

মিসির আলি লক্ষ করলেন, ইয়াসিন তার ট্রাঙ্ক নিয়ে বের হচ্ছে ভালো সম্ভাবনা যে সে আর ফিরবে না নিজের সব সম্পত্তি নিয়ে বের হচ্ছে এই ট্রাঙ্কটা সম্পর্কে মিসির আলির সামান্য কৌতুহল আছে ইয়াসিন ট্রাঙ্কে বড় একটা তালা বুলিয়ে রাখে গভীর রাতে শব্দ শুনে মিসির আলি টের পান যে তালা খোলা হচ্ছে

তুই কি সকালে সত্যি আসবি?

হ্যাঁ

ট্রাঙ্ক নিয়ে যাচ্ছিস কেন?

প্রয়োজন আছে

আচ্ছা যা

ইয়াসিন পা ছুঁয়ে তাকে সালাম করল এটা নতুন কিছু না ইয়াসিন বাইরে যাবার আগে তার পা ছুঁয়ে সালাম করে

মিসির আলি বিছানা থেকে নামলেন দরজা বন্ধ করে ঘড়ি দেখতে বসার ঘরে গেলেন ঘড়ির দুটা কাঁটা তিনের ঘরে এই কথাটা ইয়াসিন মিথ্যা বলে নি তিনটা পনেরো মিনিটে ঘড়ি বন্ধ হয়ে গেছে ব্যাটগরি শেষ হয়েছে নিশ্চয়ই ঘরে একটা মাত্র ঘড়ি তার নিজের হাতঘড়িটা

মাস তিনেক হল হারিয়েছেন কাজেই রাতে আর সময় জানা যাবে না মিসির আলি সূক্ষ্ম অস্বস্তি বোধ করতে শুরু করলেন তাঁর মনে হল সময় জানাটা খুবই দরকার ঘরে খাবার পানি না থাকলে সঙ্গে সঙ্গে পানির পিপাসা পেয়ে যায় তৃষ্ণায় বুকের ছাতি শুকিয়ে আসে ঘরে পানি থাকলে কখনো এত তৃষ্ণা পেত না

সময় জানার জন্য মিসির আলি উসখুসি করতে লাগলেন যদিও সময় এখন না জানলেও কিছু না তাঁর ঘুমিয়ে পড়ার কথা! শরীর ভালো যাচ্ছে না বুকে প্রায় সময়ই চাপ বোধ করেন রাতে হঠাৎ হঠাৎ ঘুম ভেঙে যায় তখন মনে হয় বুকের উপর কেউ যেন বসে আছে সেও স্থির হয়ে বসে নেই, নড়াচড়া করছে তিনি উঠে বসেন বিছানা থেকে নামেন বুকের উপর বসে থাকা বস্তুটা কিন্তু তখনো থাকে টিকটিকির মতো বুকে সেঁটে থাকে এইসব লক্ষণ ভালো না এসব হচ্ছে ঘণ্টা বাজার লক্ষণ প্রতিটি জীবিত প্রাণীর জন্য ঘণ্টা বাজানো হয় জানিয়ে দেওয়া হয় তোমার জন্য অদৃশ্য ট্রেন পাঠানো হল এ তারই ঘণ্টা ভালো করে তাকাও দেখবে সিগন্যাল ডাউন হয়েছে ট্রেন চলে আসার সবুজ বাতি জ্বলে উঠেছে ট্রেন থামতেই তুমি টুক করে তোমার কমরায় উঠে পড়বে না তোমাকে কোনো সুটকেস, বেডিং নিতে হবে না ট্রেনটা যখন তোমাকে নামিয়ে দিয়ে গিয়েছিল তখন যেভাবে এসেছিলে যাবেও সেইভাবে ট্রেন থামতে থামতে যাবে, নানান যাত্রী উঠবে —সবার গন্তব্য এক জায়গায় সে জায়গাটা সম্পর্কে করোরই কোনো ধারণা নেই

মিসির আলি দরজা খুললেন বারান্দায় এস বসলেন বুকে চাপ ব্যথাটা আবারো অনুভব করছেন ফাঁকা জায়গায় বসে বড় বড় নিশ্বাস ফেললে আরাম হবার কথা সেই আরামটা হচ্ছে না মিসির আলির দু কামরার এই বাড়িটার আবার একটা বারান্দাও আছে গ্রিল দেওয়া বারান্দা বারান্দাটা এত ছোট যে দুটা চেয়ারেই বারান্দা ভর্তি মিসির আলি এই বারান্দায় কখনো বসেন না গ্রিল দেওয়ার কারণে বারান্দাটা তার কাছে জেলখানার গরীদের মতো লাগে বারান্দা থাকবে খোলামেলা; এবং অতি অবশ্যই বারান্দা থেকে আকাশ দেখা যাবে জানালা মানে যেমন আকাশ, বারান্দা মানেও আকাশ গ্রিল দেওয়া এই বারান্দা থেকে আকাশ দেখা যায় না

বারান্দা থেকে বাড়িওয়ালা বাড়ির খানিক অংশ এবং নর্দমাসহ গলি

ছাড়া কিছুই দেখা যায় না মিসির আলির খুব ইচ্ছা অন্তত জীবনের শেষ কিছুদিন তিনি এমন একটা বাড়িতে থাকবেন যে বাড়ির বড় বড় জানালা থাকবে জানালার পাশ থেকে আকাশ দেখা যাবে জীবনের শেষ সময় এসে পড়েছে বলেই তার ধারণা-জানালাওয়ালা বারান্দার কোনো ব্যবস্থা এখনো হয় নি তবে তীর ধারণা তার শেষ ইচ্ছোটা পূর্ণ হবে গুরুতর অসুস্থ অবস্থায় তাঁর আত্মীয়স্বজনরা অবশ্যই তাকে কোনো একটা ভালো ক্লিনিকে ভর্তি করবে সেই ক্লিনিকের ভাড়া তিনি দিতে পারবেন কি পারবেন না তা নিয়ে কেউ মাথা ঘামায় না ক্লিনিকে তাঁর বিছানাটা থাকবে জানালার কাছে তিনি জানালা দিয়ে বাইরে তাকিয়ে থাকতে পারবেন ডাক্তার এবং নার্সরা মিলে তাঁর জীবন রক্ষার জন্যে যখন ছোটাছুটি করতে থাকবেন, তিনি তখন তাকিয়ে থাকবেন আকাশের দিকে মৃত্যুর আগে আগে শারীরবৃত্তির সকল নিয়মকানুন এলোমেলো হয়ে যায় কাজেই তিনি হয়তো তখন আকাশের কোনো অদ্ভূত রঙ দেখবেন নীল আকাশ হঠাৎ দেখা গেল গাঢ় সবুজ হয়ে গেছে কিংবা আকাশ হয়েছে বেগুনি বেগুনি তাঁর প্রিয় রঙ

স্যার স্লামালিকুম

মিসির আলি চমকে তাকালেন বাড়িওয়ালা বদরুল সাহেবের ভাগ্নে ফতে মিয়া আপন ভাগ্নে না দূরসম্পর্কের ভাগ্নে ফতে মিয়া মিসির আলির ঠিক সামনেই দাঁড়িয়ে আছে কিন্তু তিনি তাকে তাঁর সামনে এসে দাঁড়াতে দেখেন নি যখন চোখ বন্ধ করে ছিলেন তখন এসেছে ফতে মিয়ার চলাফেরা সম্পূর্ণ নিঃশব্দ মানুষটা মনে হয় বাতাসের ওপর চলে মানুষটা বাতাসের ওপর দিয়ে চলাফেরা করার মতো ছোটখাটো না তার শরীর-স্বাস্থ্য ভালো শুধু শরীরের তুলনায় মাথাটা ছোট দেখে মনে হয় খুব রোগা কোনো মানুষের মাথা একজন কুস্তিগিরের শরীরে জুড়ে দেওয়া হয়েছে ফতে মিয়ার গলার স্বর পরিষ্কার; ঝনঝনি করে কথা বলে

ফতে মিয়া কেমন আছ?

স্যার আপনার দোয়া

সঙ্গে ঘড়ি আছে? কটা বাজে বলতে পার?

দশটা চল্লিশ

মিসির আলি লক্ষ্য করলেন সময় বলতে গিয়ে ফতে ঘড়ি দেখল না

এটা তেমন কোনো ব্যাপার না ঘড়ি হয়তো সে একটু আগেই দেখেছে তার পরেও মানুষের স্বভাব হল সময় বলার আগে ঘড়ি দেখে নেওয়া ফতে মিয়া সময় বলেছে দশটা চল্লিশ পুরোপুরি নিশ্চিত না হয়ে এভাবে সময় বলা সম্ভব না মিসির আলির মনটা খুঁতখুঁত করতে লাগল একবার ইচ্ছা হল জিজ্ঞেস করেন ঘড়ি না দেখে এমন নিখুঁতভাবে সময়টা সে বলছে কীভাবে তিনি কিছু জিজ্ঞেস করলেন না ফতে মিয়া বলল, স্যার যাই?

আচ্ছা

ঠাণ্ডা পড়েছে ঘরে গিয়ে শুয়ে থাকেন রেষ্ট নেন আশ্বিন-কার্তিক মাসের ঠাণ্ডাটা বুকে লাগে পৌষ-মাঘ মাসের ঠাণ্ডায় কিছু হয় না ফতে যেমন নিঃশব্দে এসেছিল সেরকম নিঃশব্দেই চলে গেলেন নিশাচর পশুরাই এমন নিঃশব্দে চলে নিশাচরদের সঙ্গে ফতে মিয়ার কোথায় যেন খানিকটা মিল আছে মিসির আলি বাড়িওয়ালা বদরুল সাহেবের হইচই চিৎকার শোনার জন্য অপেক্ষা করতে লাগলেন বদরুল সাহেব তার ভাগ্নেকে গলাগলি না করে ঘুমাতে যাবেন তা হবার না ছমাসের ওপর হল মিসির আলি এ বাড়িতে আছেন ছমাসে এ নিয়মের ব্যতিক্রম দেখেন নি বদরুল সাহেবের মেজাজ এমনিতেই চড়া বাড়িতে যতক্ষণ থাকেন, হইচই চিৎকার গালাগালির মধ্যেই থাকেন নিজের ভাগ্নের ক্ষেত্রে সব সীমা অতিক্রম করে তিনি শুরুই করেন—শুয়োরের বাচ্চা পাছায় লাথি মেরে তোমাকে আমি… দিয়ে মাঝে মাঝে চড়থাপ্পড় পর্যন্ত গড়ায় বদরুল সাহেব ছোটখাটো রোগা পটকা মানুষ তাঁর নানান অসুখবিসুখ আছে চুপচাপ যখন বসে থাকেন তখন বুকের ভিতর থেকে শী শা শব্দ আসে এরকম একজন মানুষের ফতে মিয়ার মতো বলশালী কাউকে চড় মারতে সাহস লাগে সেই অর্থে বদরুল সাহেবকে সাহসী মানুষ বলা যায়

আশ্রিত মানুষকে নানান অপমানের মধ্যে বাস করতে হয় সেই অপমানেরও একটা মাত্রা আছে ফতে মিয়ার ব্যাপারে কোনো মাত্রা নেই! মিসির আলি একবার তাকে দেখলেন ঠোঁট অনেকখানি কাটা স্টিচ দিতে হয়েছে তিনি জিজ্ঞেস করলেন, কী হয়েছে ফতে?

সে মাটির দিকে তাকিয়ে বলল, মামা রাগ করে ধাক্কার মতো দিয়েছিলেন সিঁড়িতে পড়ে গেলাম তেমন কিছু না মামা প্রেসারের রোগী, রাগ সামলাতে পারেন না তার ওপর মেয়েটা অসুস্থ মেয়েটার

জন্য মন থাকে খারাপ
বদরুল সাহেবের একটাই মেয়ে ছবছর বয়স-নাম লুনা মেয়েটার মানসিক কোনো সমস্যা আছে চুপচাপ একা বসে থাকে তার একটাই খেলা-হাতের মুঠি বন্ধ করছে, মুঠি খুলছে ঘণ্টার পর ঘণ্টা সে এই খেলা খেলে পার করে দিতে পারে মেয়েটা পরীর মতো সুন্দর
মিসির আলি প্রায়ই মেয়েটাকে সিঁড়ির গোড়ায় বসে থাকতে দেখেন একমনে হাতের মুঠি বন্ধ করছে, খুলছে দৃশ্যটা দেখে মিসির আলির মন খুবই খারাপ
আজ অনেকক্ষণ বসে থেকেও ফতে মিয়ার প্রেসারের রোগী মামার কোনো হইচই শোনা গেল না! আজ হয়তো তিনি সকাল সকাল শুয়ে পড়েছেন বাড়িওয়ালার চিৎকারটাও রুটিনের অংশ হয়ে গেছে কোনোদিন যদি শোনা না যায় তা হলে মনে হয় দিনটা ঠিকমতো শেষ হয় নি কোথাও ফাক আছে
মিসির আলি বারান্দা ছেড়ে ঘরে ঢুকলেন রাত কত হয়েছে বোঝার উপায় নেই ঘড়ি বন্ধ বিছানায় যাবার আগে এক কাপ গরম চা খেলে হত বেশিরভাগ মানুষই কফি অথচ চা খেলে ঘুমাতে পারে না! অথচ গরম চা তার জন্যে ঘুমের ওষুধের মতো কাজ করে ইয়াসিন থাকলে চা এক কাপ খাওয়া যেত তাঁর নিজের এখন আর চুলার কাছে যেতে ইচ্ছা করছে না
খুব হালকাভাবে কে যেন দরজায় কড়া নাড়ছে ইয়াসিনই ফিরে এসেছে কি না কে জানে বাবাকে হয়তো খুঁজে পায় নি, কিংবা ভিক্ষা করে আজ তেমন সুবিধা করতে পারে নি
কে?
স্যার আমি ফতে
কী ব্যাপার?
আপনার জন্যে মোমবাতি নিয়ে এসেছি স্যার
মিসির আলি বিস্মিত হলেন মোমবাতির কথা কি তিনি ফতে মিয়াকে বলেছেন? না বলেন নি মোমবাতি নিয়ে তার উপস্থিত হবার কোনোই কারণ নেই
ফতে মিয়া শুধু মোমবাতি আনে নি ফ্লাঙ্কে করে চা এনেছে আজকাল দুটা বিস্কুটের ছোট ছোট প্যাকেট পাওয়া যায় এক প্যাকেট বিস্কুটও

এনেছে সে ঘরে ঢুকে ফ্লাস্কের মুখে চা ঢেলে মিসির আলির দিকে এগিয়ে দিল প্যাকেট খুলে বিস্কুট বের করুল দুটা বড় বড় মোমবাতি সামনে রাখল মোমবাতির পাশে রাখল দেয়াশলাই! কাজগুলো করল যন্ত্রের মতো যেন প্রতিদিনই এরকম কাজ সে করে যে কোনো অভ্যস্ত কাজ করায় যে যান্ত্রিকতা থাকে তার সবটাই ফতের মধ্যে দেখা যাচ্ছে মিসির আলি বললেন, তোমাকে কি মোমবাতি আনতে বলেছিলাম?

ফতে লজ্জিত গলায় বলল, জি না বলেন নাই দশ মিনিটের মধ্যে কারেন্ট চলে যাবে লোডশেডিং হবে অন্ধকারে কথা বলে আরাম পাওয়া যায় না, এই জন্য মোমবাতি নিয়ে এসেছি

দশ মিনিটের ভেতর লোডশেডিং হবে

জি চা খান আমি নিজে বানিয়েছি চিনি ঠিক হয়েছে কি না একটু দেখেন

মিসির আলি চায়ে চুমুক দিলেন তিনি চায়ে যতটুকু চিনি খান, ঠিক ততটুকু চিনিই আছে তিনি কড়া একটু তিতকুট ধরনের চা পছন্দ করেন—এই চা কড়া এবং তিতকুট ধরনের

ফতে

জি স্যার

তোমার চা খুব ভালো হয়েছে আমি কোন ধরনের চা খাই তা তুমি জান?

ইয়াসিনকে জিজ্ঞেস করে জেনেছি

এখন কটা বাজে?

এগারোটা পাঁচ

তোমার হাতে ঘড়ি আছে?

জি না

আমার এখানে আসার আগে কি ঘড়ি দেখে এসেছ?

জি না

তা হলে কী করে বলছ-এগারোটা পাঁচ বাজে?

ঘড়ি না দেখেও আমি সময় বলতে পারি ছোটবেলা থেকেই পারি মৃত্যুঞ্জয় হাই স্কুলে যখন পড়ি তখন স্কুল পরিদর্শনে ইন্সপেক্টর সাহেব এসেছিলেন, তাকে ঘড়ির খেলা দেখিয়েছিলাম উনি খুব খুশি হয়েছিলেন বলেছিলেন আমাকে একটা ভালো ঘড়ি পাঠিয়ে দেবেন

পাঠান নাই   ভুলে গেছেন হয়তো
ঘড়ির খেলাটা কী?
ঘড়ি না দেখে বলা সময় কত
ও আচ্ছা
স্যারের শরীর কি খারাপ?
সামান্য খারাপ
শরীরের যত্ন নিবেন স্যার   যত্ন বিনা কোনো কিছুই ঠিক থাকে না   এই আমাকে দেখেন সকালে ফজরের নামাজ পড়ে হাঁটতে বের হই   চাইর থেকে পাচ মাইল হাঁটি   এই কারণে আমার কোনো অসুখবিসুখ হয় না   আপনে যদি অনুমতি দেন সকালে হাঁটতে যাবার সময় আপনাকে ডেকে সঙ্গে নিয়ে যাব
কোনো দরকার নেই ফতে মিয়া   হাঁটাহঁটি ব্যাপারটা আমার পছন্দ না দীর্ঘদিন বেঁচে থাকার জন্যে মানুষ নানান কষ্টকর পদ্ধতির ভিতর দিয়ে যায়-ব্যায়াম করে, হাঁটাহঁটি করে   আমার দীর্ঘদিন বেঁচে থাকার কোনো বাসনা নেই
কথা শেষ করার আগেই কারেন্ট চলে গেল   ফতে মিয়া বলেছিল দশ মিনিটের মধ্যে কারেন্ট চলে যাবে   তাই হয়েছে   চমকানোর মতো কোনো ঘটনা না   ঢাকা শহরে রাতে পঁচ-ছবার করে ইলেকট্রিসিটি চলে যাচ্ছে   এর মধ্যে কেউ যদি বলে দশ মিনিটের মধ্যে লোডশেডিং হবে তার কথা সত্যি হবার সম্ভাবনাই বেশি   মিসির আলি ভেবেছিলেন ফতে বলবে, দশ মিনিটের মধ্যে কারেন্ট চলে যাবে বলেছিলাম দেখলেন সার কারেন্ট চলে গেছে
ফতে তা করুল না   সে সাবধানে মোমবাতি জ্বালাল   পাশাপাশি দুটা মোমবাতি   তার মুখ হাসি হাসি   কোনো একটা বিষয় নিয়ে সে আনন্দিত   ফ্লাস্ক থেকে নিজের জন্যে চা ঢালতে ঢালতে বলল, স্যার আজ আমার মনটা খুব ভালো
ভালো কেন?
আমি একটা দোকান নিয়েছি   সেলামির টাকা ছাড়াই দোকান পেয়েছি আঠারো হাজার টাকা শুধু দিতে হয়েছে
কিসের দোকান?
সরজির দোকান   আমি দরজির কাজ কিছু জানি না   ইনশাল্লাহ শিখে ফেলব   তবে একজন কর্মচারী আছে   কাজ ভালো জানে   দোকান

কলকবাজা এমনভাবে নষ্ট হবে যে ডাক্তাররা তার কারণ ধরতে পারবে না হেভি মেটাল জড়ো হবে চুলের গোড়ায় চুল পড়তে শুরু করবে হেভি মেটালের সাহায্যে মানুষ খুন করার সহজ বুদ্ধির জন্যে একজন রসায়নবিদ দরকার বুঝতে পারছ?
পারছি
এই মানুষটাকে সরিয়ে দেবার চিন্তা তোমার মাথায় এসেছে কারণ তোমার মনে ভয় ঢুকে গেছে যে এই মানুষটা তোমার অতীত ইতিহাস জেনে ফেলবে তুমি তোমার সন্তানকে প্রটেস্ট করতে চেয়েছ ভালো কথা তোমার এই সন্তানের বাবা কি তোমার প্রাইভেট টিচার রকিব সাহেব?
হ্যাঁ
উনি কোথায়?
জানি না কোথায় তার সঙ্গে আমার কোনো যোগাযোগ নেই
মিসির আলি বললেন, এখন আমি বলি তুমি আমার কাছে কেন এসেছ?
সায়রা বলল বলুন
সিরিয়েল কিলাররা অহংকারী হয় তাদের ধারণা জন্মে যায় কারোরই সাধ্য নেই তাদের অপরাধ ধরার তারা বুদ্ধির খেলা খেলতে পছন্দ করে অন্যকে বুদ্ধিতে হারাতে পছন্দ করে তুমি আমার কাছে বুদ্ধির খেলা খেলতে এসেছি এটা ছাড়াও তুমি তোমার মেয়ের জন্য একটি ভালো আশ্রয়ও চাচ্ছিলে তোমার কাছে মনে হয়েছিল আমি একটা ভালো আশ্রয় নাসরিন কি তোমার মেয়ে না?
হ্যাঁ
ইথেন যে চিঠি তার মেয়েকে লিখেছিল বলে তুমি উল্লেখ করেছ সেই চিঠি আসলে তোমার লেখা তুমি তোমার মেয়েকে লিখেছ ইথেন আর্টসের ছাত্রী ফরমালডিহাইড কী তা সে জানে না তুমি জান তোমার ব্যাপারটা আমি ধরতে পারি এই চিঠি পড়ে তোমার খাতায় এই চিঠিটা যদি না থাকত তা হলে আমি মনে হয় না তোমাকে ধরতে পারতাম
সায়রা কাঁদছে মিসির আলি কঠিন গলায় বললেন, শেক্সপিয়ারের টেম্পেস্ট থেকে কয়েকটা লাইন বলি লাইনগুলি নিশ্চয়ই তোমার পরিচিত
And my ending is despair

Unless be relieved by prayer,
As you from crimes would pardoned be,
সায়রা চোখ মুছতে মুছতে বলল,
But release me from my bands
With the he of your good hands.
মিসির আলি বললেন, পুলিশকে সবকিছু খুলে বললে কেমন হয় সায়রা?
সায়রা বলল, আপনি বলতে বললে আমি অবশ্যই বলব
মিসির আলি বললেন, তুমি কী করবে বা করবে না সেটা তোমার ব্যাপার আমি কাউকে উপদেশ দেই না ভালো কথা তুমি একবার বলেছিলে তোমার বাবার হাতের রান্না খাওয়াবে মনে আছে? ওনার সঙ্গে আমার দেখা করার শখ আছে একজন পুণ্যবান মানুষ কী করেন জান? তিনি যখন কাউকে হাত দিয়ে স্পর্শ করেন তখন তাঁর অন্ধকার নিজের ভেতর নিয়ে নেন
সায়রা বলল, চাচা আপনি কি আমাকে একটু হাত দিয়ে ছুঁয়ে দেবেন?
মিসির আলি বললেন, না কিন্তু তার পরেও হাত বাড়িয়ে

সমাপ্ত




# হরতন ইস্কাপন

## ০১. স্যার ম্যাজিক দেখবেন

স্যার ম্যাজিক দেখবেন?
মিসির আলি বিরক্ত মুখে প্রশ্ন কর্তাঁর দিকে তাকালেন   পঁচিশ-ছাব্বিশ বছরের যুবক   বোঝা যাচ্ছে অভাব-অনটনে আছে   গায়ের শার্ট মলিন   চেহারাও শার্টের মতোই মলিন   যদিও হাসি-খুশি ভাব ধরে রাখার চেষ্টা করছে   সেই চেষ্টায় লাভ হচ্ছে না   যুবকের চোখেও মনে হয় সামান্য সমস্যা আছে   সারাক্ষণ চোখ পিটপিট করছে   চোখের অশ্রুগ্রন্থি ঠিকমতো কাজ না করলে চোখ পিটপিট রোগ হয়   এর কি তাই হয়েছে? সে ক্ষুধার্তও   তাকে পিরিচে করে বিস্কিট এবং চানাচুর দেয়া হয়েছিল   সে সবই খেয়েছে   বিস্কিটের কিছু কণা পড়ে ছিল তর্জনীর মাথায় সেই কণাগুলো মাখিয়ে সে জিভে ছোঁয়াল

যুবকের নাম তিনি জানেন না নাম জানার কোনো আগ্রহও বোধ করছেন না তাঁর কাছে যুবকটি কেন এসেছে তা-ও ধরতে পারছেন না তিনি এমন কোনো মজার চরিত্র না যে তাঁর সঙ্গে কথা বলে কেউ মজা পাবে যুবক আবার বলল, স্যার, ম্যাজিক দেখবেন?
মিসির আলি বললেন, ম্যাজিক দেখব না ম্যাজিক আমার পছন্দের বিষয় নয়
যুবক হাসি হাসি গলায় বলল, কেন পছন্দ না জানতে পারি?
মিসির আলি বললেন, ম্যাজিকের ভেতর প্রতারণার একটা ব্যাপার থাকে এই প্রতারণার অংশটা আমার অপছন্দ আমি প্রতারণা পছন্দ করি না
স্যার আমি যে ম্যাজিক দেখাব তার মধ্যে কোনো প্রতারণা নেই মেন্টাল ম্যাজিক আমার অনেক দিনের শখ আমি আমার মানসিক ক্ষমতার নমুনা আপনাকে দেখাই
যুবকের মানসিক ক্ষমতা দেখার ব্যাপারেও মিসির আলি কোনো আগ্রহ বোধ করলেন না তিনি নিজের উপর সামান্য বিরক্তও হলেন তাঁর কৌতুহল এত দ্রুত কমছে কেন? বয়সের সঙ্গে সঙ্গে মানুষের কৌতুহল কমতে থাকে? সেই কমার হারটা কেমন?
মিসির আলি বললেন, তোমার নাম কী?
যুবক আগ্রহের সঙ্গে বলল, মনসুর আপনার সঙ্গে আমার কিছু মিল আছে আপনার নামের শুরু ম দিয়ে আমার নামের শুরুও ম দিয়ে
যুবক আবারো বলল, আমি কি স্যার আমার মানসিক ক্ষমতার একটা ম্যাজিক আপনাকে দেখাব? দেখলে আপনি খুবই মজা পাবেন
মিসির আলি হ্যাঁ বা না বলার আগেই মনসুর পকেটে হাত দিয়ে সিগারেটের প্যাকেট বের করল হতদরিদ্র যুবকদের পকেটেও কেন জানি দামি সিগারেটের প্যাকেট থাকে এর কাছে তা নেই সমস্ত সিগারেটের প্যাকেটের ন্যাতন্যাতা ফিল্টারবিনীহ সিগারেট
আমি ম্যাঞ্জিকটা দেখাব সিগারেট দিয়ে
মনসুর একটা সিগারেট টেবিলের উপর রাখল মেরুদণ্ড সোজা করে বসল সিগারেটের দিকে এখন সে তাকিয়ে আছে তীক্ষ্ম দৃষ্টিতে তার মাথা নিচু হয়ে আছে চোখে পিটপিটানিও বন্ধ
স্যার ভালো করে দেখুন আমি সিগারেটটা হাত দিয়ে স্পর্শও করি নি আমি শুধু তাকিয়ে আছি দেখুন চোখের দৃষ্টিতে আমি কী করছি!

মিসির আলি মোটামুটি বিস্মিত হলেন সিগারেট নড়ছে গড়িয়ে এক জায়গা থেকে আরেক জায়গায় যাচ্ছে বিস্মিত হবার মতোই ব্যাপার যুবকের কপালে বিন্দু বিন্দু ঘাম মুখের মাংসপেশি শক্ত হয়ে আছে বোঝাই যাচ্ছে মানসিক ক্ষমতার এই ম্যাজিক দেখাতে তার রীতিমতো কষ্ট হচ্ছে ঘন ঘন নিঃশ্বাস পড়ছে
স্যার কেমন দেখলেন?
ভালো ইমপ্রেসিভ
এখন যা দেখলাম তার নাম টেলি-কাইনেটিক্স মানসিক শক্তির সাহায্যে বস্তুকে এক জায়গা থেকে আরেক জায়গায় সরানো! আপনি কি টেলি-কাইনেটিক্সের কথা শুনেছেন?
শুনেছি
মনসুর লম্বা নিঃশ্বাস ফেলল, ইসরায়েলের এক যুবক, তার নাম যুরি গেলার সে মানসিক ক্ষমতা দিয়ে চামচ বাঁকা করে ফেলতে পারত আমার এত ক্ষমতা নেই তবে যা আছে তা-ও খারাপ না চামচ বাঁকা করতে না পারলেও আমি পাতলা তার বাঁকা করতে পারি ঠিক বলেছি না স্যার?
মিসির আলি সামান্য নড়ে বসলেন হ্যাঁ-না কিছু বললেন না টেবিলের উপর থেকে সিগারেট নিয়ে ঠোঁটে দিল দিয়াশলাই দিয়ে সিগারেট ধরাল সিগারেট একবারে ধরল না বেশ কয়েকটা কাঠি খরচ করতে হল একজন বয়স্ক মানুষ সামনে বসে আছে তা নিয়ে তার মধ্যে কোনো সঙ্কোচ দেখা গেল না
সিগারেট থেকে তীব্র গন্ধ আসছে গাঁজার গন্ধ মিসির আলির মন সামান্য খারাপ হল
সিগারেট শেষ করে আমি আমার ক্ষমতার অন্য একটা ভার্সান আপনাকে দেখাব আপনি মজা পাবেন
আচ্ছা
আপনার সামনে সিগারেট টানছি আপনি কিছু মনে করছেন না তো? সস্তা সিগারেট বলেই এমন কড়া গন্ধ আসছে আপনি যা ভাবছেন তা কিন্তু না গাঁজা না
মনে করছি না
এখন স্যার মোটা দেখে একটা বই আমার হাতে দিন যতটা মোটা হয় তত ভালো

ডিকশনারি দিলে চলবে?
চলবে
মনসুরের সিগারেট শেষ হয় নি সে আধা খাওয়া সিগারেট ফেলে দিয়ে বই নিয়ে বসল তার ধানমগ্ন মূর্তি দেখতে ভালো লাগছে মিসির আলি বেশ আগ্রহ নিয়ে তাকিয়ে আছেন মনসুর তার দুই হাত দিয়ে কোমর ধরে আছে একটু ঝুঁকে এসেছে বইয়ের দিকে তার কপাল আবারো ঘামছে! ঘটনা যা ঘটছে তা বিস্ময়কর বইয়ের পাতা একের পর এক উল্টে যাচ্ছে
স্যার কেমন দেখছেন?
ভালো আমি হিপনেটিজমও পারি যে কোনো মানুষের দিকে কিছুক্ষণ তাকিয়ে থেকে তাকে ঘুম পাড়িয়ে দিতে পারি
ও আচ্ছা
আজ অবশ্য পারব না আজ আমার মন ভালো নেই কোনো কিছুতেই কনসেনট্রেট করতে পারছি না মন অসম্ভব খারাপ এই মুহূর্তে আমার চেয়ে বেশি মন খারাপ মানুষ বাংলাদেশে আছে বলে মনে হয় না
মিসির আলি ঘড়ির দিকে তাকালেন ছটা দশ সন্ধ্যা হয়-হয় করছে সন্ধ্যাবেলাটা তাঁর একা থাকতেই ভালো লাগে! মানসিক ক্ষমতাওয়ালা কারো সামনে বসে থাকতে ইচ্ছা করে না মনসুর এখনো বসে কেন তিনি বুঝতে পারছেন না সে তার মেন্টাল ম্যাজিক দেখাতে চেয়েছিল দেখানো হয়েছে আরো কিছু কি বাকি আছে? নাকি সে তার ঘুম পাড়ানো ক্ষমতাও দেখাবো! যাবার আগে তাকে ঘুম পাড়িয়ে চলে যাবে সন্ধ্যাবেল তিনি চেয়ারে বাঁকা হয়ে বসে নাক ডাকিয়ে ঘুমাতে পারবেন
মনসুর আরেকটা সিগারেট ধরাল মিসির আলি লক্ষ করলেন, দিয়াশলাই জ্বালানোর সময় তার হাত সামান্য কাঁপছে! পারকিনসন্স ডিজিজ প্রাথমিক অবস্থায় এরকম হয় এই যুবকের পারকিনসন্স ডিজিজ আছে বলে মনে হচ্ছে না তা হলে আঙুল কাঁপছে কেন? মানসিক অস্থিরতা? মনের প্রবল অস্থিরতা শরীরে ছায়া ফেলে মনের প্রবল কাঁপুনি শরীরে চলে আসে
মনসুর সিগারেটে লম্বা টান দিয়ে মিসির আলির দিকে খানিকটা ঝুঁকে এসে বলল, এই জাতীয় ক্ষমতা সবচে বেশি দেখা যায় যোগী-

সন্ন্যাসীদের মধ্যে এদের অনেকেই লেভিটেশন করতে পারেন লেভিটেশন হচ্ছে শূন্যে ভাসা অসম্ভব কোনো ব্যাপার না দীর্ঘ সাধনার প্রয়োজন সাধনা এবং মনের কনসেনট্রেশন সাধনা আমি করে যাচ্ছি-সমস্যা একটাই, মনের একাগ্রতাটা আসছে না মন খুবই বিক্ষিপ্ত

ও আচ্ছা

লেভিটেশনের দিকে আমি অনেকটা এগিয়েছি! মাটি থেকে এক ইঞ্চির মতো উঠতে পারি

ও আচ্ছা

বেশিক্ষণ থাকতে পারি না পাঁচ-দশ সেকেণ্ড পারি

যুবক বিস্মিত চোখে তাকাল তার বিস্মিত হবার কারণ আছে মিসির আলি তাকিয়ে আছেন আগ্রহশূন্য চোখে তার ভাবভঙ্গিতে এটা স্পষ্ট যে-মানসিক ক্ষমতাধর যুবকটি বিদায় হলে তিনি খুশি হবেন তিনি যুবকের শূন্যে ভাসা দেখতে চান না

স্যার, আমি উঠি?

আচ্ছা

আমার মেন্টাল ম্যাজিক মনে হয় আপনার ভালো লাগে নি?

মিসির আলি জবাব দিলেন না মনসুর বলল, আমার ক্ষমতার ব্যাপারটা কেমন লেগেছে একটু কি বলবেন?

মিসির আলি বললেন, মোটামুটি লেগেছে

যুবক চাপা গলায় বলল, মানুষের মনের ক্ষমতা অনুভবের ব্যাপার মানসিক ক্ষমতার প্রত্যক্ষ প্রমাণ কখনোই পাওয়া যায় না সেই প্রমাণ আমি দেখালাম তারপরেও আপনি বলছেন মোটামুটি?

হ্যাঁ তা বলছি

আমি কি জানতে পারি এখন আপনি মোটামুটি না বলে বলবেন— চমৎকার?

মিসির আলি ছোট করে নিঃশ্বাস ফেললেন অপ্রীতিকর একটা কথা এখন তাকে বলতে হবে বলতে না পারলেই তিনি খুশি হতেন কিন্তু উপায় নেই এই যুবক অপ্রীতিকর কথা বলতে তাকে বাধ্য করছে

মানসুর

জি

তুমি যদি সত্যি তোমার মানসিক ক্ষমতার কোনো প্রমাণ দেখাতে আমি

খুশি হতাম তুমি যা দেখিয়েছ তা হচ্ছে সাধারণ ম্যাজিকের কৌশল সিগারেট টেবিলের উপর রেখেছ, তারপর মাথা নিচু করে খুব সাবধানে ফুঁ দিয়েছ তুমি যা দেখিয়েছ তা মানসিক ক্ষমতা না, ফুসফুসের ক্ষমতা

মনসুর তাকিয়ে আছে মিসির আলি লক্ষ করলেন, তার চোখ ধক করে জ্বলে উঠেই নিভে গেল মিসির আলি বললেন, আমি কি ভুল বলেছি?

না

তুমি তা হলে ওঠো

আপনার কি এখন কাজ আছে?

আমার এখন কোনো কাজ নেই কাজ না থাকলেই আমি যে লোকজনের সঙ্গে গল্প করি তা না

আপনি আমাকে বাসা থেকে বের করে দিচ্ছেন?

তা-ও না আমি খুব অদ্রভাবে বলার চেষ্টা করছি যে আমি এখন একা থাকতে চাচ্ছি

আপনার ধারণা আমি একজন ফ্রড, ভাঁওতাবাজ?

তা-ও না ম্যাজিশিয়ানরা ম্যাজিক দেখাতে গিয়ে যে ধরনের কথা বলেন তুমিও তাই বলেছ, এতে দোষ ধরার কিছু নেই

আমার কিন্তু সত্যি সত্যি মানসিক ক্ষমতা আছে আজ দেখাতে পারলাম না একদিন এসে দেখিয়ে যাব

সত্যি ক্ষমতাটা আজ দেখালে তো তোমাকে দ্বিতীয়বার দেখাতে হতো না

মনসুর চাপা গলায় বলল, সত্যি ক্ষমতা আমি কাউকে দেখাই না দেখাতে চাইলেও দেখাতে পারি না বিশেষ বিশেষ সময়ে এই ক্ষমতা আমার মধ্যে আসে যদি কখনো আসে আপনাকে দেখাব

ঠিক আছে

আপনাকে বিরক্ত করার জন্য এবং আপনার সঙ্গে যে মিথ্যা কথা বলেছি সে জন্য আমি দুঃখিত

আচ্ছা, ঠিক আছে

মোটেই ঠিক নেই সবই বেঠিক তবে আমি একদিন এসে সব ঠিক করে দিয়ে যাব

যুবক মাটিতে ফেলে দেয়া তার আধ খাওয়া সিগারেট আবার হাতে

নিয়ে ধরাল তামাকের কটু গন্ধে মাথা ধরে যাবার মতো অবস্থা হল মিসির আলি চোখ বন্ধ করে চেয়ারে গা এলিয়ে দিলেন কথাবার্তা পর্ব শেষ হয়েছে এই সিগন্যাল দেয়া হল এরপরও মানসিক ক্ষমতাসম্পন্ন যুবক নিশ্চয়ই দাড়িয়ে থাকবে না তার সামান্য চক্ষুলজ্জা থাকলে সে চলে যাবে

স্যার যাই?

মিসির আলি চোখ খুললেন না মাথা নাড়লেন মনসুর চলে যাচ্ছে, চোখ বন্ধ করেও তা বোঝা যাচ্ছে পায়ের শব্দ পাওয়া যাচ্ছে জুতার শব্দ মনসুর স্যান্ডেল পরে আসে নি, জুতা পরে এসেছে কী রকম জুতা, কালো না ব্রাউন? কত দিনের পুরোনো জুতা? জুতার ফিতাগুলো কীভাবে বেঁধেছে? জুতার ফিতা বাধা থেকে একজন মানুষের চরিত্র খানিকটা বলে দেয়া যায়! কেউ খুব শক্ত করে ফিতা বাঁধে কারো ফ্রিতা বাধায় ঢিলাঢালা ভাব থাকে মিসির আলি লক্ষ করেন নি বয়সের সঙ্গে সঙ্গে মানুষ বদলায় তিনিও সম্ভবত বদলাচ্ছেন আগের মতো খুঁটিয়ে কিছু লক্ষ করছেন না মনসুর একটা চেকশার্ট পরে এসেছে এটা মনে আছে! সাদা কাপড়ে নীল সবুজ চেক শার্টের বুক পকেটে একটা ফাউন্টেন পেন ছিল ফাউন্টেন পেনের কথা মনে আছে –কারণ আজকাল ফাউন্টেন পেন কেউ ব্যবহার করে না ফাউন্টেন পেন কেন, বিল পয়েন্ট কলামও কেউ সঙ্গে রাখে না বল পয়েন্ট কলম, যেখানে যাওয়া যাবে সেখানেই পাওয়া যাবে, কাজেই সঙ্গে রাখার দরকার কী

একটা সময় ছিল যখন কলম, ঘড়ি, চশমা এই তিনটি জিনিসকে সাজগোছের অংশ ধরা হতো ইস্ত্রি করা শার্টের পকেটে থাকবে কিলম চোখে জিরো পাওয়ারের চশমা, হাতে ঘড়ি রেডিওতে যখন খবর পাঠ করা হবে তখন চট করে হাতঘড়ির সময় মিলিয়ে নেয়াও কালচারের অঙ্গ ছিল একে বলা হতো রেডিও টাইম আজকাল কেউ বোধ হয় খবর শুনে ঘড়ির টাইম ঠিক করে না রেডিও টাইম বলেও বোধ হয় কিছু নেই রেডিওর পরে অনেক কিছু চলে এসেছে-টিভি টাইম, স্যাটেলাইট টাইম আচ্ছা মনসুরের হাতে কি ঘড়ি ছিল? মিসির আলি মনে করতে পারলেন না সম্ভবত ছিল না থাকলে চোখে পড়ত কিংবা হয়তো ছিল, তার চোখে পড়ে নি চোখে পড়ার ক্ষমতা কমে গেছে বার্ধক্য গুণনাশিনী

এই যুবকের মধ্যে বিশেষ কিছু কি আছে যা দিয়ে তাকে আলাদা করা যায়? identification Mark, পাসপোর্টে যেমন লেখা থাকে, অবশ্যই আছে থাকতে হবে! পৃথিবীর প্রতিটি মানুষই আলাদা প্রতিটি মানুষের আঙুলের ছাপ আলাদা একজন মানুষের আঙুলের ছাপ পৃথিবীর জীবিত বা মৃত কোনো মানুষের সঙ্গে মিলবে না! গায়ের গন্ধ দিয়েও মানুষকে আলাদা করা যায় প্রতিটি মানুষের গায়ের গন্ধ আলাদা কুকুর মানুষকে তার চেহারা বা কাপড়-চোপড় দিয়ে চেনে না, চেনে গায়ের গন্ধ দিয়ে

মিসির আলির চোখ ঘুমে জড়িয়ে আসছে আধ্যাত্মিক ক্ষমতাধর যুবক কি যাবার আগে তাঁকে হিপনোটাইজি করে গেছে? সন্ধ্যাকেলায় তার কখনো ঘুম আসে না আজ কেন আসছে? মিসির আলি কয়েকবারই চেষ্টা করলেন ঘুমের ঘোর থেকে উঠে আসতে পারলেন না তার চোখের পাতায় কেউ যেন অম্বাইক গাম লাগিয়ে দিয়েছে

ঘুমাচ্ছেন?

মিসির আলি চোখ মেললেন বাড়িওয়ালার ভাগ্নি তাঁর সামনে দাঁড়িয়ে আছে মেয়েটা আজ শাড়ি পরেছে শাড়িতে তাকে শুধু যে বড় লাগছে তাই না, সুন্দরও লাগছে কিছুটা সাজগোছও করেছে গোসল করে চুল বেঁধেছে চোখে কাজল দিয়েছে গলায় সোনার চেইন চিকচিক করছে দুই হাতে সোনার চুড়ি পায়ের লাল স্যান্ডেল জোড়াও মনে হয় নতুন চোখে কাজল দেয়ার জন্য হয়তো-চোখের দিকে তাকালে মায়া-মায়া ভাব হচ্ছে চোখে কাজল পরলে মায়া ভাব আসে কেন? কালো রঙের সঙ্গে কি মায়া সম্পর্কিত?

তোমার কী খবর রেবু?

জি ভালো আপনি অসময়ে চেয়ারে বসে ঘুমুচ্ছিলেন কেন? শরীর খারাপ?

ঘুমাচ্ছিলাম না চোখ বন্ধ করে শুয়ে ছিলাম

আমি কি বসবা আপনার সামনের চেয়ারটায়?

বস

আমি যে প্রায়ই এসে আপনাকে বিরক্ত করি আপনি বিরক্ত হন না তো?

না, আমি বিরক্ত হই না তা ছাড়া তুমি প্রায়ই আস না তো হঠাৎ হঠাৎ আস

মেয়েটা মাথা দুলিয়ে বলল, আমি রোজই আসি সব দিন আপনার

সঙ্গে কথা বুলি না ধারাক্ষা থেকে অ্যাবাউট টার্ন করে চলে যাই আপনার কাছে আসি না মামার কারণে আসি না বারবার আপনার এখানে আসতে দেখলে মামা হয়তো অন্য কিছু ভেবে বসবে
মিসির আলি অবাক হয়ে বললেন, কী ভাববে?
রেবু শান্ত গলায় বলল, ভাববে আপনার সঙ্গে আমার প্রেম হয়ে গেছে
রেবু চেয়ারে বসল মিসির আলি মেয়েটির কথায় হকচকিয়ে গেলেও নিজেকে সামলালেন চেয়ারে বসার ভঙ্গি খুব ভালো করে লক্ষ করলেন সব মানুষ একভাবে চেয়ারে বসে না একেকজন একেকভাবে বসে কেউ ধাপ করে বসে পড়ে কেউ বসে নরম ভঙ্গিতে যেন চেয়ারে বসছে না, কারো কোলে বসছে
রেবু বলল, আজ আমাকে খুব সুন্দর লাগছে না?
হুঁ, লাগছে
আপনার ঘরে আলো কম তো, এই জন্য ঠিকমতো দেখতে পারছেন না আজ আমাকে ফরাসাও লাগছে
ও, আচ্ছা!
আজ আমি এত সাজগোছ করেছি কেন, বলুন তো?
বুলতে পারছি না
কী আশ্চর্য, বলতে পারছেন না কেন? আমার মামার ধারণা আপনার অসম্ভব বুদ্ধি এবং আপনি সবকিছু বলতে পাবেন! মামা কী বলে জানেন? মামা বলে, আপনি যে কোনো মানুষকে পাঁচ মিনিট চোখের দেখা দেখে বলে দিতে পারেন দুদিন আগে দুপুরবেলা সে কোন তরকারি দিয়ে ভাত খেয়েছিল
মিসির আলি হেসে ফেললেন প্লেবুর মামা আজমল সাহেবের তার প্রসঙ্গে উচ্চ ধারণার কথা মিসির আলি জানেন সেই ধারণা এতটা উঁচুতে তা জানতেন না মানুষ বাড়িয়ে কথা বলতে ভালবাসে এই ভদ্রলোক অনেক বেশি ভালবাসেন
রেবু পা দোলাতে দোলাতে বলল, বলুন তো, আজ দুপুরবেলা আমি কী দিয়ে ভাত খেয়েছি?
মিসির আলি শান্ত গলায় বললেন, ইলিশ মাছ দিয়ে কচুর লতিও রান্না হয়েছিল তুমি কচুর লতি খাও নি?
রেবু হতভম্ব গলায় বলল, আশ্চর্য কী করে বললেন?
কী করে বললাম সেটা তো আমি বলব না

প্লিজ বলুন! আমি আপনার পায়ে পড়ি কথার কথা না আমি কিন্তু সত্যি আপনার পায়ে ধরব প্রশ্নের উত্তর না দেয়া পর্যন্ত ছাড়ব না আমি পাগল টাইপ মেয়ে যা বলি তা করে ফেলি

মিসির আলি সিগারেট ধরাতে ধরাতে বললেন, আজ সকালে তোমার মামা যখন বাজার করে ফিরছিলেন তখন আমি বারান্দায় বসা! তোমার মামা বললেন, বাজারে কিছু পাওয়া যাচ্ছে না মাছের মধ্যে শুধু ইলিশ আমি দেখলাম বাজারের ব্যাগে দুটা ইলিশ মাছ! আর কচুর লতি তুমি একবার বলেছিলে তুমি কচুর লতি খাও না তোমার গলা কুটকুট করে কাজেই সব মিলিয়ে-ঝিলিয়ে বলেছি আমার কোনো আধ্যাত্মিক ক্ষমতা নেই

আমি প্রায় বিশ্বাস করে ফেলেছিলাম —আপনার অনেক ক্ষমতা

মিসির আলি হাসলেন রেবু বলল, আজ আমি সাজগোছ করেছি কারণ হলআজ বিকেলে আমাকে দেখতে আসার কথা ছিল আমাকে বিয়ে দেবার খুব চেষ্টা করা হচ্ছে প্রায়ই লোকজন আমাকে দেখতে আসছে

আজ যাদের দেখতে আসার কথা ছিল তারা দেখতে আসে নি?

উঁহু! খবর পাঠিয়েছে একটা জরুরি কাজে আটকা পড়েছে বলে আসতে পারছে না, পরে এক সময় আসবে আমার ধারণা এরা আর কোনোদিনই আসবে না

এরকম ধারণা কেন?

বিয়ের কথাবার্তা হলে সবাই মেয়ে সম্পর্কে গোপনে খোঁজখবর করে এরাও আমার সম্পর্কে খোঁজ করে ভয়ঙ্কর খবরটা জেনে ফেলেছে আমার জীবনে একটা ভয়ঙ্কর খবর আছে

ভয়ঙ্কর খবরটা কী?

রেবু খুব সহজভাবে বলল, আমার যখন ষোল বছর বয়স তখন আমি পাগল হয়ে গিয়েছিলাম এক বছরের মতো পাগল ছিলাম জেনেশুনে কেউ কি আর পাগল বউ ঘরে আনবে?

এখন তো তুমি আর পাগল না?

এখনো পাগল, তবে খুব সামান্য আচ্ছা আমি উঠি, সন্ধ্যা হয়ে যাচ্ছে তো, সন্ধ্যাবেলা আপনার ঘরে বসে থাকলে মামা খুব রাগ করবে খারাপ কিছু ভাববে খুব খারাপ কিছু খুব খারাপ বলতে আমি কী বোঝাতে চাচ্ছি বুঝতে পারছেন তো? অবশ্যই বুঝতে পারছেন

আপনার যা বুদ্ধি!
আবার এস
আপনাকে বলতে হবে না   আমি আসব   আপনি তো আর জানেন না আপনি আমাকে যা করতে বলবেন আমি তাই করব   আপনি যদি আমাকে রাত্ত তিনটার সময় আসতে বলেন আমি আসব   যদিও স্থানি আপনি সেটা কখনো করবেন না
মিসির আলি হতাশ ভঙ্গিতে তাকিয়ে রইলেন   রেবু ঠিকই বলেছে তার পাগলামি পুরোপুরি সারে নি   এখনো বেশ খানিকটা আছে
রেবু বলল, আচ্ছা কিছুক্ষণ আগে একটা লোক এসেছিল   আপনার কাছে   সে কে?
তার নাম মনসুর
লোকটা অনেকক্ষণ আপনার কাছে ছিল
হুঁ
কে আপনার কাছে আসে, কখন আসে, কতক্ষণ থাকে  —সব আমি খেয়াল রাখি
ও আচ্ছা!
লোকটা কিন্তু ভালো না   আপনি ওকে আপনার কাছে আসতে নিষেধ করে দেবেন
লোকটা ভালো না বুঝলে কী করে?
সে যখন চলে যাচ্ছিল তখন আমি দোতলায় বারান্দায় দাঁড়িয়ে ছিলাম লোকটা আমার দিকে তাকাল   খুব খারাপভাবে তাকিয়েছিল   আপনি অবশ্যই তাকে এখানে আসতে নিষেধ করে দেবেন
আচ্ছা
যদি দেখি সে আবারো আপনার কাছে এসেছে তাহলে আমি কিন্তু খুব রাগ করব   আজ যাই?
আচ্ছা
আপনার জন্য কি চা বানিয়ে ফ্লাঙ্কে করে পাঠিয়ে দেব?
না, দরকার নেই
অবশ্যই দরকার আছে   সন্ধ্যাবেলা মানুষের চা খেতে ইচ্ছা করে না! আমি চা পাঠিয়ে দেব   ঘরে যদি কোনো খাবার থাকে তাও পাঠাব মনে হয় নেই   মামাদের বাসায় বিকেলে নাশতা খাবার চল নেই   সন্ধ্যা মিলাতে না মিলাত্রে সবাই চা খেয়ে ফেলে   যাই হোক, আমি আপনার

জন্য চা পাঠাচ্ছি
আচ্ছা ঠিক আছে
সুগার পটে আলাদা করে চিনি দিয়ে দেব কষ্ট করে নিজে মিশিয়ে নেবেন পারবেন না?
পারব
রেবু চলে গেল মিসির আলি মনে মনে হাসলেন চা পাঠানের কথা, নাশতা পাঠানোর কথা এই মেয়ে আগে অনেকবার বলেছে চা-নাশতা কখনো আসে নি আজো আসবে না
মেয়েটি সম্পর্কে মিসির আলি তেমন কিছু জানেন না সে চাঁদপুরে থাকে ইন্টারমিডিয়েট পরীক্ষা দিয়ে মামার কাছে বেড়াতে এসেছে মামা মেয়েটির বিয়ে দেবার চেষ্টা করছেন রেবু সম্পর্কে এইটুকু তথ্য তাঁর কাছে আছে আজ তার সঙ্গে যুক্ত হয়েছে আরেকটি তথ্য ষোল বছর বয়সে মেয়েটি পাগল হয়ে গিয়েছিল খুবই ভয়াবহ তথ্য ভয়াবহ কারণ পাগলামিকে এক ধরনের অসুখ বলা হলেও এই অসুখের জাত আলাদা এই অসুখ মানুষের কনসেন্সকে আক্রমণ করে কনসেন্স হচ্ছে মানুষের অস্তিত্ব যে অসুখ অস্তিত্বের শিকড় ধরে টান দেয় সেই অসুখ অসুখ না, অন্য কিছু
সন্ধ্যা হয়ে আসছে মিসির আলি চেয়ারে বসে আছেন তার মধ্যে এক ধরনের অস্থিরতা যেন কোনো একটা জটিল হিসেব মিলছে না
জটিল হিসেবের ব্যাপারটা আসছে কেন তাও বুঝতে পারছেন না
আজ সারা দিন তিনজন মানুষের সঙ্গে কথা হয়েছে-রেবুর মামা, মনসুর এবং বেবু এরা এমন কিছু কি করেছে যা তিনি সারা দিন ধরতে পারেন নি –তার অবচেতন মন ধরে ফেলেছে এবং অবচেতন মন চেতন মনের কাছে একটু পরপর খবর পাঠাচ্ছে অবচেতন মন খবর পাঠায় নানা ধরনের প্রতীকের মাধ্যমে, ধাঁধার মাধ্যমে সেই সব প্রতীক এবং রিডলস ডিকোড করার দায়িত্ব চেতন মনের চেতন মন তা করতে পারছে না
আচ্ছা, এক এক করে ধরা যাক প্রথমে রেবুর মামা-আজমল সাহেব
আজমল হোসেন
বয়স চল্লিশ থেকে পঞ্চাশ রোগী! সামান্য ইস্পানির মতো আছে জর্দা দিয়ে প্রচুর পান খান! ব্যবসায়ী মানুষ বাড়ি ভাড়া দেন কর্ম টাইপ!

সারা দিন কাজ করেন রাত দশটার মধ্যে শুয়ে পড়েন ব্যবসায়ীদের কখনো সুনিদ্রা হয় না তার হয় মোটামুটি রুটিনে বাধা জীবন সপ্তাহে তিন দিন বাজার করেন বুধ, শুক্র, রবি রবিবারে আমিন বাজার থেকে গরুর মাংস কেনেন বৃহস্পতিবার রাতটা ধর্ম-কর্মের জন্য আলাদা করা সেদিন সন্ধ্যায় কাকরাইল মসজিদে যান মাগরেবের নামাজ পড়তে নামাজ শেষ করে বাসায় ফিরে এসে স্ট্রর স্বাড়ির ছাদের ঘরে জিকির করেন মিসির আলি এক বছর হল এ বাড়িতে সাবলেট থাকেন এক বছর রুটিনের ব্যতিক্রম হতে দেখেন নি

মনসুর নামে যুবকটির কথা ভাবা যাক মনসুর কি তার আসল নাম? কেন জানি মনে হয় মনসুর তার আসল নাম না কেন জানি মনে হচ্ছে আবার কী? অকারণে মানুষের কিছু মনে হয় না প্রতিটি মনে হবার পেছনে কোনো না কোনো কারণ থাকতে হবে মনসুর যুবকটির আসল নাম না এটা মনে হবার কারণ কী? মনসুর শব্দটা সে অদ্ভুত ভালো উচ্চারণ করছে এইটা কি কারণ? সেই দুই সিলেবলেই বলে মন সুর মনসুর যদি যুবকটির নাম হতো তা হলে সে এক সিলেবলেই উচ্চারণ করত শব্দটির সঙ্গে সে খুব পরিচিত নয় বলেই…

যুক্তিটা মিসির আলির পছন্দ হচ্ছে না ভাসা ভাসা যুক্তি মনে হচ্ছে তিনি জলের উপর ওড়াউড়ি করছেন জল স্পর্শ করতে পারছেন না

# ০২. বাইরে ঝুম ঝুম বৃষ্টি হচ্ছে

রাত দশটা

বাইরে ঝুম ঝুম বৃষ্টি হচ্ছে মিসির আলি বাড়ির যে অংশে থাকেন তার বারান্দায় টিনের চালা বৃষ্টির শব্দ সেই কারণেই স্পষ্ট বাড়ির সঙ্গে কোনো বড় গাছ থাকলে গাছের পাতায় বৃষ্টি হতো গাছের পাতায় পড়া বৃষ্টির শব্দও অদ্ভূত হয় কিছুক্ষণ শুনলে নেশা ধরে যায়

বৃষ্টির সঙ্গে বাতাস হচ্ছে বেশ ভালো বাতাস বাতাসের জন্য বৃষ্টি

পড়ার একটানা শব্দে হেরফের হচ্ছে কখনো বাড়ছে, কখনো হঠাৎ করে মিলিয়ে যাচ্ছে মনে হচ্ছে কনসার্ট শুনছেন

দুবার ইলেকট্রিসিটি যাই যাই করেও যায় নি এখন তৃতীয় বারের মতো যাই যাই করছে ভোল্টেজ নেমে গেছে! একশ পাওয়ারের বালু থেকে দশ পাওয়ারের মতো আলো আসছে মিসির আলি তাকিয়ে আছেন বাম্বের দিকে বাতাসের সঙ্গে বৃষ্টির শব্দ যেমন ওঠা-নমা করছে, বাম্বের আলোও ওঠা-নামা করছে বালের কাছেই পেটমোটা একটা টিকটিকি সে শিকার ধরার চেষ্টা করছে! বাল্লের আলোর ওঠা-নামার কারণে তার মনে হয় বেশ অসুবিধা হচ্ছে সে ঠিকমতো নিশানা করতে পারছে না শিকার আটকাতে পারছে না নিম্নশ্রেণীর কীটপতঙ্গরা ব্রাণনির্ভর জীবনযাপন করে আলোর ওঠা-নমায় টিকটিকির অসুবিধা হবে কেন? সে ভরসা করবে তার ঘ্রাণশক্তির উপর মিসির আলি বালু থেকে তার দৃষ্টি পুরোপুরি টিকটিকিটার উপর নিয়ে এলেন বেশ উত্তেজনাময় দৃশ্য টিকটিকিটা পোকা নিয়ে খেলছে না পোকা টিকটিকি নিয়ে খেলছে ঠিক বোঝা যাচ্ছে না পোকাটা উড়তে পারে তার উচিত উড়ে গিয়ে নিরাপদ কোনো জায়গায় গিয়ে বসা সে তা করছে না আলোর পাশেই ওড়াউড়ি করছে সে কি জানে আলোর প্রতি এই তীব্র আকর্ষণের কারণেই তার মৃত্যু হবে! মৃত্যু নিশ্চিত জেনেও আলোর মায়া সে ত্যাগ করতে পারছে না

মানুষ কীটপতঙ্গ নয় বলেই তার চিন্তাভাবনা অন্য রকম মৃত্যু নিশ্চিত জেনেও সে অন্ধকারের মায়া ত্যাগ করতে পারে মা মানুষ কি ভালবাসে অন্ধকার কীটপতঙ্গ আলো ভালবাসে

মিসির আলির ভুরু কুঞ্চিত হল তাঁর হঠাৎ করে কেন যেন মনে হল মানুষ অন্ধকার ভালবাসে মানুষ আলোর সন্তান সে সব সময় আলো ভালবেসেছে অন্ধকার ভালবেসেছে এমন মানুষের সংখ্যা অতি নগণ্য বাল্বের পাশে পোকাটাকে আর দেখা যাচ্ছে না খাদক জয়লাভ করেছে খাদ্য পরাজিত মিসির আলি চিন্তিত বোধ করছেন এরকম বৃষ্টি আরো ঘণ্টাখানেক হলে ঘরে পানি ঢুকে যাবে নর্দমার দুর্গন্ধ পানি একসময় নেমে যাবে কিন্তু গন্ধ থেকে যাবে

দরজায় খটখট শব্দ হচ্ছে মিসির আলি কে? বলে চিৎকার দিলেন না কারণ দরজা কে খটখট করছে তিনি জানেন বাড়িওয়ালা! এই ভদ্রলোক কড়া নাড়েন না-কড় ধরে হ্যাচক টান দেন কড়া খুলে

আনতে চান হ্যাচকা টান দিয়ে কড়া নাড়তে তিনি আগে কাউকে দেখেন নি
মিসির আলি দরজা খুলে বিস্মিত হয়ে বললেন, কী ব্যাপার?
আজমল সাহেবব মাথায় ছাতা ধরে দাঁড়িয়ে আছেন তিনি বিরক্ত গলায় বললেন, আপনার টেলিফোন খুব নাকি জরুরি আসুন তো
মিসির আলি বিস্মিত হলেন বাড়িওয়ালার টেলিফোন নাম্বার তিনি কাউকে দেন নি তিনি নিজেই জানেন না, কাজেই নাম্বার অন্যকে দেয়ার প্রশ্ন আসে না জরুরি টেলিফোন মানে অসুখবিসুখ মিসির আলির পরিচিত এমন কেউ নেই যার অসুখে জরুরি ভিত্তিতে তার খোঁজ পড়বে
আজমল সাহেব বললেন, দেরি করছেন কেন, চলুন
মিসির আলি বললেন, টেলিফোন ধরতে ইচ্ছা করছে না তাদের বলুন আমি শুয়ে পড়েছি মিথ্যা বলা হবে না কারণ, আমি শুয়ে ছিলাম
খুবই জরুরি কল জরুরি না হলে ঝড়বৃষ্টির রাতে কেউ কল করে?
মিসির আলি অনিচ্ছার সঙ্গে পাঞ্জাবি পায়ে দিলেন তখনই ইলেকট্রিসিটি চলে গেল পাঞ্জাবি উল্টা হয়েছে পকেট ভেতরের দিকে চলে গেছে পাঞ্জাবি ঠিক করতে ইচ্ছা হচ্ছে না আজমল সাহেব সাবধানী মানুষ ইলেকট্রিসিটি থাকা সত্ত্বেও তিন ব্যাটারির একটা টর্চ সাথে নিয়ে এসেছেন টর্চটা এখন কাজে আসছে
আঞ্জামাল সাহেব বললেন, দরজায় তালা না দিয়েই রওনা হচ্ছেন তালা দিন
এখন তালা খুঁজে পাব না
টার্চটা নিয়ে খুঁজে বের করুন ঘর খোলা রেখে যাবেন নাকি?
অসুবিধা নেই
অবশ্যই অসুবিধা আছে আমি প্রায়ই লক্ষ করেছি দরজায় তালা না দিয়ে আপনি বাইরে যান এটা ঠিক না পাঞ্জাবিও দেখি উল্টা পরেছেন পাঞ্জাবি ঠিক করে পরুন মেয়েরা উন্টা শাড়ি পরলে নতুন শাড়ি পায় ছেলেরা উল্টা কাপড় পরলে অসুখে পড়ে এটা পরীক্ষিত সত্য
আজমল সাহেবের বসার ঘরে টেলিফোন সেখানেই বাড়ির মেয়েরা ভিসিআরো ছুবি দেখছে ইলেকট্রিসিটি নেই এদের জেনারেটরও নেই তারপরেও টিভিভিসিআর চলছে কী করে! দর্শকরা মিসির

আলির দিকে তাকাল তিনি সংকুচিত বোধ করলেন অকারণে এতগুলো মানুষের বিরক্তি তৈরি করা টেলিফোন না ধরলেই হতো! টেলিফোন নিয়ে যে দূরে চলে যাবেন সে উপায় নেই কথাবার্তা ভিসিআরের দর্শকদের সামনেই বলতে হবে
হ্যালো
মিসির আলি সাহেব কথা বলছেন?
জি
আমাকে চিনতে পারছেন?
জি না
গলার স্বরটি কি চেনা মনে হচ্ছে না?
আমি টেলিফোনে গলার স্বর চিনতে পারি না
আপনাদের দিকে কি বৃষ্টি হচ্ছে?
হুঁ হচ্ছে
ক্যাটস অ্যান্ড ডগস, মুষলধারে?
হ্যাঁ, মুষলধারে
আপনাদের ওদিকে ইলেকট্রিসিটি চলে গেছে না আছে?
মিসির আলি জবাব দিলেন না টেলিফোনে একজন পুরুষ কথা বলছে সে তার গলার স্বর বদলানোর চেষ্টা করছে গলা ভূগরী করে কথা বলছে এটা কোনো জরুরি কল না লুইসেন্স কল মানুষকে বিরক্ত করে আনন্দ পাওয়ার জন্য এ ধরনের টেলিফোন করা হয় টেলিফোনের এক পর্যায়ে ভয় দেখানোর চেষ্টা থাকে
মিসির আলি সাহেব?
জি
আমি আপনার খুবই পরিচিত একজন
ভালো
আপনি কি আমার উপর বিরক্ত হচ্ছেন?
বিরক্ত হচ্ছি আপনি অকারণে কথা বলে যাচ্ছেন মূল কথাটা বলুন
মূল কথা অবশ্যই বলব কথাটা ভয়াবহ বলে সামান্য সময় নিচ্ছি
আচ্ছা আপনি কি অপরিচিত মানুষের কথা বিশ্বাস করেন?
কী বলতে চাচ্ছেন বলুন আমি টেলিফোন রেখে দেব
আমি টেলিফোন করেছি আপনাকে সাবধান করার জন্য আপনি একটা ভয়ঙ্কর বাড়িতে বাস করছেন

ও আচ্ছা
রেবু নামের একটা মেয়ের সঙ্গে আপনার পরিচয় হয়েছে না? অল্পবয়সী মেয়ে তার মামার বাসায় থাকতে এসেছে এই মেয়ে একটা ভয়ঙ্কর মেয়ে
কোন অর্থে?
সর্বঅর্থে মেয়েটা খুনি
ও
আপনি আমার কথা বিশ্বাস করছেন না?
মিসির আলি বললেন, আপনার কথা কি শেষ হয়েছে?
প্রায় শেষ মেয়েটা তার স্বামীকে আর তিন মাস বয়সী মেয়েকে খুন করেছে পুলিশি মামলা হয় অবশ্য মেয়েটা ছাড়া পায় মেয়েটা তার মাকেও খুন করেছে এখন যে বাড়িতে আছে সে বাড়ির কেউ না কেউ অবশ্যই খুন হবে কিন্তু কেউ কিছু ধরতে পারবে না আপনি এসব বিষয় নিয়ে কাজ করেন আপনাকে এই কারণেই জানালাম
আচ্ছা
মেয়েটি যে তার স্বামী-সন্তানকে খুন করেছে সেটি নিয়ে কাগজে নিউজ হয়েছিল তার কাটিং আমি পোষ্ট করে আপনার ঠিকানায় পাঠিয়েছি দু-একদিনের মধ্যে পাবেন স্যার, আমার কথা কি আপনার কাছে মিথ্যা বলে মনে হচ্ছে?
মানুষের কথা আমি চট করে বিশ্বাস করি না আবার অবিশ্বাসও করি না
স্যার, আপনি কি আমাকে এখনো চিনতে পারেন নি?
চিনতে পেরেছি তুমি মনসুর
জি কে খুন হবে বলব স্যার?
মিসির আলি রিসিভার নামিয়ে রাখলেন ভিসিআর দর্শকদের মধ্যে রেবু বসে আছে সে তাকিয়ে আছে মিসির আলির দিকে মিসির আলির চোখে চোখ পড়তেই সে চোখ ফিরিয়ে নিল মেয়েটি তাকে চিনতে না পারার ভঙ্গি করছে কিংবা এও হতে পারে খুব ভালো কোনো ছবি চলছে মেয়েটা ছবি থেকে চোখ সরাতে পারছে না তার সমস্ত মনোযোগ টিভি পর্দায় মানুষ একসঙ্গে দুজায়গায় মনোযোগ দিতে পারে না মেয়েটিকে ভয়াবহ খুনি বলে মনে হচ্ছে না সহজ-সরল মুখ যে ভঙ্গিতে বসে আছে তার মধ্যেও আরামদায়ক আলস্য

আছে
মিসির আলি উঠে দাঁড়ালেন আজমল সাহেব বললেন, চা খেয়ে যান চা দিতে বলেছি রাতের খানা কি হয়েছে?
জি হয়েছে
নিজেই রেঁধেছেন?
জি
আপনার জন্য একটা কাজের মেয়ে আনতে বলেছি ময়মনসিংহের দিকে আমার কর্মচারীরা যায় ওদের বলেছি একজন আনতে ময়মনসিংহের কাজের মেয়ে ভালো হয়
তাই নাকি?
জি একেকটার জন্য একেক জায়গা মাটিকাটা লেবারের জন্য ভালো ফরিদপুর অফিসের পিয়ান-দারোয়ানের জন্য রংপুর আর কাজের মেয়ের জন্য ময়মনসিংহ
আমি এইভাবে কখনো বিবেচনা করি মা
টেলিফোনে কোনো দুঃসংবাদ পেয়েছেন নাকি?
জি না
যেভাবে আপনাকে চেয়েছিল, ভাবলাম দুঃসংবাদ
মিসির আলি চা খেলেন পান খেলেন পানে প্রচুর জুর্দা ছিল বলে মাথা ঘুরতে লাগল তিনি উঠে দাঁড়িয়ে বললেন, ভাই সাহেব আজ যাই
আজমল সাহেব বললেন, যাই-যাই করছেন কেন? ইলেকট্রিসিটি আসুক তারপর যাবেন! বসেন ছবি দেখেন নতুন ইউপিএস লাগিয়েছি কারেন্ট চলে গেলে দুইতিন ঘণ্টা টিভি চলে, ফ্যান ঘোরে সায়েন্স ধাই—ধাই করে কোথায় যে চলে যাচ্ছে! পয়সা খরচ করে ইউপিএস লাগিয়ে ভালো করেছি না?
জি, ভালো
পয়সা থাকলে সবই করা যায় আমার এক বন্ধু গাজীপুর জঙ্গলে বাড়ি বানিয়েছে সেখানেও সে সোলার এনার্জির ব্যবস্থা করেছে সূর্যের আলো থেকে সোলার প্যানেল দিয়ে ইলেকট্রিসিটি
তাই নাকি?
আপনাকে একদিন নিয়ে যাব, অবশ্য আপনাকে কোথাও যেতে দেখি না যখনই দেখি-হাতে বই! এত পড়লে চোখের তো বারোটা বেজে

যাবে চোখের ক্ষতি যখন হয়েছে, আরেকটু হোক আসুন ছবি দেখি মাঝখান থেকে দেখলে কি ভালো লাগবে?
হিন্দি ছবি যে কোনো জায়গা থেকে দেখা যায় হিন্দি ছবির আগা-মাথা বলে কিছু নেই
মিসির আলিকে ছবি দেখতে হল মনে হচ্ছে ভ্রাতৃপ্রেম বিষয়ক কাহিনী দুই ভাইয়ের একজন পুলিশ অফিসার, অন্যজন দুর্ধর্ষ খুনি তবে খুনি হলেও সে সমাজসেবক দুষ্ট লোকের যম পুলিশ তাই ধরতে চেষ্টা করছে দুর্ধর্ষ ভাইকে এদিকে আবার একই মেয়ে দুই ভাইকে ভালবাসে কাউকে বেশি বা কাউকে কম না দুজনকেই সমান সমান দুজনকেই সে বিয়ে করতে চায়
আজমল সাহেব বললেন, গল্পটা কোনো সমস্যাই না দুই ভাইয়ের একজন মারা যাবে যে বেঁচে থাকবে মেয়েটার বিয়ে হবে তার সঙ্গে সবই ফর্মুলা
মিসির আলি এখন আগ্রহ নিয়েই ছবি দেখছেন-ফর্মুলা ব্যাপারটা সত্যি কি না জানতে চান সবই ফর্মুলা এই বাক্যটি তাঁর পছন্দ হয়েছে আসলে তো সবই ফর্মুলা পৃথিবী ফর্মুলা মতো তার উপর ঘুরছে ফর্মুলা মতোই আসছে শীত গ্রীষ্ম বর্ষা হেমন্ত তরুণ-তরুণী বিয়ে করছে ফর্মুলা মতো তাদের ঘরে সন্তান আসছে সবই ফর্মুলা
মিসির আলি সাহেব
জি
আপনার ঘরে তো টিভি-ভিসিআর কিছুই নাই ছবি যখন দেখতে ইচ্ছা করবে চলে আসবেন
জি আচ্ছা
আপনাকে আমি পরিবারের একজন বলে মনে করি আপনি একা একা থাকেন, খুবই মায়া লাগে
মিসির আলি ছবির দিকে মন দিতে পারছেন না বাড়িওয়ালা ক্রমাগত কথা বলে যাচ্ছেন তবে এ বাড়ির অন্যদের তাতে অসুবিধা হচ্ছে না তারা আজমল সাহেবের ধারাবাহিক কথা বলার মধ্যেও ছবি দেখতে অভ্যস্ত
মিসির আলি সাহেব!
জি
বিয়ে-শাদির কথা কি কিছু ভাবছেন? পুরুষ মানুষ যে কোনো বয়সে

বিবাহ করতে পারে হাসান-হোসেনকে মোরল যে ইয়াজিদ তার পিতা আশি বছর বয়সে বিবাহ করেছিলেন বিষাদসিন্ধুতে পড়েছি মারাত্মক বই বিষাদসিন্ধু পড়েছেন?
জি
কত বার পড়েছেন?
একবারই পড়েছি
আমি সময় পেলেই পড়ি প্রথম পড়েছিলাম অষ্টম শ্রেণীর ছাত্র থাকার সময়, শেষ পড়েছি গত রমজানে নোবেল প্রাইজ পাওয়ার মতো বই ঠিক কি না বলুন তো?
মিসির আলি কিছু বলার আগেই রেবু বলল, মামা চুপ করে তো তোমার কথার যন্ত্রণায় উনি ছবিটা ঠিকমতো দেখতে পারছেন না মানুষ এত কথা বলতে পারে, উফ
ভাগ্নির কথায় আজমল সাহেব রাগ করলেন না বরং খুশি খুশি গলায় বললেন, রেবু, ইয়াজিদের বাবার নাম তোর মনে আছে? তুই তো বিষাদসিন্ধু পড়েছিস
ইয়াজিদের বাবার নাম মোয়াবিয়া
ও আচ্ছা মোয়াবিয়া, এখন মনে পড়েছে
মামা চুপ করে থাক ছবি এখন শেষের দিকে চলে এসেছে হাই টেনশন
আজমল সাহেব চুপ করলেন মিসির আলি গভীর মনোযোগে ছবি দেখছেন আজমল সাহেবের কথাই সত্যি হয়েছে খুনি-ভাই পুলিশ-ভাইয়ের হাতে মারা গিয়েছে শেষ দৃশ্যে পুলিশ-ভাইয়ের সঙ্গে মেয়েটির বিবাহ বিয়ের পর স্বামী-স্ত্রী খুনি-ভাইয়ের বিশাল একটা অয়েল পেইনটিংয়ের সামনে দাঁড়িয়েছে দুজনের চোখেই পানি বিস্ময়কর ব্যাপার হচ্ছে অয়েল পেইনটিংয়ের চোখেও অশ্রু টলমল করছে
দর্শকদের মধ্যে রেবুর চোখেও পানি শুধু আজমল সাহেবের মুখভর্তি হাসি তিনি মিসির আলির দিকে ঝুঁকে এসে বললেন, বলেছিলাম না ফর্মুলা মতো কাহিনী শেষ হবে!
মিসির আলি বললেন, তাই দেখলাম আজ উঠি
ছাতা নিয়ে যান বাইরে এখনো বৃষ্টি হচ্ছে
মিসির আলি ছাতা হাতে নিলেন আজমল সাহেব বললেন, কাজের

ছেলেটাকে পাঠাচ্ছি তার হাতে ছাতাটা দিয়ে দেবেন আপনি যে মানুষ, দেখা যাবে ঘরের বাইরে ছাতা রেখে ঘরে ঢুকে দরজা বন্ধ করে দিলেন ভালো কথা, আগামী বিষ্যুদবার রাতটা ফ্রি রাখবেন আমার পীর ভাই আসবেন হালকা-জিকির হবে দেয়া করা হবে পীর ভাই কোরানে হাফেজ তাঁর ক্ষমতা মারাত্মক

কী ক্ষমতা?

বাতেনি ক্ষমতা এইসব আপনারা বুঝবেন না সায়েন্স দিয়ে এই জিনিস বোঝা যায় না পীর ভাইকে আমি আপনার সঙ্গে পরিচয় কবিয়ে দিব ঠিক আছে?

মিসির আলি নিজের ঘরে ঢোকার সঙ্গে সঙ্গে তিনটা ঘটনা ঘটল বৃষ্টি থেমে গেল, ইলেকট্রিসিটি চলে এল এবং মিসির আলির ভয় করতে লাগল তাঁর মনে হল, কেউ একজন বাড়িতে হাঁটাইটি করছে এরকম মনে করার কোনোই কারণ নেই যদি ঘর অন্ধকার থাকত তা হলে ভয় পাওয়ার ব্যাপারটার ব্যাখ্যা দাঁড় করানো যেত ঘরে আলো আছে! মিসির আলি যে দুর্বল মনের মানুষ তাও না অশরীরী কোনো কিছুতেই তাঁর বিশ্বাস নেই তা হলে ভয়টা তিনি পাচ্ছেন কেন?

রান্নাঘরে খুঁটিখাট খুঁটিখাট শব্দ হচ্ছে কেউ কি আছে রান্নাঘরে? রান্নাঘরে বাতি জ্বলছে না অশরীরী কেউ অন্ধকারে রান্নাবান্না করছে নাকি? মিসির আলি রান্নাঘরে ঢুকলেন বাতি জ্বালালেন কেউ নেই তিনি বাতি জ্বালিয়ে রেখেই শোবার ঘরে ঢুকলেন মনে হচ্ছে আজ রাতে ঘুম আসবে না ঘুম যখন আসবেই না শুধু শুধু বিছানায় গড়াগড়ি করার কোনো অর্থ হয় না তার চেয়ে বিছানায় পা তুলে বসে জটিল কোনো বিষয় নিয়ে চিন্তা করা যায়

চিন্তা করার মতো জটিল বিষয় এই মুহূর্তে তার কাছে আছে একটু আগে যে ছবিটা দেখেছেন সেই ছবির একটা বিষয়ে বড় ধরনের খটকা তাঁর মনে তৈরি হয়েছে ছবির গুণ্ডা-ভাইট যখন গুলি খেল তখন তিনি দেখেছেন গুণ্ডাটার হাওয়াই শার্টের তিন নম্বর বোতামটা নেই অথচ গুণ্ডাটা যখন তার প্রেমিকার কোলে মাথা রেখে মারা যাচ্ছে তখন দেখা গেল তিন নাম্বার বোতামটা ঠিকই আছে এটা কী করে সম্ভব? গুলি খাওয়া গুণ্ডাটার সেবা না করে প্রেমিকা মেয়েটি কি শার্টের বোতাম লাগিয়েছে? খুবই অবিশ্বাস্য ব্যাপার তবে যদি এমন কোনো লোকজ বিশ্বাস থাকে যে মৃত্যুপথযাত্রীর শার্টের বোতাম না থাকা অলক্ষণ, তা

হলে একটা ব্যাখ্যা দাঁড় করা যায় মেয়েটা অলক্ষণের কথা বিবেচনা করে কোনো এক ফাঁকে শার্টে বোতাম লাগিয়েছে মৃত্যুপথযাত্রীদের নিয়ে অনেক কুসংস্কার কাজ করে যেমন মৃত্যুপথযাত্রীর ঘরে কোনো পাখি ঢুকে পড়া বিরাট অলক্ষণ গ্লাস থেকে পানি পড়ে যাওয়া অলক্ষণ জুতা বা স্যান্ডেল উল্টে যাওযা গুপ্তফণ শার্টের বোতাম না থাকাও হয়তো অলক্ষণ

মিসির আলি গভীর চিন্তায় মগ্ন হলেন

# ০৩. মেয়ের নাম আঁখিতারা

মেয়ের নাম আঁখিতারা

নেত্রকোনার অতি অজপাড়াগাঁর মেয়ের জন্য খুবই আধুনিক নাম বয়স দশ থেকে এগারো শশকের মতো ভীত চোখ মিসির আলি ছোট্ট করে নিশ্বাস ফেললেন তার কাছে মনে হলো মেয়েটি রবীন্দ্রনাথের 'পোস্টমাস্টার'-এর মেয়েটির চেয়েও অসহায় 'পোস্টমাস্টার'-এর মেয়ে ছিল নিজের গ্রামে এই মেয়েটি হঠাৎ উঠে এসেছে অতি আধুনিক এক শহরে আজমল সাহেব মিসির মেয়েটির ভয় কাটানো দরকার এমন কি তাকে বলা দরকার যা শোনামাত্র তার ভয় কেটে যায় এই ঘর তার নিজের ঘর বলে মনে হতে থাকে মিসির আলি মেয়েটির দিকে তাকিয়ে বললেন, ভয় লাগছে গো মা?

মেয়েটি সামান্য চমকাল মিসির আলি তার চোখ দেখেই বুঝলেন মেয়েটির প্রাথমিক ভয় কেটে গেছে মিসির আলি বললেন, আঁখিতারা, শোনো, তোমার যখনই দেশের বাড়িতে চলে যেতে ইচ্ছা করবে আমি তখনই তোমাকে পাঠিয়ে দেব এখন কি তোমার বাবা-মার কাছে চলে যেতে ইচ্ছা করছে?

আঁখিতারা হ্যাঁ-সূচক মাথা নাড়ল

মিসির আলি বললেন, আচ্ছা, আজ সন্ধ্যার মধ্যে তোমাকে দেশে পাঠিয়ে দেব আজমল সাহেবকে বলে এর মধ্যে একজন কাউকে জোগাড় করব যে তোমাকে দেশের বাড়িতে দিয়ে আসবে কেউ মনে কষ্ট নিয়ে আমার সামনে হাঁটাহাঁটি করলে আমার ভালো লাগে না আঁখিতারা, তুমি কি ডাল-ভাত এইসব রাধতে পারো?

পারি

আমার খুবই ক্ষিদে লেগেছে গ্যাসের চুলা কীভাবে ধরায় তোমাকে দেখিয়ে দেই তুমি আমাদের দু'জনের জন্য ডাল-ভাত রান্না করে ফেলো

আঁখিতারা হ্যাসূচক ভঙ্গিতে ঘাড় কাত করল

ডিম রান্না করতে পারে?

পারি

একসেলেন্ট, ঘরে ডিম আছে ডিমের ঝোল রান্না করো আজ সকাল থেকে কেন জানি ডিমের ঝোল খেতে ইচ্ছা করছে

মেয়েটি তার ছোট্ট পুটলি এক পাশে রেখে রান্না শুরু করল মিসির আলি লক্ষ্য করলেন মেয়েটির চোখ চাপা আগ্রহে চকচক করছে তার মুখ থেকে শঙ্কার ভাব অনেকটাই চলে গেছে বেচারির বোধহয় খুব ক্ষিদে লেগেছে রান্নার আগ্রহটা সেই কারণে

দুপুরে মিসির আলি তাকে নিয়ে খেতে বসলেন বেগুন দিয়ে ডিমের ঝোল রান্না হয়েছে তরকারির রঙ দেখে মনে হচ্ছে খেতে ভালো হয়েছে আঁখিতারা একটা মাত্র ডিম রান্না করেছে মিসির আলি বললেন, ডিম একটা কেন?

আঁখিতারা ভয়ে ভয়ে বলল, আপনার জন্য রানছি

তুমি ডিম খাও না?

আঁখিতারা নিচু গলায় বলল, খাই

মিসির আলি ডিমটা সমান করে দু'ভাগ করে একটি ভাগ মেয়েটির থালায় তুলে দিলেন এবং গভীর বেদনায় লক্ষ করলেন মেয়েটির চোখে পানি এসে গেছে বোধ হয় বেচারীকে কেউ কোনোদিন আদর করে পাতে কিছু তুলে দেয়নি

আঁখিতারা, তোমার রান্না খুব ভালো হয়েছে তুমি আরাম করে খাও খেয়ে বিশ্রাম করো সন্ধ্যাবেলা আমি তোমাকে তোমার দেশে পাঠিয়ে দেব মেয়েটি হ্যাঁ-সূচক মাথা নাড়ল

দুপুরের খাবারের পর কিছুক্ষণ বিছানায় শুয়ে থাকা মিসির আলির অনেক দিনের অভ্যাস আগে ঘুমাতেন না ইদানীং ঘুম এসে যায় ঘুম ভাঙার পর খুবই অস্বস্তি লাগে কিছুদিন থেকে তিনি চেষ্টা করছেন দুপুরে না ঘুমাতে এই সময় জটিল ধরনের কিছু বই নিয়ে বসেন বইয়ের জটিলতার ভেতর একবার ঢুকে পড়লে ঘুম কেটে যায় ঘুম কাটানোর ওষুধ হিসেবে সায়েন্স অ্যান্ড প্যারাডক্স বইটা খুব কাজ করছে আজও তাই করেছেন তবে আজ সায়েন্স অ্যান্ড প্যারাডক্স বইটির সঙ্গে কুরিয়ার সার্ভিসে আসা মফস্বলের একটা পত্রিকাও আছে প্রেরকের নাম–মনসুর মেন্টাল ম্যাজিকের যুবক মিসির আলি ঠিক করেছেন বিজ্ঞানের বই পড়ার পর ঘুম যখন পুরোপুরি কাটবে তখন পত্রিকা নেড়েচেড়ে দেখবেন

আপনার মাথায় তেল দিয়া দিব?

মিসির আলি ঘাড় ঘুরিয়ে তাকালেন আঁখিতারা সঙ্কুচির ভঙ্গিতে দাঁড়িয়ে আছে তিনি বললেন, লাগবে না আমি মাথায় তেল দেই না

আঁখিতারা বলল, আমি যাব না আমি আপনার সাথে থাকব

আচ্ছা, ঠিক আছে

আমি কোন ঘরে থাকিব?

মিসির আলি আঙুল দিয়ে ঘর দেখিয়ে দিলেন আঁখিতারা বলল, আপনারে আমি কী ডাকব?

তোমার যা ডাকতে ইচ্ছা করে ডাকবে কোনো অসুবিধা নেই

বড় বাবা ডাকি? এত কিছু থাকতে বড় বাবা ডাকতে চাও কেন?

মেয়েটা জবাব দিল না পায়ের বুড়ো আঙুল দিয়ে মেঝেতে নকশা করতে লাগল মিসির আলি বললেন, বড় বাবা ডাকটা খারাপ না; ডাকো, বড় বাবা ডাকো

আঁখিতারা সামনে থেকে চলে গেল মিসির আলি কুরিয়ার সার্ভিসে আসা প্যাকেট খুললেন মফস্বল পত্রিকা পত্রিকার নাম সোনার বাংলা প্রথম পৃষ্ঠাতেই লেখা অনিয়মিত পাক্ষিক পত্রিকার মালিকই যেখানে ঘোষণা করেন অনিয়মিত তখন বোঝা যায় এই পাক্ষিক হঠাৎ হঠাৎ বের হয় ছয় পাতার পত্রিকার তিন পাতাই সাহিত্যে নিবেদন কবিতা, গল্প, রম্যরচনা এক পাতা সিনেমা সংক্রান্তহলিউড-বিচিত্রা, ঢালিউড-বিচিত্রা পাতাটি সচিত্র নায়ক-নায়িকাদের ছবি আছে কোনো ছবি দেখেই বোঝার উপায় নেই ছবিটা

কার পত্রিকার প্রথম পাড়ার লিড নিউজ–
স্বামী-পুত্র হন্তারক স্ত্রী
নিজস্ব সংবাদদাতা জানাচ্ছেন, রাবেয়া খন্দকার ওরফে রেবু হিংসার বশবতী হয়ে স্বামী-পুত্রকে হত্যা করেছে হিংসার কারণ রেবুর স্বামীর আপনি চাচীর সঙ্গে অবৈধ প্রেম নিজস্ব সংবাদদাতা অবৈধ প্রেমের অংশটি যত্ন করে লিখেছেন ভাতিজা নিশিরাতে চাচীর সঙ্গে কোথায় কোথায় মিলিত হতেন তার বিবরণ আছে দীর্ঘ দুই কলামের সংবাদ সংবাদের শেষে লেখা–
‘আগামী সংখ্যায় চাচী-ভাতিজার অবৈধ প্রণয় বিষয়ে আরো বিস্তারিতভাবে লেখা হইবে ’
ছয় পাতার পুরো কাগজটা মিসির আলি আগ্রহ নিয়ে পড়লেন সাহিত্য অংশও বাদ দিলেন না চৌধুরী খালেকুজ্জামান মিয়ার লেখা ছোটগল্প পড়লেন একটি রম্যরচনা পড়লেন লেখক সেখানে ছদ্মনাম নিয়েছেন চৌখামি এই চৌখামি যে চৌধুরী খালেকুজ্জামান সেটা বোঝা যাচ্ছে ইনিই পত্রিকার সম্পাদক এবং মুদ্রাকর
সোনার বাংলা পত্রিকার সঙ্গে একটি হাতে লেখা চিঠিও আছে চিঠিটি লিখেছে মনসুর
পরম শ্রদ্ধাভাজন
জনাব মিসির আলি সোনার বাংলা পত্রিকাটা পাঠালাম রেবুর খবরটা প্রথম পাতায় আছে আপনি খোঁজ নিলেই জানতে পারবেন রাবেয়া খোন্দকারই রেবু
মেয়েটি অতি ভয়ানক আপনার সঙ্গে তার ঘনিষ্ঠতা আছে আমি ভয় পাচ্ছি সে আপনার কোনো ক্ষতি না করে ফেলে
আমি আপনাকে অত্যন্ত পছন্দ করি মানুষকে বেশি পছন্দ করা ঠিক না হয়তোবা বেশি পছন্দের কারণেই আপনার সঙ্গে কখনো আমার সম্পর্ক হবে না আপনাকে সাবধান করতে চাচ্ছি সাবধান হোন ঐদিন মেন্টাল ম্যাজিকের নাম করে আপনাকে বিভ্রান্ত করতে চেষ্টা করেছি
এই ক্ষমতা আমার সত্যি সত্যি আছে বিশেষ বিশেষ সময়ে সেটা বোঝা যায় যদি কখনো বিশেষ সময় এসে উপস্থিত হয় আপনাকে ক্ষমতার পরিচয় দিয়ে যাব তখন হয়তোবা আপনি আমার আগের অপরাধ ক্ষমা করবেন

ইতি
মনসুর
চিঠিতে তারিখ নেই ঠিকানা নেই কোনো বানান ভুল নেই পরিষ্কার বোঝা যাচ্ছে এই চিঠি আগে একবার ড্রাফট করা হয়েছে, তারপর সেই ড্রাফট দেখে দেখে কপি করা হয়েছে সরাসরি লেখা চিঠি এবং কপি করা চিঠি সহজেই বোঝা যায় কপি করার সময় মূল চিঠি পড়তে হয় একটি লাইন পড়ে শেষ করে লেখায় আসতে হয় যে কারণেই ড্রাফট করা চিঠির প্রতি লাইনের শুরুর শব্দটা লেখা হয় সাবধানে
মিসির আলি ভুরু কুঁচকালেন মনসুর নামের ছেলেটা ড্রাফট করার পর তাকে চিঠি লিখছে নাকি সরাসরি লিখছে এটা কোনোই গুরুত্বপূর্ণ ব্যাপার না তাকে নিয়ে গবেষণা করার মতো কিছু ঘটেনি তবুও তার বিষয়ে জানা তথ্যগুলি মাথার ভিতরে সাজিয়ে রাখতে দোষ নেই
নাম : মনসুর (নকল নাম হওয়ার সম্ভাবনা!)
স্বভাব : ???
স্বভাব সম্পর্কে এখনো পরিষ্কার কোনো ধারণা তৈরি হয় নি সময় লাগবে অনেক সময় লাগবে মিসির আলি চোখ বন্ধ করলেন
পাশের ঘর থেকে খুটাখুটি শব্দ হচ্ছে আঁখিতারা নামের মেয়েটা হয়তো নিজের ঘর গুছাচ্ছে ঝাড়ুর শব্দও পাওয়া গেল মনসুর প্রসঙ্গ থাক মেয়েটাকে নিয়ে কিছুক্ষণ ভাবা যাক মেয়েটা কেমন, কোন ধরনের পরিবার থেকে এসেছে–এইসব পরে মিলিয়ে দেখা যাবে তাঁর অনুমান কতটুকু শুদ্ধ এটা এক ধরনের খেলা মানুষ দুটা সময়ে খেলতে পছন্দ করে শৈশবে এবং বৃদ্ধ বয়সে শৈশবে খেলার সঙ্গী জুটে যায় বৃদ্ধ বয়সে কাউকে পাওয়া যায় না তখন খেলতে হয় নিজের মনের সঙ্গে
আঁখিতারার বিষয়ে মিসির আলি অনুমান করতে শুরু করলেন—
১. মেয়েটা দুঃখী (এই বিষয়টা অনুমান করতে চিন্তাশক্তির প্রয়োজন হয় না যে মেয়ে গ্রাম থেকে শহরে কাজ করতে এসেছে সে দুঃখী হবেই )
২. মেয়েটির বাবা নেই (এই অনুমানও সহজ অনুমান বাবা জীবিত অবস্থায় এমন ফুটফুটে একটা মেয়েকে শহরে কাজ করতে পাঠাবেন না )
৩. মেয়েটি তার নিজের সংসারে বাস করে না আশ্রিত (একমাত্র

আশ্রিতরাই সামান্য আদরে অভিভূত হয় তিনি অর্ধেকটা ডিম তার পাতে তুলে দিয়েছেন এতেই তার চোখে পানি এসে গেছে যে মেয়ে নিজের সংসারে থাকে সে আব্দর পেয়ে অভ্যস্ত )
মিসির আলির চিন্তা বাধাগ্রস্ত হয়েছে আঁখিতারা সামনে এসে দাঁড়িয়েছে সে ঠিক আগের মতো করেই বলল, মাথায় তেল দিয়া দেই?
মিসির আলি বললেন, তোমাকে তো আমি একবার বলেছি আমি মাথায় তেল দেই না
মেয়েটি তারপরেও মেঝের দিকে তাকিয়ে আছে সে মনে হয় মাথায় তেল দিয়েই ছাড়বে গ্রামের বাচ্চা একটা মেয়ের তুলনায় জেদ তো ভালোই আছে
মিসির আলি বললেন, আঁখিতারা, শোনো তুমি কি তোমার বড় বাবার মাথায় রোজ তেল দিয়ে দিতে?
মেয়েটি খুবই বিস্মিত হলো অবাক হয়ে মিসির আলির দিকে তাকিয়ে রইল
মিসির আলি বললেন, কীভাবে বললাম জানো? তুমি আমাকে বড় বাবা ডাকছি আমার মাথায় তেল দিয়ে দেওয়ার জন্য ব্যস্ত হয়ে পড়েছি খুব সহজ অনুমান আচ্ছা, শোনো, তোমার বাবা কি মারা গেছেন না বেঁচে আছেন?
বাঁইচা আছেন
তুমি কি তোমার বাবার সঙ্গে থাকো?
হুঁ
তোমার সঙ্গে আর কে থাকে?
আমরা তিন ভইন আর বড় বাবা
মিসির আলি বললেন, যাও, তেল নিয়ে এসে তেল দাও কী তেল দেবে? ঘরে তো সয়াবিন তেল ছাড়া কোনো তেল নেই সয়াবিন তেল কি মাথায় দেয়া যায়?
নারিকেল তেল দিমু আমি সাথে কইরা আনছি
তুমি তো দেখি খুবই গোছানো মেয়ে!
মিসির আলির মেজাজ, সামান্য খারাপ হয়েছে মেয়েটির ব্যাপারে তার বেশিরভাগ অনুমানই ঠিক হয় নি কেমন কথা? তিনি কি আগের মতো চিন্তা করতে পারছেন না? বৃদ্ধ বয়সের স্থবিরতা তাঁকে গ্রাস করছে?

এগিয়ে আসছে মহাশক্তিধর জরা?
মাথায় তেল দেওয়ার ব্যাপারটা এত আরামদায়ক তা তিনি জানতেন না  শারীরিক আরাম পেয়ে তার অভ্যাস নেই  কেউ একজন আরাম দিচ্ছে  আরাম নিতে অস্বস্তি লাগছে  সেই অস্বস্তিটা কাটাতে পারছেন না  কিন্তু আরামটা অগ্রাহ্য করতে পারছেন না  আঁখিতারা মাথায় তেল দিতে দিতে টুকটুক করে কথা বলছে  কথাগুলি যে পরিষ্কার কানে আসছে তা না  তিনি কিছু শুনছেন  কিছু শুনছেন না  মাঝে মাঝে ই হাঁ করে যাচ্ছেন  কথার পিঠে কথা বলছেন  তাকে কথা না বললেও চলত  আঁখিতারা মিসির আলির জন্য অপেক্ষা করছে না  নিজের মনেই কথা বলছে
আমার ব্যাপজান বাদাইম্যা
বাদাইম্যাটা কী?
ঘর থাইক্যা চইল্যা যায়, ফিরে না  এক মাস, দুই মাস, তিন মাস পরে ফিরে  চাইর-পাঁচ দিন থাকে, আবার চইল্যা যায়
সংসার চলে কীভাবে?
চলে না  মা চিড়া কুটে, মুড়ি ভাজে, মুড়ি-লাডভু বানায়  আমি লুচি-লাডভু বানাইতে পারি  আমাকে ভেলিগুড় আইন্যা দিয়েন
ভেলিগুড়টা কী?
ভেলিগুড় চিনেন না?
না
কুষার থাইক্যা হয়  কুষার চিনেন?
না
ইক্ষু চিনেন?
হুঁ  এখন বুঝেছি  আখের গুড়
আমরা চাইর ভাইনের মধ্যে সবচাইতে সুন্দর যে জন তার নাম নয়নতারা  আমার বড়  তিন বছরের বড়
তোমাদের সব বোনের নামের শেষেই তারা আছে নাকি?
হুঁ  আমার পরেরটার নাম স্বর্ণতারা, তার পরের জনের নাম লজ্জাতারা
তোমরা দেখি তারা-পরিবার  ভাই হলে কী নাম হতো?
বাপজান সেইটাও ঠিক কইরা রাখছে  ভাই হইলে নাম হইত  তারা মিয়া  হি হি হি…

আঁখিতারার হাসির মধ্যেই মিসির আলি ঘুমিয়ে পড়লেন ঘুমের মধ্যেও তাঁর চেতনার কিছু অংশ কাজ করতে লাগল তিনি স্বপ্নে দেখছেন নৌকায় করে কোথাও যেন যাচ্ছেন নৌকা খুব দুলছে নৌকায় কোনো মাঝি নেই অথচ নৌকা ঠিকই যাচ্ছে স্বপ্নের ভেতরও তিনি চিন্তিত বোধ করছেন মাঝি নেই, নৌকা চলছে কীভাবে? স্রোতের অনুকূলে যাচ্ছে? নাকি নৌকায় পাল আছে? পালের নৌকার তো এত দ্রুত যাওয়ার কথা না নাকি এটা ইনজিনের নৌকা? ইনজিনের নৌকা হলে ভটভট আওয়াজ আসত কোনো আওয়াজ নেই শুধুই ঝড়ের শব্দ

মিসির আলির ঘুম ভাঙল ঠিক সন্ধ্যায় দুপুরে এত লম্বা ঘুম তিনি এর আগে ঘুমান নি অসময়ের লম্বা ঘুম শরীর আউলে ফেলে, মাথায় ভোঁতা যন্ত্রণা হয় তার হচ্ছে মাথার এই যন্ত্রণা কমানোর জন্য আবার ঘুমিয়ে পড়তে হয় ঘুমের যন্ত্রণা ঘুম দিয়ে সারানো

রান্নাঘরে খুঁটিখাট শব্দ হচ্ছে আঁখিতারা মনে হয় রান্নাবান্নায় লেগে গেছে তাকে কয়েকটা জিনিস শেখাতে হবে চা বানানো নানা রকম চা দুধ চা, লিকার চা, আদা চা, মসলা চা, ঠাণ্ডা চা

রাত ন'টার দিকে বাড়িওয়ালা আজমল সাহেব বেড়াতে এলেন তাঁর আসার প্রধান উদ্দেশ্য আঁখিতারা কাজকর্ম কেমন করছে খোঁজ নেওয়া তিনি গম্ভীর গলায় বললেন, কাজের মেয়ে রাখতে হয় মারের ওপর সকালে একটা থাপ্পড় দেবেন, সারাদিন ভালো থাকবে মাগরেবের নামাজের পর আবার থাপ্পড়, রাতটা আরামে কাটবে

মিসির আলি বললেন, মেয়েটা ভালো, থাপ্পড় দিতে হবে বলে মনে হয় না আজমল সাহেব বললেন, গ্রামের পিচকা মেয়ে কখনো ভালো হয় না মায়ের পেট থেকে এরা যখন বের হয় তাদের ভালো জিনিস সব মায়ের পেটে রেখে দিয়ে বের হয় রান্নাবান্না কিছু জানে?

মনে হয় জানে

রেবুর কাছে পাঠিয়ে দেবেন? দু-একটা আইটেম শিখিয়ে দেবে

রেবু রান্না জানে?

খুব ভালো রান্না জানে তার হাতে চিতলের পেটি খেলে বাকি জীবন মনে থাকবে

মিসির আলি বললেন, রেবুর ভালো নাম কি রাবেয়া? আজমল সাহেব বিস্মিত হয়ে বললেন, ভালো নাম রাবেয়া হবে কোন দুঃখে ভালো নাম

শেফালী রেবু কি বলেছে তার ভালো নাম রাবেয়া?
না
বলতেও পারে মাথা ঠিক নাই কখন কী বলে নিজেও জানে না
আপনাকে বলে নাই তো তার বিবাহ হয়েছে? স্বামী তালাক দিয়ে চলে গেছে?
জি না, এ রকম কিছু বলে নাই
আজমল সাহেব দীর্ঘ নিশ্বাস ফেলে বললেন, পাগলামি এমন এক অসুখ একবার হয়ে গেলে কখনো পুরোপুরি সারে না অসুখের বীজ থেকেই যায় ঠিকমতো আলো-হাওয়া পেলে বীজ থেকে গাছ হয়ে যায়? ঠিক বলেছি না ভাই সাহেব
মিসির আলি কিছু বললেন না আজমল সাহেব হতাশ গলায় বললেন, গত বৃহস্পতিবার সে তার মামীর সঙ্গে আপনাকে নিয়ে উল্টাপাল্টা কথা বলেছে
মিসির আলি বললেন, কী বলেছে?
বলেছে, আপনি নাকি তাকে বলেছেন, দুদিন পরপর তোমাকে দেখার জন্য পাত্র পক্ষের লোকজন আসে পছন্দ হয় না বলে ফিরত যায় এত ঝামেলার দরকার কী? আমাকে বিয়ে করে ফেলো তার মামী আবার তার কথা বিশ্বাসও করে ফেলেছে মেয়েরা এই জাতীয় কথা দ্রুত বিশ্বাস করে আমার কানে যখন কথাটা আসল আমি রেবুকে ডেকে কষে এক চড় লাগালাম রেবু সঙ্গে সঙ্গে স্বীকার করল যে মজা করার জন্য বানিয়ে বানিয়ে এইসব বলেছে
বলেন কী!
আজমল সাহেব দীর্ঘ নিশ্বাস ফেলে বললেন, সাধারণ মানুষের কথা এক কান দিয়ে শুনে আরেক কান দিয়ে বের করে দিতে হয় পাগলের কথা যে কান দিয়ে শুনবেন সেই কান দিয়েই বের করবেন এক কান থেকে আরেক কানে যাওয়ার সময় দেবেন না, বুঝেছেন?
মিসির আলি মাথা নেড়ে জানালেন যে বুঝেছেন আজমল সাহেব হঠাৎ প্রসঙ্গ পরিবর্তন করে বললেন, আপনি কি খাজা বাবার ডাক পেয়েছেন?
মিসির আলি বিস্মিত হয়ে বললেন, কার ডাক?
খাজা বাবার, উনার ডাক পেয়েছেন?
আপনি কী বলছেন বুঝতে পারছি না

আজমল সাহেব বললেন, খাজা বাবা আজমীর থেকে না ডাকলে কেউ আজমীর শরিফ যেতে পারে না আপনি কখনো আজমীর শরীফে গিয়েছেন?
জি না
তার মানে ডাক পান নাই আমি আগামী নভেম্বরে ইনশাল্লাহ আজমীর যাব চলেন আমার সঙ্গে যাবতীয় খরচ আমার ট্রেনে উঠে যদি একটা পান খেতে ইচ্ছা করে সেই পানটাও আমি কিনে দেব
মিসির আলি জবাব দিলেন না আজমল সাহেব বললেন, কথা ফাইনাল না করবেন না আমি দু-তিন বছর অন্তর একবার করে খাজা বাবার কাছে যাই সমস্যা নিয়ে যাই উনার রওজা মোবারকে উপস্থিত হয়ে সমস্যার ফানা চাই উনি ব্যবস্থা করেন আজ পর্যন্ত তার কাছে গিয়ে খালি হাতে ফিরত আসিনি
এইবার কী সমস্যা নিয়ে যাচ্ছেন?
রেবুর সমস্যা নিয়ে যাচ্ছি তার মাথাটা যেন ঠিক হয়ে যায় তার একটা ভালো বিবাহ যেন দিতে পারি ভাইজান, অনেক কথা বলে ফেললাম আজমীরের ব্যাপারটা যেন মনে থাকে জবান যখন দিয়ে ফেলেছি তখন আপনাকে নিয়ে যাবই আর আমার পীর ভাই-এর সঙ্গেও আপনাকে পরিচয় করিয়ে দিব কথা বললেই বুঝবেন ইনি এই দুনিয়ার মানুষ না উনাকে আপনার কথা বলেছি উনিও আপনার সঙ্গে কথা বলতে চান
আজমল সাহেব উঠে দাঁড়ানোর সঙ্গে সঙ্গেই মনসুরের আসল নাম কি মিসির আলি ধরে ফেললেন আজমল সাহেবের চেয়ার ছেড়ে উঠে দাঁড়ানোর সঙ্গে মনসুরের আসল নামের কোনো সম্পর্ক নেই তবু নামের ব্যাপারটা পরিষ্কার হওয়ার ঘটনা এই সময়ই ঘটল
মনসুরের আসল নাম চৌধুরী খালেকুজ্জামান মিয়া সোনার বাংলা পত্রিকার সম্পাদক চৌধুরী খালেকুজ্জামান মিয়ার লেখা—সম্পাদকীয়, গল্প এবং রম্যরচনা তিনটিতেই বিশেষ একটা শব্দ দিয়ে বাক্য শুরুর প্রবণতা আছে শব্দটা হলো 'হয়তোবা' মনসুর তাকে যে চিঠি লিখেছে সেই চিঠিতেও দুটি বাক্য শুরু হয়েছে হয়তোবা দিয়ে সোনার বাংলা পত্রিকার প্রিন্টার্স লাইনে পত্রিকার ডিক্লারেশন নাম্বার, রেজিষ্ট্রেশন নাম্বার সবই দেওয়া বাংলাদেশ সরকারের ডিপার্টমেন্ট অব ফিল্ম অ্যান্ড পাবলিকেশন-এ টেলিফোন করলে চৌধুরী

খালেকুজ্জামান মিয়ার সব খবর বের হয়ে আসবে ছোট্ট একটা জটি খুললে অনেকগুলি জট খুলে যায়

রান্নাঘর থেকে আঁখিতারা উকি দিচ্ছে মিসির আলি বললেন,

আঁখিতারা, চা, বানাতে পারে?

আঁখিতারা হাসি মুখে বলল, পারি

কোথায় শিখেছি?

বাপজান খুব চা খায়

কড়া করে এক কাপ চা বানাও চিনি দেবে এক চামচ সমান সমান করে এক চামচ দেবে কনডেন্সড মিল্ক

আঁখিতারা অতিদ্রুত চা বানিয়ে নিল কাপে একটা চুমুক দিয়েই মিসির আলি বললেন, আজ থেকে তোমার নাম চা-কন্যা আমি এত ভালো চা আমার জীবনে খাই নি

# ০৪. আতরের গন্ধ

আতরের গন্ধে বাড়ি ম মা করছে আজমল সাহেবের পীর ভাই–হুজুরে কেবলা বিন নেশান আলি আসগর কুতুবী মিসির আলির বসার ঘরে বসে আছেন আজমল সাহেব হুজুরে কেবলাকে এখানে বসিয়ে রেখে নাশতার জোগাড় করতে গেছেন হুজুরে কেবল বসে আছেন মূর্তির মতো মূর্তিও মাঝে মধ্যে বাতাসে এদিক-ওদিক দুলে–পীর ভাই-এর মধ্যে সেই দুলুনিও নেই

মিসির আলি বললেন, কেমন আছেন?

তিনি জবাব দিলেন না তবে মিসির আলির দিকে তাকালেন সামান্য হাসলেন

যিনি কথা বললে জবাব দেন না তার সঙ্গে আলাপ-আলোচনা চালানোর প্রশ্ন ওঠে না মিসির আলি চুপচাপ বসে রইলেন আজমল সাহেব তাঁর পীর ভাইকে এখানে কেন নিয়ে এসেছেন এটা ঠিক স্পষ্ট হচ্ছে

না হয়তো ধর্মের লাইনে মিসির আলিকে টানতে চান সব মানুষই নিজের দিকে মানুষকে টানতে চায় এক চোর অন্য একজনকে চোর বানাতে চেষ্টা করে সাধু চেষ্টা করে সাধু বানাতে
মিসির আলির সিগারেট খেতে ইচ্ছা করছে তার পাঞ্জাবির পকেটে সিগারেটও আছে দেয়াশলাইও আছে সিগারেট ধরালে এই পীর সাহেব কি মনে করেন তা বুঝতে পারছেন না বলেই সিগারেট ধরাচ্ছেন না
হুজুরে কেবল এতক্ষণ তাকিয়ে ছিলেন এখন চোখ বন্ধ করে ফেলেছেন তাঁর মাথাও খানিকটা ঝুকে এসেছে থুতনি বুকের সঙ্গে লেগে যাচ্ছে ভদ্রলোক কি ঘুমিয়ে পড়েছেন? পুরোপুরি ঘুমিয়ে পড়লে সিগারেট একটা ধরানো যেতে পারে ভদ্রলোকের চোখের পাতা দেখতে পারলে মিসির আলি সহজেই ধরতে পারতেন ভদ্রলোক ঘুমিয়েছেন কি-না চোখের পাতা দেখা যাচ্ছে না
মিসির আলিকে অবাক করে দিয়ে ভদ্রলোক হঠাৎ মাথা তুললেন চোখ মেললেন মিসির আলির দিকে তাকিয়ে স্পষ্ট স্বরে বললেন–আপনি আমাকে প্রশ্ন করেছেন–কেমন আছেন? আমি সেই প্রশ্নের জবাব দেই নাই কারণ তখন ওজিফা পাঠ করছিলাম জবাব না দেওয়ায় আপনি হয়তো ভেবেছেন আমি বেয়াদবি করেছি ইচ্ছাকৃত বেয়াদবি করি নি আপনার প্রশ্নের জবাব না দিয়ে অনিচ্ছাকৃত বেয়াদবি করেছি–তার জন্যে ক্ষমা চাই
মিসির আলি বললেন, ক্ষমা করলাম
শুকরিয়া
মিসির আলি বললেন, ক্ষমা করলাম ঠিকই, আপনি কিন্তু এখনো প্রশ্নের জবাব দেন নি এখনো বলেন নি কেমন আছেন
হুজুরে কেবলা শব্দ করে হাসলেন হাসি থামিয়ে বললেন, জনাব আমি ভালো আছি আপনি ইচ্ছা করলে আমার সামনে সিগারেট খেতে পারেন আমি এমন কোনো ব্যক্তি না যে আমার সামনে সিগারেট খাওয়া যাবে না যদিও এই অভ্যাস স্বাস্থ্যের জন্য ক্ষতিকর
মিসির আলি সামান্য চমকালেন হুজুরে কেবলা এমন ভঙ্গিতে কথা বলেছেন যাতে মনে হতে পারে তিনি থট রিডিং জানেন মিসির আলি মনে মনে ঠিক যা ভাবছেন তা বলতে পারছেন
সিগারেট ধরাবার ইচ্ছা মিসির আলির হচ্ছে এটা ঠিক হুজুরে

কেবলার জন্যে সিগারেট ধরাতে সংকোচ হচ্ছে এটাও ঠিক কিন্তু ব্যাপারটা হুজুরে কেবলার জানার কথা না
মিসির আলি সিগারেট ধরালেন হুজুরে কেবল বললেন, আপনাকে সিগারেট ধরাতে বলেছি এতে আপনি সামান্য চমকেছেন বলে আমার মনে হলো চমকানোর কিছু নেই আপনার এশট্রেতে সিগারেট দেখে বুঝেছি আপনি সিগারেট খান আপনার গা থেকেও সিগারেটের গন্ধ আসছিল যারা সিগারেট খায় তারা যখন অস্বস্তিকর পরিবেশে পড়ে তখন তাদের সিগারেট ধরাতে ইচ্ছা! করে আমার সামনে আপনি বসে আছেন, আপনি আমাকে প্রশ্ন করছেন, আমি জবাব দিচ্ছি না আপনি পড়েছেন অস্বস্তিকর পরিবেশে কাজেই আমি ধরে নিয়েছি আপনার সিগারেট ধরাবার ইচ্ছা হচ্ছে
মিসির আলি এতক্ষণ ভদ্রলোকের দিকে ভালোভাবে তাকান নি এবার তাকালেন বয়স অল্প পাঁচিশ-ছাব্বিশ টকটকে গৌরবর্ণ টানাটানা চোখ সুরমা দিয়ে সেই চোখ আরো টানা হয়েছে ঠোঁট টকটকে গোলাপি পুরুষদের যে কোনো সৌন্দর্য প্রতিযোগিতায় তিনি অবশ্যই ফাস্ট প্রাইজ কিংবা রানার্সআপ প্রাইজ নিয়ে নেবেন
মিসির আলি সাহেব!
কি
আমি বুদ্ধি খাটিয়ে এ রকম দু'একটা কথা বলি লোকে মনে করে আমার বিরাট আধ্যাত্মিক ক্ষমতা কেউ চিন্তাও করে না আমার ক্ষমতাটা আধ্যাত্মিক নাও হতে পারে আমি যতদূর শুনেছি আপনি একজন মানুষ সম্পর্কে অনেক কিছু বলতে পারেন আপনি যখন বলেন তখন কিন্তু আপনার ক্ষমতাকে কেউ আধ্যাত্মিক ক্ষমতা ভাবে না
মিসির আলি বললেন, আমি যদি আপনার মতো লম্বা দাড়ি রাখি, চোখে সুরমা দেই, মাথায় পাগড়ি পরি তখন আমার ক্ষমতাকেও লোকে ভাববে আধ্যাত্মিক ক্ষমতা
হুজুরে কেবলা বললেন, আমি মাঝে মাঝে ভবিষ্যদ্বাণী করি আমাকে করতে হয় আমি যাকে যা বলি তাই নাকি সত্যি হয় এই বিষয়ে আপনার মতামত কি
মিসির আলি বললেন, আপনি হয়তো নস্ট্রাডেমাস স্টাইলে ভবিষ্যদ্বাণী করেন

সেটা কি?
নস্ট্রাডেমাসের জন্ম ফরাসিতে ১৫০৩ সনে তিনি অনেক ভবিষ্যদ্বাণী করেছেন তার ভবিষ্যদ্বাণী নিয়ে সারা পৃথিবীতে খুব হৈচৈ হচ্ছে কারণ সবাই বলছে তিনি যা বলেছেন সব মিলে যাচ্ছে আসলে কিন্তু তা না তিনি ভবিষ্যদ্বাণী করেছেন কবিতার আকারে সরাসরি কখনো কিছু বলেননি এই কারণে মনে হয় যা বলা হচ্ছে সবই মিলে যাচ্ছে
ভদ্রলোকের নাম কি বললেন?
নস্ট্রাডেমাস
উনি অস্পষ্টভাবে কবিতায় ভবিষ্যদ্বাণী করেছেন?
জি
উদাহরণ দিতে পারবেন?
উনি বলেছেন
An emperor will be born near Italy.
Who will cost the empire very dearly.
খুবই অস্পষ্ট কথা এই emperor নেপোলিয়ান হতে পারেন, আবার হিটলারও হতে পারেন আবার অস্ট্রিয়ার রাজাও হতে পারেন
আপনি কি বলতে চাচ্ছেন আমি বুঝেছি তবে আমি কিন্তু অস্পষ্টভাবে কিছু বলি না আমি যা বলি স্পষ্টভাবে বলি আপনার সম্পর্কে একটা ভবিষ্যদ্বাণী করব?
মিসির আলি বিস্মিত হয়ে বললেন, করুন
পীর ভাই নির্বিকার ভঙ্গিতে অত্যন্ত স্পষ্ট স্বরে বললেন–আপনি দু'একদিনের মধ্যে বিরাট বিপদে পড়তে যাচ্ছেন এমন বিপদ যার কোনো পারাপার নাই
কি ধরনের বিপদ?
জীবন সংশয় হয় এমন বিপদ এর বেশি কিছু বলব না
পীর ভাই উঠে দাঁড়ালেন মিসির আলি তাকিয়ে আছেন পীর ভাই-এর মুখে হাসি হাসির মধ্যে শিশুর ভঙ্গিমা আছে শিশুরা কোনো একটা চালাকি করে বড়দের হারিয়ে দিলে এ রকম করে হাসে
রাতে তিনি স্বপ্নে দেখলেন লম্বা এক মানুষ তাঁর ঘরে ঢুকেছে মানুষটা ঘরে ঢোকার সঙ্গে সঙ্গে আতরের গন্ধে ঘর ভর্তি হয়ে গেল স্বপ্নের মধ্যেই মিসির আলি অস্বস্তি বোধ করছেন স্বপ্ন হবে বর্ণ এবং গন্ধহীন, তাহলে তিনি গন্ধ পাচ্ছেন কেন? লম্বা মানুষটা তার দিকে তাকিয়ে

বললেন, আসসালামুআলাইকুম তার গলা অপূর্ব সুরেলা স্বপ্নের মধ্যেই মিসির আলি উঠে বসলেন লম্বা মানুষটা বললেন, আমার ভবিষ্যদ্বাণী কি মিলেছে মিসির আলি সাহেব?
মিসির আলি বললেন, ও আচ্ছ আপনি
লম্বা মানুষটা বললেন, কথার জবাব দিন, আমার ভবিষ্যদ্বাণী কি মিলেছে?
মিসির আলি বললেন, না আমি কোনো বিপদে পড়িনি আঁখিতারা বিপদে পড়েছে
আপনি বিপদে পড়েছেন আপনি বুঝতে পারছেন না
মিসির আলি বললেন, আপনার কথা আমি সত্যি বলে ধরে নিলাম ধরে নিলাম আমিই বিপদে পড়েছি এখন বলুন আপনি কি করে বুঝলেন আমি বিপদে পড়ব
সেটা বলব না
কেন বলবেন না?
সব কিছু সবাইকে বলতে নেই সব রহস্য সবাইকে জানতে নেই
মিসির আলি বললেন, রহস্য আগলে রাখা ঠিক না বিজ্ঞানীরা যখনই কোনো রহস্য ধরে ফেলেন তখনই তাঁরা তা সবাইকে জানান পৃথিবী যে আজ এত দূর এগিয়েছে এই কারণেই এগিয়েছে তারা রহস্য আগলে বসে থাকলে আমরা এত দূর আসতে পারতাম না অন্ধকারে ডুবে থাকতাম
অন্ধকারে ডুবে থাকাই ভালো
তাই কি?
হ্যাঁ ভাই আপনি ঘুমুচ্ছেন ঘুম হলো অন্ধকার অন্ধকার ভালো না?
মিসির আলি জবাব দিলেন না গাঢ় ঘুমে তলিয়ে গেলেন

# ০৫. আঁখিতারার জ্বর এসেছে

আঁখিতারার জ্বর এসেছে

সে চাদর গায়ে কুণ্ডলী পাকিয়ে শুয়ে আছে চাদরে শীত মানছে না একটু পরপর কোপে কেঁপে উঠছে মিসির আলি তার কপালে হাত রেখে চমকে উঠেছেন জুরে গা পুড়ে যায় বলে যে বাক্যটি প্রচলিত সেটা পুরোপুরি সত্যি বলে
মনে হচ্ছে
আঁখিতারা, শরীর বেশি খারাপ লাগছে?
সে চোখ মেলে কিছুক্ষণ তাকিয়ে থেকে আবার চোখ বন্ধ করে ফেলল
মিসির আলি অস্থির বোধ করলেন অসুখ-বিসুখের ব্যাপারগুলিতে তিনি অস্থির বোধ করেন অসহায়ও বোধ করেন অসুখ-বিসুখের সমস্যা মোকাবিলার মতো শক্তি তার নেই
পানি খাবে? পানি?
আঁখিতারা আবারও চোখ মেলল কিছুক্ষণ তাকিয়ে থেকে চোখ বন্ধ করে ফেলল
মেয়েটির জ্বর কমানোর ব্যবস্থা করা দরকার ডাক্তার ডাকা দরকার মেয়েটি যেভাবে কেঁপে কেঁপে উঠছে তার অবশ্যই শীত লাগছে তিনি কি এখন তার গায়ে লেপ দিয়ে দেবেন? এতে মেয়েটার শীত ভাব কমবে অথচ তিনি জানেন জ্বর কমানো কী করে সম্ভব
আঁখিতারা, শরীর বেশি খারাপ লাগছে?
না
অনেকক্ষণ পর সে প্রথম একটা শব্দ করল এক অক্ষরের এই শব্দ করতেও মনে হয় তার খুব কষ্ট হলো
মিসির আলি বললেন, শীত লাগছে?
হুঁ
গায়ে লেপ দিয়ে দেব?
হুঁ
মিসির আলি কী করবেন বুঝতে পারছেন না লেপ দিয়ে কি মেয়েটাকে ঢেকে দেবেন? শরীর তার প্রয়োজনের কথা জানাচ্ছে এই প্রয়োজন কি মিটানো উচিত নয়? আমাদের যখন ক্ষিদে পায় শরীর সেটা জানান দেয় তখন খাদ্য গ্রহণ করতে হয় আঁখিতারার শরীর জানাচ্ছে তার শীত লাগছে কাজেই তার শীত কমানোর ব্যবস্থা করাই তো যুক্তিযুক্ত যদিও ডাক্তাররা বলেন—এই অবস্থায় গায়ে পানি ঢালতে হবে প্রয়োজনে বরফ-মেশানো পানিতে বাথটাবে গলা পর্যন্ত ডুবিয়ে

রাখতে হবে ব্যাপারটা এমনও হতে পারে—জ্বরতপ্ত মস্তিষ্ক সিদ্ধান্ত নিতে পারে না নিউরোন এলোমেলো সিগন্যাল দেয়

দরজার কড়া নড়ছে কেউ একজন এসেছে মিসির আলি স্বস্তিবোধ করলেন যে এসেছে তার সঙ্গে পরামর্শ করা যাবে বিপদের সময় নিজের বুদ্ধির ওপর মানুষের আস্থা কমে যায় সে অন্যের বুদ্ধির দিকে তাকিয়ে থাকে

কড়া নাড়ছিল মনসুর

মিসির আলি দরজা খুলতেই সে বলল, জ্বর কার?

মিসির আলি বললেন, আমার একটা কাজের মেয়ে আছে, নাম আঁখিতারা তার অসুখ মিসির আলির একবারও মনে হলো না মনসুরের জানার কথা না জ্বর কার প্রশ্নটা সে করল কীভাবে?

মনসুর বলল, জ্বর কি বেশি?

অনেক বেশি কী করা যায় বলো তো?

মনসুর বলল, আপনি অস্থির হবেন না আমি ব্যবস্থা নিচ্ছি

মিসির আলি স্বস্তির সঙ্গে লক্ষ করলেন মনসুর ছেলেটা কাজের সে অতিদ্রুত মাথায় পানি ঢালার ব্যবস্থা করল পাঞ্জাবির পকেট থেকে একপাতা প্যারাসিটামল বের করে দুটা টেবলেট খাইয়ে দিল মিসির আলি বললেন, তুমি অষুধ পকেটে নিয়ে ঘোরো নাকি?

মনসুর বলল, আমার মাথাধরা রোগ আছে যখন-তখন মাথা ধরে সঙ্গে অষুধ রাখতে হয় স্যার, আপনার ঘরে কি থার্মোমিটার আছে?

না

জ্বরটা দেখা দরকার আপনি মাথায় পানি ঢালতে থাকুন, আমি চট করে একটা থার্মোমিটার কিনে নিয়ে আসি

মনসুর ঘর থেকে বের হলো কিছুক্ষণের মধ্যেই থার্মোমিটার নিয়ে ফিরে এলো জ্বর মাপা হলো একশ’ পাঁচ

কারোর জ্বর একশ’ পাঁচ হতে পারে তা মিসির আলির ধারণার মধ্যেও নেই মেয়েটির মুখ ছাইবর্ণ হয়ে গেছে চোখ লাল টকটক করছে

মিসির আলি বললেন, মনসুর, এখন আমাদের করণীয় কী?

মনসুর বলল, আপনার করণীয় হলো চুপচাপ বসে থাকা আমি বাকিটা দেখছি সামান্য অসুখে এতটা নার্ভাস হতে আমি কাউকে দেখিনি

একশ’ পাঁচ জ্বর, এটাকে তুমি সামান্য বলছ?

ভাইরাসের জ্বর ধুমধাম করে বাড়ে বাচ্চারা সামাল দিতে পারে

বয়স্ক মানুষের জন্য অসুবিধা হয় স্যার, আপনি বসার ঘরে চুপচাপ বসে থাকুন আমি যা করার করছি
তুমি কী করবে?
প্রথমে আপনাকে কড়া করে এক কাপ চা বানিয়ে খাওয়াব তারপর মেয়েটাকে বাথরুমে নিয়ে যাব মাথায় চার-পাঁচ বালতি পানি ঢালব
আমাকে চা খাওয়াতে হবে না তুমি একজন ডাক্তার ডেকে আনো
সকালে কোনো ডাক্তার পাওয়া যায় না ডাক্তাররা প্রাইভেট রোগী দেখতে শুরু করেন বিকেলে আপনি দুশ্চিন্তা করবেন না আমি আঁখিতারার জ্বর নামিয়ে দিচ্ছি বিকেলে ডাক্তারের কাছে নিয়ে যাব আপনি সিগারেট টানতে থাকুন আমি এক ফাঁকে চা বানিয়ে দিয়ে যাব
মিসির আলি বসার ঘরে এসে সিগারেট ধরালেন মেয়েটাকে বাথরুমে নেওয়া হয়েছে এবং তার মাথায় বালতি বালতি পানি ঢালা হচ্ছে একেকবার পানি ঢালা হচ্ছে মেয়েটা আর্তনাদের মতো করছে মিসির আলি চমকে চমকে উঠছেন
স্যার, চা নিন
পানি ঢালার ফাঁকে ফাঁকে মনসুর চা বানিয়ে ফেলেছে ছেলেটার কাজ করার ক্ষমতা আছে মিসির আলি বললেন, জ্বর কি কিছু কমেছে?
মনসুর বলল, এখনো থার্মোমিটার দিয়ে মাপি নি তবে কিছু নিশ্চয়ই কমেছে চায়ে চিনি-টিনি সব ঠিক আছে কি-না দেখুন
মিসির আলি চায়ের কাপে চুমুক দিলেন চিনি ঠিক আছে যে রকম ঘন লিকার খেয়ে তিনি অভ্যস্ত সেই ঘনত্ব ঠিক আছে মিসির আলি দ্বিতীয় সিগারেট ধরালেন বাথরুমে পানি ঢালার শব্দ শুনতে শুনতে তিনি সিগারেট টানছেন তার মাথায় কিছু প্রশ্ন চলে এসেছে তিনি চাচ্ছেন না এই মুহূর্তে প্রশ্নগুলি আসুক কিন্তু প্রশ্নগুলি আসছে
১. মনসুরকে তিনি মেয়েটির নাম বলেন নি কিন্তু সে স্পষ্ট বলেছে আমি আঁখিতারার জ্বর নামিয়ে দিচ্ছি নামটা সে জানল কীভাবে?
২ থার্মোমিটার আনার জন্য সে ছুটে ঘর থেকে বের হলো থার্মোমিটার নিয়ে দু'মিনিটের মাথায় ফিরে এলো আশপাশে কোনো ফার্মেসি নেই
অষুধ যেমন তার পকেটে ছিল থার্মোমিটারও কি পকেটে ছিল? অনেকেই অষুধ সঙ্গে নিয়ে ঘোরে পকেটে থার্মোমিটার নিয়ে ক'জন

আর ঘুরে? তারপরেও ধরে নেওয়া যাক মনসুর অল্প কিছু অদ্ভুত মানুষের একজন, যার স্বভাব পকেটে থার্মোমিটার নিয়ে ঘোরা তাহলেও সমস্যা আছে কেন সে বলল, থার্মোমিটার কিনে নিয়ে আসি? সে বলতে পারত আমার সঙ্গে থার্মোমিটার আছে

স্যার, আরেক কাপ চা খাবেন?

মিসির আলি বললেন, না মেয়েটার অবস্থা কী?

অবস্থা ভালো না স্যার

ভালো না মানে?

জ্বর নামে নি হাসপাতালে ফেলে দিয়ে আসি?

মিসির আলি কঠিন গলায় বললেন, হাসপাতালে ফেলে দিয়ে আসি মানে! এটা কেমন কথা?

কথার কথা বলেছি স্যার শিশু হাসপাতালে ভর্তি করিয়ে দেই আমার জানাশোনা আছে অসুবিধা হবে না একটা বেবিট্যাক্সি নিয়ে আসি আপনি কি সঙ্গে যাবেন?

অবশ্যই আমি সঙ্গে যাব

আপনি রেস্ট নিন, আমি ভর্তি করিয়ে আপনাকে খবর দিয়ে যাব কোনো সমস্যা নেই

আমার রেস্টের চেয়ে মেয়েটির চিকিৎসা অনেক বেশি প্রয়োজন তুমি সময় নষ্ট না করে ট্যাক্সি, বেবিট্যাক্সি কী আনবে আনো

মনসুর সিগারেট ধরাল মিসির আলির দিকে তাকিয়ে স্পষ্ট স্বরে বলল, মেয়েটা বাঁচবে না

মিসির আলি হতভম্ভ হয়ে বললেন, তুমি কী বলতে চাচ্ছ?

মনসুর আবেগশূন্য গলায় বলল, মেয়েটা বাঁচবে না

তুমি কী করে বুঝলে?

স্যার, আমি ডাক্তার না কিন্তু আমার কিছু ক্ষমতা আছে আমি কিছু কিছু জিনিস আগে আগে বুঝতে পারি আমি মৃত্যুর গন্ধ পাই আপনাকে তো স্যার আগেও বলেছি আমার কিছু বিশেষ ক্ষমতা আছে মৃত্যুর গন্ধ কেমন আপনাকে একটু ব্যাখ্যা করি

কোনো ব্যাখ্যা করতে হবে না তুমি মেয়েটকে হাসপাতালে নেয়ার ব্যবস্থা করে

এক কাপ চা খেয়ে নেই স্যার? পাঁচ মিনিট লাগবে পানি গরম দিয়েছি আপনি আরেক কাপ খাবেন?

মিসির আলি জবাব দিলেন না
তিনি মনসুরের দিকে অবাক হয়ে তাকিয়ে আছেন
আঁখিতারাকে শিশু হাসপাতালে ভর্তি করা হলো হাসপাতালে ভর্তি করানোর পর ডাক্তার এনে সঙ্গে সঙ্গে রোগীকে দেখানোর ব্যবস্থা মনসুর অতি দ্রুত করে ফেলল মিসির আলি তার কর্মক্ষমতার প্রশংসা না করে পারলেন না সব কিছুই যেন তার হাতের মুঠোয় সিস্টারদের সঙ্গে হাসিমুখে আপা আপা করে কথা বলছে যেন কত দীর্ঘদিনের পরিচয় এক ডাক্তারের সঙ্গে কথা বলার সময় ডাক্তারের বাড়ি মাদারীপুর শুনে মনসুর এমন ভঙ্গি করল যেন মাদারীপুর বাড়ি হওয়াটা বিস্ময়কর ঘটনা এমন বিস্ময়কর ঘটনা শতাব্দীতে একটা-দুটার বেশি ঘটে না গলা অন্যরকম করে সে দু'বার বলল ও, আচ্ছা আপনার বাড়ি মাদারীপুর বলেন কি!
মিসির আলি হাসপাতালের বাইরে দাঁড়িয়ে আছেন মেয়েটা হাসপাতালে ভর্তি হওয়ার পর থেকে তিনি খানিকটা স্বস্তি পাচ্ছেন চিকিৎসা শুরু হবে ডাক্তাররা দেখবেন দেশের ডাক্তারদের প্রতি তাঁর আস্থা আছে আস্থার পেছনের লজিক হচ্ছে এ দেশের সব ডাক্তারকেই অসংখ্য রোগী দেখতে হয় রোগীর প্যাথলজিক্যাল রিপোর্টের ওপর ডাক্তাররা তেমন ভরসা করেন না কারণ প্যাথলজিক্যাল ল্যাবগুলির অবস্থা তারা জানেন ডাক্তারদের নির্ভর করতে হয় অভিজ্ঞতার ওপর লক্ষণ বিচার করে রোগ নির্ণয়ে তাদের দক্ষতা অসামান্য
সব কমপ্লিট করে দিয়ে এসেছি স্যার
বলতে বলতে সিগারেট হাতে মনসুর এসে তার সামনে দাঁড়াল তাকে কেমন যেন হাসি-খুশি মনে হচ্ছে
মনসুর সিগারেটে লম্বা টান দিয়ে বলল, রোগীর যদি কিছু হয়ে যায় কেউ আমাদের দোষ দিতে পারবে না আমরা প্রপার চিকিৎসার ব্যবস্থা করেছি আমাদের দিক থেকে কোনো ভুল নেই রোগীর মৃত্যু হয়েছে হাসপাতালে
মিসির আলি বললেন, তুমি বারবার মৃত্যুর প্রসঙ্গ আনিছ কেন? মৃত্যু কেন হবে?
মানুষ তো স্যার অমর না মানুষের মৃত্যু হয় মানুষ মরণশীল
তোমার সঙ্গে আমার কিছু কথা আছে

বলুন
মিসির আলি বললেন, তুমি এত নিশ্চিত কীভাবে যে মেয়েটা মারা যাবে?
সব মানুষের মৃত্যুর ব্যাপারেই আমি নিশ্চিত তবে আঁখিতারার মৃত্যু যে ঘনিয়ে এসেছে এটা বুঝতে পারছি
আঁখিতারা মেয়েটাকে তুমি চিনতে?
জি না আমি চিনিব কী করে? সে কাজ করে আপনার এখানে
মিসির আলি বললেন, চৌধুরী খালেকুজ্জামান মিয়া কি তোমার আসল নাম? নাকি এটাও ছদ্মনাম?
চৌধুরী খালেকুজ্জামান মিয়া?
হ্যাঁ, চৌধুরী খালেকুজ্জামান মিয়া
মনসুর সিগারেটে ঘন ঘন কয়েকটা টান দিয়ে সিগারেট ছুড়ে ফেলে সেই দিকে তাকিয়ে থেকে বলল, আমার এই নাম আপনি কীভাবে জানলেন?
মিসির আলি বললেন, একেকজনের পদ্ধতি একেক রকম তুমি একটা পদ্ধতিতে বের করেছ যে আঁখিতারা আজ রাতে মারা যাবে আমি অন্য পদ্ধতিতে তোমার নাম-ধাম-পরিচয় বের করেছি দু’জনের পদ্ধতি দু’রকম
আমার নাম-ধাম-পরিচয় বের করেছেন?
হ্যাঁ, বের করেছি আমার কথা কি তোমার বিশ্বাস হচ্ছে?
বিশ্বাস হচ্ছে স্যার, আসুন আমরা কোথাও বসে চা খাই রেস্টুরেন্টে বসে চা খেতে কি আপনার আপত্তি আছে
না, আপত্তি নেই
মনসুর বলল, আমার নাম যে চৌধুরী খালেকুজ্জামান এই তথ্য আপনাকে কে দিল?
মিসির আলি বললেন, তুমিই দিয়েছ! অন্য কেউ দেয় নি
আমি দিয়েছি?
হ্যাঁ তুমি দিয়েছ কিভাবে দিয়েছ শুনতে চাও?
না
হাসপাতালের কাছাকাছি একটা চায়ের দোকানে দু’জন ঢুকল চায়ের দোকানের মালিক মনসুরের দিকে তাকিয়ে আনন্দিত গলায় বলল, আরে ময়না ভাই কেমন আছেন?

মনসুর জবাব দিল না একবার শুধু আড়চোখে মিসির আলিকে দেখল চৌধুরী খালেকুজ্জামানের আরেক নাম ময়না এটা জেনে মিসির আলির তেমন কোনো ভাবান্তর হলো না রেস্টুরেন্ট ফাঁকা যে তিনজন খদের চা-পাউরুটি খাচ্ছে তারা রেস্টুরেন্টের বাইরে বেঞ্চিতে বসে আছে ভেতরে মানুষ বলতে তারা দু'জন এবং সাত-আট বছরের একটা ছেলে ছেলেটা বেঞ্চির ওপর কান্নাকান্না মুখ করে বসে আছে চেহারা দেখে মনে হচ্ছে মালিকের ছেলে কোনো অপরাধ করায় কিছুক্ষণ আগে শাস্তি দেওয়া হয়েছে তখন কান্নাকাটি করেছিল চোখে পানির দাগ রয়ে গেছে মিসির আলি আগ্রহ নিয়ে ছেলেটির দিকে তাকিয়ে রইলেন

দোকানের চা ভালো এই ব্যাপারটা মিসির আলির খুব অদ্ভুত লাগে নামিদামি রেস্টুরেন্টের চায়ের চেয়ে রাস্তার পাশের সস্তা দোকানগুলোর চা ভালো হয় সম্ভবত চা বানানোর কোনো বিশেষ কায়দা আছে বিশেষ কায়দাটা শিখে নিতে হবে

মনসুর বলল, স্যার, আপনি মনে হয় ধরেই নিয়েছেন আমি খারাপ লোক

মিসির আলি বললেন, আমি আগেভাগে কিছু ধরে নেই না তুমি আমার কাছে আসল নাম গোপন করেছ নাম গোপন করলেই মানুষ খারাপ হয়ে যায় না পৃথিবীর অনেক বিখ্যাত মানুষ নাম গোপন করতে ভালোবাসতেন অন্য কোনো পরিচয়ে নিজেকে পরিচিত করতে চাইতেন এই অস্বাভাবিকতা অনেকের ভেতর আছে সুনীল গঙ্গোপাধ্যায় নিজের নাম গোপন করে নাম নিয়েছেন নীল লোহিত বলাই চাঁদ মুখোপাধ্যায়ের আরেক নাম বনফুল

মনসুর বলল, স্যার, সুনীল গঙ্গোপাধ্যায় না, বলাই চাঁদও না তবে আমি খারাপ লোক না

আমি বলি নি তুমি খারাপ লোক আমার কাজের মেয়েটার নাম যে আঁখিতারা এটা কীভাবে জানলে?

মনসুর তাকিয়ে আছে চায়ের কাপে চুমুক দিচ্ছে মনে হচ্ছে না এই প্রশ্নের জবাব সে দেবে

মিসির আলি বললেন, মেয়েটার জন্য থার্মোমিটার আনার কথা বলে তুমি দৌড় দিয়ে বের হলো থার্মোমিটার তোমার পকেটেই ছিল তুমি কি থার্মোমিটার পকেটে নিয়ে চলাফেরা করে?

জি
কেন?
থার্মোমিটার দিয়ে আমি একটা মেন্টাল ম্যাজিক দেখাই থার্মোমিটারের দিকে তাকিয়ে থেকে আমি থার্মোমিটারের পারদ ওপরে উঠাতে পারি আপনাকে এটা দেখাব বলে থার্মোমিটার সঙ্গে করে এনেছিলাম
দেখি তোমার এই খেলাটা
থার্মোমিটার আপনার বাসায় রেখে এসেছি আপনি সত্যি দেখতে চান?
হ্যাঁ, দেখতে চাই
আমি থার্মোমিটার একটা কিনে নিয়ে আসি দু'মিনিট লাগবে আপনি আরেক কাপ চা নিন চা শেষ করার আগেই আমি চলে আসব
মিসির আলি দ্বিতীয় কাপ চা শেষ করার পরেও আরো আধঘণ্টা বসে রইলেন মনসুর ফিরল না আর অপেক্ষা করা ঠিক হবে না আঁখিতারার খোঁজ নেওয়ার জন্য হাসপাতালে যাওয়া দরকার মনসুরকে নিয়ে এই মুহূর্তে কিছু না ভাবলেও চলবে মিসির আলি চায়ের দাম দিতে গেলেন রেস্টুরেন্টের মালিক খুবই অবাক হয়ে বলল, আপনে ময়না ভাইয়ের লোক, আপনার কাছে থাইক্যা চায়ের দাম নিব এইটা কেমন কথা!
ময়না ভাই এই মানুষটার কাছে অতি গুরুত্বপূর্ণ ব্যক্তি কেন গুরুত্বপূর্ণ কে জানে জানতে ইচ্ছা করছে না কোনো সমস্যা মাথার ভেতর ঘুরপাক থাক তা চাচ্ছেন না তাঁর নিজেরই শরীর খারাপ লাগছে ঘুমে চোখ বন্ধ হয়ে আসছে মনে হচ্ছে চায়ের দোকানের বেঞ্চিতে শুয়ে কিছুক্ষণ ঘুমিয়ে থাকলে ভালো হতো

# ০৬. মিসির আলি তাঁর ঘরে

রাত প্রায় আটটা মিসির আলি তাঁর ঘরে ঘরের কোনো বাতি

জ্বালানো হয় নি এতক্ষণ অন্ধকারেই হাঁটাহাঁটি করছিলেন বসার ঘর থেকে রান্নাঘরে যাওয়া, রান্নাঘর থেকে আবার বসার ঘর জায়গাটা খুব ভালো করে চেনা হাঁটতে অসুবিধা হচ্ছে না অন্ধকারে কেন হাঁটাহাঁটি করছেন তা তিনি জানেন না অস্থিরতা কাটানোর কোনো চেষ্টা হতে পারে অস্থিরতা কাটানোর এই প্রক্রিয়া মিসির আলির চরিত্রের সঙ্গে মানাচ্ছে না খুব অস্থির অবস্থায় তিনি চুপচাপ বসে থাকেন

আঁখিতারাকে নিয়ে তিনি হঠাৎ দুশ্চিন্তায় পড়েছেন মনে হচ্ছে মনসুরের কথা ঠিক মেয়েটা বাঁচবে না অথচ হাসপাতালের ডাক্তার বলে দিয়েছেন ভয়ের কিছু নেই এশিয়া জোনে ভাইরাসের নতুন কিছু ষ্ট্রেইন দেখা দিয়েছে এতে হাই ফিভার হয় ডেঙ্গু তার মধ্যে একটা

মিসির আলি ডাক্তারকে বললেন, মেয়েটার কি ডেঙ্গু হয়েছে?

ডাক্তার সাহেব ভরসা দেয়ার মতো গলায় বললেন, হতে পারে তবে চার-পাঁচদিন পার না হলে কিছুই বলা যাবে না আমরা সিস্টেমেটিক চিকিৎসা চালিয়ে যাব আপনি নিশ্চিত থাকুন

ডাক্তারের কথায় তাঁর ভরসা পাওয়া উচিত ভরসা পাচ্ছেন না ভরসা না পাওয়ার কারণ কি মনসুর? সে পীর-দরবেশের মতো বলে বসিল মেয়েটা বাঁচবে না সে কোনো পীর-দরবেশ না পীর-দরবেশদেরও মানুষের মৃত্যু নিয়ে ভবিষ্যদ্বাণী করার ক্ষমতা থাকে বলে তিনি মনে করেন না তারপরেও কি কোনো কারণে মনসুরের কথা তার মনের গভীরে ঢুকে গেছে হিপনোটিক সাজেশান?

আচ্ছা বাড়িওয়ালার পীর ভাই-এর এখানে কোনো ভূমিকা আছে! এই মানুষটিও তো ভবিষ্যদ্বাণী করেছেন–মহাবিপদ আসছে জীবন সংশয় হবার মতো বিপদ তাই তো হয়েছে শুধু জীবন সংশয়টা তার না হয়ে আঁখিতারার হয়েছে

মিসির আলি হাঁটাহাঁটি বন্ধ করে খাটে উঠে বসলেন এখনো বাতি জ্বালাতে ইচ্ছা করছে না একটা ছোট্ট হিসাব মিলছে না তিনি ঠিক করলেন ছোট্ট হিসাবটা না মেলা পর্যন্ত তিনি বাতি জ্বালাবেন না হিসাব মেলানোর জন্য তিনি তাড়াহুড়ো করে হাসপাতাল থেকে ফিরেছেন এখন মনে হচ্ছে ফেরা ঠিক হয় নি

হাসপাতালে মেয়েটার পাশে থাকা উচিত ছিল মেয়েটার মা-বাবা মেয়েটাকে হাসপাতালে ফেলে রেখে চলে আসতে পারত না তার বিছানার পাশে সারা রাত জেগে বসে থাকত

বেচারি আঁখিতারা প্রবল জ্বরের ঘোরে আশপাশে অপরিচিত মানুষজন দেখবে, নার্স দেখবে, ডাক্তার দেখবে কাউকেই সে চিনতে পারবে না কী প্রচণ্ড ভয়ই না সে পাবে কী করে তিনি মেয়েটাকে ফেলে চলে এলেন?
মিসির আলি ঠিক করলেন রাতের খাবার খেয়ে আবার হাসপাতালে ফিরে যাবেন থাকবেন মেয়েটার পাশে যত বার সে চোখ মেলবে তত বার তিনি বলবেন, ভয় পেও না, আমি আছি ভালো হয়ে যাও এক ধরনের হিপনোটিক সাজেশান দেওয়া হবে মেয়েটা এই সাজেশানের মর্ম বুঝতে পারবে না তাতে কোনো ক্ষতি নেই
আপনি ঘর অন্ধকার করে বসে আছেন কেন?
মিসির আলি চমকে উঠে বললেন, কে?
কী আশ্চর্য, আমার গলা চিনতে পারছেন না আমি রেবু আপনার সুইচবোর্ড কোনদিকে বলুন তো আমি বাতি জ্বেলে দেই
মিসির আলি খাটে হেলান দিয়ে বসে ছিলেন তার হাতের কাছেই সুইচবোর্ড তিনি সুইচ টিপলেন রেবু বলল, আপনার দরজা খোলা, ঘর অন্ধকার আমি ভাবলাম চোর এসে দরজা খুলে সবকিছু নিয়ে গেছে কি কি নিয়েছে তা দেখার জন্যে এসেছিলাম আপনি ঘর অন্ধকার করে বসে ছিলেন কেন? আপনি কি বসে বসে ঘুমুচ্ছিলেন
মিসির আলি জবাব দিলেন না জবাব দেবার কিছু নেই তিনি কি বলবেন, না, আমি বসে বসে ঘুমুচ্ছিলাম না
রেবু বলল, আমি একবার পরীক্ষার হলে বসে ঘুমিয়ে পড়েছিলাম জিওগ্রাফি ফাইনাল পরীক্ষার দিন সারারাত জেগে পড়েছি হলে বসার পর লক্ষ করলাম এমন ঘুম ধরেছে, চোখ মেলে রাখতে পারছি না টেবিলে মাথা রেখে ঘুমিয়ে পড়লাম ইনভিজিলেটর আমাকে ঘুম থেকে ডেকে তুললেন সেই থেকে আমার নাম হয়ে গেল ঘুম রাবেয়া আমাদের ক্লাসে দু’জন রাবেয়া ছিল একজন খুব নামাজ পড়ত বোরকা পরে স্কুলে আসত তাকে সবাই ডাকত তাপসী রাবেয়া, আমাকে ডাকত ঘুম রাবেয়া
মিসির আলি বললেন, তোমার নাম রাবেয়া?
হুঁ শুধু রাবেয়া না ঘুম রাবেয়া
তোমার ভালো নাম শেফালী না?
না তো! আমি কি কখনো আপনাকে বলেছি আমার নাম শেফালী? তবে

আপনার যদি আমাকে শেফালী ডাকতে ভালো লাগে আপনি ডাকতে পারেন আমি রাগ করব না আপনার কোনো কিছুতেই আমি রাগ করব না
রেবু আজ শাড়ি পরে আসে নি সালোয়ার-কামিজ পরেছে পোশাকের জন্যই হয়তো তাকে কিশোরীদের মতো লাগছে শাড়ি না পরার কারণে তার মধ্যে এখন তরুণী ভাব একেবারেই নেই শাড়ি অদ্ভুত একটা পোশাক ছেলেদের এমন কোনো পোশাক নেই যা পরলে একটা কিশোরকে যুবক মনে হবে মিসির আলির মনে হলো শাড়ি নিয়ে গবেষণা হওয়া দরকার বারো-তেরো হাত লম্বা একটা কাপড় কেন একজন কিশোরীকে তরুণী বানিয়ে দেবে?
রেবু বলল, আপনি আমার দিকে এভাবে তাকিয়ে আছেন কেন?
কীভাবে তাকিয়ে আছি?
মনে হচ্ছে আপনি আমার কথা শুনে খুবই অবাক হচ্ছেন
তোমার ভালো নাম রাবেয়া এটা শুনে অবাক হচ্ছি
কেন? মানুষের ভালো নাম রাবেয়া থাকতে পারে না?
অবশ্যই পারে তোমার নাম তো শুধু রাবেয়া না, তোমার নাম ঘুম রাবেয়া
আমি খুব মজা করে গল্প করতে পারি, তাই না?
হুঁ
যার সঙ্গে আমার বিয়ে হবে সে আমার গল্প শুনে খুব মজা পাবে আগে আরো মজা করে গল্প করতে পারতাম অসুখের পর আগের মতো মজা করে গল্প করতে পারি না আপনার তো খুব বুদ্ধি, বলুন তো কেন আগের মতো মজা করে গল্প করতে পারি না?
বলতে পারছি না তুমিই বলো?
যখনই কারো সঙ্গে গল্প করি তখনই মনে হয় সে বুঝে ফেলছে আমার মাথা পুরোপুরি ঠিক নেই তখন সাবধান হয়ে যাই সাবধান হয়ে কথা বললে কি আর গল্পের মধ্যে মজা থাকে?
মিসির আলি বললেন, থাকে না
রেবু গলার স্বর নামিয়ে বলল, আপনি কি জানেন, আপনার এখানে আসা আমার জন্য পুরোপুরি নিষেধ হয়ে গেছে?
না, জানি না
আমার ওপর সামরিক আইন জারি করা হয়েছে মামা বলে দিয়েছে

আর কোনোদিনও যেন আপনার এখানে না আসি
নিষেধ অমান্য করে এসেছ, তোমার মামা তো রাগ করবেন
মামা জানতে পারলে তবেই না রাগ করবে আজ বৃহস্পতিবার না?
বৃহস্পতিবার কী?
বৃহস্পতিবারে মামার পীর ভাই আসে মামা সন্ধ্যার পর থেকে ছাদের ঘরে চলে যায় জিকির করে সারারাত ছাদের ঘরে থাকে নামে না
বলতে বলতে রেবু খিলখিল করে হেসে ফেলল মিসির আলি বললেন, হাসছ কেন?
রাবেয়া হাসি থামিয়ে গম্ভীর গলায় বলল, কারণটা আপনাকে বলব না আচ্ছা শুনুন, আপনার কি জ্বর?
না
আমার মনে হয় আপনার জ্বর জ্বর হলে আপনার খুব কষ্ট হয়, তাই না? সেবা করার কেউ নেই অসুখ-বিসুখ হলে সেবা পেতে খুব ভালো লাগে ঠিক বলেছি না?
মিসির আলি জবাব দিলেন না মেয়েটির সঙ্গে এখন আর কথা বলতে ভালো লাগছে না তাকে হাসপাতালে যেতে হবে হঠাৎ করেই তার মনে হচ্ছে আঁখিতারার শরীর ভালো না তার কোনো একটা সমস্যা হচ্ছে মিসির আলি বললেন, রেবু আমি এখন একটু বের হব
আচ্ছা, আমি চলে যাচ্ছি আপনি কিন্তু আর কখনো দরজা খোলা রেখে ঘর অন্ধকার করে বসে থাকবেন না
রেবু চলে যাবার প্রায় সঙ্গে সঙ্গেই মিসির আলি বাতি নিভিয়ে দিলেন ছোট্ট হিসাবটা এখনো মেলে নি বাতি নেভানোর পর যদি মেলে একটা উত্তর তার কাছে আছে উত্তরটা গ্রহণযোগ্য না গ্রহণযোগ্য না এমন উত্তরও অনেক সময় সঠিক হয় রেবুকে জিজ্ঞেস করে উত্তরটা যাচাই করে নেওয়া যেত কিন্তু রেবুর কথাবার্তায় তাঁর সংশয় আছে সে মানসিকভাবে সুস্থ না তার কোনো কথাই গ্রহণযোগ্য না
মিসির আলি খাট থেকে নামলেন তার শরীর খারাপ লাগছিল শরীর খারাপের কারণ ধরতে পারছিলেন না খাট থেকে নামার পর শরীর খারাপের কারণ ধরতে পারলেন আজ সারা দিন তার খাওয়া হয় নি
রিকশায় উঠে মিসির আলির ক্ষুধাবোধ চলে গেল তাঁর মনেই রইল না রিকশায় ওঠার আগ পর্যন্ত তিনি ভেবে রেখেছিলেন আলি মিয়ার রেস্টুরেন্ট থেকে কিছু খেয়ে নেবেন তাঁর যখন রান্না করতে ইচ্ছা

করে না তখন এই রেস্টুরেন্টে খেতে যান বিচিত্র কারণে রেস্টুরেন্টের মালিক চান মিয়া তাঁকে অসম্ভব পছন্দ করে তাঁকে দেখলেই হাসিমুখে বলেন, বাবুরে খানা দে ঠিকমতো দিবি আগে টেবিল সাফা কর টেবিলে যেন আর কেউ না বসে

চান মিয়া কেন তাকে বাবু ডাকে, কেনইবা তার জন্য এতটা ব্যস্ত হয় তা তিনি জানেন না জিজ্ঞেসও করেন নি প্রশ্ন করে কারণ জানতে তার ভালো লাগে না কোনো একদিন কারণটা নিজেই ধরতে পারবেন আর ধরতে না পারলেও ক্ষতি নেই কারণ ধরতেই হবে এমন কথা নেই

আকাশে বিদ্যুৎ চমকাচ্ছে যে কোনো মুহূর্তে বৃষ্টি নামবে বৃষ্টি নামার আগে আগে প্রকৃতি কিছু বোধ হয় করে চারদিকে এক ধরনের অস্থিরতা ছড়িয়ে দেয়

রিকশাওয়ালাকে জিজ্ঞেস করেন, তোমারও কি অস্থির লাগছে?

তিনি কিছু জিজ্ঞেস করার আগেই রিকশাওয়ালা বলল, আসমানের অবস্থা দেখছেন? আইজ এক্কেবারে ভাসাইয়া দিব

মিসির আলি ছোট্ট নিঃশ্বাস ফেলে ভাবলেন, ভাসিয়ে দেবার প্রবণতা প্রকৃতির ভেতর আছে সে জোছনা দিয়ে ভাসিয়ে দেয়, বৃষ্টি দিয়ে ভাসিয়ে দেয়, তুষারপাত দিয়ে ভাসিয়ে দেয় আবার প্রবল প্রেম, প্রবল বেদনা দিয়েও তার সৃষ্ট জগৎকে ভাসিয়ে দেয় প্রকৃতি যে খেলা খেলে তার নাম 'ভাসিয়ে দেওয়া খেলা'

প্রকৃতি ভাসিয়ে দিতে পছন্দ করে আঁখিতারা মেয়েটা যদি সত্যি সত্যি মারা যায়, প্রবল দুঃখবোধ মিসির আলিকে ভাসিয়ে নিয়ে যাবে

আঁখিতারাকে দেখে মিসির আলি চমকালেন সে হাসপাতালের বিছানায় আধশোয়া হয়ে আছে তার কোলে হাসপাতাল থেকে দেওয়া খাবার হলুদ রঙের প্লাস্টিকের ট্রেতে ভাত, এক টুকরা মাছ, ভাজি, ডাল আঁখিতারা আগ্রহ নিয়ে খাচ্ছে মনে হলো মিসির আলিকে দেখে সে লজ্জা পেয়েছে

মেয়েটা হাসিমাখানো লজ্জা লজ্জা মুখ করে বলল, ভালো

জ্বর চলে গেছে?

হুঁ

হাসপাতালে থাকতে ভয় লাগছে?

না

একা একা রাতে থাকতে পারবে?
হুঁ
খাওয়া বন্ধ করেছ কেন, খাও
আঁখিতারা বলল, বাবা, আপনে খাইছেন?
মিসির আলি বললেন, না তোমার এখান থেকে যাবার পথে হোটেলে খেয়ে
নেব হাসপাতালের খাবার কেমন?
আঁখিতারা বলল, লবণ কম
লবন দিয়ে বলব?
না
মেয়েটা যে তাকে দেখে খুবই আনন্দ পাচ্ছে তা তিনি বুঝতে পারছেন আনন্দিত মানুষের পাশে বসে থাকাও আনন্দের ব্যাপার একজনের দুঃখ অন্যজনকে তেমন স্পর্শ করে না, কিন্তু আনন্দ করে
আঁখিতারা বলল, বড় বাবা আপনি চলে যান হোটেলে গিয়া ভাত খান
মিসির আলি বললেন, হঠাৎ করে তোমার এত জ্বর! আমি ভয় পেয়ে গিয়েছিলাম এ রকম জ্বর কি তোমার আগেও হয়েছে?
হুঁ
বলো কী!!
তুমি ভয় পেয়েছিলে?
হুঁ
ভয় পেয়েছিলে কেন?
আঁখিতারা নিচু গলায় বলল, রাইতে আমার কাছে একটা জিন আসছিল জিন দেইখা ভয় পাইছি
মিসির আলি বললেন, তুমি ভয়ের স্বপ্ন দেখছিলে স্বপ্ন দেখে ভয় পেয়েছ
স্বপ্ন দেখি নাই জিন আমার বিছানার ধারে বসছে আমার শইল্যে হাত দিছে আমারে চিমটি দিছে
কোথায় চিমটি দিয়েছে?
ঘাড়ে
দেখি তোমার ঘাড় দেখি কোন জায়গায় চিমটি দিয়েছে?
আঁখিতারা দেখাল জায়গাটা লাল হয়ে ফুলে আছে
মিসির আলি বললেন, এটা চিমটি না কাঁকড়া-বিছার কামড়

কাঁকড়াবিছার বিষের কারণে তোমার জ্বর এসেছে ওই বাড়িতে কাঁকড়া-বিছা আছে আমি নিজে দেখেছি তুমি এরপর থেকে সব সময় মশারি ফেলে ঘুমাবে
আঁখিতারা বলল, বিছানার ধারে জিন বসছিল আমি দেখছি
মিসির আলি বললেন, আচ্ছা থাক, এই বিষয় নিয়ে আমরা পরে কথা বলব ডাক্তার তোমাকে কবে ছাড়বে কিছু বলেছেন?
কাল সকালে ছাড়বেন
আমি সকালে এসে তোমাকে নিয়ে যাব ঠিক আছে?
হ্যাঁ
একা একা থাকতে পারবে তো?
হুঁ
তোমার কি কিছু লাগবে?
মৌলানা সাবের কাছ থাইকা আমারে একটা তাবিজ আইন্যা দিয়েন তাবিজ থাকলে জিন আসব না
মিসির আলি বললেন, আমি অবশ্যই তাবিজ নিয়ে আসব তাবিজ ছাড়া আসব না
আঁখিতারা হাসছে সে খুবই আনন্দিত
বৃষ্টি শুরু হলো মিসির আলি বাসায় ফেরার পর যত গর্জে তত বর্ষে না টাইপ বৃষ্টি তেমন কোনো ভাসিয়ে দেওয়া ধরনের বৃষ্টি না ভ্যাপসা গরম ছিল, বৃষ্টিতে গরমটা কেটেছে সামান্য শীত-শীতও লাগছে ঘুমের জন্য এ ধরনের বৃষ্টিমাখা রাত খুব ভালো ঠাণ্ডা ঠাণ্ডা আবহাওয়ায় মাথার ওপর ফ্যান ঘুরবে গায়ে থাকবে পাতলা চাদর হাতে বই বইয়ের পাতা উল্টাতে উল্টাতে এক সময় চোখে ঘুম জড়িয়ে আসবে তখন একসঙ্গে দুটা ব্যাপার হবে–বই পড়তে ইচ্ছা করবে, আবার ঘুমিয়ে পড়তে ইচ্ছা করবে মিসির আলির জন্য এই সময়টাই শ্রেষ্ঠতম সময়
সায়েন্স অ্যান্ড প্যারাডক্স বইটি এমন যে, কয়েক পাতা পড়লেই ঘুম কেটে যায় লেখক বইটির তৃতীয় চ্যাপ্টারে প্রমাণ করেছেন গ্যালাক্সির ভর শূন্য পদার্থের ক্ষুদ্রতম কণা এটমকে ভেঙে পাওয়া যাচ্ছে ইলেকট্রন, প্রোটন ও নিউট্রন এদেরকেও ভাঙা যাচ্ছে এক পর্যায়ে পাওয়া যাচ্ছে লেপটন লেপটনের কোনো ভর নেই, কাজেই বিশ্বব্রহ্মাণ্ডেরও কোনো ভর নেই

গভীর মনোযোগে বই পড়তে পড়তে তিনি কখন ঘুমিয়ে পড়লেন জানেন না তাঁর ঘুম ভাঙল খুঁটিখাট শব্দে কেউ একজন বিছানার পাশ দিয়ে হেঁটে যাচ্ছে যে হেঁটে যাচ্ছে তাকে তিনি দেখতে পারছেন না কারণ ঘর অন্ধকার ঘুমানোর আগে তিনি বাতি নেভাননি ঘর অন্ধকার থাকার কারণ নেই হয়তো ঝড়-বৃষ্টির কারণে ইলেকট্রিসিটি চলে গেছে

বিছানার পাশ দিয়ে যে হেঁটে যাচ্ছে সে একবার ব্যস্ত ভঙ্গিতে রান্নাঘরে ঢুকাল দরজার পাশে রাখা টুলের সঙ্গে ধাক্কা লাগল মিসির আলি একবার সুইচ স্পর্শ করলেন কেউ একজন সুইচ টিপে বাতি নিভিয়ে দিয়েছে সেই কেউ একজনটা কে? চোর?

যে ঘরে ঢুকেছে সে এখনো ঘরেই আছে মিসির আলি ইচ্ছা করলেই বাতি জ্বালাতে পারেন তিনি বাতি জ্বালালেন না হঠাৎ করেই তাঁর মনে হলো যে, এখন ঘরে ঢুকে সাবধানে হাঁটছে আঁখিতারা সে কি তাকেই দেখেছে? তাকে দেখেই ভেবেছে জিন? যে ঘরে ঢুকেছে সে পুরুষ না রমণী? বাতি জ্বলিয়ে কে কে করে চিৎকার করার চেয়ে এই সমস্যা নিয়ে চিন্তা করা ভালো

ঘরে যে ঢুকছে সে পুরুষ না রমণী তা অতি সহজেই বের করে ফেলা যায় একটি রমণীর পায়ের স্টেপ ছোট লম্বা রমণীও পুরুষদের মতো দীর্ঘ কদমে হাঁটে না তাদের গায়ে থাকে প্রসাধন সামগ্রীর সুগন্ধ চুলের তেলের গন্ধ, মুখে মাখা ক্রিমের গন্ধ পুরুষদের গায়ে ঘামের গন্ধই প্রবল রমণীরা হাতে চুড়ি পরে অতি সাবধানে যে রমণী হাঁটবে তার হাতের চুড়িতেও কখনো না কখনো রিনঝিন করে উঠবে রিনঝিন শব্দের সঙ্গে পুরুষ সম্পর্কিত না

আগন্তুক পুরুষ না রমণী তার মীমাংসা হবার আগেই মিসির আলি ঘুমিয়ে পড়লেন ঘুমের মধ্যেই বিচিত্র স্বপ্ন দেখলেন

## ০৭. আঁখিতারা বাসায় ফিরেছে

আঁখিতারা বাসায় ফিরেছে তার গলায় দুটা তাবিজ মিসির আলি কাকরাইল মসজিদের সামনের ফুটপাতের দোকান থেকে তাবিজ দুটা কিনেছেন আঁখিতারা খুবই আগ্রহের সঙ্গে গলায় তাবিজ পরে ঘুরছে তাকে দেখে মনে হচ্ছে, সে অনেক দিন পর বাবার বাড়িতে ফিরে আনন্দে আত্মহারা মেয়েটোর আনন্দ দেখে মিসির আলির ভালো লাগছে

আঁখিতারা বলল, বড় বাবা, চা বানায়ে দিব?

মিসির আলি বললেন, দাও

দুপুরে রান্ধা কী হইব? ঘরে বাজার নাই

ডাল-ভাত করে ঘন ঘন বাজারে যেতে আমার ভালো লাগে না

রসুন ভর্তা করব? রসুন ভর্তা খাইবেন? রসুন আর শুকনা করিচ পুড়াইয়া ভর্তা বানাইতে হয় খাইবেন?

হুঁ, খাব

মিসির আলির মনে হলো হাসপাতাল থেকে ফিরে আঁখিতারার মুখে বুলি ফুটেছে মেয়েটা ফটফট করে কথা বলছে 'পোস্টমাস্টার'-এর রতনের সঙ্গে এই মেয়ের ভালোই মিল আছে রতনও ছিল ফটফটানি মেয়ে

চা বানিয়ে মিসির আলির সামনে রাখতে রাখতে আঁখিতারা বলল, বড় বাবা, চাইরটা ঘর-বন্ধন তাবিজ ঘরের চাইর কোনায় লটকাইয়া দিলে ঘরে কিছু ঢুকব না

ঘর-বন্ধন তাবিজ কোথায় পাওয়া যায়?

আমরার দেশের মৌলানা সাব ঘর-বন্ধন তাবিজ দেন

তুমি যখন দেশে যাবে, তখন আমার জন্য ঘর-বন্ধন তাবিজ নিয়ে এসো

আইচ্ছা

আঁখিতারা, শোনো, আজ তোমার এত কাজকর্ম করার দরকার নেই হাসপাতাল থেকে এসেছি বিশ্রাম করো খাবার আমি হোটেল থেকে আনিয়ে নেব

আমার অন্ত বিশ্রামের দরকার নাই অনেক বিশ্রাম হইছে

মিসির আলি চায়ের কাপ নিয়ে বসার ঘরে বেতের চেয়ারে বসলেন তিনি সেখান থেকেই আঁখিতারার প্রবল বেগে ঘর বাট দেবার শব্দ শুনলেন মেয়েটার কাণ্ডকারখানায় তিনি বেশ আনন্দ পাচ্ছেন

মিসির আলির আনন্দ দীর্ঘস্থায়ী হলো না কিছুক্ষণের মধ্যে তাঁর ভ্র কুঁচকে গেল সিগারেটে টান দিয়ে আনাড়ি সিগারেটখোরদের মতো খকখক করে কাশতে লাগলেন কোনো কারণে তার মনে যদি খটকা তৈরি হয়, তখন এই ব্যাপারটা ঘটে সিগারেটে টান দিয়ে কাশতে শুরু করেন আজকের এই খটকা তৈরি হয়েছে মনসুরের চিঠির কারণে মনসুর এই চিঠি ডাকে পাঠায়নি খামে বন্ধ করে দরজার ফাঁক দিয়ে ঢুকিয়ে দিয়ে গেছে

পরম শ্রদ্ধেয় স্যার

জনাব মিসির আলি

স্যার, আমি আপনার সঙ্গে পরপর কয়েকটি অন্যায় করেছি অন্যায়ের জন্য ক্ষমা প্রার্থনার কারণে আপনাকে লিখছি হয়তোবা আপনি আমাকে ক্ষমা করবেন

আমার প্রথম অন্যায় থার্মোমিটার আনার কথা বলে আমি চলে গিয়েছিলাম, আর ফিরে আসি নি এই অন্যায়টি কেন করেছি আপনার মতো বুদ্ধিমান মানুষের তা না বোঝার কোনো কারণ নেই স্যার, আমি থার্মোমিটার দিয়ে কোনো ম্যাজিক দেখাতে পারি না থার্মোমিটার নিয়ে উপস্থিত হলে ম্যাজিক দেখাতে হতো কাজেই আমি পালিয়ে চলে গেছি

আপনি আমার কাজকর্মে সন্দিহান হয়ে পড়েছেন সন্দেহভাজন একজন মানুষ যত ভালো কাজই করুক তার কাজকে দেখা হয় সন্দেহের চোখে

আপনি যখন জিজ্ঞেস করলেন, তুমি তো আঁখিতারাকে চেনো না, তাহলে তার নাম কীভাবে জানলে? আমি ভ্যাবাচ্যাকা খেয়ে যাবার কারণে তৎক্ষণাৎ জবাব দিলাম না কী করে তার নাম জানি আর কেনইবা আমি পকেটে থার্মোমিটার নিয়ে ঘুরছিলাম সেটা বলি আপনার কাছে জোড়হাতে অনুরোধ করি, আমার কথাগুলি দয়া করে পড়ুন হয়তোবা আপনি আমার বিচিত্র কর্মকাণ্ড বুঝতে পারবেন

ওইদিন আঁখিতারা মেয়েটি প্রবল জ্বরে ছটফট করছিল আমি তখন এসেছি আপনার সঙ্গে দেখা করতে আপনার ঘরের দরজা বেশিরভাগ সময়ই খোলা থাকে আমি ঢুকে গেলাম আপনার বসার ঘরে সেখান থেকে শুনলাম আপনি মেয়েটার সঙ্গে কথা বলছেন মেয়েটার প্রবল জ্বর তাও বুঝলাম আমি আপনাকে চমকে দেবার জন্যই ঘর থেকে

বের হয়ে ফার্মেসিতে চলে গেলাম জ্বর কমানোর অষুধ প্যারসিটামল কিনলাম আপনার বাসায় থার্মোমিটার নাও থাকতে পারে, এই ভেবে একটা থার্মোমিটারও কিনলাম স্যার, আমি যে সত্যি কথা বলছি তা কি বিশ্বাস করছেন? যদি বিশ্বাস করেন তাহলে আরেকটা সত্যি কথা বলি রেবু (রাবেয়া) নামের মেয়েটা তার স্বামী ও সন্তানকে হত্যা করেছে–এই ঘটনাটাও সত্যি মেয়েটা সাইকোপ্যাথিক! সে তার পছন্দের মানুষদের খুন করে আমি জানি আপনি তার পছন্দের মানুষদের একজন একই ঘটনা আপনার ক্ষেত্রেও ঘটতে যাচ্ছে আপনি অতি বুদ্ধিমান মানুষ হয়েও ব্যাপারটা বুঝতে পারছেন না এইখানেই আমার দুঃখ

স্যার, আমার কথা আপনি যদি বিশ্বাস নাও করেন, একটু সাবধানে থাকবেন আমার মন বলছে কোনো এক গভীর রাতে সে আপনার ঘরে ঢুকে পড়বে হয়তোবা ইতিমধ্যেই ঢুকেছে

ইতি চৌধুরী খালেকুজ্জামান

চিঠি শেষ করে মিসির আলি সিগারেটে টান দিয়ে আবারও খকখক করে কাশতে লাগলেন আঁখিতারা বলল, বড় বাবা, আপনারে আরেক কাপ চা দিব?

মিসির আলি বললেন, দাও

চা সে বানিয়েই রেখেছিল মিসির আলির কথা শেষ হবার আগেই সে চায়ের কাপ নিয়ে উপস্থিত হলো মিসির আলি কাপ হাতে বারান্দায় এসে দাঁড়ালেন আজমল সাহেব ব্যাগভর্তি বাজার নিয়ে রিকশা করে ফিরছিলেন মিসির আলিকে দেখে বললেন, আপনার কাজের মেয়েটার কী হয়েছে? হাসপাতালে নাকি ভর্তি করিয়েছেন? ডেঙ্গু-ফেঙ্গু নাকি?

মিসির আলি বললেন, না এখন সুস্থ বাসায় নিয়ে এসেছি

এই এক যন্ত্রণা, একশ' টাকা মাসের কাজের মেয়ে তার চিকিৎসার পেছনে খরচ পাঁচশ' আমার ঘরে তো অসুখ-বিসুখ লেগেই আছে এখন আবার একটার হয়েছে জণ্ডিস বড় বিপদে আছি

মিসির আলি বললেন, ব্যাগভর্তি বাজার আজ কি কোনো উৎসব?

আজমল সাহেব আনন্দিত গলায় বললেন, আপনি বুদ্ধিমান লোক ঠিকই ধরে ফেলেছেন রেবুকে আজ দেখতে আসবে ছেলে সুইডেনে থাকে ভালো কিছু করে বলে মনে হয় না লেবার টাইপ আমি মেয়ে

পার করতে পারলেই খুশি বিদেশে গিয়ে বাথরুমের গু-মুত পরিষ্কার করলে করবে আমার কি? আপনি আমার নিজের লোক আপনাকে বলতে অসুবিধা নাই ওর ইতিহাস ভালো না শুনলে চমকে উঠবেন যদি ভালোয় ভালোয় বিয়ে হয়ে যায়, রেবুকে বিদায় করতে পারি, তাহলে দুঃখের কথা বলব কাউকে বলতে ভালো লাগে না

বলতে ইচ্ছা না করলে বলবেন না

আপনাকে তো আমি বলতেই পারি শুনুন ভাই, আজ রাতে আমাদের সঙ্গে খানা খাবেন আমিন বাজার থেকে গরুর মাংস কিনেছি খেলে বুঝবেন কী জিনিস আসবেন কিন্তু মনে করে আর একটু খাস দিলে দোয়া করবেন আমার পীর ভাই বলেছেন, এই বিয়ে হবে উনি যা বলেন তাই হয় উনি কিন্তু বলেছেন আর হয় নি তা কখনো হয় নাই অতি কামেল লোক, উনার কথা মিথ্যা হবে না বাকি আল্লাহ মালিক আপনাকে এত চিন্তিত লাগছে কেন? এত চিন্তা করবেন না সব আল্লাহর হাতে ছেড়ে দিয়ে বসে থাকেন রাতে মনে করে খানা খেতে আসবেন

মিসির আলি বললেন, আজ বরং বাদ থাকুক বাইরের লোকজন থাকবে আমি আবার অপরিচিত মানুষদের সঙ্গে খেতে পারি না

আজমল সাহেব বললেন, আমারও একই প্রবলেম আমিও পারি না আপদরা বিদায় হলে আপনাকে খবর দিব তারপর দুই ভাই মিলে খানা খাব এই আমার ফাইনাল কথা

আজমল সাহেব বাড়ির ভেতর ঢুকে গেলেন মিসির আলি লক্ষ করলেন দোতলার বারান্দায় রেবু এসে দাঁড়িয়েছে সে একদৃষ্টিতে তাঁর দিকে তাকিয়ে আছে রেবুকে একটা প্রশ্ন করবেন বলে তিনি ভেবে রেখেছিলেন তার সঙ্গে যখন দেখা হয় তখন আর প্রশ্নটা করা হয় না আজ অবশ্যই প্রশ্নটা করতে হবে প্রশ্নটা হিন্দি ছবি নিয়ে মারামারির দৃশ্যে দেখা গেল নায়কের শার্টের একটা বোতাম নেই কিন্তু মৃত্যুদৃশ্যে বোতামটা ঠিকই আছে এর পেছনে রহস্যটা কী?

রসুন ভর্তা জিনিসটা যে এত সুস্বাদু মিসির আলি কল্পনাও করেন নি তিনি শুধু রসুন ভর্তা দিয়েই এক গামলা ভাত খেয়ে ফেললেন আঁখিতারার দিকে তাকিয়ে বললেন, আজ থেকে আমি তোমার নাম দিলাম কুটু মিয়া

কুটু মিয়া কে?

কুটু মিয়া একটা উপন্যাসের চরিত্র তার মতো রান্না কেউ করতে পারে না
আঁখিতারা আনন্দে নুয়ে পড়ল মিসির আলি বললেন, এখন তুমি আমাকে বলো, তুমি যে রাতে জ্বিনকে দেখলে সেই জিন কী করল?
চিমটি দিছে
দাঁড়িয়ে দাঁড়িয়ে চিমটি দিল না বসে চিমটি দিল?
বসছে তারপরে চিমটি দিছে
ভূত চিমটি দেয় আমি কোনোদিন শুনি নি চিমটি দেয় মেয়েরা
আঁখিতারা গম্ভীর গলায় বলল, আমারে চিমটি দিছে জিনে
মিসির আলি বললেন, এখন তো আর চিমটি দিতে পারবে না গলায় তাবিজ ঠিক নয়?
হুঁ
তোমার চৌকিটা আমি আমার ঘরে ঢুকিয়ে ফেলব জিন যদি আসে তুমি আমাকে ডাকবে
আনন্দে অভিভূত হয়ে আঁখিতারা ডান দিকে ঘাড় কাত করল মিসির আলির মনে হলো বাচ্চা এই মেয়েটির জীবনে যে ক'টি আনন্দময় ঘটনা ঘটেছে আজকের এই সিদ্ধান্ত তার একটি
আঁখিতারা
জি
মন দিয়ে শোনো, ভবিষ্যতে তুমি যতবার রান্না করবে একটা আইটেম যেন অবশ্যই থাকে রসুন ভর্তা
আঁখিতারা আবার ঘাড় কাত করল তার এতই আনন্দ হচ্ছে যে, কেঁদে ফেলতে ইচ্ছা করছে সে কিছুতেই বুঝতে পারছে না একটা মানুষ এত ভালো হয় কীভাবে? সামান্য কিছু মন্দ তো মানুষের মধ্যে থাকতে হবে যদি না থাকে তাহলে মানুষ আর ফেরেশতায় তফাৎ কী?
আঁখিতারা!
জি
তুমি লেখাপড়া জানো?
না
লেখাপড়া শিখতে হবে রসুন ভর্তা বানালে হবে না আমি তোমাকে স্কুলে ভর্তি করিয়ে দেব
আঁখিতারা ঘাড় কাত করল এইবার সে আর চোখের পানি আটকাতে

পারল না তার চোখ দিয়ে পানি পড়তে লাগল
মিসির আলি তাকিয়ে দেখলেন কিছু বললেন না তিনি চাচ্ছেন মেয়েটা আরো কাদুক আনন্দের কান্না দেখতে তাঁর বড় ভালো লাগে
আঁখিতারা
জি
খাওয়া শেষ করে আমার মাথায় তেল দিয়ে দাও তুমি আমার অভ্যাস খারাপ করে দিয়েছ রসুন ভর্তা দিয়ে যে খাওয়া খেয়েছি আজ দুপুরে না ঘুমুলে চলবে না আজ আমি মড়ার মতো ঘুমাব
মিসির আলি সত্যি সত্যি মড়ার মতো ঘুমালেন তার ঘুম ভাঙল রাত ন'টায় দিনের বেলায় এত লম্বা ঘুম তিনি তাঁর জীবনে আর কখনো ঘুমিয়েছেন বলে মনে করতে পারলেন না মৃত্যুর কাছাকাছি ঘুম শান্তি এবং তৃপ্তির ঘুম সবকিছুরই কারণ আছে তৃপ্তিময় দীর্ঘ ঘুমেরও নিশ্চয়ই কারণ আছে সব সময় কারণ খুঁজতে ভালো লাগে না তিনি হাত-মুখ ধুতে গেলেন রাতে আজমল সাহেবের বাড়িতে খেতে যেতে হবে আঁখিতারাকে সঙ্গে নিয়ে যাবেন মেয়েটাকে অবশ্যই একা রেখে যাওয়া যাবে না জিনবিষয়ক ভীতি মেয়েটার মাথার ভিতর আছে যে কোনো সুযোগে আবার সেই ভয় ডালপালা মেলতে পারে
আঁখিতারা বলল, বড় বাবা, চা খাইবেন?
মিসির আলি বললেন, না দাওয়াত খেতে যাব তুমিও সঙ্গে যাবে
আঁখিতারা বলল, আপনের কি শইল খারাপ?
মিসির আলি বললেন, শরীর খারাপ না শরীর ভালো
আপনে ঘুমাইতেই আছেন ঘুমাইতেই আছেন ঘুমাইতে ঘুমাইতে মানুষ মারা যায়
কে বলেছে?
বড় বাবা বলেছে এই জন্যে বড় বাবা যখন বেশি ঘুমায় তখন আমার ভয় লাগে আমি ডাক দিয়া তুলি
আমাকে ডাক দিয়ে তুললে না কেন?
আমি ডাকছি আপনের ঘুম ভাঙে নাই
মিসির আলি বললেন এত লম্বা আরামের ঘুম কেন ঘুমিয়েছি শোনো কারণটা কিছুক্ষণ আগে পরিষ্কার হয়েছে আমার মাথা জট পাকিয়ে গিয়েছিল আন্ধা গিন্টু লেগে গিয়েছিল গিন্টু খুলে গেছে বলে আরাম করে ঘুমিয়েছি, বুঝেছি?

কিছু না বুঝেই আঁখিতারা মাথা নাড়ল মানুষটা যে ঘুমের মধ্যে মরে যায় নি এতেই সে খুশি

রাতে মিসির আলি আজমল সাহেবের বাড়িতে খেতে গিয়ে অস্বস্তিতে পড়লেন বাড়িতে শোকের ছায়া বরপক্ষের লোকজন কেউ আসে নি তারা কোনো খবরও পাঠায় নি আজমল সাহেব বললেন, মানুষ এত খারাপ কেন, বলেন তো ভাই সাহেব? আসবি না ভালো কথা একটা খবর তো দিবি

মিসির আলি বললেন, ক'টার সময়ে আসার কথা?

সন্ধ্যাবেলা আসার কথা মুরুব্বিরা আসবে, বিয়ের কথাবার্তা হবে, তারপর খানাপিনী

রাস্তার যানজটে মনে হয় আটকা পড়েছে সব মুরুব্বিদের একত্র করে আসতেও দেরি হয়

আজমল সাহেব হতাশ গলায় বললেন, ওরা আসল খবর পেয়ে গেছে সবকিছু এত গোপন করে রাখি, তারপরেও আসল খবর বের হয়ে যায় আপনি আমার নিজের লোক, আপনাকে বলি রেবুর আগে বিয়ে হয়েছিল একটা মেয়েও হয়েছিল স্বামী-সন্তান দু'জনই মারা যায় তারপর থেকে রেবুর মাথা খারাপ নতুন করে ঘর-সংসার হলে মাথা ঠিক হয়ে যেত মাথা খারাপের আসল অষুধ বিবাহ

প্রশ্ন করবেন না করবেন না ভেবেও মিসির আলি প্রশ্ন করে ফেললেন তিনি ইতস্তত করে বললেন, তারা মারা যায় কীভাবে?

আজমল সাহেব বললেন, কাজের মেয়ে খুন করে টাকা-পয়সা, গয়নাগাটি নিয়ে পালিয়ে যায় বিশাল ইতিহাস আরেকদিন বলব আপনাকে বলতে কোনো বাধা নেই রে ভাই আপনি আমার আপনা লোক পুলিশ টাকা খাওয়ার জন্যে কী যে করেছে বললে বিশ্বাস হবে না পুলিশ আসামি করেছিল রাবেয়াকে

রাবেয়া কে?

রেবুর ভালো নাম রাবেয়া ঘটনার পরে আমরা রেবুর নাম চেঞ্জ করে ফেলি–তার নাম দেই শেফালী ডাক নাম শেফু মেয়েটার বিয়ে তো দিতে হবে আগের নামধাম রাখার কোনো যুক্তি আছে, আপনিই বলেন?

মিসির আলি কিছু বললেন না ছোট্ট করে নিশ্বাস ফেললেন আজমল সাহেব মিসির আলির দিকে এগিয়ে এসে গলা নিচু করে বললেন, স্ত্রী

স্বামীকে খুন করে, এ ইতিহাস আছে   কিন্তু কোনো মা তার সাত মাসের ফুটফুটে বাচ্চা খুন করতে পারে? আপনি বলেন? আপনি তো 'বোকা.. না' খারাপ কথা বলে ফেলেছি   ভাই, কিছু মনে করবেন না
আজমল সাহেব বললেন, তোরা পারলে যে কাজের মেয়ে খুন করে পালিয়েছে তাকে ধরে আন   তা না, উল্টাপাল্টা জেরা   রেবুর মাথাটাই খারাপ করে দিল   মামলা থেকে রেবুকে বের করে আনতে কত টাকা গেছে বলুন তো? দেখি আপনার অনুমান?
বলতে পারছি না   মামলা-মুকাদমা বিষয়ে আমার অনুমান খুবই খারাপ
চার লাখ একুশ হাজার   থানা স্টাফ নিয়েছে দুই লাখ, আর এসপি সাহেবকে দিয়েছি দুই লাখ
মিসির আলি বললেন, একুশ হাজার টাকার হিসাবটা কী?
পত্রিকাওয়ালাদের দিতে হয়েছে   উল্টাপাল্টা খবর ছেপে দিলে মুশকিল না? ভাই সাহেব আপনার কি ক্ষিদে লেগেছে? খানা দিতে বলি?
মিসির আলি বললেন, আরেকটু অপেক্ষা করি
আজমল সাহেব বললেন, কোনো লাভ নেই   শুয়োরের বাচ্চারা আসবে না   রেবু মেয়েটা কী কপাল নিয়ে এসেছে! ঝাড়ু মারি কপালে একবার ইচ্ছা করে আমিই গলা টিপে মেয়েটিকে শেষ করে দেই যন্ত্রণা শেষ হোক
নিচে গাড়ির শব্দ পাওয়া যাচ্ছে   একটা না, বেশ কয়েকটা গাড়ি
মিসির আলি বললেন, আমার ধারণা বর পক্ষের লোকজন চলে এসেছে   আপনার পীর ভাই-এর কথা সত্যিই হয়েছে

# ০৮. আজ রেবুর বিয়ে

আজ রেবুর বিয়ে   আয়োজনের হৈচৈ ধরনের বিয়ে না   নিয়মরক্ষা বিয়ে   মগবাজারের কাজী অফিস থেকে কাজী সাহেব আসবেন   বর পক্ষে কিছু লোকজন থাকবে   পাঁচ লক্ষ এক টাকা কাবিন   অর্ধেক

গয়নাপাতিতে উসুল আজমল সাহেব প্রায় জীবন দিয়ে দিচ্ছেন মিসির আলি যাতে কনের দিকের একজন উকিল হন মিসির আলি কাটান দিয়ে যাচ্ছেন শেষ পর্যন্ত কাটান দিতে পারবেন বলে মনে হচ্ছে না বিয়ের কনে রেবুর সঙ্গে তার দেখা হয়েছে সে সকালবেলা নতুন পাঞ্জাবি নিয়ে তার সঙ্গে দেখা করতে এসেছিল আজমল সাহেব পাঞ্জাবি পাঠিয়েছেন তিনি চান মিসির আলি বিয়ের আসরে এই পাঞ্জাবি পরে উপস্থিত হবেন আঁখিতারাও এই উপলক্ষে লাল পাড় ডুরে লাল শাড়ি পেয়েছে বিয়ে হবে সন্ধ্যায়, আঁখিতারা সকাল থেকেই শাড়ি পরে সেজেগুঁজে বেড়াচ্ছে মিসির আলিকে বলেছে, তাকে কাচের চুড়ি কিনে দিতে হবে কাচের চুড়ি না পেলে সে বিয়েতে যাবে না

রেবু মিসির আলির পা ছুঁয়ে সালাম করল মিসির আলি বললেন, আজ তোমার জন্য বিশেষ দিন

পাঞ্জাবি টেবিলে রেখে রেবু কিছু বলল না

মিসির আলি বললেন, উন্নত একটা দেশে যাচ্ছ তাদের চিকিৎসাব্যবস্থা খুব ভালো অবশ্যই সেখানে তুমি ভালো ডাক্তার দেখাবে সাইকিয়াট্রিস্টের সঙ্গে যোগাযোগ করবে তোমার ভালো চিকিৎসা দরকার

রেবু ঘাড় কাত করল

মিসির আলি বললেন, তুমি কি আমাকে কিছু বলতে চাও?

রেবু বলল, না

মিসির আলি বললেন, তোমার কাছে আমার একটা প্রশ্ন ছিল

রেবু সঙ্গে সঙ্গে সোজা হয়ে বসল তার দৃষ্টি তীক্ষ্ণ অতিরিক্ত টেনশনে তার নাক ফুলে ফুলে উঠছে মিসির আলি বললেন, তুমি ঘাবড়ে গেছ কেন? জটিল কোনো প্রশ্ন না হিন্দি ছবি দেখেছিলাম তোমাকে সঙ্গে নিয়ে সেই ছবি নিয়ে প্রশ্ন

কী প্রশ্ন?

নায়ক যখন মারামারি করছিল তখন দেখলাম তার শার্টের একটা বোতাম নেই কিন্তু মৃত্যুদৃশ্যের সময় দেখলাম শার্টের সবগুলো বোতামই আছে এটা কী করে সম্ভব?

রেবু স্বস্তির নিশ্বাস ফেলে বলল, মৃত্যুদৃশ্যটা তারা আগে করেছে তখন শার্টের বোতাম ছিল মারামারি দৃশ্যের সময় বোতাম খুলে গেছে

মিসির আলি বললেন, এত জটিল সমস্যার এত সহজ সমাধান? আমি বুঝতেই পারি নি
রেবু বলল, আপনি ঠিকই বুঝতে পেরেছেন আমার কাছে বুঝতে না পারার ভাব করেছেন
তোমার সঙ্গে এটা কেন করব?
আমাকে বোঝানোর জন্য যে, আপনার বুদ্ধি কম আপনার যে খুব বুদ্ধি এটা আমি জানি এত বুদ্ধি থাকা ভালো না
মিসির আলি আচমকা অন্য একটা প্রশ্ন করলেন তিনি রেবুর দিকে ঝুকে এসে বললেন, তোমাদের বাড়ির বারান্দার দিক থেকে আমার এই বাসায় ঢোকার একটা দরজা আছে দরজাটা তোমাদের দিক থেকে তালাবন্ধ থাকে সেই তালার চাবি কি তোমার আছে?
রেবু কিছুক্ষণ এক দৃষ্টিতে তাকিয়ে থেকে বলল, আছে আর কিছু জিজ্ঞেস করবেন?
মিসির আলি বললেন, না
রেবু তাকিয়ে আছে তার চোখ বড় বড় মিসির আলির ধারণা ছিল তিনি মানুষের চোখের ভাষা পড়তে পারেন তিনি হঠাৎ লক্ষ করলেন, রেবুর চোখের ভাষা তিনি পড়তে পারছেন না এর চোখের ভাষা অচেনা হয়ে গেছে
রাত নটা বাজে আজমল সাহেব দুইবার মিসির আলিকে নিয়ে যাওয়ার জন্য লোক পাঠিয়েছেন মিসির আলি যেতে পারছেন না কারণ মনসুর তার সঙ্গে দেখা করতে এসেছে সে সঙ্গে করে অনেকগুলো তাজা দোলনচাঁপা নিয়ে এসেছে মিসির আলি দোলনচাঁপার নাম পড়েছেন নজরুলের কবিতা বইয়ে দোলনচাঁপা আগে কখনো দেখেন নি ফুল দেখে এবং ফুলের গন্ধে তিনি মুগ্ধ হলেন পুরো বাড়িতেই মিষ্টি সৌরভ ছড়িয়ে পড়েছে মিসির আলি বললেন, বাহ!
মনসুর বলল, স্যার ফুলগুলো আপনার পছন্দ হয়েছে?
মিসির আলি বললেন, খুব পছন্দ হয়েছে থ্যাঙ্ক য়্যু
মনসুর পকেট থেকে সিগারেট বের করতে করতে বলল, স্যার, মাঝে মাঝে আমি আপনার সামনে বেয়াদবি করি সিগারেট খাই আপনি কিছু মনে করবেন না টেনশনের সময় আমি সিগারেট না খেয়ে থাকতে পারি না

মিসির আলি বললেন, সামনে সিগারেট খাওয়া-না-খাওয়া নিয়ে আদবের সম্পর্কটা আমি ঠিক বুঝতে পারি না তুমি যত ইচ্ছা সিগারেট খাও কোনো সমস্যা নেই
মনসুর কয়েকবার চেষ্টার পর তার লাইটারটা ধরাল মিসির আলি হঠাৎ শব্দ করে হেসে ফেললেন
মনসুর অবাক হয়ে বলল, আপনি হাসছেন কেন?
মিসির আলি বললেন, লাইটারের শব্দ শুনে হাসলাম লাইটারটা তুমি বাঁ হাতে ধরিয়েছ, এটা দেখেও হাসলাম
মনসুর বলল, আমি লেফটহ্যান্ডার স্যার, এটা কি কোনো হাসির ব্যাপার আমি যতদূর জানি, এই পৃথিবীর দুই পারসেন্ট মানুষ লেফটহ্যান্ডার
মিসির আলি বললেন, আমি কেন হেসেছি ব্যাপারটা বুঝিয়ে বলি একবার আমার বাসায় গভীর রাতে কেউ একজন ঢুকেছিল সেটা খুব বৃষ্টির রাত ছিল ঝুম বৃষ্টি হচ্ছিল যে ঢুকেছিল সে চাচ্ছিল আমি যেন টের পাই কেউ একজন এসেছে, কিন্তু কে এসেছে সেটা যেন বুঝতে না পারি
আপনি বুঝে ফেলেন কে এসেছে?
হ্যাঁ তুমি এসেছিলে
মনসুর শান্ত গলায় বলল, আমি লেফটহ্যান্ডার এটা জেনেই আপনি টের পেলেন আমি আপনার ঘরে ঢুকেছি? লেফটহ্যান্ডাররা গভীর রাতে মানুষের বাড়িতে ঢোকে?
মিসির আলি বললেন, তুমি পুরোটা না শুনেই উত্তেজিত হয়ে পড়ছি আগে পুরোটা শোনো নার্ভ ঠাণ্ডা করো আরেকটা সিগারেট ধরাও
মনসুর আরেকটা সিগারেট ধরাল আর তখনি ব্যস্ত ভঙ্গিতে আঁখিতারা ঘরে ঢুকে বলল, বড় বাবা, আপনি যাবেন না?
মিসির আলি বললেন, তুমি বিয়ে বাড়িতে চলে যাও, আমি আসছি
আঁখিতারা বলল, আমি আপনেরে না নিয়া যাব না
তাহলে অপেক্ষা করো সুন্দর করে দু’কাপ চা বানিয়ে দিয়ে যাও
খিতারা চলে গেল মিসির আলি মনসুরের দিকে তাকিয়ে বললেন, ওই রাতে তুমি কিছুক্ষণ আমার ঘরে হাঁটাহাঁটি করলে আমার ঘুমভাঙা পর্যন্ত অপেক্ষা করলে তারপর ঘর থেকে বের হলে যতক্ষণ ঘরে ছিলে ততক্ষণ টেনশনে তোমার স্নায়ু আড়ষ্ট ছিল স্মোকাররা টেনশন

কমাতে সিগারেট টানে ঘর থেকে বের হয়েই তুমি সিগারেট ধরালে বাইরে বৃষ্টি হচ্ছিল বলেই পুরো সিগারেটটা তুমি আমার বাসার বারান্দায় দাঁড়িয়ে শেষ করলে সিগারেটের গন্ধে আমি তোমাকে চিনলাম না তোমাকে চিনলাম লাইটারের শব্দে তোমার লাইটারের শব্দ আমি চিনি

মনসুর চুপ করে আছে সে এখন আর সিগারেটে টান দিচ্ছে না তবে তাকিয়ে আছে সিগারেটের ধোঁয়ার দিকে

মিসির আলি বললেন, তুমি লেফটহ্যান্ডার এটাও কিন্তু একটা ইন্টারেস্টিং কো-ইনসিডেন্স শুনলে তুমি মজা পাবে বলব?

বলুন

তুমি আঁখিতারার বিছানায় বসেছ তার ঘাড়ের ডান দিকে চিমটি দিয়েছ আঁখিতারা উত্তর দিকে মাথা দিয়ে শুয়ে ছিল এই অবস্থায় তার ঘাড়ের ডান দিকে একজন লেফটহ্যান্ডার চিমটি দেবে রাইটহ্যান্ডার চিমটি দেবে ঘাড়ের বা দিকে ব্যাপারটা বুঝতে না পারলে আমি একটা কাজ করি, আঁখিতারাকে বিছানায় শুইয়ে তার পাশে বসে দেখাই কেন একজন ঘাড়ের বাঁ দিকে চিমটি দেবে, আরেকজন দেবে ডান দিকে দেখাব?

মনসুর শান্ত গলায় বলল, দেখাতে হবে না আপনি কি বলছেন আমি বুঝতে পারছি

আঁখিতারা চা নিয়ে ঢুকেছে মনসুর সহজভাবেই চায়ের কাপে চুমুক দিল মিসির আলি বললেন, মনসুর শোনো লজিক হচ্ছে সিঁড়ির মতো লজিকের একটি সিঁড়িতে পা দিলে অন্য সিঁড়ি দেখা যায় তুমি আমার ঘরে ঢুকেছ এটা জানার পর বুঝতে পারলাম রেবু মেয়েটির সঙ্গে তোমার যোগাযোগ আছে

কীভাবে বুঝলেন?

আমার বাসার একটা দরজা বাইরে থেকে তালা দেওয়া সেই তালা খুলে এ বাসায় ঢোকা যায় তালার চাবি রেবুর কাছে আছে সেই চাবির একটা নিশ্চয়ই তোমার কাছেও আছে আছে না?

হ্যাঁ আছে

রেবুদের বাড়ির টেলিফোন নাম্বারও তুমি জানো তুমি আমাকে ওই বাড়িতে টেলিফোন করেছিলে মনে আছে?

আছে

আমি একটা নতুন পাঞ্জাবি পরে সেজোগুজে বসে আছি আমার কাজের মেয়েটা আমাকে তাড়া দিচ্ছে বের হওয়ার জন্য তুমি একবারও জিজ্ঞেস করলে না আমরা কোথায় যাচ্ছি জিজ্ঞেস করোনি কারণ তুমি জানো আমরা কোথায় যাচ্ছি রেবুর সঙ্গে যোগাযোগ না থাকলে তা জানা সম্ভব না তুমি কি জানো আজ রেবুর বিয়ে?
মনসুর বিচিত্র ভঙ্গিতে হাসল
মিসির আলি বললেন, তুমি এই বাসায় এক সময় ভাড়াটে ছিলো আমার এই অনুমান কি ঠিক আছে?
মনসুর চমকে উঠে বলল, এই তথ্য আপনাকে কে দিয়েছে?
মিসির আলি সহজ গলায় বললেন, রান্নাঘর দিয়েছে রান্নাঘরের দেয়ালে হাজি আজমত আলি নামের এক ভদ্রলোকের নাম এবং টেলিফোন নাম্বার লেখা তোমার হাতের লেখা আমি চিনি
আপনি কি আমার সম্পর্কে খোঁজ নেওয়ার জন্য হাজি আজমত আলিকে টেলিফোন করেছিলেন?
না, টেলিফোন করি নি তুমি এই বাড়িতে কতদিন ছিলে?
তিন মাস
আমার ধারণা রেবুর সঙ্গে তখনই তোমার পরিচয় এবং প্রণয় রেবু কি নিশিরাতে তালা খুলে তোমার ঘরে আসত?
হ্যাঁ
অবস্থাটা তো তোমার জন্য ভালোই ছিল তুমি তিন মাসের মধ্যে চলে গেলে কেন? রেবুর বিয়ে হয়ে গিয়েছিল বলে?
হুঁ
মিসির আলি বললেন, আমার সিগারেট শেষ হয়ে গেছে, একটা সিগারেট দাও মনসুর সিগারেট দিল লাইটার দিয়ে সিগারেট ধরিয়ে দিল মিসির আলি বললেন, মনসুর তুমি কি মানুষ খুন করেছ?
মনসুর বলল, জি না
রেবুকে পরামর্শ দিয়েছিলে তার স্বামী-সন্তান খুন করতে?
জি না
তুমি যদি কিছু বলতে চাও বলো আমি তোমার কথা খুব মন দিয়ে শুনব
স্যার, রেবুর বাচ্চা হওয়ার পর তার সংসারে খুব অশান্তি শুরু হলো রেবুর স্বামীর ধারণা হলো বাচ্চাটা তার না রেবু একদিন স্বীকারও

করল বাচ্চার বাবা অন্য একজন   তারপর দু’জনকেই বঁটি দিয়ে কেটে টুকরা টুকরা করে ফেলল

তুমি আমার ঘরে কেন আসতে?

স্যার, আমি আপনাকে ভয় দেখিয়ে এই বাসা থেকে সরিয়ে দিতে চাচ্ছিলাম   কারণ, রেবু প্রায়ই বলত সে আপনাকে খুন করতে চায় সে অসুস্থ একটা মেয়ে   ভয়ঙ্কর অসুস্থ   আপনাকে এই কথাটাই বারবার বলার চেষ্টা করেছি   আপনার বেঁচে থাকা আমার জন্য দরকার

কেন?

স্যার, একমাত্র আপনিই রেবুকে সুস্থ করে তুলতে পারবেন   আর কেউ পারবে না   স্যার, আমি এই অসুস্থ মেয়েটাকে ভয়ঙ্কর ভালোবাসি

মনসুর তাকিয়ে আছে   এই চোখের ভাষা মিসির আলি পড়তে পারছেন না   এই চোখ মমতা এবং ভালোবাসায় আর্দ্র

মনসুরের চোখে পানি জমতে শুরু করছে   মিসির আলি অপেক্ষা করছেন চোখ থেকে পানির ফোঁটাটা কখন টেবিলের ওপর পড়ে মনসুর যেভাবে বসে   আছে পানির ফোটা টেবিলে পড়ার কথা   অশ্রু চোখেই মানায়   কাঠের টেবিলে মানায় কি-না এটা তার দেখার ইচ্ছা

সমাপ্ত




# মিসির আলির চশমা

## ০১. অদ্ভুত এক যন্ত্র

অদ্ভুত এক যন্ত্র
যন্ত্রে বাটির মতো জায়গা, বাটিতে থুতনি রেখে চোখ মেলে তাকিয়ে থাকতে হয় যন্ত্রের ভেতর থেকে ক্ষণে ক্ষণে তীব্র আলো এসে চোখের ভেতর ঢুকে যায় তখন বুকের ভেতর ধক করে ওঠে মনে হয় কেউ একজন তীক্ষ্ণ এবং লম্বা একটা সুচ চোখের ভেতর দিয়ে মগজে ঢুকানোর চেষ্টা করছে
পরীক্ষা-নিরীক্ষা শেষ হয়ে যাবার কথা শেষ হচ্ছে না, কারণ ডাক্তার সাহেবের কাছে টেলিফোন এসেছে তিনি উত্তেজিত ভঙ্গিতে কথা বলছেন মিসির আলি বুঝতে পারছেন না, তিনি কি বাটি থেকে থুতনি উঠিয়ে নেবেন? নাকি যেভাবে বসে আছেন সেভাবেই বসে থাকবেন? নড়ে গেলে যন্ত্রের রিডিংয়ে গণ্ডগোল হতে পারে তখন হয়তো আবার গোড়া থেকে শুরু করতে হবে হিন্দিতে যাকে বলে—ফির পেহলে সে

মিসির আলি নড়লেন না ডাক্তার সাহেবের টেলিফোন আলাপ বন্ধ হবার জন্য অপেক্ষা করতে লাগলেন ডাক্তার সাহেবের নাম হারুন অর রশীদ নামের শেষে অনেকগুলো অক্ষর আছে মনে হয় বিদেশের সব ডিগ্রিই তিনি জোগাড় করে ফেলেছেন

ডাক্তার সাহেবের বয়স পঞ্চাশের কাছাকাছি হবার কথা চুলে পাক ধরে নি, তবে দুই চোখের ভুরুর বেশ কিছু চুল পাকা চিমটা দিয়ে তুরুর পাকা চুলগুলো তুলে ফেললে তার বয়স আরো কম লাগত ভদ্রলোক বেঁটে ভারী শরীর গোলাকার মুখ চোখের দৃষ্টিতে সারল্য আছে, তবে ভুরু ঝোপের মতো বলে দৃষ্টির সারল্য চোখে পড়ে না তিনি ঝকঝকে সাদা অ্যাপ্রন পরে আছেন অ্যাপ্রনটা তাঁকে মানিয়েছে বেশিরভাগ ডাক্তারের গায়ে অ্যাপ্রন মানায় না

ডাক্তার হারুন এখন চরম রাগারগি শুরু করেছেন তার কথা শোনা যাচ্ছে, ওপাশের কথা শোনা যাচ্ছে না মিসির আলির ধারণা ওপাশে টেলিফোন ধরেছেন হারুন সাহেবের স্ত্রী রাগারাগির ধরনটা সেরকম ডাক্তার সাহেবের গলার স্বর ভারী এবং খসখসে তাঁর চিৎকার এবং হইচই শুনতে ভালো লাগছে

ডাক্তার আমার সঙ্গে ফাজলামি করবে না এই জিনিসটা আমার পছন্দ না একেবারেই পছন্দ না

(ওপাশ থেকে কেউ কিছু বলল )

ডাক্তার : খবরদার পুরোনো প্রসঙ্গ তুলবে না

(ওপাশের কথা )

ডাক্তার : কী আমাকে বিয়ে করে ভুল করেছ? আরেকবার এই কথাটা বল তো? একবার শুধু বলে দেখ

মনে হচ্ছে ডাক্তার সাহেবের স্ত্রী আরেকবার এই কথাটি বললেন

ডাক্তার : চিৎকার করছি? আমি চিৎকার করছি? আমি এক পেশোস্ট্রের চোখ পরীক্ষা করছি তুমি খুব ভালো করে জানো পেশেন্টের সামনে আমি চিৎকার চেঁচামেচি করি না শাট আপ, শাট আপ বললাম Yes, I say shut up and go to hell.

হারুন মিসির আলির দিকে তাকিয়ে বিরক্ত গলায় বললেন, আপনি এখনো এইভাবে বসে আছেন কী জন্য? আপনার চোখ দেখা তো শেষ

মিসির আলি বললেন, পরীক্ষা শেষ হয়েছে বুঝতে পারি নি মাঝখানে আপনার টেলিফোন এল

আপনার চোখ ঠিক আছে, শুধু প্রেসার হাই গ্লুকোমা একটা ড্রপ দিচ্ছি ঘুমুবার আগে চোখে এক ফোঁটা করে দেবেন ভুল করবেন না

মিসির আলি বললেন, যদি ভুল করি তা হলে কী হবে?

ডাক্তার নির্বিকার গলায় বললেন, অন্ধ হয়ে যাবেন–আর কী

অন্ধ হয়ে যাব?

হ্যাঁ পনের দিন পর আবার আসবেন ভালো কথা, আপনাকে ফি দিতে হবে না

হারুন বললেন, আপনাকে আমি চিনি আপনি বিখ্যাত মানুষ আমি বিখ্যাত মানুষদের কাছ থেকে ফি নেই না বিখ্যাত মানুষরা দশ জায়গায় আমার কথা বলেন তাঁদের কথার অনেক গুরুত্ব এতে পসার দ্রুত বাড়ে

মিসির আলি বললেন, আপনি মনে হয় ভুল করছেন আমাকে অন্য কারোর সঙ্গে গুলিয়ে ফেলেছেন আমি বিখ্যাত কেউ না আমি অতি সাধারণ একজন

হারুন ভুরু কুঁচকে বললেন, আপনার নাম কী?

মিসির আলি

হারুন বললেন, তা হলে তো ভুলই করেছি মেজর মিসটেক আমি আপনাকে নাটক করে এমন কেউ ভেবেছি চেহারা খুব পরিচিত লেগেছে ভালো কথা, আপনি কি অভিনয় করেন? গত সপ্তাহে টিভিতে কী যেন একটা নাটক দেখলাম, আপনি সেখানে ছিলেন?

জি না

অতি বোগাস এক নাটক তারপরেও শেষ পর্যন্ত দেখেছি নাটকের নামটা মনে পড়ছে না ন দিয়ে নামের শুরু, এইটুকু মনে পড়ছে আচ্ছা শুনুন, আপনি হাফ ফি দেবেন আমার চারশ টাকা ফি, আপনি দু’শ দেবেন

হাফ কেন?

প্রথমবার বাই মিসটেক ফ্রি বলেছিলাম এইজন্য আপনি আশা করে বসেছিলেন ফ্রি হয়ে গেছে যখন দেখলেন হয় নি, তখন আশাভঙ্গ হয়েছে হয়েছে কি না বলুন?

মিসির আলি কী বলবেন ভেবে পেলেন না বোঝা যাচ্ছে এই ডাক্তার বিচিত্র স্বভাবের তার সঙ্গে চিন্তা-ভাবনা ছাড়া কথা বলা ঠিক না ফি

দিয়ে চলে যেতে পারলে বাঁচা যেত চোখের ড্রপের নামটা এখনো তিনি লিখে দেন নি
হারুন ভুরু কুঁচকে বললেন, কী হল, জবাব দিচ্ছেন না কেন? আপনার আশাভঙ্গ হয়েছে না? মনটা খারাপ হয়েছে না?
সামান্য হয়েছে
এই জন্যই ফি হাফ করে দিলাম
প্রেসক্রিপশনটা লিখে দিলে চলে যেতাম
হারুন কাগজ টেনে নিলেন কলমদানি থেকে কলম বের করতেই আবার টেলিফোন মনে হচ্ছে তাঁর স্ত্রী কারণ ডাক্তার টেলিফোন ধরেই খ্যাকখ্যাক করে উঠলেন
তোমার প্রবলেমটা কী? রোগী দেখছি, এর মধ্যে একের পর এক টেলিফোন আমাকে শান্তিমতো কিছু করতে দেবে না?
(ওপাশের কিছু কথা )
সব সময় টাইম মেনটেন করা যায় না রোগীর চাপ থাকে ক্রিটিক্যাল কেইস থাকে তর্ক করবে না স্টপ তর্ক স্টপ যাও আজ আমি বাসাতেই যাব না ক্লিনিকে থাকব সোফায় ঘুমাব যা ভাবছ তা-না চেম্বারে কেউ শখ করে থাকে না
হারুন টেলিফোন নামিয়ে মিসির আলির দিকে তাকিয়ে বিরক্ত গলায় বললেন, আপনি বসে আছেন কেন?
প্রেসক্রিপশনটার জন্য অপেক্ষা করছি আই ড্রপ
হারুন ড্রয়ার খুলে একটা প্যাকেট মিসির আলির দিকে বাড়িয়ে দিয়ে বললেন, মেজাজ খুবই খারাপ প্রেসক্রিপশন লিখতে পারব না এটা নিয়ে যান রাতে ঘুমাবার সময় এক ড্রপ করে দেবেন
দাম কত?
দাম দিতে হবে না ওষুধ কোম্পানি থেকে স্যাম্পল হিসেবে পাই স্যাম্পলের ওষুধ বিক্রি করার অভ্যাস আমার নেই দরিদ্র রোগীদের ফ্রি দিয়ে দেই
ধন্যবাদ
এক মাস পর আবার আসবেন
আগে বলেছিলেন পনের দিন পর আসতে
এখন বলছি, এক মাস পর
জি অসব

মিসির আলি উঠে দাড়াতেই ডাক্তার বললেন, একটু বসুন
মিসির আলি বসে পড়লেন
আপনি আমার সম্পর্কে খারাপ ধারণা নিয়ে যাচ্ছেন এই জন্যই বসতে বলছি আমার সঙ্গে চা খেয়ে তারপর যাবেন এবং একটা বিষয় মনে রাখবেন, আমি ডাক্তার যেমন ভালো, মানুষ হিসেবেও ভালো স্বামী-স্ত্রীর ঝগড়া সব জায়গায় হয় এটা কিছু না ভালো মানুষরা ঝগড়া করে মন্দ মানুষের চেয়ে বেশিই করে
মিসির আলি বললেন, আমি আপনার সম্পর্কে কোনো খারাপ ধারণা নিয়ে যাচ্ছি না আপনি খুব ভালো ডাক্তার–এটা জেনেই আপনার কাছে এসেছি আপনি দামি একটা আই ড্রপ বিনা টাকায় আমাকে দিয়েছেন এটা প্রমাণ করে যে, আপনি মানুষ হিসেবেও ভালো
দামি আই ড্রপ বুঝলেন কীভাবে?
প্যাকেটের গায়ে লেখা, বার শ টাকা রিটেল প্রাইস
আরে তাই তো! এত সহজ ব্যাপার মাথায় আসে নি
মিসির আলি বললেন, এরকম হয় মাঝে মাঝে পর্যবেক্ষণ শক্তি এবং লজিক একসঙ্গে কাজ করে না
হারুন আনন্দিত গলায় বললেন, নামটা মনে পড়েছে–নদীর মোহনা
মিসির আলি বললেন, নাটকের নামটার কথা বলছেন?
জি জি নামকরণটা ভুল হল না? মোহনা তো নদীরই হবে? সমুদ্রের মোহনা হবে না নাটকের নাম শুধু মোহনা রাখলেই হত তাই না? কিংবা নদী নাম হলেও চলত নায়িকার নাম নদী লম্বা একটা মেয়ে, তবে তার চোখে মনে হয় সমস্যা আছে সারাক্ষণ চোখ মিটমিট করছে আমার কাছে এলে বিনা ভিজিটে চোখ দেখে দিতাম
দরজা ফাঁক করে কে একজন উঁকি দিচ্ছে তার চেহারায় ভয় ডাক্তার তার দিকে তাকিয়ে ধমকে উঠলেন, কী চাও?
স্যার, বাসায় যাবেন না?
না তুমি গাড়ি নিয়ে চলে যাও সামছুকে বল, দুকাপ চা দিতে চিনি আলাদা দিতে বলবে লিকার যেন ঘন হয়
সত্যি চলে যাব স্যার?
মিথ্যা চলে যাওয়া বলে কিছু আছে? গাধার মতো কথা Get Lost, ম্যাডামকে গিয়ে বলবে, স্যার আজ আসবে না
ভীত মানুষটা সাবধানে দরজা বন্ধ করল বন্ধ করার আগে একটা দীর্ঘ

নিঃশ্বাস ফেলল
হারুন মিসির আলির দিকে তাকিয়ে বললেন, সব গাধা
মিসির আলি বললেন, আমি কি আপনাকে ছোট্ট একটা অনুরোধ করব? আপনি বাসায় চলে যান আপনার স্ত্রী একা উনার নিশ্চয় মনটা খারাপ আজ আপনাদের একটা বিশেষ দিন ম্যারেজ ডে
কে বলেছে আপনাকে?
অনুমান করছি
হারুন রাগী গলায় বললেন, আমি মিথ্যা পছন্দ করি না আপনাকে কেউ নিশ্চয় বলেছে অনুমান বলে পৃথিবীতে কিছু নেই
মিসির আলি বললেন, আপনার অফিসে আপনার এবং আপনার স্ত্রীর ছবি আছে বাচ্চাকাচার ছবি নেই যিনি অফিসে স্ত্রীর ছবি রাখেন তিনি বাচ্চাকাচার ছবিও অবশ্যই রাখেন সেই থেকে অনুমান করছি, আপনাদের ছেলেমেয়ে নেই আপনার স্ত্রী বাসায় একা
আজ আমাদের ম্যারেজ ডে এটা বুঝলেন কীভাবে?
আজ ছয় তারিখ দেয়ালে যে ক্যালেন্ডার ঝুলছে সেখান ছয় তারিখটা লাল কালি দিয়ে গোল করা
আমার স্ত্রী বা আমার জন্মদিনও তো হতে পারে
মিসির আলি বললেন, আপনার জন্মদিন হবে না, কারণ নিজের জন্মদিন মনে থাকে আপনার স্ত্রীর জন্মদিনও হবে না স্ত্রীরা জন্মদিনে স্বামী দেরি করে বাড়ি ফিরলে তেমন রাগ করে না ম্যারেজ ডে ভুলে গেলে বা সেই দিনে দেরি করে স্বামী ঘরে ফিরলে রাগ করে তা ছাড়া গোল চিহ্নের ভেতর লেখা M. এটা ম্যারেজ ডের আদ্যক্ষর হওয়ার কথা
হারুন বললেন, আপনি তো যথেষ্ট বুদ্ধিমান লোক
মিসির আলি বললেন, খুব বুদ্ধিমান না তবে কার্যকারণ নিয়ে চিন্তা করতে আমার ভালো লাগে
আপনি করেন কী?
আমি কিছুই করি না অবসরে আছি
আগে কী করতেন?
সাইকোলজি পড়াতাম
আপনার কি কোনো কার্ড আছে?
জি না

হারুন বেশ কিছুক্ষণ একদৃষ্টিতে মিসির আলির দিকে তাকিয়ে বললেন, এখন আমি আপনাকে চিনেছি আপনাকে নিয়ে অনেক বই লেখা হয়েছে আমার স্ত্রী আপনার বিশেষ ভক্ত M দিয়ে আপনার নাম, মেহের আলি বা এই জাতীয় কিছু আপনার নামটা কী বলুন তো আগে একবার বলেছিলেন ভুলে গেছি সরি ফর দ্যাট

আমার নাম মিসির আলি

আপনার কি টেলিফোন আছে?

সেল ফোন একটা আছে

হারুন আগ্রহ নিয়ে বললেন, নাম্বারটা লিখুন তো শয়লাকে দিব সে খুবই খুশি হবে আচ্ছা আপনি নাকি যে কোনো সমস্যার সমাধান চোখের নিমিষে করে ফেলেন, এটা কি সত্যি?

সত্যি না

যে কোনো মানুষকে দেখে ভূত-ভবিষ্যৎ-বর্তমান সব বলে দিতে পারেন, এটা কি সত্যি?

সত্যি না

শায়লা আপনার বিষয়ে যা জানে সবই তো দেখি ভুল

মগভর্তি চা চলে এসেছে আগের লোকই চা এনেছে ডাক্তার ধমক দিয়ে বললেন, ফজলু, তোমাকে না চলে যেতে বললাম? তুমি ঘুরঘুর করছ, কেন? Stupid. যাও সামনে থেকে গাড়িতে বসে থাক

স্যার কি বাসায় যাবেন?

যেতে পারি এখনো সিদ্ধান্ত নিতে পারি নি চা খেয়ে তারপর সিদ্ধান্ত নিব এখন Get lost.

ফজলু চলে গেল মিসির আলি লক্ষ করলেন ফজলুর মুখ থেকে ভয়ের ছাপ কমেছে তাকে আনন্দিত মনে হচ্ছে

হারুন মিসির আলির দিকে তাকিয়ে বললেন, চা ভালো হয়েছে খান বিস্কিট আছে বিস্কিট দেব? ভালো বিস্কিট

বিস্কিট লাগবে না

হারুন সামান্য ঝুঁকে এসে খানিকটা গলা নামিয়ে বললেন, আপনি কি ভূত বিশ্বাস করেন?

মিসির আলি বিস্মিত হয়ে বললেন, না

হারুন আনন্দিত গলায় বললেন, আমিও না

মিসির আলি বললেন, ভূতের প্রসঙ্গ এল কেন?

হারুন জবাব দিলেন না তাঁকে এখন বিব্রত মনে হচ্ছে মিথ্যা কথা ধরা পড়ে গেলে মানুষ যেমন বিব্রত হয় সেরকম মিসির আলি বললেন, আপনি কি কখনো ভূত দেখেছেন?
হারুন ক্ষীণস্বরে বললেন, হুঁ
মিসির আলি বললেন, একটু আগেই বলেছেন, আপনি ভূত বিশ্বাস করেন না
হারুন বললেন, ভূত দেখি নি আত্মা দেখেছি আত্মা আমার মায়ের আত্মা সেটাও তো এক ধরনের ভূত তাই না?
ও আচ্ছা
আমার সামনে যখন কোনো বড় বিপদ আসে, তখন আমার মায়ের আত্মা এসে আমাকে সাবধান করে
তাই নাকি?
জি! আত্মার গায়ে যে গন্ধ থাকে এটা জানেন?
মিসির আলি বললেন, জানি না
হারুন চাপা গলায় বললেন, গন্ধ থাকে কেস্ফফরের গন্ধ বেশ কড়া গন্ধ
সব আত্মার গান্ধই কি ফেস্ফফরের? নাকি একেক আত্মার গন্ধ একেক রকম?
হারুন বিরক্ত হয়ে বললেন, আমি তো আত্মা শুঁকে শুঁকে বেড়াই না যে বলব কোন আত্মার গন্ধ কী? আমি শুধু আমার মার আত্মাকেই দেখি তাও সব সময় না যখন আমি বিপদে পড়ি তখন দেখি তিনি আমাকে সাবধান করে দেন
মিসির আলি বললেন, উনি শেষ কবে আপনাকে সাবধান করেছেন?
হারুন প্রশ্নের জবাব না দিয়ে চট কবে উঠে দাঁড়িয়ে বললেন, দেরি হয়ে যাচ্ছে, যাই বলেই অপেক্ষা করলেন না অ্যাপ্রন পর অবস্থাতেই দরজা খুলে বের হয়ে গেলেন
মিসির আলির কাপের চা এখনো শেষ হয় নি চা-টা খেতে অসাধারণ হয়েছে তার কি উচিত চা শেষ না করেই উঠে যাওয়া? এক এক ডাক্তারের চেম্বারে বসে চুকচুক করে চায়ের কাপে চুমুক দেয়াও তো অস্বস্তিকর হঠাৎ করে বাইরে থেকে কেউ ধাক্কা দিয়ে দরজা বন্ধ করে তালা লাগিয়ে দিলেও তো বিরাট সমস্যা যদিও সেই সম্ভাবনা খুবই কম তারপরও সম্ভাবনা থেকে যায় প্রবাবিলিটির একটা বইয়ে

পড়েছিলেন যে কোনো মানুষের হঠাৎ করে শূন্যে মিলিয়ে যাওয়ার সম্ভাবনাও আছে
মিসির আলি চা শেষ করলেন তাড়াহুড়া করলেন না, ধীরেসুস্থেই শেষ করে চেম্বার থেকে বের হলেন গেটের কাছে ডাক্তার সাহেবের সঙ্গে তাঁর দেখা হয়ে গেল তিনি গাড়ির পাশে দাঁড়িয়ে আছেন গা থেকে অ্যাপ্রন খুলে ফেলেছেন বলে তাকে অন্যরকম লাগছে ডাক্তারের হাতে সিগারেট তিনি মিসির আলির দিকে তাকিয়ে বললেন, গাড়িতে উঠুন আপনাকে পৌঁছে দেই আপনি থাকেন কোথায়?
মিসির আলি বললেন, আমি ঝিকাতলায় থাকি আপনাকে পৌঁছাতে হবে না আমি রিকশা নিয়ে চলে যাব
আপনাকে গাড়িতে উঠতে বলছি উঠুন ড্রাইভারের পাশের সিটে বসবেন
মিসির আলি উঠলেন এই মানুষটাকে না বলে লাভ হবে না হারুন সেই শ্রেণীর মানুষ যারা যুক্তি পছন্দ করে না
হারুন বললেন, ড্রাইভারের পাশের সিটে বসত্বে কি আপনার অস্বস্তি লাগছে?
না
অস্বস্তি লাগা তো উচিত আমি আরাম করে পেছনের সিটে বসব আর আপনি ড্রাইভারের পাশে হেল্পারের মতো বসবেন, এটা তো এক ধরনের অপমান আপনি অপমান বোধ ক্রছেন না?
মিসির আলি বুললেন, অপমান বোধ করছি না তা ছাড়া গাড়ি ড্রাইভার চালাবে না, আপনি চালাবেন এই ক্ষেত্রে আপনার পাশে বসাই শোভন
গাড়ি আমি চালাব আপনি বুঝলেন কীভাবে?
মিসির আলি বললেন, আপনি গাড়ি নিয়ে চলে যান নি আমার জন্য অপেক্ষা করছিলেন কারণ আপনি আমাকে আরো কিছু বলতে চান সেই ক্ষেত্রে আপনি আমাকে আপনার পাশে বসাবেন এটাই স্বাভাবিক আমাকে ড্রাইভারের পাশে বসিয়েছেন, সেখান থেকে ধারণা করেছি, গাড়ি অপনি চালাবেন
হারুন হাই তুলতে তুলতে বললেন, ঠিকই ধরেছেন আপনার বুদ্ধি ভালো আমার বুদ্ধ নেই স্কুলে আমার নাম ছিল হাবা হারুন হারুন নামে কেউ আমাকে ডাকত না সবাই ডাকত হাবা হারুন কলেজে

আমার নাম হল হাহা হাবা থেকে হা এবং হারুন থেকে হা নিয়ে হাহা
গাড়ি মিরপুর সড়কে উঠে এসেছে রাত এগারটার কাছাকাছি এখানে রাস্তায় ভিড় গাড়ি চলছে ধীরগতিতে প্রায়ই থামতে হচ্ছে
হারুন বিরক্ত হচ্ছেন না ক্যাসেটে গান ছেড়ে দিয়েছেন হিন্দি গান হচ্ছে! বয়স্ক এবং গুরুত্বপূর্ণ টাইপ মানুষরা সাধারণত গাড়িতে হিন্দি গান শোনেন না ইনি যে শুধু শুনছেন তা না, যথেষ্ট আনন্দও পাচ্ছেন গানের সঙ্গে স্টিয়ারিংয়ে হাত দিয়ে তালও দিচ্ছেন মিসির আলি বললেন, আপনি আমাকে কিছু বলবেন?
হারুন বললেন, ভেবেছিলাম বলব এখন ঠিক করেছি বলব না
মিসির আলি বললেন, তা হলে আমাকে যে কোনো জায়গায় নামিয়ে চলে যান আপনার দেরি হচ্ছে
হারুন বললেন, আপনাকে বাসায় পৌঁছে দেবার কথা বলে গাড়িতে তুলেছি এখন পথের মাঝখানে নামিয়ে দেব না
মিসির আলি বললেন, পথে নামালেই আমার জন্য সুবিধা কারণ আমি হোটেলে ভাত খেয়ে তারপর বাসায় যাব বাসায় আমার রান্নার ব্যবস্থা নেই
আমি আপনাকে বাসায় নামিয়ে দেব সেখান থেকে আপনি যেখানে ইচ্ছা যাবেন I keep my words.
মিসির আলি চুপ করে গেলেন অসময়ে চা খাওয়ার জন্য ক্ষুধা মরে গিয়েছিল এখন আবার তার অস্তিত্ব টের পাওয়া যাচ্ছে কলিজা ভুনা খেতে ইচ্ছা করছে ঝাল কলিজা ভুনা, সঙ্গে পেঁয়াজ কঁচামরিচ
মিসির আলি সাহেব!
জি
কোনো গন্ধ কি পাচ্ছেন?
এয়ার ফ্রেশনারের গন্ধ পাচ্ছি
হারুন গান বন্ধ করে দিয়ে বললেন, এয়ার ফ্রেশনারটার গন্ধ আপনার কাছে কেমন লাগছে?
মোটামুটি লাগছে এয়ার ফ্রেশনারের গন্ধ আমার কখনোই ভালো লাগে না
হারুন বললেন, আপনি কেস্ফরের গন্ধ পাচ্ছেন গাড়িতে কোনো এয়ার ফ্রেশনার নেই আমার মায়ের আত্মা আমাদের সঙ্গে আছে বলেই এই গন্ধ

ও আচ্ছা
আপনি খুব হেলাফেলা করে ও আচ্ছা বলেছেন   এটা ঠিক করেন নি
আমি সিজিওফ্রেনিক পেশেন্ট না   স্কুলজীবনে আমাকে হাবা হারুন বলা হলেও আমি হাবা না
আপনার মা কি প্রায়ই আপনার সঙ্গে থাকেন?
যখন কোনো বড় বিপদ আমার সামনে থাকে তখন তিনি আমার সঙ্গে থাকেন
মিসির আলি বললেন, আপনি কি কোনো বড় বিপদের আশঙ্কা করছেন?
করছি
জানুতে পারি বিপদটা কী?
আমি খুন হয়ে যাব   কেউ একজন আমাকে খুন করবে   কে খুন করবে সেটাও আমি জানি   My mother told me.
মিসির আলি বললেন, তিনি কি সরাসরি আপনার সঙ্গে কথা বলেন? নাকি স্বপ্নে বলেন?
হারুন বললেন, তিনি নানানভাবে আমার সঙ্গে কম্যুনিকেট করেন   মাঝে মাঝে স্বপ্নেও করেন
আপনার মা কী বলেছেন? কে আপনাকে খুন করবে?
আপনি জেনে কী করবেন?
কৌতুহল থেকে প্রশ্ন করেছি   বলতে না চাইলে বলবেন না
ডাক্তার গলা নামিয়ে বললেন, আমাকে খুন করবে   আমার স্ত্রী   ওর নাম শায়লা
মিসির আলি বললেন, খুন কবে হবেন সেটা কি আপনার মা আপনাকে বলেছেন?
বলেছেন   তবে খুব নির্দিষ্ট করে কিছু বলেন নি   জন্ম-মৃত্যুর বিষয় নির্দিষ্ট করে আত্মারা কিছু বলতে পারে না   ওদের ক্ষমতার সীমাবদ্ধতা আছে   আমার খুন হবার কথা আজ রাতে
মিসির আলি ধাক্কার মতো খেলেন   একটা মানুষ ভাবছে সে রাতে খুন হবে   তারপরও স্বাভাবিকভাবে গাড়ি চালাচ্ছে
নানান কায়দাকানুন করে এই কারণেই বাসায় যাওয়া পেছাচ্ছি
আপনাকে নামিয়ে দিয়ে কোনো একটা হোটেলে চলে যাব
মিসির আলি কী বলবেন ভেবে পেলেন না   মানুষটা মানসিকভাবে

অসুস্থ   এতটা অসুস্থ তা শুরুতে বোঝা যায় নি
হারুন বললেন, আমাকে কীভাবে মারবে জানতে চান?
কীভাবে?
বিষ খাইয়ে মারবে   বিষের নাম জানতে চান? পটাশিয়াম সায়ানাইড
পটাশিয়াম সায়ানাইডের নাম জানেন তো? KNC
নাম জানি   আপনার স্ত্রী পটাশিয়াম সায়ানাইড পাবেন কোথায়?
তার কাছে আছে   সে একটা প্রাইভেট ইউনিভার্সিটির কেমিস্ট্রির
চেয়ারম্যান   সে কী করবে জানেন? কোনো একটি খাবারে এই জিনিস
মিশিয়ে দেবে
আপনি কি আপনার আশঙ্কার কথা আপনার স্ত্রীকে জানিয়েছেন?
জানিয়েছি   তার ধারণা আমার প্যারানয়া হয়েছে   ভালো
সাইকিয়াট্রিস্ট দিয়ে আমার চিকিৎসা করা উচিত   এই কারণেই
আপনাকে সে খুঁজছে
মিসির আলি বললেন, আমাকে এইখানে নামিয়ে দিন   সামনের
গলিতেই আমার বাসা
হারুন বললেন, আপনাকে আপনার বাসার সামনে নামাব   আপনার
বাসাটা চিনে আসব   আপনার আপত্তি নেই তো?
কোনো আপত্তি নেই
আমার মাকেও আপনার বাসাটা চেনানো দরকার   প্রয়োজনে তিনি
আপনার সঙ্গে যোগাযোগ করবেন   আমার মায়ের নাম সালমা
রহমান
মিসির আলির জানতে ইচ্ছা করছে সালমা রহমান কি দ্বিতীয় বিবাহ
করেছিলেন   হারুনুর রশীদ ডাক্তারের নাম   তাঁর বাবার নাম যদি
রশীদ হয় তা হলে সালমা রহমান না হয়ে সালমা রশীদ নাম হবার
কথা
মিসির আলি বললেন, আপনার বাবার নাম জানতে পারি?
কেন?
কৌতুহল
আমার বাবার নাম আবদার রশীদ
আপনার বাবা কি জীবিত?
বাবা মারা গেছেন
আপনার মা কি দ্বিতীয় বিবাহ করেছিলেন?

হারুন বিরক্ত গলায় বললেন, ব্যক্তিগত প্রশ্ন করবেন না ব্যক্তিগত প্রশ্ন আমি পছন্দ করি না আমার মাও পছন্দ করেন না Like mother like son.
মিসির আলি বললেন, আমি আপনার সাইকিয়াট্রিস্ট, সেই কারণেই ব্যক্তিগত প্রশ্ন করছি
হারুন বললেন, আপনি আমার সাইকিয়াট্রিস্ট না আপনি আমার একজন রোগী ভদ্রতা করে আমি যাকে বাসায় নামিয়ে দিচ্ছি
মিসির আলি বললেন, এই সামনে গাড়ি রাখুন ডানদিকের ফ্লাটবাড়ির একতলায় আমি থাকি আপনি কি নামবেন?
না
আপনি বলেছিলেন আপনার মাকে আমার যাস চিনিয়ে দেবেন
হারুন রাস্তার পাশে গাড়ি পার্ক করে দরজা খুলে নামলেন তাঁর চোখে ভরসা হারানো মানুষের দৃষ্টি যে মানুষ বুঝে উঠতে পারছে না তার কী করা উচিত
মিসির আলির বসার ঘরের বেতের চেয়ারে ডাক্তার হারুন বসে আছেন তাঁকে অসম্ভব ক্লান্ত লাগছে মনে হচ্ছে চেয়ারেই ঘুমিয়ে পড়বেন তাঁর মাথা ঝুলে আছে থুতনি বুকের সঙ্গে প্রায় লাগানো তাঁর চোখ খোলা, তবে ঘুমন্ত মানুষের নাক দিয়ে যেমন ঘড়ঘড় আওয়াজ হয় সেরকম আওয়াজ হচ্ছে
হঠাৎ আওয়াজু বন্ধ হল হারুন মাথা তুলে বললেন, আপনি একা থাকেন?
মিসির আলি হ্যাঁ-সূচক মাথা নাড়লেন
হারুন বললেন, আপনার বাসায় কি এক্সট্রা বেড আছে?
মিসির আলি বললেন, নেই
এক্সট্র বেড থাকলে আপনার এখানেই থেকে যেতম হোটেলে যেতাম না আমার মায়ের আপনার বাসা পছন্দ হয়েছে তিনি পুরো বাড়ি ঘুরে দেখেছেন
মিসির আলি বললেন, এখন কি তিনি আমাদের সঙ্গে আছেন?
হুঁ
এই মুহূর্তে তিনি কোথায়?
আপনার শোবার ঘরে
মিসির আলি বললেন, আমার শোবার ঘরের দেয়ালে একটা ঘড়ি

আছে ঘড়িতে কটা কাজে তিনি বলতে পারবেন?
হারুন বললেন, আপনি পরীক্ষা করে দেখছেন মায়ের ব্যাপারটা আমার মনের কল্পনা কি না, ঠিক বলেছি?
ঠিক বলেছেন এই পরীক্ষা আপনার মনের শান্তির জন্যও প্রয়োজন
হারুন বললেন, আত্মা সম্পর্কে আপনার ধারণা নেই দেহধারী মানুষ এবং আত্মা এক না আত্মা জাগতিক পৃথিবী ঠিকঠাক বুঝতে পারে না জাগতিক পৃথিবী তাদের কাছে অস্পষ্ট গাঢ় কুয়াশার জগৎ আত্মা প্রবল আকর্ষণের কারণে তার অতি প্রিয়জনদের সঙ্গে মাঝে মাঝে যোগাযোগ করে কিন্তু জগৎ সম্পর্কে কিছুই জালে মন
মিসির আলি বললেন, তার মানে কি এই যে আপনার মা আমার শোবার ঘরের ঘড়িতে কয়টা বাজে বলতে পারবেন না?
বলতে না পারার কথা তারপরেও তাঁকে জিজ্ঞেস করব
মিসির আলি বললেন, আপনি কি চা খাবেন? কড়া করে এক কাপ চা বানিয়ে দেই?
না, আমি উঠব
হারুন উঠে দাঁড়াতে দাঁড়াতে বললেন, মা আমাকে জানিয়েছেন– আপনার শোবার ঘরের দেয়ালে কোনো দেয়ালঘড়ি নেই
মিসির আলি ধাক্কার মতো খেলেন তাঁর শোবার ঘরের দেয়ালে কোনো ঘড়ি নেই কখনো ছিল না অনেকদিন থেকেই তিনি ভাবছিলেন একটা দেয়ালঘড়ি কিনবেন ভোরবেলা ঘুম ভাঙলেই যেন সময় দেখতে পারেন
মিসির আলি ডাক্তারকে গাড়ি পর্যন্ত এগিয়ে দিতে যাচ্ছেন হারুন সাহেবের একটা বিষয়ে তিনি অবাক হচ্ছেন, এই মানুষটা একবারও জিজ্ঞেস করেন নি–দেয়ালঘড়ি আসলেই কি নেই? খুবই স্বাভাবিক প্রশ্ন অস্বাভাবিক মানুষ স্বাভাবিক প্রশ্ন করে না
ডাক্তার হারুন বাড়ি পৌঁছলেন রাত একটা দশে গেট দিয়ে ঢোকার সময় তিনি গেটের সঙ্গে গাড়ির ধাক্কা লাগালেন বাম্পারের একটা অংশ ঝুলে পড়ল গাড়ি গ্যারেজে ঢোকানোর সময়ও গ্যারেজের দরজার সঙ্গে ধাক্কা লাগল পরপর দুটি অ্যাকসিডেন্টই হারুন সাহেবের স্ত্রীর চোখের সামনে ঘটল তিনি বারান্দার বেতের চেয়ারে বসে ছিলেন তার চোখে উদ্বেগ এবং উৎকণ্ঠা বারান্দার বাতি নেভানো বাইরে থেকে তাঁকে দেখা যাচ্ছে না তিনি আজ সুন্দর করে

সেজেছেন   কলাপাতা রঙের সিল্কের শাড়ি পরেছেন   কপালে টিপ দিয়েছেন   তাঁর নাকের হীরের নাকফুল এই অন্ধকারেও ঝকমক করছে

হারুন বারান্দায় ঢুকতেই শায়লা চেয়ার থেকে উঠে দাঁড়াতে দাঁড়াতে বললেন, হ্যালো

হারুন স্ত্রীর দিকে তাকিয়ে বললেন, হুঁ

বলেই তিনি দরজার দিকে এগুলেন   শায়লা বললেন, দুটা মিনিট বারান্দায় বস   ঠাণ্ডা হও, তারপর ঘরে যাবে

হারুন কথা বাড়ালেন না   স্ত্রীর সামনের চেয়ারে এসে বসলেন   শায়লা বললেন, লাচ্ছি বানিয়ে রেখেছি   লাচ্ছি খাও

হারুন টেবিলের দিকে তাকালেন   দু'টা গ্লাসে লাচ্ছি   গ্লাস পিরিচ দিয়ে ঢাকা   শায়লা একটা গ্লাস এগিয়ে দিলেন   হারুনের ভ্রূ কুঁচকে গেল   পটাশিয়াম সায়ানাইড নামক ভয়ংকর বিষ কি এই গ্লাসেই মেশানো? তিনি স্ত্রীর দিকে তাকালেন   বারান্দার অল্প আলোয় শায়লার মুখ পরিষ্কার দেখা যাচ্ছে না

লাচ্ছি খাব না

শায়লা বললেন, বিয়ের দিন লাচ্ছি খাওয়া আমাদের অনেক দিনের রিচুয়াল   প্লিজ   গ্লাসে চুমুক দাও

হারুনের ঘাড় শক্ত হয়ে গেছে   শিরশির করছে   এত সাধাসাধি করছে কেন? আজই কি তা হলে সেই বিশেষ দিন?

শায়লা বললেন, আজ সারা রাত আমরা ঘুমাব না   গল্প করব   বিয়ের রাতটা যেভাবে গল্প করে কাটিয়েছি   তোমার মনে আছে না?

হুঁ

রাত তিনটার সময় কে দুগ্লাস লাচ্ছি নিয়ে দরজা ধাক্কা দিল তোমার মনে আছে?

হুঁ

হুঁ হুঁ না করে তাঁর নামটা বল   দেখি তোমার স্মৃতিশক্তি কেমন

তোমার ভাবি লাচ্ছি এনেছিলেন

গুড   তোমার স্মৃতিশক্তি ভালো   এখন লক্ষ্মীছেলের মতো লাচ্ছিটা খাও   আমি অনেক যত্ন করে বানিয়েছি

হারুন   একবার ভাবলেন হাত বাড়িয়ে বলবেন, তোমার হাতের লাচ্ছিটা আমাকে দাও   আমারটা তুমি খাও   যুক্তি দিয়ে বললে সে

সন্দেহ করবে না বললেই হবে তোমার হাতের গ্লাসটা বেশি পরিষ্কার ঐ গ্লাসটা দাও
শায়লা বললেন, কী হল! চুমুক দাও
অবিশ্যি জেনেও কোনো লাভ নেই তিনি কাউকে বলে যেতে পারবেন না, একটা তের মিনিট একুশ সেকেন্ড সময়ে তিনি মারা গেছেন
ঘড়ির দিকে তাকিয়েই হারুন গ্লাসে চুমুক দিলেন সেকেন্ডের কাঁটা নড়ছে একুশ সেকেন্ড থেকে হল তেইশ সেকেন্ড এখন হল পঁচিশ সেকেন্ড
কী দেখছ?
কিছু দেখছি না
লাচ্ছিটা খেতে ভালো হয়েছে না?
হুঁ
বিয়ের রাতের মতো হয়েছে?
হুঁ
এই লাচ্ছিষ্টার দৈ ঘরে পাতা
হুঁ
তুমি দেখি হুঁ হুঁ করেই যাচ্ছ ভালো কথা, তুমি চায়ের মতো চুকচুক করে খাচ্ছ কেন? একটানে শেষ কর
হারুন একটানে গ্লাস শেষ করলেন ঘড়ি থেকে চোখ ফিরিয়ে নিলেন মৃত্যু হলে এতক্ষণে হয়ে যেত শায়লা বললেন, আমি বাথটাব পানি দিয়ে ভর্তি করে রেখেছি তুমি আরাম করে সময় নিয়ে গোসল করবে তারপর আমরা একসঙ্গে
আমি খেয়ে এসেছি
কোথায় খেয়ে এসেছ?
এক পেশেন্টের বাসায় গিয়েছিলাম পেশেন্ট জোর করে খাইয়ে দিয়েছে
মেনু কী ছিল?
কৈ মাছের ঝোল আর আর…
আর কী?
ইলিশ মাছ ভাজা
আরাম করে খেয়েছে?
হুঁ

শায়লা ছোট্ট নিঃশ্বাস ফেলে বললেন, কৈ মাছের কাটার জন্য রাতে তুমি কৈ মাছ খাও না ইলিশ মাছ খাও না গন্ধ লাগে এই কারণে আজ এই দুই নিষিদ্ধ বস্তুই খেয়ে এসেছ? তাও তোমার এক পেশেন্টের বাড়িতে যেখানে তুমি জানো আজ আমাদের ম্যারেজ ডে বাসায় বিশেষ খাবারের ব্যবস্থা করা হয়েছে জানো না?
জানি
তুমি কি সত্যি খেয়ে এসেছ?
না
শায়লা বললেন, মিথ্যা কথাটা কেন বলেছ আমি জানি না নিশ্চয় কোনো কারণ আছে কারণ জানতে চাচ্ছি না আমি আজ কোনো কিছু নিয়ে হইচই করব না ঝগড়া করব না
হারুন বললেন, তুমি তো কখনোই হইচই কর না ঝগড়া কর না
তা ঠিক মাঝে মাঝে করতে ইচ্ছা করে আজ রাতে টেলিফোন করে সিরিয়াস ঝগড়া করেছি না? এরকম আর হবে না উঠ তো, গোসল করবে
হারুন উঠে দাড়ালেন শায়লা বললেন, বিল দেখি আজ রান্না কী? আমার পছন্দের কোনো আইটেম
হয়েছে কলিজা ভুনা, খিচুড়ি
থ্যাংক য়্যু পেঁয়াজ কুচি করে ভিনেগারে দিও কলিজা ভুনার সঙ্গে ভিনেগার মেশানো পেঁয়াজ ভালো লাগে
শায়ালা বললেন, দেয়া আছে! তোমার আরেকটা অতিপ্রিয় খাবারও আছে ঘিয়ে ভাজা শুকনা মরিচ
থ্যাংক য়্যু এগেইন
বাথটাবের পানিতে গা ডুবিয়ে হারুন শুয়ে আছেন পানি শীতল পানির শীতলতা শরীরে ছড়িয়ে পড়ছে আরামদায়ক অভিজ্ঞতা হারুনের হাতে বিয়ারের ক্যান বিয়ারের ক্যানের উত্তাপ হিমাঙ্কের কাছাকাছি ঠাণ্ডা বিয়ারে চুমুক দিতে ভালো লাগছে স্নায়ু ঝিমিয়ে পড়ছে স্নায়ুকে অলস করে দেয়াটাও আনন্দময় প্রক্রিয়া
স্নানের সময় বরফশীতল বিয়ারের ক্যানে চুমুক দেয়ার অভ্যাস তিনি বিলেতে আয়ত্ত করেছেন মাঝে মাঝেই তাঁর মনে হয়, বিদেশে যে অল্পকিছু ভালো অভ্যাস তিনি করেছেন এটা তার একটা
হারুন

হারুন চমকে উঠলেন তাঁর মার গলা এই গলা বিয়ারের ক্যানের মতোই শীতল এমনভাবে চমকালেন যে বিয়ারের ক্যান তাঁর হাত ফসকে বাথটাবের পানিতে পড়ে গেল ক্যানটা তিনি অতি দ্রুত তুলে ফেললেন তার আগেই অনেকখানি পানি ক্যানে ঢুকে গেল

হারুন

জি মা

তুই পীরবংশের ছেলে, এটা জানিস? তোর বাবার দাদা হুজুরে কেবলা ইরফানুদ্দীন কুতুবি কত বড় পীর ছিলেন সেটা জনিস?

কিছু কিছু জানি তুমি বলেছ

তুই এত বড় পীরের পুতি! আর তুই কিনা নেংটো হয়ে মদ খাচ্ছিস?

হারুন হাত বাড়িয়ে টাওয়েল নিয়ে কোমরে জড়াতে জড়াতে বললেন, বিয়ার মদ না মা! ইউরোপ আমেরিকায় পানির বদলে এই জিনিস খাওয়া হয় অ্যালকোহলের পরিমাণ পাঁচ পার্সেন্টেরও নিচে

চুপ

হারুন চুপ করে গেলেন তাঁর নিঃশ্বাস ভারী হয়ে আসছে মুখ শুকিয়ে আসছে

হারুন! বাতি নিভিয়ে দে

বাতি নেতালে আমার ভয় লাগবে মা

লাগুক ভয় বাতি নেভা আলোর মধ্যে থাকতে পারছি না বিয়ারের ক্যান এখনো হাতে ধরে আছিস কেন? ফেলে দে

হারুন ক্যান রেখে উঠে দাড়ালেন বাতি নেভালেন বাথরুম হঠাৎ অন্ধকারে ডুবে গেল হারুন কঁপা কঁপা গলায় বললেন, মা ভয় লাগছে

ভয়ের কী আছে? আমি আছি না!

তোমাকে দেখতে পাচ্ছি না তো

আমাকে দেখিবি কী করে গাধা? কথা যে শুনতে পাচ্ছিস এই যথেষ্ট

মা, তুমি তো কথাও ভুলভাল বল

কখন ভুলভাল কথা বললাম?

তুমি বলেছিলে আজ রাতে বিষ খাওয়াবে খাওয়ায় নি তো

রাত কি শেষ হয়েছে?

তুই কত বড় গাধা বুঝতে পারছিস?

ডিনারের সময় বিষ দেবে মা?

তোকে কিছুই বলব না
মা মা
তোয় কথা শুনতে পাচ্ছি মা মা করতে হবে না কী বলতে চাস বল
আমার একটা সন্দেহ তৈরি হয়েছে মনে হচ্ছে তুমি আসলে আমার মনের কল্পনা
আমি কল্পনা?
হুঁ এক ধরনের অসুখ আছে যে অসুখে রোগীর হেলুসিনেশন হয় সে কথা শুনতে পায় নানান কিছু দেখে
তোর ধারণা তোর সেই অসুখ হয়েছে?
হুঁ
রোগ বাঁধিয়ে ঘরে বসে আছিস কেন? চিকিৎসার ব্যবস্থা কর
করব
আজ যে গাধাটার কাছে গিয়েছিলি সে-ই কি তোর চিকিৎসা করবে?
এখনো ঠিক করি নি
দেরি করছিস কেন, ঠিক করে ফেল সেও গাধা তুইও গাধা গাধার চিকিৎসা তো গাধাই করবে
আমাকে গাধা বলছ বল উনাকে কেন গাধা বলছ?
যে বলে যুক্তির বাইরে কিছু নেই তাকে গাধা বলব না তো কী বলব?
ছাগল বলবি? এটাই ভালো—সে ছাগল তুই গাধা গাধা শোন, রাতে খেতে গিয়ে দেখবি কলিজা ভুনা দুটা প্লেটে রাখা একটা তোর জন্য একটা তার জন্য তোরটায় বিষ দেয়া যা বলার আমি বলে দিলাম এখন বাতি জ্বালা তোর বউ এক্ষুনি তোকে খেতে ডাকবে যদি দেখে বাতি নেভানো তা হলে নানান প্রশ্ন করবে
হারুন বাতি জ্বালালেন প্রায় সঙ্গে সঙ্গেই বাথরুমের দরজায় টোকা পড়ল শায়ালা বললেন, এই এতক্ষণ লাগাচ্ছে কেন? টেবিলে খাবার দেয়া হয়েছে সব তো ঠাণ্ডা হয়ে যাচ্ছে
হারুন খেতে বসেই বললেন, কলিজা ভুনা দুটা বাটিতে কেন?
শায়লা বললেন, তোমারটায় ঝাল দিয়েছি আমি ঝাল খেতে পারি না বলে আমারটা আলাদা
ঝাল খাওয়া তো আমিও ছেড়ে দিয়েছি
কবে ছাড়লো?
হারুন আমতা-আমতা করছেন কী বলবেন ভেবে পাচ্ছেন না শায়লা

বললেন, তুমি ঝাল খাওয়া ছেড়ে দিয়েছ এই তথ্য জানতাম না এইমাত্র জানলাম এখন থেকে সবকিছুই কম ঝালে রান্না হবে আজ খেয়ে ফেল প্লিজ

শায়লা স্বামীর প্লেটে কলিজা ভুনা তুলে দিলেন

হারুন খাচ্ছেন খেতে অসাধারণ হয়েছে ভিনেগার দেয়া পেঁয়াজের কারণে কলিজা ভুনার স্বাদ দশগুণ বেড়ে গেছে হারুন ঘড়ি দেখলেন ছয় মিনিট ধরে খাচ্ছেন পটাশিয়াম সায়ানাইড দেয়া থাকলে অনেক আগেই কর্ম কাবার হয়ে যেত মা আবারো ভুল করলেন

খাবারে পটাশিয়াম সায়ানাইড দেয়া থাকলে মন্দ হত না এক ধাক্কায় সব ঝামেলা থেকে মুক্তি মৃত্যুর পর মায়ের মতো আত্মা হয়ে যেখানে ইচ্ছা সেখানে ঘুরে বেড়ানো হারুন ঠিক করলেন আত্মা হতে পারলে তিনি মাঝে মাঝে শায়লাকে ভয় দেখাবেন ধরা যাক সে ক্লাস নিচ্ছে, হঠাৎ নিঃশ্বাস ফেলবেন কিংবা রাতে শায়লা যখন ঘুমুবে তিনি তার পায়ের বুড় আঙুল কামড়ে ধরবেন আত্মারা কি কামড়াতে পারে? মাকে জিজ্ঞেস করে জানতে হবে

কী ভাবছ?

কিছু ভাবছি না

তোমাকে দেখে মনে হচ্ছে তুমি কিছু নিয়ে চিন্তা করছ

হারুন দীর্ঘ নিঃশ্বাস ফেলে বললেন, আত্মা নিয়ে চিন্তা করছি Soul.

ও আচ্ছা

আত্মার প্রপার্টি নিয়ে ভাবছি তবে সমস্যা হচ্ছে আত্মা কোনো বস্তু না, পরা বস্তু পরা বস্তুর ধর্ম পৃথিবীর বিজ্ঞান ধরতে পারবে না

শায়লা বললেন, তুমি কি ভালো একজন ডাক্তার দেখাবে? একজন সাইকিয়াট্রিস্ট

দেখাব মিসির আলি সাহেবকে দেখাব উনার সঙ্গে আজ দেখা হয়েছে

সত্যি?

শায়লা, তুমি জানো আমি মিথ্যা কথা বলি না জানো না?

জানি

হারুনের খাওয়া শেষ হয়েছে পানি খাওয়া দরকার পানির গ্রাসের দিকে হাত বাড়িয়েও শেষ পর্যন্ত গুটিয়ে নিলেন তার মন বলছে পানির গ্লাসেই মেশানো আছে ভয়ঙ্কর KCN. অবশ্যই পানির গ্লাসে মেশানো

পানি হবে বর্ণহীন   এই গ্রাসের পানি নীলচে

# ০২. চিঠিকন্যা শায়লা

মিসির আলি কুরিয়ারে একটা দীর্ঘ চিঠি পেয়েছেন   চিঠির প্রেরকের নাম শায়লা রশিদ   পুনশ্চতে লেখা— ড. হারুন রশিদ নামে যে চোখের ডাক্তার আপনার চিকিৎসা করছেন   আমি তাঁর স্ত্রী   দশ পৃষ্ঠার দীর্ঘ চিঠি, এক বৈঠকে লেখা এটা বোঝা যাচ্ছে   চিঠি লিখতে লিখতে উঠে গিয়ে আবার লিখতে বসলে শুরুর লেখায় টানা ভাব কমে যায়   লেখার গতি কমে যায় বলেই এটা হয়

চিঠি না পড়েই মিসির আলি পত্র লেখিকার বিষয়ে কিছু সিদ্ধান্তে পৌঁছলেন

(ক) মহিলা ধৈর্যশীলা   যিনি এক বৈঠকে এত বড় চিঠি লিখবেন, তার ধৈর্য থাকতেই হবে

(খ) মহিলা শান্ত   তাঁর মধ্যে অস্থিরতা নেই   মানসিক অস্থিরতার ছাপ লেখায় চলে আসে   এই মহিলার হাতের লেখায় অস্থিরতা নেই

(গ) মহিলা অত্যন্ত গোছানো   কারণ তিনি চিঠি লেখার সময় বাংলা ডিকশনারি পাশে নিয়ে বসেছেন   ভুল বানান ডিকশনারি দেখে শুদ্ধ করেছেন

(ঘ) মহিলা বুদ্ধিমতী   কারণ তিনি ব্যবস্থা করেছেন যেন মিসির আলি পুরো চিঠি পড়েন   সম্বোধনেই সেই ব্যবস্থা করা   মহিলা মিসির আলিকে ‘বাবা’ সম্বোধন করেছেন   ‘বাবা’ সম্বোধনে লেখা চিঠি অগ্রাহ্য করা কোনো পুরুষের পক্ষেই সম্ভব না   মেয়েদের পক্ষে ‘মা’ সম্বোধনের চিঠি অগ্রাহ্য করা   খুবই সম্ভব   তারা নানানভাবে   মা’ ডাক শুনে অভ্যস্ত   পুরুষরা ‘বাবা’ শুনে অভ্যস্ত না   কেউ বাবা ডাকলেই সেই ডাক পুরুষদের মাথার ভেতর ঢুকে যায়

মিসির আলি চিঠি পড়তে শুরু করলেন   তাঁর হাতে একটা লাল কালির বল পয়েন্ট   চিঠির

কোনো কোনো জায়গা লাল কালি দিয়ে আন্ডার লাইন করতে হবে বলে তাঁর ধারণা এই কাজটা
প্রথম পড়াতেই শেষ হয়ে যাওয়া ভালো
প্রিয় বাবা,
আমার বিনীত সালাম নিন
মিসির আলি লাল কালি দিয়ে প্রিয় বাবা আন্ডার লাইন করলেন
সম্বোধন পড়ে আপনি নিশ্চয়ই অবাক হয়েছেন একজন চিরকুমার মানুষের কন্যা থাকার কথা না কন্যাস্থানীয়া অনেকেই থাকবে, তারা বাবা ডাকবে না চাচা ডাকবে কিংবা আধুনিক কেতায় আংকেল ডাকবে আপনাকে আমি কেন বাবা ডাকছি তা অন্য কোনো দিন ব্যাখ্যা করব
মিসির আলি আবারো লাল কালি দিয়ে দাগ দিলেন 'অন্য কোনো দিন ব্যাখ্যা করব' এই বাক্যের নিচে দাগ পড়ল
আপনি অনেকের অনেক জটিল সমস্যার সহজ ব্যাখ্যা দিয়ে সবাইকে চমকে দিয়েছেন আমি আপনাকে অতি জটিল একটা সমস্যা দিচ্ছি সমস্যার ব্যাখ্যা আমি নিজে নিজে বের করেছি ব্যাখ্যা ঠিক আছে কি-না তা শুধু আপনি বলে দিবেন এই দীর্ঘ চিঠিতে আমি শুধু সমস্যাটি বলব ব্যাখ্যায় যাব না আপনি রহস্য সমাধানের পর আমি আমার সমাধান বলব
আপনার সঙ্গে 'রহস্যসমাধান' খেলা আমি খেলতে পারি না আমার ধৃষ্ঠতা ক্ষমা করবেন যাই হোক, এখন সমস্যাটি বলি
অল্পবয়সে আমার বাবা-মা দু'জনই মারা যান আমি বড় হই আমার ছোট চাচার আশ্রয়ে চাচা-চাচি দু'জনই মহাপুরুষ পর্যায়ের মানুষ ছিলেন আমার বাবা-মা নেই, এটা তাঁরা কোনোদিনই বুঝতে দেন নি ছোট চাচিকে আমি চাচি না ডেকে সবসময়ই মা ডেকেছি চাচাকে বাবা ডাকতে শুরু করেছিলাম চাচা ডাকতে দেন নি
মিসির আলি লাল কলমে পুরো প্যারাটা দাগ দিলেন তার ভুরু সামান্য কুঞ্চিত হলো মেয়েটি তাঁকে কেন বাবা সম্বোধন করেছে তা মনে হয় পরিষ্কার হতে শুরু করেছে সে নিজের বাবাকে বাবা ডাকতে পারে নি চাচাকে ডাকতে গিয়েছিল, অনুমতি পায় নি কাউকে বাবা ডাকার তীব্র ইচ্ছা থেকেই কি বাবা সম্বোধন?
আমার চাচা-চাচি অনেক যাচাই-বাছাই করে আদর্শ এক পাত্রের সঙ্গে

আমার বিয়ে দিলেন পাত্র আদর্শ, কারণ তার চেহারা রাজপুত্রের মতো আফ্রিকান কালো রাজপুত্র না, গ্রিক রাজপুত্র আর্য সন্তান আপনি তো আমার স্বামীকে দেখেছেন বলুন সে রাজপুত্র না? এখন অবশ্যি চিন্তায় ভাবনায় চোখের নিচে কালি জমেছে মাথায় টাক পড়েছে মন্ত্রীপুত্র টেকো হলেও মানিয়ে যায় টাক মাথার রাজপুত্র মানায় না

যাই হোক, আমার রাজপুত্র ডাক্তার পড়াশোনা করেছেন আমেরিকায় ব্রিলিয়ান্ট ছাত্র চোখের কর্নিয়া রিপ্লেসমেন্টের একটি বিশেষ অপারেশন তাঁর আবিষ্কার মেডিকেল জার্নালে Haroon’s cornia grafting হিসেবে এর উল্লেখ আছে

এই রাজপুত্রের ঢাকা শহরের ওয়ারীতে একটা দোতলা বাড়ি আছে বাড়ির নাম ‘ছায়াকুটির’ ছায়া আমার শাশুড়ির ডাকনাম আমার শ্বশুর সাহেব স্ত্রীকে যে নামে ডাকতেন বাড়ির কপালেও সেই জুটল তাদের দু’টা গাড়ি আছে একটা কালো রঙের মরিস মাইনর, একটা লাল রঙের ভক্সওয়াগন

আমার শ্বশুর সাহেব ব্যাংকার ছিলেন হাসিখুশি ফুর্তিবাজ মানুষ বিয়ের পানচিনিতে তাঁকে আমি প্রথম দেখি আমাকে পাশে বসিয়ে তিনি বললেন, আমার ছেলে আমাকে ডাকে বাবুই তাকে শেখানো হয়েছিল বাবাই ডাক সে ডাকা শুরু করল বাবুই আমি তার কাছে হয়ে গেলাম—

‘পক্ষী’ তুমিও আমাকে বাবুই ডাকবে পুত্র এবং পুত্রবধূ দু’জনের কাজেই আমি পক্ষী হিসেবে থাকব হা হা হা

আমার শ্বশুর সাহেবকে আমার বাবুই ডাকা হয় নি আমাদের বিয়ে হলো রাত আটটায় উনি সেই রাতেই এগারোটার দিকে মারা গেলেন বিয়ের আনন্দবাড়ি শোকে ডুবে গেল আমার শাশুড়ি এমনভাবে আমার দিকে তাকালেন যেন আমি সাক্ষাৎ ডাইনি আমি দিশেহারা হয়ে গেলাম

বাসর রাত নিয়ে কত সুন্দর সুন্দর গল্প শুনেছি আমাদের বাসর ছিল বেহুলা-লক্ষিন্দর টাইপ বাসর যেন আমাদের দু’জনের মাঝখানে কিলবিল করছে ভয়ঙ্কর কাল সাপ

আমার শাশুড়ি শান্ত প্রকৃতির মানুষ ছিলেন কথাবার্তা খুব কম বলতেন শুধু নিজের ছেলের সঙ্গে গলা নিচু করে নানান কথা

বলতেন তিনি এক অর্থে ভাগ্যবতী ছিলেন ছেলে পেয়েছেন মাতৃভক্ত বিদ্যাসাগর মায়ের জন্যে সাঁতরে দামোদর নদী পার হয়েছিলেন আমার শাশুড়ির ছেলে মায়ের জন্যে সাঁতরে যমুনা পার হতো যদি সে সাঁতার জানত হারুন সাঁতার জানে না

হারুনের মাতৃভক্তির নমুনা না দিলে আপনি বুঝবেন না আমি নমুনা দিচ্ছি আমার শাশুড়ি তাঁর শোবার ঘরের দরজা কখনো বন্ধ করতেন না সারারাত দরজা খোলা থাকত কারণ তাঁর ছেলের ভয় পাওয়া রোগ আছে ভয় পেলে সে যেন যে-কোনো সময় মা'র ঘরে যেতে পারে

সেই ব্যবস্থা এমন অনেকবার হয়েছে গভীর রাতে ঘুম ভেঙে দেখেছি, আমার বিছানার পাশে সে নেই আমি আমার শাশুড়ির ঘরে উঁকি দিয়ে দেখেছি, মাতা-পুত্র খাটের উপর বসে গল্প করছে দু'জনই আনন্দিত আমি সবসময় চেষ্টা করতাম ওরা যেন আমার উপস্থিতি টের না পায় কিন্তু

প্রতিবারই আমার উপস্থিতি আমার শাশুড়ি টের পেতেন এবং বিরক্ত কিন্তু শান্ত গলায় বলতেন, বৌমা তুমি শুয়ে পড়, আমি ওকে পাঠাচ্ছি আমার এবং হারুনের আলাদা কোনো জীবন ছিল না মনে করুন রেস্টুরেন্টে খেতে যাব, সেখানেও আমার শাশুড়ি হারুন মা'কে ছাড়া কোথাও যাবে না আমার শাশুড়ি আপত্তি করতেন তিনি বলতেন, তোরা দু'জন খেতে যাচ্ছিস যা আমি কেন? হারুন রেগে গিয়ে বলত তোমাকে ছাড়া আমি যদি রেস্টুরেন্ট খেতে যাই, তাহলে আমার নাম হারুন রশীদ না আমার নাম কুত্তা রশীদ এরপর আর কারোই বলার কিছু থাকে না

তবে একবার শুধু আমরা দু'জন কক্সবাজারে বেড়াতে গিয়েছিলাম গাড়ি নিয়ে গিয়েছিলাম গাড়ি হারুন ড্রাইভ করেছে আমি বসেছি তার পাশে কী আনন্দের ভ্রমণ যে সেটা ছিল! থামতে থামতে যাওয়া দরিদ্র চায়ের দোকানে গাড়ি থামিয়ে চা খাওয়া যাওয়ার পথে এক জায়গায় হাট পড়ল আমরা গ্রাম্য হাটে ঘুরে বেড়ালাম কাঁচামরিচ, পটলের দাম করলাম হারুন বলল, ঐ দেখ গরু ছাগলের হাট দূরদাম করে একটা ছাগল কিনে ফেলব নাকি? আমি বললাম, কিনবেই যখন ছাগল কেন, এসো একটা গরু কিনে ফেলি গাড়ির ছাদে করে নিয়ে যাই

আনন্দ করতে করতে আমরা কক্সবাজারে পৌঁছলাম রাত আটটার দিকে পর্যটনের একটা মোটেল আছে, শৈবাল নাম সেখানে আমাদের একটা ডিলাক্সরুম বুকিং দেয়া ছিল শৈবালের লাউঞ্জে এসে আমি হতভম্ব হয়ে দেখি, আমার শাশুড়ি বিশাল এক সুটকেস নিয়ে লাউঞ্জে বসে
আছেন প্রথম ভাবলাম চোখে ভুল দেখছি আমি হারুনের দিকে তাকালাম সে আনন্দিত গলায়
বলল, তুমি সারপ্রাইজ হয়েছ কি-না বলো? আমি শীতল গলায় বললাম, সারপ্রাইজ হয়েছি
সে বলল, বেশি সারপ্রাইজ না মিডিয়াম সারপ্রাইজ?
আমি বললাম, বেশি সারপ্রাইজ
হারুন বলল, তোমাকে সারপ্রাইজ দেয়ার জন্যে আমি এই কাজ করেছি মা'কে প্লেনের
টিকিট কেটে দিয়ে এসেছিলাম আমরা রওনা হবার পর মা প্লেনে উঠেছেন আমাদের আগে
পৌছেছেন ভালো করেছি না?
আমি বললাম, ভালো করেছ
হারুন বলল, আমি সাঁতার জানি না তো মা পাশে থাকলে ভয় নেই মা আবার সাঁতারে এক্সপার্ট
আমি শাশুড়ির কাছে গিয়ে তাঁর পা ছুঁয়ে সালাম করলাম তিনি আমার মাথায় হাত রেখে অনেকক্ষণ দোয়া করলেন
কক্সবাজার ট্রিপটা আমার জন্যে খুবই গুরুত্বপূর্ণ ছিল আমার ধারণা সেখানেই আমি কনসিভ করি এইসব জিনিস মেয়েরা বুঝতে পারে আমি আমার বাবুর নামও ঠিক করে ফেলি ছেলে হোক বা মেয়েই হোক, আমার বাবুর নাম হবে সাগর
কক্সবাজার থেকে ফেরার আটমাসের মাথায় সাগরের জন্ম হলো কী সুন্দর ফুটফুটে ছেলে বড় বড় চোখ আমি তার চোখের দিকে তাকালেই সাগর দেখতে পাই বাবুকে যখনই কোলে নিতাম আমার কাছে মনে হতো, আমার যা পাওয়ার আমি পেয়ে গেছি এই পৃথিবীতে আমার আর কিছু চাইবার নেই এক সেকেন্ডের জন্যেও বাবুকে চোখের আড়াল করতে ইচ্ছা করত না বাধ্য হয়ে আমি বাবুকে না দেখে থাকতাম, কারণ আমি তখন কেমিস্ট্রির লেকচারারশিপের

চাকরি পেয়েছি সরকারি কলেজের চাকরি ক্লাস বেশি না, কিন্তু ছুটির দিন ছাড়া প্রতিদিনই
যেতে হতো প্রিন্সিপ্যাল ছিলেন খুবই কড়া
চিল আকাশে উড়ে, তার দৃষ্টি থাকে স্থলে আমি কলেজে ছাত্র পড়াই, আমার মন পড়ে থাকে বাবুর কাছে আমার শাশুড়ি কি ঠিকমতো দেখাশোনা করছেন? কাজের মেয়েটা কি পানি সেদ্ধ করে ফর্মুলা বানাচ্ছে? না-কি ট্যাপের পানি দিয়ে কাজ সারছে? সাগর কি ভেজা কাঁথায় শুয়ে আছে? তার কথা কি সময়মতো বদলানো হচ্ছে? তাকে গোসল দেয়ার সময় কানে পানি ঢুকে নি তো? বিছানার ঠিক মাঝখানে তাকে শোয়ানো হচ্ছে তো? সিলিং ফ্যানের নিচে শোয়ানো হচ্ছে না তো? কতরকম দুর্ঘটনা হয় দেখা গেল, ফ্যান সিলিং থেকে খুলে নিচে পড়ে গেছে
একটা শিশুকে একা বড় করা যায় না সবার সাহায্য লাগে হারুনের কোনো সাহায্য আমি পেলাম না সব বাবাই প্রথম সন্তান নিয়ে অনেক আহ্লাদ করে বাচ্চা কোলে নিয়ে বসে থাকা, ছবি তোলা… হারুন তার কিছুই করল না একসময় সে আলাদা বিছানা করে ঘুমুতে শুরু করল রাতে বাচ্চা জেগে থাকে, কান্নাকাটি করে, তার না-কি ঘুমের সমস্যা হয়
একদিন অবাক হয়ে দেখি হারুনের গলায় দু'টা বিজ আমি বললাম, তাবিজ কিসের?
সে জবাব দেয় না আমতা আমতা করে খুব চেপে ধরায় বলল, মা দিয়েছেন সামনে আমার মহাবিপদ, এই জন্যেই তাবিজ
আমি বললাম, উনি কী করে বুঝলেন, সামনে তোমার মহাবিপদ?
হারুন বলল, মা স্বপ্নে দেখেছেন উনি স্বপ্নে যা দেখেন তাই হয়
স্বপ্নে কী দেখেছেন?
হারুন অন্যদিকে চোখ ফিরিয়ে বলল, মা'র স্বপ্ন তোমাকে বলব না
কেন বলবে না? মা নিষেধ করেছেন
আমি অতি দ্রুত দুই এ দুই এ চার মেলালাম আমাকে স্বপ্ন বলতে নিষেধ করা হয়েছে, এর অর্থ একটাই স্বপ্নে আমার ভূমিকা আছে খুব সম্ভব হারুনের মহাবিপদের সঙ্গে আমি যুক্ত
আমি বললাম, তোমার মহাবিপদে কি আমার কোনো ভূমিকা আছে? মহাবিপদটা কি আমি ঘটাচ্ছি?

হারুন মেঝের দিকে তাকিয়ে বলল, হু
আমি বললাম, তোমাকে আমি খুন করছি এরকম কিছু?
হারুন আবার বলল, হুঁ
খুনটা করছি কীভাবে? গলা টিপে?
হারুন বলল, ছুরি দিয়ে গলা কেটে
এই জন্যেই কি তুমি আলাদা ঘুমাও?
হু
তুমি বুদ্ধিমান আধুনিক একজন মানুষ বিদেশে পড়াশোনা করেছ স্বপ্নের মতো হাস্যকর জিনিস তুমি বিশ্বাস কর?
না
তাহলে গলায় তাবিজ ঝুলিয়ে ঘুরছ কেন? তাবিজ খোল
না
না কেন?
মা রাগ করবে
মা-ই কি তোমার সব? আমি কিছু না? তোমার ছেলে কিছু না?
হারুন জবাব দিল না আমি বললাম, তোমাকে একটা অনুরোধ করব তোমাকে সেই অনুরোধ রাখতে হবে বললা রাখবে হারুন বলল, রাখব
আমার হাত ধরে বলে রাখবে
হারুন আমার হাত ধরে বলল, সে অনুরোধ রাখবে
এবং আমার এই অনুরোধের কথা মা'কে জানতে পারবে না
জানাব না
আমার অনুরোধ হচ্ছে, তুমি একটা ফ্ল্যাট বাড়ি ভাড়া করবে সেই ফ্ল্যাটে আমি, তুমি এবং বাবু থাকব তোমার মা থাকবেন না
হারুনের মুখ হঠাৎ ফ্যাকাশে হয়ে গেল দিনেদুপুরে ভূত দেখলে মানুষের যে অবস্থা হয় সেই অবস্থা সে বিড়বিড় করে বলল, এই স্বপ্নটাই মা দেখেছেন
আমি বললাম, বিড়বিড় করবে না পরিষ্কার করে বলে
হারুন বলল, মা স্বপ্ন দেখেছেন মা'কে এ বাড়িতে রেখে আমরা তিনজন আলাদা ফ্ল্যাট
ভাড়া করেছি তারপর তুমি আমাকে খুন করেছ
আমি কঠিন গলায় বললাম, তোমার মা স্বপ্নে যাই দেখুন, তুমি আমাকে

কথা দিয়েছ আলাদা ফ্ল্যাট ভাড়া করবে তুমি যদি ফ্ল্যাট ভাড়া না নাও তাহলে আমি কিন্তু বাবুকে নিয়ে চাচার বাসায় চলে যাব বাকিজীবন তুমি আমার বা তোমার ছেলের দেখা পাবে না I mean it.
হারুন বলল, ফ্ল্যাট ভাড়া করব
সত্যি? হ্যা সত্যি
হারুন সত্যি সত্যি ফ্ল্যাট ভাড়া করল তিনতলায় চার কামরার সুন্দর ফ্ল্যাট দক্ষিণে খোলা বারান্দা আছে ফ্ল্যাট দেখে আমি মুগ্ধ
হারুনদের পুরনো বাড়ির উঁচু সিলিং আমার খুব অপছন্দ
ছিল সেই বাড়ির চারদিকে বড় বড় গাছপালা গাছের জন্যে বাড়িতে আলো ঢুকতে পারত না
এমন অবস্থা
এপ্রিল মাস থেকে বাড়ি ভাড়া নেয়া হলো আমরা ঠিক করলাম এপ্রিল মাসের এক তারিখ April fool’s day. সেদিন নতুন ফ্ল্যাটে না গিয়ে দু’ তারিখে উঠব আমি ভেবেছিলাম আমার
শাশুড়ি ব্যাপারটা নিয়ে খুব হৈচৈ করবেন, বেঁকে দাঁড়াবেন সেরকম কিছুই করলেন না বরং শান্তগলায় বললেন, ঠিক আছে যাও
সপ্তাহে একদিন বাবুকে এনে আমাকে দেখিয়ে নিয়ে যাবে
আমি বললাম, অবশ্যই
শাশুড়ি বললেন, তোমার চাচার বাড়ি থেকে কাউকে স্থায়ীভাবে এনে তোমাদের ফ্ল্যাটে রাখতে পার কি-না দেখ তুমি কলেজে চলে যাবে, কাজের মেয়েদের হাতে এত ছোট বাচ্চা রেখে
যাওয়া ঠিক না
আমি বললাম, সেই ব্যবস্থা করব
মহা আনন্দে আমি গোছগাছ শুরু করলাম নতুন সংসার শুরু করতে যাচ্ছি সেই আনন্দেও আমি আত্মহারা মা’র কঠিন বলয় থেকে হারুনের মুক্তিও অনেক বড় ব্যাপার
এপ্রিল মাসের দু’তারিখ বাড়ি ছাড়ব, এক তারিখে দুর্ঘটনা ঘটল আমার বাবু মারা গেল আমি তখন কলেজে প্রাকটিক্যাল ক্লাস নিচ্ছি কলেজের প্রিন্সিপাল হঠাৎ ক্লাসে ঢুকে বললেন, শায়লা আপনি এক্ষুনি বাড়ি যান আপনার বাচ্চা অসুস্থ আমার গাড়ি আছে, গাড়ি নিয়ে যান
বাড়িতে পৌঁছে দেখি আমার শাশুড়ি মৃত বাচ্চা কোলে নিয়ে পাথরের

মূর্তির মতো বসে আছেন তিনি ক্ষীণগলায় বললেন, বৌমা সব শেষ আমার বাচ্চাটি কীভাবে মারা গেল, তার কী হয়েছিল, আমি কিছুই জানতে পারি নি আমার
শাশুড়ি আমাকে বলেন নি যে কাজের মেয়েটি বাচ্চার দেখাশোনা করত তাকেও পাওয়া যায় নি দুর্ঘটনার দিন কাচের জগ ভাঙার মতো অতি গুরুতর অপরাধে (?) তার চাকরি চলে যায় আমার শাশুড়ি তাকে বেতন দিয়ে বিদায় করে দেন বাসায় একজন কেয়ারটেকার থাকত, সবুর মিয়া সবুর মিয়াও ঘটনার সময় বাসায় ছিল না শাশুড়ি তাকে কী এক কাজে নারায়ণগঞ্জ পাঠিয়েছিলেন আমি শাশুড়ির কাছ থেকে ঘটনা জানতে চেয়েছি, তিনি কিছুই বলেন নি শুধু বলেছেন, আমি কিছু বলব না, তোমরা ফ্ল্যাট বাড়িতে চলে যাও আমাকে কিছু জিজ্ঞেস করবে না
আমি বাচ্চাটার সুরতহাল করাতে পারতাম, তার জন্যে পুলিশ কেইস করতে হতো সেটা করা সম্ভব ছিল না আমার নিজের মাথাও তখন পুরোপুরি খারাপ হয়ে গিয়েছিল চোখ বন্ধ করলেই দেখতাম আমার ছোট্ট বাবু হামাগুড়ি দিয়ে আমার দিকে আসছে তার সব ঠিক আছে হাসি হাসি মুখ, বড় বড় মায়াভর্তি চোখ; শুধু মুখ দিয়ে টপটপ করে রক্তের ফোঁটা পড়ছে দীর্ঘদিন গুলশানের এক মনোরোগ ক্লিনিকে আমাকে কাটাতে হয়েছে সেখানেই আমি একবার ঘুমের ওষুধ খেয়ে সুইসাইডের চেষ্টা করি
তারপর অনেকদিন কেটে গেছে আমার শাশুড়ি মারা গেছেন স্বাভাবিক মৃত্যু ডায়রিয়া হয়ে মহাখালী কলেরা হাসপাতালে শেষ নিঃশ্বাস ফেলেছেন কিন্তু মৃত্যুর পরও তিনি আমার স্বামীকে ছাড়েন নি এখনো হারুনের ঘাড়ে ভর করে আছেন তিনি হারুনকে কন্ট্রোল করে যাচ্ছেন হারুন তার জীবিত মায়ের দ্বারা যেভাবে চালিত হতো, মৃত মাও তাকে সেভাবেই চালিত করছে
আমাদের আর কোনো ছেলেমেয়ে হয় নি কারণ আমার শাশুড়ি তাঁর অতি আদরের ছেলেকে বলেছেন যেন আমার সঙ্গে কোনো শারীরিক সম্পর্ক না হয়
আমি আপনাকে লেখা আমার এই দীর্ঘ চিঠি এখানে শেষ করছি আপনাকে 'বাবা' সম্বোধন করেছি যেন আপনি চিঠির এক কন্যার প্রতি দয়া করেন এবং চিঠি-কন্যার পুত্রের মৃত্যুরহস্য বের করেন আমার

ধারণা এই রহস্য ভেদ হওয়া মাত্র হারুনের মোহমুক্তি ঘটবে সে তার মৃত মা'কে ঘাড় থেকে ঝেড়ে ফেলবে আমি হারুনকে নিয়ে সত্যিকার সংসার শুরু করতে পারব
বিনীতা
চিঠিকন্যা শায়লা

# ০৩. মানুষের গল্প বলার Style

**(লেখকের কথা)**
একেকজন মানুষের গল্প বলার Style একেক রকম অতি সাধারণ কথা মিসির আলি যখন বলেন তখন মনে হয় দারুণ রহস্যময় কোনোকিছুর বর্ণনা দিচ্ছেন উদাহরণ দেই— একদিন তাঁর বাসায় গেছি তিনি জানালার পাশে বসে গল্প করছেন গল্পের এক পর্যায়ে বললেন 'বুঝলেন ভাই! তখন জানালা দিয়ে তাকিয়ে দেখি এত্ত বড় একটা চাঁদ শুনে আমার গা ছমছম করে উঠল আমি চমকে মিসির আলির জানালা দিয়ে তাকলাম অথচ চমকাবার কিছু নেই পূর্ণিমার রাতে জানালা দিয়ে এত্ত বড় চাঁদ দেখা যেতেই পারে
এই তিনিই আবার অতি ভয়ঙ্কর ব্যাপার এমন সাদামাটাভাবে বলেন যেন এটা কিছুই না এরকম রোজই ঘটছে এক সিরিয়েল কিলার প্রসঙ্গে বলতে গিয়ে হাই তুলতে তুলতে বললেন 'লোকটার অভ্যাস ছিল খেজুরের কাঁটা দিয়ে ভিকটিমের চোখ গেলে দেয়া তাঁর বলার ভঙ্গি, বলতে বলতে হাই তোলা থেকে শ্রোতাদের ধারণা হবে খেজুরের কাঁটা দিয়ে চোখ তোলা নিত্য নৈমিত্তিক ব্যাপার এমন কিছু না
আমি অনেকদিন থেকেই মিসির আলিকে বলছিলাম, তাঁর রহস্য সমাধানের প্রক্রিয়ায় খুব কাছ থেকে আমি যুক্ত হতে চাই আমি দেখতে চাই তিনি কাজটা কীভাবে করেন লজিকের সিঁড়ি কীভাবে পাতেন রহস্যের প্রতি আমার আগ্রহ না আমার আগ্রহ রহস্যভেদ প্রক্রিয়ার প্রতি সুযোগ সে অর্থে আসে নি আমি নিজে অত্যন্ত ব্যস্ত

থাকি, মিসির আলি ঘরকুনো মানুষ তিনি নিজেও তাঁর মানসিক জগৎ নিয়ে ব্যস্ত আমাদের দু'জনের দেখা হয় না বললেই হয়

এই সময় আমি আমার পারিবারিক ট্র্যাজেডির নায়ক হয়ে বসলাম সমাজের একজন দুষ্ট মানুষ হিসেবে আমার পরিচয় ঘটল এবং মিটিং করে নিজের বাড়ি থেকে বের করে দেয়া হলো পত্র-পত্রিকাগুলিতে ছাপার মতো খবর অনেক দিন ছিল না তারা মনের আনন্দে আমাকে নিয়ে নানান গল্প ফাঁদতে লাগল মিসির আলি সাহেবের যে গল্পটি এখানে লিখছি, সেখানে আমার ব্যক্তিগত গল্পের স্থান নেই বলেই নিজের গল্প বাদ থাকল অন্য কোনোদিন সেই গল্প বলা হবে

যাই হোক, আমি বাড়ি থেকে বিতাড়িত হয়ে কিছুদিন বন্ধু-বান্ধবদের সঙ্গে থাকার চেষ্টা করলাম বন্ধু-বান্ধবরা তেমন আগ্রহ দেখাল না 'মহাবিপদ' কে সেধে পুষতে চায়? বাধ্য হয়ে উত্তরায় একটা ফ্ল্যাট ভাড়া করলাম তিনতলায় একা থাকি দিনেরবেলা অফিসের একজন পিয়ন থাকে হোটেল থেকে খাবার এনে দিয়ে সন্ধ্যায় নিজের বাসায় চলে যায় আমি তাকে চক্ষুলজ্জায় বলতে পারি না যে তুমি থাকো এত বড় ফ্ল্যাটে একা থাকতে ভয় পাই

ভয় পাওয়ার কারণ হচ্ছে, আমি মোটামুটি নিশ্চিত ফ্ল্যাটে আমি একা থাকি না আমার সঙ্গে বিদেহী কোনো আত্মাও থাকেন তিনি গভীর রাতে কাঠের মেঝেতে হাঁটাহাঁটি করেন শব্দ করে নিঃশ্বাস নেন রান্নাঘরে পানির টেপ ছেড়ে হাতেমুখে পানি দেন এক রাতের ঘটনা তো ভয়ঙ্কর রাত তিনটা বাজে বাথরুমে যাবার জন্যে বিছানা ছেড়ে নেমেছি, হঠাৎ দেখি ঘরের মধ্যে বেঁটে মতো এক ছায়া মূর্তি সে আমার চোখের সামনে ঘরের এক মাথা থেকে আরেক মাথায় চলে গেল আমি বিকট চিৎকার দিতে গিয়েও দিলাম না চিঙ্কার দিয়ে তো লাভ নেই যে বিদেহী আত্মা আমার সঙ্গে বাস করেন, তিনি ছাড়া আমার চিৎকার কেউ শুনবে না

এরপর থেকে ঐ বাড়িতে রাত কাটানো আমার জন্যে বিরাট সমস্যা হয়ে দাঁড়াল সন্ধ্যার পর প্রতিটি ঘরের বাতি জ্বালিয়ে রাখি কারেন্ট চলে যেতে পারে এই ভয়ে সব ঘরেই চার্জার আমার বালিশের নিচে থাকে টর্চলাইট হাতের কাছে টেবিলে দেয়াশলাই এবং মোমবাতি লোহা সঙ্গে রাখলে ভূত আসে না আমার শোবার ঘরে এই কারণেই রট আয়রনের খাট কিনে সেট করা হলো তারপরেও ভয় কাটে না

রাতগুলি বলতে গেলে জেগেই কাটাই
আমার এই বিপর্যস্ত মানসিক অবস্থায় মিসির আলি হঠাৎ খুঁজে খুঁজে বাসায় উপস্থিত হলেন তিনি এসেছেন পত্রপত্রিকা পড়ে মিসির আলি আবেগপ্রবণ মানুষ কখনো ছিলেন না তাঁর আবেগ এবং উচ্ছাস খুবই নিয়ন্ত্রিত তারপরেও তিনি যথেষ্ট আবেগ দেখালেন আমাকে বললেন, আপনার মতো গৃহী মানুষকে ঘরছাড়া দেখে খারাপ লাগছে বলুন আপনার জন্যে কী করতে পারি?
আমি বললাম, আপাতত আপনি আমাকে ভূতের হাত থেকে বাঁচান একটা ভূত আমাকে রাতে ঘুমাতে দিচ্ছে না কাঠের ফ্লোরে সে রাতে হাঁটাহাঁটি করে আমি নিজে ভূতটাকে দেখেছি
মিসির আলি বললেন, কাঠ দিনের গরমে প্রসারিত হয় রাতের ঠাণ্ডায় সঙ্কুচিত হয় তখনই নানান শব্দ হয়
আমি বললাম, কাঠের এই ব্যাপারটা মানলাম কিন্তু রান্নাঘরে ভূতটা পানির কল ছাড়ে ছড়ছড় করে পানি পড়ার শব্দ আমি রোজ রাতেই দুই তিনবার শুনি
মিসির আলি শান্তগলায় বললেন, রাতে চারদিক থাকে নীরব আপনার নিচের তলা বা উপরের তলার লোকজন যখন কল ছাড়ে তখন সেই শব্দ ভেসে আসে এর বেশি কিছু না আপনি ভূতের ভয়ে মানসিকভাবে উত্তেজিত থাকেন বলেই হালকা পানি পড়ার শব্দ বড় হয়ে কানে বাজে
আমি বললাম, সরাসরি যে ভূত দেখেছি সেটা কী? বিছানা থেকে নেমে বাথরুমে গেলাম, হাঁটু সাইজের একটা ভূত দেয়ালের এমাথা থেকে ওমাথা পর্যন্ত গেল এবং মিলিয়ে গেল
মিসির আলি বললেন, আপনি নিজের ছায়া দেয়ালে দেখেছেন ঘরের সব বাতি নিভিয়ে দিন ঐ রাতের মতো বিছানা থেকে নামুন বাথরুমে যান নিজের ছায়া দেখবেন
আমি তাই করলাম নিজের কোনো ছায়া দেখলাম না
মিসির আলি মোটেই বিচলিত হলেন না তিনি বললেন, ঐ রাতে নিশ্চয়ই আপনার TV খোলা ছিল TV স্ক্রিন থেকে আসা আলোয় আপনার ছায়া পড়েছে টিভি ছাড়ুন
আমি টিভি ছাড়তেই দেয়ালে নিজের ছায়া দেখলাম
মিসির আলি বললেন, হেঁটে বাথরুম পর্যন্ত যান ছায়াকে হেঁটে যেতে

দেখবেন
আমি বললাম, এখন আর তার প্রয়োজন   দেখছি না
মিসির আলি বললেন, ভয় কেটেছে? আমি হা-সূচক মাথা নাড়লাম
মিসির আলি বললেন, এখন কি রাতে বাতি নিভিয়ে ঘুমুতে পারবেন?
আমি বললাম, না
মিসির আলি বললেন, বাতি জ্বালিয়েই ঘুমুবেন   সমস্যা কিছু নেই
ঘুমুবার জন্যে
অন্ধকার কোনো পূর্বশর্ত না   ভালো কথা, এ   বাড়িতে গেস্টম আছে
না?
আমি বললাম, আছে
মিসির আলি বললেন, আগামী কয়েকদিন যদি আমি আপনার
গেস্টরুমে বাস করি তাহলে কি কোনো সমস্যা হবে?
কবে থেকে থাকা শুরু করবেন?
আজ থেকেই   আমি প্রয়োজনীয় কাপড়চোপড় সঙ্গে করে এনেছি   শুধু
টুথপেস্ট আনা হয় নি   টুথব্রাশ এনেছি
এতক্ষণ চোখে পড়ে নি এখন চোখে পড়ল, মিসির আলি ছোট্ট একটা
চামড়ার সুটকেস এবং হাত ব্যাগ নিয়ে এসেছেন   কাজটা তিনি
করেছেন শুধুমাত্র আমাকে সঙ্গ দেবার জন্যে   আনন্দে আমার চোখে
পানি আসার জোগাড় হলো
মিসির আলি বললেন, আপনি অনেকদিন থেকে বলছিলেন আমার
কোনো একটা রহস্যভেদ প্রক্রিয়ার সঙ্গে যুক্ত থাকতে চান   এই মুহূর্তে
আমি একটা রহস্য নিয়ে ভাবছি   আপনি চাইলে এই প্রক্রিয়ার সঙ্গে
যুক্ত থাকতে পারেন
আমি আগ্রহের সঙ্গে বললাম, অবশ্যই যুক্ত থাকতে চাই
দশ পৃষ্ঠার একটা চিঠি এখন আপনাকে দিচ্ছি   রসায়নের একজন
অধ্যাপিকা চিঠিটা দিয়েছেন   আপনি মন দিয়ে চিঠিটা তিনবার
পড়বেন   ইতোমধ্যে আমি আপনার গেস্টমে স্থায়ী হচ্ছি   ভালো কথা,
আপনার এখানে কি চা খাওয়ার ব্যবস্থা আছে?
ব্যবস্থা নেই
রাতে ঘুম না এলে আমাকে চা খেতে হয়   টি ব্যাগ, চা-চিনির ব্যবস্থা
করছি   রান্নার চুলা ঠিক আছে তো?
জানি না   মিসির আলি বললেন, আপনি চিঠি পড়ুন, আমি পরিস্থিতি

পর্যালোচনা করি
আমি চিঠি নিয়ে বসলাম যথেষ্ট মনোযোগ দিয়েই পড়তে শুরু করলাম এক-দুই পৃষ্ঠা পড়ার পরই স্বীকার করতে বাধ্য হলাম, রসায়নের এই অধ্যাপিকার বাংলা গদ্যের উপর ভালো দখল আছে হাতের লেখাও গোটা গোটা নির্ভুল বানান
চিঠির মূল বক্তব্য সন্তানের মৃত্যু রহস্যের সমাধান আমার কাছে সমাধান খুব কঠিন বলে মনে হলো না সন্তানের মা সমাধান নিজেই করেছেন সমাধানের স্পষ্ট ইঙ্গিতও চিঠিতে দেয়া ভদ্রমহিলা তাঁর শাশুড়িকে দায়ী করেছেন সেটাই স্বাভাবিক এই বৃদ্ধা হত্যাকাণ্ড নির্বিঘ্নে করার জন্যে বাড়ির সবাইকে বাইরে পাঠিয়ে দিয়েছিলেন খুনি বৃদ্ধার মোটিভও পরিষ্কার এই বৃদ্ধা তার ছেলেকে কাছে রাখতে চান তিনি চান না ছেলে আলাদা ফ্ল্যাট ভাড়া করে থাকুক ছেলেকে পাশে রাখার জন্যে যে ভয়ঙ্কর পরিকল্পনা তিনি করেছেন তা কাজ করেছে ছেলে নতুন ফ্ল্যাটে উঠে নি
যে রহস্যের কথা চিঠিতে বলা হয়েছে সেই রহস্য সাদামাটা রহস্য রহস্যভেদের জন্যে মিসির আলির মতো মানুষ লাগে না আমার মতো গড়পড়তা মেধার যে-কোনো মানুষই এই রহস্যভেদ করবে
অনেকদিন পর হোটেলের রান্নার বাইরে খাবার খেলাম বাবুর্চি মিসির আলি সাহেব চিকন চালের ভাত আলু ভর্তা ডিম ভাজি এবং ডাল খেতে বসে মনে হলো, অনেকদিন এত ভালো খাওয়া হয় নি
মিসির আলি বললেন, বাঙালি রান্না দুই রকম ব্যাপক আয়োজনের রান্না এবং আয়োজনহীন রান্না আপনাকে কিছু রান্না আমি শিখিয়ে দেব নিজে রাঁধবেন নিজের রান্না খাবেন আলু ভর্তার জন্যে আলু আলাদা সিদ্ধ করতে হবে না ভাতের সঙ্গে দিয়ে দেবেন ডাল রান্নার মূল মন্ত্র হচ্ছে সিদ্ধ যত সিদ্ধ হবে ডাল তত খেতে ভালো হবে তবে তেলে বাগার দিতে হবে সিদ্ধ হতে হতে ডাল যখন ‘কিলয়েড’ ফর্মে চলে যাবে তখন বাগার প্রক্রিয়া শুরু করবেন বাগারের কারণে তেল ডালের কণার উপর আস্তরণ তৈরি করবে বাগারের তেলে বাঙালি মেয়েরা পেঁয়াজ-রসুন ভেজে নেয় আমি তার প্রয়োজন দেখি না পেঁয়াজরসুন ছাড়া ডাল রাধে বিধবারা সেই ডাল খেতে সুস্বাদু ইলিশ মাছ খুব অল্প আঁচে সিদ্ধ হয়, এটা কি জানেন?
জানি না

মসলা মাখিয়ে ইলিশ মাছের টুকরো রোদে রেখে দিলেও সিদ্ধ হয়ে যায় আপনাকে রোদে রাখতে হবে না গরম ভাতের উপর রেখে ঢাকনা দিয়ে রাখলেই হবে

মসলা কী?

মসলা হচ্ছে লবণ আর কিছু না বাঙালি মেয়েরা ভাপা ইলিশে নানান মসলা দেয় মসলা মাছের স্বাদ নষ্ট করে কোনো রকম মসলা ছাড়া ভাপা ইলিশ একবার খেলেই আপনার আর মসলা খেতে ইচ্ছা করবে না

আমি ঘোষণা করলাম, আগামীকাল রাতের সব রান্না আমি করব মেন ইলিশ মাছ, ডাল, আলু ভর্তা ভালো ঘিও কিনে আনব গরম ভাতের উপর এক চামচ ঘি ছেড়ে দেয়া হবে ভাতের গন্ধের সঙ্গে ঘিয়ের গন্ধ মিশে অমৃতসম কিছু তৈরি হবার কথা ভেবেই আনন্দ পাচ্ছি এবং এক ধরনের উত্তেজনাও বোধ করছি দুপুরে বাজার করতে হবে একটা ফ্রিজ কেনা দরকার

মিসির আলি হঠাৎ বললেন, ব্যাচেলর জীবনে কিছু আনন্দ আছে, তাই না?

আমি ধাক্কার মতো খেলাম আমার মনে হলো, রান্নাবান্নার এই বিষয়টি মিসির আলি ইচ্ছা করে আমার ভেতর ঢুকিয়েছেন যেন আমি ব্যস্ত থাকতে পারি

রাতের খাওয়া শেষে দু’জন বারান্দায় চেয়ার পেতে বসেছি দক্ষিণমুখী বারান্দা ভালো হাওয়া দিচ্ছে দু’জনের হাতেই সিগারেট মিসির আলি সিগারেটে লম্বা টান দিয়ে বললেন, আজকাল সিগারেটের প্যাকেটে লেখা থাকে ‘ধূমপান মৃত্যু ঘটায়’ পড়েছেন?

আমি বললাম, পড়েছি মিসির আলি বললেন, আমার নিজের ধারণা সিগারেটের প্যাকেটে এই সতর্কবাণী দেয়ার পর থেকে সিগারেটের বিক্রি অনেক বেড়েছে

আমি অবাক হয়ে বললাম, কেন?

মিসির আলি হাই তুলতে তুলতে বললেন, মানুষের মৃত্যু বিষয়ে আছে প্রচণ্ড ভীতি সে মৃত্যু কী জানতে আগ্রহী এই আগ্রহের কারণে অবচেতনভাবে মানুষ মৃত্যুর কাছাকাছি যেতে চায় সিগারেট সেই কাছাকাছি থাকার সহজ উপায়

আমি বললাম, যুক্তি খারাপ না

মিসির আলি আগ্রহের সঙ্গে বললেন, যারা ছাদে বেড়াতে চায় তাদেরকে দেখবেন এক সময় ছাদের রেলিং-এ বসেছে অতি বিপদজনক জেনেও এই কাজটা করছে মূল কারণ একটাই, মৃত্যুর কাছাকাছি যাওয়া মানুষ অতি বিচিত্র প্রাণী ভালো কথা, আপনি কি আমার কন্যার চিঠিটা পড়েছেন?

তিনবার পড়তে বলেছিলেন, আমি দু'বার পড়েছি

মিসির আলি আগ্রহ নিয়ে বললেন, চিঠি পড়ে কি কোনো খটকা লেগেছে?

আমি বললাম, হুট করে আপনাকে বাবা ডাকাটায় সামান্য খটকা লেগেছে 'বাবা' ডাক ছাড়া চিঠিতে খটকা নেই চিঠির রহস্য আপনার মতো মানুষের পক্ষে মুহূর্তেই বের করার কথা

মিসির আলি নিচু গলায় বললেন, রহস্য বের করেছি একটা কাগজে লিখে খামে বন্ধ করে রেখেছি খামটা আপনি রাখবেন, তবে খুলে এখনো পড়বেন না

কখন পড়ব?

আপনি নিজে যখন রহস্যভেদ করবেন তখন পড়বেন

আমি রহস্যভেদ করব?

হা আপনি করবেন আমি আপনাকে সাহায্য করব আপনি একা বাস করছেন, রহস্য নিয়ে কিছুদিন ব্যস্ত থাকবেন মানব মনের গতি প্রকৃতি জানবেন আপনি লেখক মানুষ, এতে আপনার লাভই হবে

আমি বললাম, সাগর নামের বাচ্চাটা তার দাদির হাতে খুন হয়েছে এটা তো বোঝা যাচ্ছে

মিসির আলি বললেন, চট করে সিদ্ধান্তে যাবেন না মানসিকভাবে সম্পূর্ণ অসুস্থ না হলে কেউ এই কাজ করতে পারে না চিঠি পড়ে কি মনে হয়, ছেলেটির দাদি মানসিকভাবে অসুস্থ?

তা মনে হয় না তাহলে কি ছেলেটির বাবা মানসিক রোগী? চিঠিতে সে রকম আছে হারুন নামের ডাক্তার তার মা'কে দেখে এইসব

মিসির আলি বললেন, এক কাজ করলে কেমন হয়? ডাক্তার ভদ্রলোকের সঙ্গে দেখা করুন তাঁকে চোখ দেখাতে যান আপনি লেখক মানুষ উনি আপনাকে চিনতে পারবেন আমার ধারণা, উনি মন খুলে আপনার সঙ্গে কথা বলবেন রাত অনেক হয়েছে, চলুন ঘুমুতে যাওয়া যাক

খামটা দিন
মিসির আলি পাঞ্জাবির পকেট থেকে খাম বের করে দিলেন তিনি খাম পকেটে নিয়েই গল্প করতে এসেছিলেন
ডা. হারুনের কাছে মিসির আলি আমাকে নিয়ে গেলেন এমনিতেই তাঁর চোখ দেখাবার কথা সঙ্গে আমিও দেখাব
ভদ্রলোকের আচারআচরণ লক্ষ করব তেমন সুযোগ হলে কিছু প্রশ্নও করব তবে প্রশ্নের প্রয়োজন নেই মানসিকভাবে বিপর্যস্ত একজন মানুষকে দেখলেই চেনা যাবে তাদের চোখে থাকবে ভরসা হারানো দৃষ্টি
আমি ডাক্তার সাহেবকে দেখে হতাশই হলাম সম্পূর্ণ সহজ-স্বাভাবিক একজন মানুষ হাসিখুশি তার টেবিলে বরফ মেশানো হলুদ রঙের পানীয় রঙ দেখে মনে হচ্ছে হুইস্কি যদি হুইস্কি হয় তাহলে ব্যাপারটা অবশ্যই অস্বাভাবিক
কোনো ডাক্তারই হুইস্কি খেতে খেতে রোগী দেখতে পারেন না আমি গ্লাসের দিকে ইঙ্গিত করে বললাম, কী খাচ্ছেন?
ডা. হারুন আমাকে স্তম্ভিত করে দিয়ে বললেন, হুইস্কি খাচ্ছি আপনি খাবেন?
আমি না-সূচক মাথা নাড়লাম
খেয়ে দেখতে পারেন খারাপ লাগবে না দিনের শেষে ক্লান্তি নিবারক
আমি বললাম, আপনি ক্লান্তি নিবারণ করুন আমি তেমন ক্লান্তি বোধ করছি না
ডাক্তার গ্লাসে চুমুক দিয়ে আমার চোখ দেখতে বসলেন যত্ন করেই চোখ দেখলেন বিল দিতে গেলাম তিনি বললেন, মিসির আলি সাহেব আমার বন্ধু মানুষ আপনাকে বিল দিতে হবে না
আমি বললাম, আপনি কি বন্ধুর বন্ধুদের কাছ থেকে বিল নেন না?
না
তাহলে তো একসময় দেখা যাবে, কারো কাছ থেকেই আপনি বিল নিতে পারছেন না সবাই ফ্রি
আমি এমন কোনো হাসির কথা বলি নি কিন্তু ভদ্রলোক মনে হলো খুব মজা পেলেন এক চুমুকে গ্লাস শেষ করে অনেকক্ষণ হাসলেন অ্যালকোহলের অ্যাফেক্টও হতে পারে তিনি ফ্ল্যাস্ক থেকে ঐ বস্তু আরো

খানিকটা ঢালতে ঢালতে বললেন, আমি টিটাটোলার মদ সিগারেট কিছুই খাই না গ্লাসে যে বস্তু দেখছেন তা হলো তেঁতুলের পানি তেঁতুলের পানি Arteriosclerosis কমায় আমি যা করছি তা হলো দেশীয় ভেষজের মাধ্যমে চিকিৎসা

আমি বললাম, আপনি তেঁতুলের পানি খাচ্ছেন, আমাকে কেন বললেন হুইস্কি খাচ্ছি!

হারুন সাহেব বললেন, আপনি ভ্রূ কুঁচকে গ্লাসটার দিকে তাকাচ্ছিলেন এই জন্যেই বলেছি আপনার আগেও কয়েকজন রোগী আপনার মতোই ভ্র কুঁচকে গ্লাসের দিকে তাকিয়ে বলেছে, কী খাচ্ছেন? আমি তাদেরকেও বলেছি, হুইস্কি খাচ্ছি

তাদের ভুল ভাঙান নি?

না শুধু আপনারটাই ভাঙিয়েছি

আমার ভুল ভাঙালেন কেন?

ডাক্তার হাসতে হাসতে বললেন, আপনি বন্ধু মানুষ বেহেশতে আমরা কিন্তু আত্মীয়স্বজন পুত্রকন্যা পাব না বন্ধু পাব আমাদেরকে দেয়া হবে সতুরজন হুর এরা সবাই বন্ধু পবিত্র সঙ্গী কেউ আত্মীয় না

আপনি কি বেহেশত দোজখ এইসব বিশ্বাস করেন?

অবশ্যই করি নামাজ পড়েন?

সময়মতো পড়া হয় না, তবে রাতে ঘুমুবার আগে কাজা পড়ি

বেহেশতে যাবার জন্যে পড়েন?

ডাক্তার বেশকিছু সময় চুপ করে থেকে বললেন, বেহেশত দেখার প্রতি আমার আগ্রহ আছে সেখানে যেসব পবিত্র সঙ্গিনী আছে, তাদের একজনকে আমি দেখেছি

স্বপ্নে দেখেছেন?

স্বপ্নে না, ঘোরের মধ্যে দেখেছি সেই গল্প অন্য একদিন বলব

আমরা চলে যাবার জন্যে উঠে দাঁড়িয়েছি হঠাৎ ডাক্তার মিসির আলির দিকে তাকিয়ে বললেন, আমার মা আমাকে জানিয়েছেন, আপনি এখন নিজের বাসায় থাকেন না অন্য এক জায়গায় থাকেন আপনি যে ঘরে থাকেন, সেখানে দেয়াল ঘড়ি আছে ঘড়িটা বন্ধ ঘড়িতে সবসময় তিনটা বেজে থাকে আমার মা কি ঠিক বলছেন?

মিসির আলি চিন্তিত গলায় বললেন, হ্যাঁ

এখন কি বিশ্বাস করছেন, আমার মা’র সঙ্গে আমার কথা হয়? দেখা

হয়?
মিসির আলি বললেন, না কখন বিশ্বাস হবে? যখন তাঁকে নিজে দেখব
ডাক্তারের ঠোঁটের কোনায় হালকা হাসির |আভাস দেখা গেল যেন তিনি মজার কোনো কথা বলবেন বলে ভাবছেন সিদ্ধান্ত নিতে পারছেন না
মিসির আলি বললেন, আজ উঠি?
ডাক্তার বললেন, আরো কিছুক্ষণ বসুন, গাড়ি দিয়ে নামিয়ে দেব একটা প্রশ্নের জবাব
দিন, আপনি কি ইলেকট্রন, প্রোটন, নিউট্রন বিশ্বাস করেন?
মিসির আলি বললেন, করি
ডাক্তার বললেন, এদের তো আপনি চোখে দেখেন নি, তাহলে কেন বিশ্বাস করেন?
মিসির আলি বললেন, আমি চোখে না দেখলেও নানান যন্ত্রপাতি এদের অস্তিত্ব বের করেছে একটি যন্ত্রের নাম সাইক্লন্ট্রন পৃথিবীর কোনো যন্ত্রপাতি মৃত মানুষের অস্তিত্ব বের করতে পারে না
ডাক্তার বললেন, সে রকম যন্ত্রপাতি তৈরি হয় নি বলেই পারে না আমার পড়াশোনা যদি পদার্থবিদ্যায় হতো আমি নিজেই এরকম একটা যন্ত্র বানানোর চেষ্টা করতাম যন্ত্রটার নাম দিতাম Soul searcher. যে যন্ত্র আত্মা অনুসন্ধান করে বেড়াবে মনে করা যাক এই ঘরে একটা আত্মা আছে, যন্ত্রের কাজ হবে ঘরের প্রতিটি স্কয়ার ইঞ্চের রেডিও অ্যাকটিভিটি মাপবে, তাপ মাপবে, ইলেট্রিক্যাল চার্জ মাপবে, ম্যাগনেটিক বলরেখার ম্যাপ তৈরি করবে সমস্ত ডাটা কম্পিউটার সফটওয়্যারের মাধ্যমে বিশ্লেষণ করা হবে সফটওয়্যারের কাজ হবে anamoly detect করা
ডাক্তার সাহেব প্রবল উৎসাহে বক্তৃতা দিয়ে যাচ্ছেন যেন তিনি ক্লাস নিচ্ছেন, আমরা দুই মনোযোগী শ্রোতা তাঁর ঘরে বোর্ড না থাকায় সামান্য সমস্যা হচ্ছে যন্ত্রের খুঁটিনাটি বোর্ডে একে দেখাতে পারছেন না কাগজ-কলমে একে দেখাতে হচ্ছে
আমরা রাত সাড়ে এগারোটায় ছাড়া পেলাম ডাক্তার সাহেব নিজেই পৌঁছে দিলেন তবে গাড়িতেও তিনি বকবক করতেই থাকলেন, এক মুহূর্তের জন্যেও থামলেন না

প্রথম যেটা তৈরি করতে হবে তা হলো ম্যাগনেটিক টানেল, কিংবা Magnetic Cone তৈরি করা আত্মাকে যদি কোনোক্রমে ভুলিয়ে ভালিয়ে টানেলে ঢুকিয়ে ফেলা যায় তাহলেই কর্ম কাবার

আমি বোকা বোকা মুখ করে বললাম, কর্ম কাবার মানে কী? আত্মা মারা যাবে? মানুষ মরে আত্মা হয়, আত্মা মরে কী হবে?

ভেবেছিলাম আমার রসিকতায় তিনি রাগ করবেন ভাগ্য ভালো, রাগ করলেন না তিনি বুঝাতে চেষ্টা করলেন আত্মা কী?

‘আত্মা হলো পিওর ফরম অব এনার্জি আমরা যেসব এনার্জির সঙ্গে পরিচিত তার বাইরের এনার্জি আমাদের এনার্জির ট্রান্সফরমেশন হয় এক ফরম থেকে অন্য ফরমে যেতে পারে আত্মা নামক এনার্জির কোনো ট্রান্সফরমেশন নেই বুঝতে পারছেন তো?’

আমি কিছুই বুঝতে পারছি না, তারপরেও প্রবল বেগে হা-সূচক মাথা নাড়লাম

রাতে মিসির আলি সাহেবকে নিয়ে খেতে বসেছি আয়োজন সামান্য দুপুরের ডাল গরম করা হয়েছে ডিম ভাজা হয়েছে প্রচণ্ড গরমে ডাল টকে গেছে মিসির আলি সাহেব ব্যাপারটা ধরতে পারছেন না টক ডাল খেয়ে যাচ্ছেন তাকে দেখে মনে হচ্ছে তিনি আছেন গভীর চিন্তায় আমি বললাম, মিসির আলি সাহেব, আপনি কি আত্মা বিশ্বাস করেন?

তিনি আমাকে চমকে দিয়ে বললেন, হা

খুব যে ভেবেচিন্তে তিনি হা বললেন তা কিন্তু মনে হলো না বলতে হয় বলে বলা আত্মা-বিষয়ক দ্বিতীয় প্রশ্ন করতে যাচ্ছি তার আগেই মিসির আলি বললেন, ডাক্তার সাহেব গাড়ি করে আপনার বাসায় আমাদের পৌছে দিয়েছেন, ব্যাপারটা আপনার কেমন লেগেছে?

আমি বললাম, ভালো লেগেছে ভদ্রলোক নিতান্তই ভালো মানুষ ভালো মানুষরা পাগলাটে হয়, উনিও পাগলাটে

মিসির আলি বললেন, উনার গাড়ির ড্রাইভার কিন্তু আপনার বাড়ির ঠিকানা জানতে চায় নি সে ঠিকানা জানতো আগে এসেছে ঠিক বাড়ির সামনে এসে দাঁড়িয়েছে

আমি বললাম, তাই তো!

মিসির আলি বললেন, ডাক্তার সাহেব আপনাকে চেনেন না আজই প্রথম চিনলেন উনি আপনার বাড়ি চেনেন, কারণ উনি আমাকে

অনুসরণ করছেন আমার পেছনে লোক লাগিয়ে রেখেছেন
আপনার পেছনে লোক লাগিয়ে রাখবে কেন?
সেটাই তো বুঝতে পারছি না
আমি বললাম, ঘড়ির ব্যাপারটা কিন্তু অত্যন্ত গুরুত্বপূর্ণ উনি যে বলে দিলেন আপনার ঘরের ঘড়িটা বন্ধ তিনটা বেজে আছে
সির আলি বললেন, এটা তুচ্ছ বিষয় তুচ্ছ বিষয় নিয়ে চিন্তা করে সময় নষ্ট করার কিছু নেই
আমি বললাম, তুচ্ছ বলছেন কেন? ঘড়িটা তো বাইরে থেকে দেখা যায় না এই ঘড়ি দেখতে হলে ঘরে ঢুকতে হবে হবে না?
মিসির আলি আমার কথায় গুরুত্ব দিলেন না বরং মনে হলো কিছুটা বিরক্তই হলেন আমাকে হতাশ গলায় বললেন, শরীরটা খারাপ লাগছে ডালটা কি নষ্ট ছিল?
আমি বললাম, হ্যাঁ
মিসির আলি বললেন, আমার কাছে টকটক অবশ্যি লাগছিল আমি ভাবলাম কাঁচা আম দিয়ে ডাল টক করা হয়েছে
এই সিজনে কাঁচা আম পাবেন কোথায়? মিসির আলি বললেন, তাও তো কথা
কিছুক্ষণের মধ্যেই তাঁর ভেদবমি শুরু হলো চোখ-মুখ উল্টে অজ্ঞান হয়ে বিছানায় পড়ে গেলেন সামান্য টক ডাল এই অবস্থা তৈরি করতে পারে তা আমার ধারণাতেও ছিল না
বাংলাদেশের চিকিৎসা সেবার মনে হয় কিছুটা উন্নতি হয়েছে টেলিফোন করা মাত্র অ্যাম্বুলেন্স চলে এলো তাঁকে ক্লিনিকে ভর্তি করলাম তাঁর জ্ঞান ফিরল ভোর রাতে জ্ঞান ফেরার পর প্রথম যে বাক্যটি বললেন তা হলো আগামী দুই বছর আমি ডাল বা ডালজাতীয় কিছু খাব না

# ০৪. পেতেছি সমুদ্রে শয্যা

দু’ধরনের মানুষের মধ্যে পাগলামি প্রকাশিত হয় প্রতিভাবান মানুষ এবং কর্মশূন্য মানুষ মিসির আলি প্রতিভাবান মানুষ তাঁর মধ্যে পাগলামি প্রকাশিত হওয়াটাই স্বাভাবিক এবং হাসপাতালের বিছানায় তা পূর্ণমাত্রায় প্রকাশিত হলো তিনি এত বিষয় থাকতে ‘ভূত নিয়ে প্রবন্ধ লেখা শুরু করলেন অতি ব্যস্ত প্রবন্ধকার যখনই তাঁর কাছে যাই তাঁকে প্রবন্ধের কোনো বিষয় নিয়ে ব্যস্ত দেখি

হাসপাতালে তাঁর কিছু ভক্ত জুটে গেল এর মধ্যে একজন নার্স, নাম — মিতি তার প্রধান এবং একমাত্র দায়িত্ব হয়ে দাঁড়াল মিসির আলিকে ভূতের গল্প শোনানো জানা গেল তার গ্রামের বাড়ি (নয়াবাড়ি শ্রীপুর) ভূতের হোস্টেল এমন কোনো ভূত নাই, যে এই মেয়ের গ্রামের বাড়িতে থাকে না কুয়াভূত নামে এক ভূতের নাম তার কাছেই শুনলাম এই ভূত থাকে কুয়ায় হঠাৎ হঠাৎ কুয়া থেকে উঠে কুয়ার পাড়ে বসে চিরুনি দিয়ে চুল আঁচড়ায় মানুষজনের শব্দ শুনলে ঝপাং করে কুয়ায় ঝাপ দিয়ে পড়ে

তেঁতুল ভূত’ বলে এক ধরনের ভূতের কথা শোনা গেল, তারা থাকে তেঁতুল গাছে এপ্রিল-মে মাসে যখন তেঁতুলের হলুদ ফুল ফোটে তখন তারা তেঁতুল ফুল চুষে ফুলের মধু খায় যেসব গাছে তেঁতুল ভূত থাকে সেসব গাছে এই কারণেই তেঁতুল হয় না মিতিদের গ্রামের বাড়িতে তিনটি তেঁতুল গাছের কোনোটিতেই তেঁতুল হয় না বিশাল গাছ, প্রচুর ফুল ফুটে, কিন্তু তেঁতুল হয় না

মিসির আলি এইসব উদ্ভট গল্প যে শুনছেন তা-না, রীতিমতো নোট করছেন নানা মন্তব্যে খাতা ভর্তি করছেন কুয়াভূত বিষয়ে তার মন্তব্যের পাতাগুলি পড়লাম

কুয়াভূত

পানিতে বাস করে এমন প্রজাতি

নারীধর্মী

কারণ কুয়াভূতকে সবসময় কুয়ার পাড়ে চুল আঁচড়াতে দেখা যায় তবে এমনও হতে পারে পানিজীবী এই ভূতশ্রেণীর সবারই লম্বা চুল সবাই চুল আঁচড়াতে পছন্দ করে

প্রকৃতি: ভীতু প্রকৃতির মানুষের আগমনের ইশারা পেলেই এরা কুয়াতে ঝাঁপিয়ে পড়ে

কর্মকাণ্ড : এদের প্রধান কর্মকাণ্ড কুয়ার পানিতে ছোটাছুটি করা এবং

পানি ছিটাছিটির খেলা করা
চরিত্র : উপকারী চরিত্রের ভূত মিতির এক খালার ছোট ছেলে একবার পানিতে পড়ে গিয়েছিল কুয়াভূতরা বাচ্চাটিকে ঘাড়ে ধরে ঝুলিয়ে রেখেছিল বালতি নামিয়ে দিলে কুয়াভূতরা বাচ্চাটাকে বালতিতে তুলে দেয়
গন্ধ : কুয়াভূতদের গায়ে পুরনো শ্যাওলার গন্ধ কেউ কেউ বলে মাছের গন্ধ
খাদ্য : এদের খাদ্য সম্পর্কে কোনো ধারণা পাওয়া যাচ্ছে না তবে ওদেরকে কুয়ার পাড়ে বসে পান সুপারির মতো কী যেন চিবাতে দেখা গেছে
পোশাক : এদের প্রিয় এবং একমাত্র পোশাক সাদা রঙের সাদা রঙের কাপড় ছাড়া এদেরকে কেউ অন্য কোনো রঙের কাপড়ে দেখে নি
কথাবার্তা : এদের কথাবার্তা কেউ কখনো শোনে নি, তবে হাসির শব্দ অনেকেই শুনেছে
আমি কিছুতেই ভেবে পাই না মিসির আলির মতো অতি বুদ্ধিমান একজন মানুষ কুয়াভূত বিষয়ে এতগুলি কথা এত গুরুত্বের সঙ্গে কেন লিখছেন আমি জিজ্ঞেস করলাম, ভাই আপনি কি কুয়াভূতের ব্যাপারটা বিশ্বাস করছেন?
মিসির আলি বললেন, আমি বিশ্বাসও করছি না, আবার অবিশ্বাসও করছি না মিতি মেয়েটা বানিয়ে বানিয়ে ভূত বিষয়ে এত কথা কেন বলবে?
আমি বললাম, মানুষ বানিয়ে বানিয়ে মিথ্যা বলে না? মানুষ প্রয়োজনে মিথ্যা বলে, অপ্রয়োজনে মিথ্যা বলে, বানিয়ে বলে, অন্যকে বিপদে ফেলার জন্যে বলে
মিসির আলি বললেন, আপনার কি ধারণা মিতি মেয়েটা আমাকে বিপদে ফেলার জন্যে কুয়াভূত নামক মিথ্যা বলছে?
আমি হাল ছেড়ে চুপ করে গেলাম মিসির আলিকে যে রোগের কারণে হাসপাতালে ভর্তি করা হয়েছে, সেই রোগ তার সেরে গেছে, তবে দেখা গেছে তিনি নানা ধরনের রোগে ভুগছেন শরীরের বেশিরভাগ যন্ত্রপাতিই না-কি নষ্ট দু'টা কিডনির একটা যায় যায় অবস্থায় আছে লিভারে জমেছে ফ্যাট তাঁর চিকিৎসা ডাক্তাররা মহাউৎসাহে চালাচ্ছেন মিতি নামের নার্স চালাচ্ছে 'ভূত-চিকিৎসা'

মিসির আলি একদিন আগ্রহ নিয়ে বললেন, মেয়েটার গ্রামের বাড়িতে একদিন বেড়াতে গেলে কেমন হয়?
আমি বললাম, আপনি মিতির গ্রামের বাড়িতে যেতে চাচ্ছেন?
হ্যাঁ কুয়ার পাড়ে সারারাত বসে থাকব কুয়াভূতের হাসি শুনব তারা জলকেলি করবে, সেই শব্দও শুনব
আপনি কি সত্যি যেতে যাচ্ছেন?
অবশ্যই
চোখের ডাক্তার সাহেবের সমস্যা বিষয়ে এখন তাহলে ভাবছেন না?
মিসির আলি বললেন, সেই সমস্যার সমাধান তো করেছি আর কী?
তাদের তো কিছু জানাচ্ছেন না!
মিসির আলি বললেন, আপনার জন্যে অপেক্ষা করছি আপনি যুক্তির উপর যুক্তি দাঁড় করিয়ে সমস্যার সমাধান করে গভীর আনন্দ পাবেন আপনার আনন্দ দেখতে ইচ্ছা করছে
মিসির আলি হঠাৎ গলা নামিয়ে বললেন, একটা অদ্ভুত ব্যাপার কী জানেন? অনেক বড় রহস্য লুকিয়ে আছে মিতির কাছে
আমি বললাম, কী রহস্য?
মিসির আলি তাঁর বিখ্যাত রহস্যময় হাসি হেসে বললেন, আপনি চুপচাপ বসে না থেকে আমার চিঠিকন্যার সঙ্গে দেখা করে আসুন না প্রাথমিক তদন্ত আপনি আপনার মতো কথা বলবেন, প্রশ্ন করবেন শুধু একটা প্রশ্ন আমি শিখিয়ে দেব
কোথায় দেখা করব, তাঁর বাসায়?
না তাঁর কলেজে তিনি চাচ্ছেন না তাঁর স্বামী চিঠির ব্যাপারটা জানুক কাজেই মিটিং অফিসে হওয়াই বাঞ্ছনীয়
অধ্যাপিকা শায়লা আমাকে দেখে যথেষ্টই বিরক্ত হলেন শিক্ষিত মানুষরা সুগার কোটেড কুইনাইনের মতো বিরক্তি আড়াল করতে পারেন ভদ্রমহিলা ভদ্রভাবে আমাকে বসালেন বেয়ারা ডেকে চ বিসকিট দিলেন আলোচনা শুরু করতে যাচ্ছি, তখন তিনি আমাকে থামিয়ে দিয়ে হাসতে হাসতে বললেন, শার্লক হোমসের সঙ্গে একজন সহকারী থাকেন উনি অনেক বোকামি করেন পাঠকরা তার বোকামি এবং ভুল লজিক পড়ে মজা পায় আপনিও কি এমন একজন?
ভদ্রমহিলার কথায় অনেকটা থতমত খেয়ে গেলাম যেসব কথা বলব বলে গুছিয়ে রেখেছিলাম সবই এলোমেলো হয়ে গেল আমি আমতা

আমতা করে বললাম, মিসির আলি সাহেব অসুস্থ হাসপাতালে ভর্তি হয়েছেন ব তিনি আমাকে পাঠিয়েছেন আপনাকে একটা প্রশ্ন করার জন্যে
একটা প্রশ্ন?
জি একটাই প্রশ্ন
এই প্রশ্নটা তো তিনি টেলিফোনেও করতে পারতেন তা-না করে আপনাকে কেন পাঠালেন?
শায়লার এই প্রশ্নের জবাব আমি দিতে পারলাম না আরো হকচকিয়ে গেলাম
শায়লা বললেন, চা খান চা ঠাণ্ডা হচ্ছে
আমি চায়ের কাপে চুমুক দিলাম
শায়লা বললেন, আমার একটা ক্লাস আছে ক্লাসে যেতে হবে হাতে সময় আছে সাত মিনিটের মতো প্রশ্নটা করুন
মিসির আলির শিখিয়ে দেয়া প্রশ্নটা করলাম আমি নিজে যে সব প্রশ্ন করব বলে ঠিক করে রেখেছি সবই কপুরের মতো উবে গেল
আমি চায়ের কাপে শেষ চুমুক দিয়ে বললাম, আপনি মিসির আলি সাহেবের কাছে লেখা চিঠিতে লিখেছেন এপ্রিল মাসের এক তারিখ দুর্ঘটনা ঘটেছিল তারিখ ঠিক আছে তো?
অবশ্যই ঠিক আছে April fools day= ভুল হবার কথা না
আমি বললাম, আপনি নিশ্চয়ই জানেন মিসির আলি সাহেব অনুসন্ধানের ব্যাপারে অত্যন্ত meticulus. তিনি খোঁজখবর করে জেনেছেন আপনার দুর্ঘটনার বছরের পহেলা এপ্রিল সরকারি ছুটি ছিল
শায়লা বললেন, অবশ্যই না
আমি বললাম, আমি ঐ বছরের একটা ক্যালেন্ডার নিয়ে এসেছি আপনাকে কি দেখাব?
শায়লা হ্যাঁ-না বলার আগেই আমি কাঁধে ঝোলানো চটের ব্যাগ থেকে একটা ডেস্ক ক্যালেন্ডার বের করে তাকে দেখালাম এপ্রিলের এক তারিখে লাল গোল চিহ্ন দেয়া সরকারি ছুটি
ভদ্রমহিলা থমত খেলেন না কঠিন মুখ করে বসে রইলেন আমি বললাম, যদি অনুমতি দেন তাহলে উঠব ভদ্রমহিলা এই প্রশ্নেরও উত্তর দিলেন না আমার ডেস্ক ক্যালেন্ডার হাতে নিয়ে বসে রইলেন

তার ভাব-ভঙ্গি থেকে
মনে হচ্ছে এই ক্যালেন্ডারটা তিনি হাতছাড়া করতে চান না আমি ক্যালেন্ডার রেখেই ঘর থেকে বের হলাম
মিসির আলি বলে দিয়েছিলেন শায়লার সঙ্গে দেখা করার পরপরই যেন আমি ডাক্তার হারুনের সঙ্গে কথা বলি এবং তাকে জিজ্ঞেস করি, কোন তারিখে আপনার বাচ্চাটা মারা গিয়েছিল? তারিখ জানা খুব জরুরি
আমার ধারণা ছিল ডাক্তার হারুন আমাকে চিনতে পারবেন না তিনি শুধু যে চিনলেন তানা, আমাকে মহাসমাদর করে বসালেন যেন দীর্ঘদিন পর তিনি তার প্রিয় মানুষটার দেখা পেয়েছেন সব কাজকর্ম ফেলে এখন তিনি জমিয়ে আড়া দেবেন
আমাকে হাত ধরে বসাতে বসাতে বললেন, ভাই কেমন আছেন বলুন তো?
আমি খানিকটা ব্রিত গলাতেই বললাম, ভালো
খবর পেয়েছি মিসির আলি সাহেব হাসপাতালে উনাকে আমার খুব দেখতে যাবার ইচ্ছা, সময় করতে পারছি না উনি আছেন কেমন?
আমি বললাম, ভালো আছেন পানিভূত নিয়ে একটা গবেষণাধর্মী প্রবন্ধ লিখছেন
পানিভূতটা কী?
এরা পানিতে থাকে প্রবহমান পানিতে না দীঘিতে কিংবা পুরনো কুয়াতে
জানতাম না তো!
হারুন এমনভাবে জানতাম না তো বললেন, যেন পৃথিবীর অতি গুরুত্বপূর্ণ জ্ঞান থেকে তাকে ইচ্ছা করে বঞ্চিত করা হয়েছে আমি বললাম, ভূত প্রসঙ্গ থাক আপনার যে ছেলেটি মারা গেছে তার সম্পর্কে বলুন সে কবে মারা গেছে?
হারুন হতভম্ব গলায় বললেন, আমার তো কোনো ছেলেমেয়েই হয় নি মারা যাবে কীভাবে?
আমি পুরোপুরি হকচকিয়ে গেলাম
হারুন বললেন, সন্তান না হবার সমস্যাটা আমার আমার স্ত্রীর না আমার Sperm count খুব নিচে ডাক্তার হিসেবে এই তথ্য আমি জানি ভবিষ্যতেও যে আমার কোনো ছেলেমেয়ে হবে তা-না আমার

বাচ্চা হবে এই তথ্য আপনাকে কে দিল?
আমি আমতা আমতা করে বললাম, ভুল হয়েছে কিছু মনে করবেন না
হারুন বললেন, কিছু মনে করছি না মানুষ ভুল করবে এটাই স্বাভাবিক এখন বলুন, কী খাবেন? চা নাকি কফি এক কাজ করুন, দুটাই খান প্রথমে চা তারপরে কফি চা-কফি খেতে খেতে পানিভূত বিষয়ে কী জানেন বলুন তো
আমি বললাম, আমি কিছুই জানি না জানতে চাচ্ছিও না এইসব অতিপ্রাকৃত বিষয়ে আমার কোনো আগ্রহ নেই
হারুন মহাউৎসাহে বললেন, আগ্রহ কেন থাকবে না? আপনার কি ধারণা ভূত-প্রেত নেই? রবীন্দ্রনাথ ভূত বিশ্বাস করতেন, এটা জানেন? প্ল্যানচেট করে আত্মা আনতে পছন্দ করতেন তিনি তার জীবনস্মৃতি'তে পরিষ্কার লিখেছেন আপনি 'জীবনস্মৃতি' পড়েন নি? আমার কাছে আছে, আপনি ধার নিতে পারেন তবে বই ধার নিলে কেউ ফেরত দেয় না, এটাই সমস্যা
পুলিশ তদন্ত করে ফাইনাল রিপোর্ট দেয়, আমিও শায়লার সন্তান বিষয়ে একটা ফাইনাল রিপোর্ট তৈরি করলাম মিসির আলি সাহেবকে রিপোর্ট দেখিয়ে চমকে দেব এটাই আমার বাসনা আমার ধারণা রিপোর্টটা ভালো
লিখেছি
ডা. হারুনের সন্তানের মৃত্যুবিষয়ক জটিলতা
(ক) ডা. হারুনের কোনো সন্তান নেই, সন্তানের মৃত্যুর প্রশ্নও সেই কারণেই নেই
ডা. হারুনের প্রকৃতি ভালো মানুষের প্রকৃতি ভালো মানুষরা নিজের বিশ্বাসের প্রতি শ্রদ্ধাশীল হয়, এই ভদ্রলোকও সেরকম ভূত-প্রেত-আত্মা এইসব বিষয়ে তার বিশ্বাস আছে বিশ্বাস রক্ষার ব্যাপারে তিনি যত্নশীল এটা দোষের কিছু না এধরনের মানুষরা অপ্রয়োজনীয় মিথ্যা বলেন না কাজেই তার কোনো সন্তান নেই এমন মিথ্যা তিন বলবেন না
তারপরেও হারুন সাহেবের কথার সত্যতা সম্পর্কে পুরোপুরি নিঃসন্দেহ হবার জন্যে আমি দু'জনের সঙ্গে কথা
বলেছি একজন হারুন সাহেবের গাড়ির ড্রাইভার এবং অন্যজন

হারুন সাহেবের বাড়ির কেয়ারটেকার নাজমুল
নাজমুলের অনেক বয়স হারুনের জন্মের আগে থেকেই তাদের বাড়ির কেয়ারটেকার স্ট্রোকের কারণে ডানহাত এবং পা নাড়াতে পারেন না মুখের কথাও অস্পষ্ট এবং জড়ানো তবে তার সেন্সেস পুরোপুরি কাজ করছে আমার প্রশ্নের
জবাবে বললেন—
আমার নিজের কোনো ছেলেমেয়ে নাই আমি বিবাহ করি নাই আমি মনে করি আমার ছেলে হারুন আমি তাকে কোলেপিঠে বড় করেছি ঘাড়ে করে স্কুলে নিয়ে গেছি স্কুল থেকে এনেছি তার কোনো সন্তানাদি হয় নাই, এই দুঃখ হারুনের চেয়ে আমার অনেক বেশি আর অল্প কিছুদিন বেঁচে থাকব হারুনের বাচ্চার মুখে দাদু ডাক শুনব না, এই কষ্টের কোনো সীমা নাই
ডা. হারুনের ড্রাইভারের সাথে আমার যে কথা হয়েছে তা এরকম–
আমি : তোমার নাম?
ড্রাইভার : স্যার, আমার নাম ফজলু ফজলু মিয়া
আমি : তুমি ডাক্তার সাহেবের গাড়ি কতদিন ধরে চালাচ্ছ?
ড্রাইভার : হিসাব নাই কাজ শিখার পরে প্রথম স্যারের এখানে কাজ নেই খুব কম হইলেও দশ বছর ধইরা স্যারের সাথে আছি
আমি : তোমার ডিউটি কেমন?
ড্রাইভার : আমার ডিউটি নাই বললেই চলে স্যারের সন্তানাদি নাই, ইস্কুল ডিউটিও নাই
আমি : ম্যাডামের ডিউটি কর না?
ড্রাইভার : ম্যাডামের আলাদা গাড়ি আলাদা ড্রাইভার
(খ) সন্তানবিষয়ক মিথ্যা কথাটা শায়লা বানিয়ে বলেছেন এমন একটা ভয়ঙ্কর কথা উনি কেন বানালেন সেটা খুব পরিষ্কার না আমার ধারণা তিনি মিসির আলি সাহেবের সঙ্গে একটা বুদ্ধির খেলা খেলেছেন মিসির আলি একজনকে শিশুর হত্যাকারী হিসাবে চিহ্নিত করার পর তিনি বলবেন, কোনো শিশুর অস্তিত্বই নাই সম্মানিত মানুষকে ছোট করে অনেকে আনন্দ পায় শায়লা সেরকম একজন বলে আমার ধারণা
মিসির আলি আগ্রহ নিয়ে আমার রিপোর্ট পড়লেন এবং হাসিমুখে বললেন, রিপোর্ট ঠিক আছে,

তবে ...
আমি বললাম, রিপোর্ট ঠিক থাকলে তবে আসবে কেন?
মিসির আলি বললেন, তবে আসছে, কারণ হারুন সাহেবের কোনো ছেলে পহেলা এপ্রিল মারা যায় নি বলে যে সিদ্ধান্ত নিয়েছেন তা যুক্তিনির্ভর না  আপনি হারুন সাহেবের কথা, তাঁর কেয়ারটেকার এবং ড্রাইভারের কথা সত্যি বলে ধরে নিয়েছেন  তারা কেন মিথ্যা বলবে? হারুন সাহেবের স্ত্রীইবা কেন মিথ্যা বলবে?
আমি বললাম, হারুন সাহেবের স্ত্রীর মিথ্যা বলার কারণ কিন্তু আমি ব্যাখ্যা করেছি  তিনি আপনার সঙ্গে একটা খেলা খেলছেন
মিসির আলি বললেন, এই খেলা তো হারুন সাহেবও খেলতে পারেন পারেন না?
আমি বললাম, তাঁর বাড়ির বাকি দু'জন তো কোনো খেলা খেলবে না তাদের স্বার্থ কী?
অন্নদাতা মুনিবকে রক্ষা করা স্বার্থ হতে পারে  বাড়ির বিশ্বাসী পুরনো লোকজন মুনিবের প্রতি Loyal থাকে
আমি বললাম, আপনি কি তাহলে ধারণা করছেন যে পহেলা এপ্রিল সত্যি সত্যি বাচ্চাটা খুন হয়েছে?
মিসির আলি বললেন, সেরকম ধারণাও করছি না  তবে আমি মনে করি ঐ তারিখে ডাক্তার হারুনের কোনো বাচ্চা মারা গিয়াছিল কি-না সেই বিষয়ে নিশ্চিত হওয়াটা খুব জরুরি
আমি বললাম, কীভাবে নিশ্চিত হব? বাংলাদেশে তো জন্ম-মৃত্যুর কোনো রেকর্ড থাকে না
মিসির আলি বললেন, জন্মরেকর্ড থাকে না, মৃত্যুরেকর্ড কিন্তু থাকে গোরস্থানে থাকে  গোরস্থানের অফিসে কার কবর হলো তা লেখা থাকবে
আমাকে এখন গোরস্থানে গোরস্থানে ঘুরতে হবে?
মিসির আলি হাসতে হাসতে বললেন, অবশ্যই  আপনি একটা রহস্যের মীমাংসা করবেন, বিনা পরিশ্রমে তা কি হয়?
আমি বললাম, আপনি তো বিনা পরিশ্রমেই রহস্যের মীমাংসা করে ফেলেছেন  অনেক আগেই খামে লিখে আমাকে দিয়েছেন
মিসির আলি বললেন, বিনা পরিশ্রমে করি নি  অনেক পরিশ্রম করেই সিদ্ধান্তে এসেছি  কঠিন এক অংক ধাপে ধাপে করে সিদ্ধান্তে এসেছি

আপনার পক্ষে গোরস্থানে গোরস্থানে ঘোরা সম্ভব হবে না আমি বুঝতে পারছি এক কাজ করুন, কিছু টাকাপয়সা দিয়ে কাউকে লাগিয়ে দিন, যে আপনার হয়ে কাজটা করবে পাঁচশ টাকা খরচ করলেই হবে
আমাকে এক হাজার টাকা খরচ করতে হলো গোরস্থান থেকে গোরস্থানে যাবার ভাড়া পাঁচশ টাকা কাজটার জন্যে পাঁচশ' টাকা
জানতে পারলাম ঢাকা শহরে ঐ তারিখে এগারোজন শিশু মারা গেছে এর মধ্যে পাঁচজন মেয়ে ছয়জন ছেলের মধ্যে চারজনের বয়স চার বছরের বেশি এরা বাদ বাকি দু'জনের একজন জন্মের পরপরই মারা গেছে সেও বাদ একজন শুধু মারা গেছে এক বছর বয়সে তার নাম মিজান তার বাবা আলহাজ আব্দুল লতিফ থাকেন পুরনো ঢাকায়
আমি আমার রিপোর্টে লিখলাম নিশ্চিতভাবে বলতে পারছি পহেলা এপ্রিলে হারুন সাহেবের কোনো সন্তান মারা যায় নি
রিপোর্টটা লিখে শান্তি পেলাম না মনের মধ্যে খচখচ করতে লাগল আমার ধারণা এর মধ্যেও মিসির আলি কিছু ভুল বের করে ফেলবেন আবার আমাকে নতুন করে ছোটাছুটি শুরু করতে হবে হয়তো মিসির আলি বলবেন, আলহাজ আব্দুল লতিফ সাহেবের ইন্টারভ্যু নিতে
অনেক চিন্তাভাবনা করে আমি একটা সহজ পথ বেছে নিলাম মিসির আলি সাহেবের খামটা খুলে ফেললাম সেখানে লেখা
"ধৈর্য ধরতে পারলেন না? আগেভাগেই খাম খুলে ফেললেন? যাইহোক, হত্যাকারীর নাম লিখছি সাংকেতিকভাবে লিখছি দেখি সংকেত ভেদ করতে পারেন কিনা হত্যাকারীর নাম–
'আ মারপ এক ন্যা '
আমার মাথায় হাত দিয়ে বসা ছাড়া উপায় রইল না সাংকেতিক ভাষা উদ্ধার আমার কর্ম না মিসির আলি সাহেবের নির্দেশ মতো অনুসন্ধান চালিয়ে যাওয়া এরচে' সহজ মনে হচ্ছে পেতেছি সমুদ্রে শয্যা

# ০৫. ভূতবিষয়ক প্রবন্ধ

মিসির আলি হাসপাতাল থেকে ফিরেছেন এবং গভীর আগ্রহে রাত জেগে ভূতবিষয়ক প্রবন্ধ লিখে যাচ্ছেন পানিভূত বিষয়ে আগেই লেখা হয়েছে এখন লিখছেন বৃক্ষবাসী ভূত যেসব ভূত গাছে বাস করে তাদের নিয়ে জটিল প্রবন্ধ যা লেখেন সেটা আমাকে ঘুমুতে যাবার আগে পড়ে শোনান আমি কিছুতেই বুঝতে পারি না নিতান্ত ফালতু কাজে এই মানুষটা কেন তার মেধা নষ্ট করছে ভূতবিষয়ক আলোচনায় আমি অংশগ্রহণ করছি একটা শিশু যদি গভীর আগ্রহে কোনো খেলা খেলে সেই খেলায় বাধা দিতে নেই ভূতবিষয়ক গবেষণা শিশুর খেলা ছাড়া আর কী? শিশুর খেলাকে প্রশ্রয় দেয়া সাধারণ নর্মের মধ্যে পড়ে

রাতে দু’জন খেতে বসেছি, মিসির আলি বললেন, বলুন তো দেখি কোন কোন গাছে ভূত থাকে?

আমি বললাম, জানি না আমি এখন পর্যন্ত কোনো গাছে ভূত থাকতে দেখি নি

মিসির আলি বললেন, চার ধরনের গাছে ভূত থাকে বেলগাছ, তেঁতুলগাছ, শ্যাওড়াগাছ এবং বাঁশগাছ এর বাইরে কোনো গাছে থাকে না আম এবং কাঁঠাল গাছে ভূত থাকে এরকম কথা কখনো শুনবেন না

আমি বললাম, ও আচ্ছা

মিসির আলি বললেন, ভূত মানুষের কল্পনা, এটা বলার অপেক্ষা রাখে না কিন্তু মানুষ কেন ভূত থাকার জন্যে চারটা মাত্র গাছ বেছে নিল এটার গবেষণা হওয়া দরকার

এই গবেষণায় আমাদের লাভ?

মিসির আলি বললেন, এই গবেষণা মানুষের কল্পনার জগৎ সম্পর্কে কিছু ধারণা দেবে

আমি বললাম, শ্যাওড়া ঘন আঁকড়া গাছ দিনেরবেলাতেও অন্ধকার হয়ে থাকে

সেইজন্যেই মানুষ শ্যাওড়া গাছকে ভূতের জন্যে বেছে নিয়েছে

মিসির আলি বললেন, বেলগাছ তো কঁকড়া গাছ না ছায়াদায়িনী বৃক্ষও না তাহলে বেলগাছ বাছল কেন?

বেলগাছে কাঁটা আছে এই কারণে ভূতরা হয়তো কাঁটা পছন্দ করে তেঁতুল এবং বাঁশ গাছে তো কাঁটা নেই ভূতরা তাহলে ঐ গাছে কেন

থাকছে?
আমি চুপ করে গেলাম প্রসঙ্গ ঘোরাবার জন্যে বললাম শায়লার পুত্রের মৃত্যুরহস্য ভেদের কাজটা শেষ করে ভূতের গবেষণাটা করলে ভালো হয় না?
মিসির আলি বললেন, রহস্য তো অনেক আগেই ভেদ হয়েছে উত্তর লিখে খামে সীলগালা করে আপনার হাতে দিয়েছি এখন আপনার দায়িত্ব নিজের মতো করে রহস্যের মীমাংসায় আসা
কোন দিকে আগাব বুঝতে পারছি না তো
আমার চিঠিকন্যা শায়লা আমাকে যে চিঠি লিখেছে সেটা ধরে আগাবেন
সেটা ধরে আগানোর তো আর কিছু নেই
মিসির আলি বললেন, অবশ্যই আছে চিঠিতে লেখা— ডা. হারুন চোখের কর্নিয়া গ্রাফটিং-এর একটা পদ্ধতি বের করেছে, যার নাম Haroon’s Cornia grafting. দেখতে হবে আসলেই এমন কোনো পদ্ধতি ডাক্তার হারুন বের করেছে কি-না?
তার প্রয়োজনটা কী? উনি এই পদ্ধতি বের না করলেও তো কিছু আসে যায় না শিশুর মৃত্যুর সঙ্গে কর্নিয়া গ্রাফটিং-এর কোনো সম্পর্ক নেই
মিসির আলি বললেন, রহস্যভেদের জন্যে কোনো তথ্যই অপ্রয়োজনীয় না
আমি বললাম, গ্রাফটিংবিষয়ক তথ্য পাব কোথায়?
মিসির আলি বললেন, সব মেডিকেল কলেজের লাইব্রেরিতে জার্নাল আছে সেখান থেকে পাবেন তারচেয়েও সহজ বুদ্ধি হলো Internet. Haron’s cornia grafting লিখে সার্চে দিলেই পাওয়া যাবে আমি তো সেভাবেই বের করেছি এবং আপনার কম্পিউটারেই বের করেছি
কী পেয়েছেন?
সেটা তো আপনাকে বলব না আপনি রহস্যভেদ প্রক্রিয়ার সঙ্গে যুক্ত হয়েছেন আপনি নিজে বের করবেন
এক্ষুনি বের করছি
মিসির আলি বললেন, ভেরি গুড পাঁচ মিনিটের বেশি সময় লাগার কথা না ইন্টারনেট আমাদের জীবন অনেক সহজ করে দিয়েছে
ইন্টারনেট ঘেঁটে দেখা গেল Haroon’s Cornia grafting বলে কিছু

নেই, তবে Jalal Ahmed’s Cornia grafting বলে নতুন এক পদ্ধতি আছে
মিসির আলিকে এই তথ্য দিতেই তিনি বললেন, জালাল আহমেদ মুসলমান নাম তার মানে এই না যে তার দেশ বাংলাদেশ সে পাকিস্তানি হতে পারে, মিডল ইস্টের হতে পারে আপনার কাজ হচ্ছে মেডিকেল কলেজগুলিতে খোজ নেয়া এই নামে কোনো ছেলে পাশ করেছে কি না
আমি হতাশ গলায় বললাম, আপনি কি এইভাবেই রহস্য ভেদ করেন?
মিসির আলি বললেন, অবশ্যই দ্বিতীয় বিকল্প তো নেই যাইহোক, আপনার এই কাজটা সহজ করে দিচ্ছি আমি খোঁজ নিয়ে জেনেছি জালাল আহমেদ নামে অসম্ভব ব্রিলিয়েন্ট একজন ছাত্র ঢাকা মেডিকেল কলেজ থেকে পাশ করেছে সে যে শুধু ব্রিলিয়েন্ট তা-না, সে রাজপুত্রের মতো রূপবান তাকে প্রিন্স নামে ডাকা হতো
আমি শুধু বললাম, ও আচ্ছা জালাল আহমেদ নামে নতুন এই চরিত্রটির সঙ্গে রহস্যের কী সম্পর্ক কিছুই বুঝতে পারছি না জট খুলতে গিয়ে আরো জট পাকিয়ে দিচ্ছি এই হলো সমস্যা মিসির আলির রহস্যভেদ প্রক্রিয়া যে এমন ঝামেলার তাও আগে বুঝি নি এখানে-ওখানে যাওয়া, ঘোরাঘুরি, বিরাট পরিশ্রমের ব্যাপার
মিসির আলি বললেন, আমার চিঠিকন্যার চিঠিটা মনে করুন সেখানে লেখা আমার স্বামী রাজপুত্রের মতো এখন আপনি বলুন, হারুন সাহেব কি রাজপুত্রের মতো?
না
হারুন’স কর্নিয়া গ্রাফটিং বলে কিছু নেই, অথচ জালাল আহমেদ’স কর্নিয়া গ্রাফটিং আছে যে জালাল রাজপুত্রের মতো সুন্দর কিছু কি বোঝা যাচ্ছে?
আমি হতাশ গলায় বললাম, না
মিসির আলি বললেন, আমার চিঠিকন্যা হাসপাতালের ঠিকানায় একটা চিঠি পাঠিয়েছে চিঠিটা পড়ে দেখতে পারেন আরো কোনো ক্লু যদি পাওয়া যায়
আমি বললাম, চিঠি পড়ে ক্লু বের করা আমার পক্ষে অসম্ভব আগের চিঠিতে কিছু পাই নি, এই চিঠিতেও কিছু পাব না
মিসির আলি হো হো করে আসছেন, যেন আমি খুবই মজার কোনো

কথা বলেছি
এইবারের চিঠিটা আমি পরপর তিনবার পড়লাম আগের চিঠি মিসির আলি তিনবার পড়তে বলেছিলেন, এই কারণেই এই চিঠিও তিনবার পড়া চিঠিটা হলো–
বাবা,
আমি আপনার চিঠিকন্যা শায়লা আপনার শরীর খারাপ এবং আপনি হাসপাতালে ভর্তি হয়েছেন, এই খবর আমি হারুনের কাছ থেকে পেয়েছি সে আপনার সব খবর রাখে আপনি যে একজন লেখকের বাড়িতে উঠেছেন, এই খবরও তার কাছে পেয়েছি আমার ধারণা সে আপনার পেছনে স্পাই লাগিয়েছে
বাবা, আপনাকে যে কথা বলার জন্যে চিঠি লিখছি তা হলো ক্ষমা প্রার্থনা মিথ্যা কথা বলে আপনার সময় নষ্ট
করেছি, এইজন্যে ক্ষমা প্রার্থনা আমি অত্যন্ত ছেলেমানুষি একটা কাজ করেছি বানিয়ে বানিয়ে বলেছি আমার ছেলের মৃত্যুর কথা আপনাকে রহস্য ভেদ করতে বলেছি কারণটা ব্যাখ্যা করি আমি আপনাকে নিয়ে লেখা প্রায় সব বইই পড়েছি হঠাৎ ইচ্ছা হলো অতি বুদ্ধিমান মিসির আলিকে বিভ্রান্ত করা যায় কি-না দেখা যাক
আমার ধারণা ছিল চিঠি পড়েই আপনি বুঝবেন পুরোটাই বানানো তা-না করে আপনি যে রীতিমতো গবেষণা শুরু করেছেন তা জানলাম যখন আপনি আপনার লেখক বন্ধুকে আমার কাছে পাঠালেন আপনার লেখক বন্ধু বললেন, ঐ বছরের পহেলা এপ্রিল সরকারি ছুটি মিথ্যা বলার এই বিপদ
সত্যি সত্যি ঘটনাটা ঘটলে আমার মনে থাকতো সে বছরের পহেলা এপ্রিল সরকারি ছুটি ছিল
বাবা, আপনি আমাকে ক্ষমা করবেন আপনাকে বাবা ডেকেছি, কাজেই কন্যা হিসেবে ক্ষমা পেতে
পারি
আমার ইচ্ছা ছিল হাসপাতালে আপনার সঙ্গে দেখা করা চক্ষুলজ্জায় দেখা করতে পারি নি
বাবা, আপনি আমাকে যদি ক্ষমা করেন তাহলেই একদিন এসে আপনাকে দেখে যাব আমার এতই খারাপ লাগছে, ইচ্ছা করছে KCN খেয়ে মরে যাই

ইতি
চিঠিকন্যা শায়লা
তিনবার চিঠি পড়ার পর আমি বললাম, আমি যা ভেবেছিলাম ঘটনা তো সেরকমই মামলা ডিসমিস
মিসির আলি গম্ভীর গলায় বললেন, মামলা মাত্র শুরু ডিসমিস মোটেই না আমি মেয়েটিকে সোমবার সন্ধ্যায়
আসতে বলেছি রাতে আমাদের সঙ্গে খেতে বলেছি এর মধ্যে আপনাকে একটা কাজ করতে হবে জালাল আহমেদের একটা ছবি জোগাড় করতে হবে
কোত্থেকে জোগাড় করব?
আমি বলে দেব কোত্থেকে
আর কিছু করতে হবে?
ডাক্তার হারুনের সঙ্গে ভূতবিষয়ক একটা মিটিং আপনি তাঁকে ভূতবিষয়ক নানান তথ্য দেবেন
আমি বিস্মিত হয়ে বললাম, ভূতবিষয়ে আমি কী তথ্য দেব? আমি তো কিছুই জানি না
মিসির আলি হাসিমুখে বললেন, আমি শিখিয়ে দেব
এতে লাভ কী হবে?
পরকালে বিশ্বাসী লোকজন মৃতদের সঙ্গে যোগাযোগের জন্যে অনেক কর্মকাণ্ড করে, যেমন প্ল্যানচেট, চক্র আমি শুধু জানতে চাই তিনি মৃত কোনো মানুষের সঙ্গে যোগাযোগের চেষ্টা করেছেন কিনা
আমি বললাম, ভূত-প্রেত বিষয়ক আলোচনায় আপনি থাকবেন তো?
মিসির আলি না-সূচক মাথা নাড়লেন ভাবলেশহীন গলায় বললেন, পুরো প্রক্রিয়াটি আমি আপনাকে দিয়ে করাতে চাই নিজে নিজে রহস্যভেদ করতে চাচ্ছিলেন সেই সুযোগ করে দিচ্ছি তবে এখনো সময় আছে আপনি যদি সরে আসতে চান সরে আসবেন
আমি সরে আসতে চাই না
ডা. হারুনের সঙ্গে ভূতবিষয়ক আলোচনা তেমন জমল না তিনি সেদিন কথা বলার মুডে ছিলেন না তবে তিনি বললেন, রবীন্দ্রনাথের মতো তাঁর নিজেরও প্ল্যানচেটের উপর অগাধ বিশ্বাস তাঁর মা জীবিত থাকার সময় মা'র সঙ্গে অনেকবার প্ল্যানচেট করেছেন প্ল্যানচেটে সাধারণ মানুষের আত্মা যেমন এসেছে বিখ্যাত ব্যক্তিদের আত্মাও

এসেছে প্রশ্নের জবাব দিয়েছে বিখ্যাত ব্যক্তিদের মধ্যে আছেন, রবীন্দ্রনাথ ঠাকুর, কবি সুকান্ত, নবাব সিরাজউদ্দৌলা… তাঁর কাছ থেকে জানলাম তিনি এবং তাঁর স্ত্রী শায়লা একবারই বসেছিলেন প্ল্যানচেটে খুবই বাচ্চা একটা ছেলের আত্মা এসে উপস্থিত হয় শায়লা এই ঘটনায় প্রচণ্ড ভয় পেয়ে অসুস্থ হয়ে পড়েন এরপর তিনি আর কখনো প্ল্যানচেটে বসেন নি
আমি বললাম, বাচ্চা ছেলেটা কি তার নাম বলেছে?
হারুন বলেছেন, নামের আদ্যক্ষর বলেছে বলেছে ‘S’, আপনি নিজে উৎসাহী হলে আপনাকে নিয়ে একদিন
বসব ভয়ের কিছু নেই একটা বোতামে আমি এবং আপনি আঙুল চেপে বসব বোতামটা থাকবে
উইজা বোর্ডে
আমি বললাম, উইজা বোর্ডটা কী?
একটা কার্ড বোর্ড সেখানে A থেকে Z পর্যন্ত অক্ষরগুলি লেখা এক জায়গায় Yes এবং | No লেখা যখন বোতামে আত্মার ভর হবে তখন আত্মা কঁপতে থাকবে আত্মাকে তখন প্রশ্ন করবেন, আপনি কি এসেছেন? আত্মা তখন বোতামটা টেনে Yes-এর ঘরে নিয়ে যাবে এই হচ্ছে বেসিক প্রিন্সিপ্যাল বুঝেছেন?
কিছুটা কাছ থেকে না দেখলে পুরোপুরি বুঝব না
একদিন রাতে মিসির আলি সাহেবকে নিয়ে বাসায় চলে আসবেন হাতেকলমে দেখাব
আমি বললাম, হাতেকলমে তো দেখাবেন না আপনি দেখবেন আঙুলে বোতামে
আমার রসিকতায় হারুন অত্যন্ত বিরক্ত হলেন গম্ভীর গলায় বললেন, আজ আমি ব্যস্ত আছি অন্য একদিন আসুন
আমি উঠে পড়লাম ভূতবিষয়ক এই আলোচনা থেকে মিসির আলি কী উদ্ধার করবেন আমি বুঝতে পারছি না বাচ্চা
একটা ছেলের আত্মা এসেছিল যার নামের আদ্যক্ষর ‘s’, এটা গুরুত্বপূর্ণ তথ্য হতে পারে তবে আমি লক্ষ করেছি, আমার কাছে গুরুত্বপূর্ণ সব তথ্যই মিসির আলির কাছে গুরুত্বহীন এই ক্ষেত্রেও হয়তো তাই হবে
ডা. হারুনের কাছ থেকে বিদায় নিয়ে জালাল আহমেদের ছবির খোজে

বের হলাম জালাল আহমেদের মা মারা গেছেন বাবা একা বেইলী রোডের এক ফ্ল্যাট বাড়িতে থাকেন আমাকে কিছুতেই ঢুকতে দেবে না অনেক ঝামেলা করে জালাল সাহেবের বাবার সঙ্গে দেখা করার অনুমতি পাওয়া গেল বৃদ্ধ অত্যন্ত সন্দেহবাতিকগ্রস্ত বৃদ্ধ আমাকে শীতল গলায় বললেন, আমি আপনাকে চিনি না, জানি না কোনোদিন আপনার সঙ্গে আমার দেখাও হয় নি
আপনাকে আমি আমার ছেলের ছবি কেন দেব? আপনি তো দূরের কথা, আমি তো আমার আত্মীয়স্বজনকেও কোনো ছবি দেব না আমার ছেলে মারা গেছে, ধরে নেন তার ছবিও মারা গেছে
আপনার ছেলে মারা গেছে তা তো জানতাম না কবে মারা গেছে?
কবে মারা গেছে জেনে কী করবেন? মিলাদ পড়াবেন? অনেক কথা বলে ফেলেছি, যান বিদায় হোন
আমি দেয়ালের দিকে তাকালাম দেয়ালভর্তি এক যুবকের নানান ভঙ্গিমার সুন্দর সুন্দর ছবি রাজপুত্রের মতো রূপবান সেই যুবক বসার ঘরের দেয়াল আলো করে রেখেছে এই যুবক যে জালাল আহমেদ তাতে সন্দেহ নেই একটি ছবি এত সুন্দর যে সেই ছবি দিয়ে ক্যালেন্ডার করা যায় যুবক জাহাজের ডেকে দাঁড়িয়ে আছে তার পেছনে নীল সমুদ্র যুবকের চোখে বিষন্নতা তার হাতে একটা মগ মনে হচ্ছে সে মগে করে কফি খাচ্ছে
আমি বৃদ্ধের দিকে তাকিয়ে বললাম, আপনার ছেলের ছবি?
বৃদ্ধ দাঁত মুখ খিচিয়ে বললেন, আমার ছেলের ছবি না পাড়ার ছেলের ছবি পাড়ার ছেলের ছবি দিয়ে আমি দেয়াল ভর্তি করে রেখেছি
আমি মুগ্ধ কণ্ঠে বললাম, পুরুষমানুষ যে এত রূপবান হতে পারে এই প্রথম দেখলাম
এই কথাতেই কাজ হলো বৃদ্ধের চোখ থেকে কাঠিন্য মুছে গেল সেখানে চলে এলো এক ধরনের বিষন্নতা বৃদ্ধ বললেন, চা খাবেন?
আমি বললাম, চা না, কফি খেতে ইচ্ছা করছে জাহাজের ডেকে আপনার ছেলের কফি খাওয়া দেখে আমার কফি খেতে ইচ্ছা করছে আপনার বাসায় কফির ব্যবস্থা কি আছে?
বৃদ্ধ বললেন, অবশ্যই আছে আমার ছেলে যে মগে করে কফি খাচ্ছে সেই মগটাও আছে ঐ মগে করে খেতে চান?
আমি বললাম, এত সৌভাগ্য আমি আশা করছি না কফি হলেই আমার

চলবে
বৃদ্ধ আমাকে ছেলের কফি মগেই কফি দিলেন   চোখ মুছতে মুছতে ছেলের মৃত্যুর ঘটনা বললেন   নিউইয়র্কের সাবওয়েতে ট্রেনের জন্যে অপেক্ষা করতে করতে মৃত্যু
জালাল আহমেদের ছবি নিয়ে বাসায় ফিরলাম   জাহাজে কফি খাওয়ার ছবিটাই আমাকে দিলেন   চোখ মুছতে মুছতে বললেন, আমার ছেলের এই ছবিটা আপনার পছন্দ হয়েছে, আপনি নিয়ে যান   ফেরত দিতে হবে না   ছবি আপনার কেন দরকার, ছবি দিয়ে কী করবেন কিছুই জানতে চাচ্ছি না   আজকাল কিছুই জানতে ইচ্ছা করে না   কফি খেতে চাইলে আমার কাছে এসে কফি খেয়ে যাবেন   আমার ছেলের কফি খুব পছন্দ ছিল   মৃত্যুর সময়ও তার হাতে কফির কাপ ছিল

# ০৬. ডিনারের নিমন্ত্রণ

আজ সোমবার
মিসির আলি সাহেবের চিঠিকন্যা শায়লার আমাদের এখানে ডিনারের নিমন্ত্রণ   তিনি নিমন্ত্রণ গ্রহণ করেছেন   টেলিফোনে জানিয়েছেন সন্ধ্যা সাতটা নাগাদ চলে আসবেন
আমি কয়েকটি কারণে কিছুটা উত্তেজনার মধ্যে আছি   প্রথম কারণ, অতিথির জন্যে রান্নার দায়িত্ব পড়েছে আমার   মেনু মিসির আলি ঠিক করে দিয়েছেন
স্টার্টার : জিরাপানি
সাইড ডিস : বেগুন ভর্তা, টমেটো ভর্তা
মেইন ডিস : ইস্ত্রি ইলিশ
ফিনিশিং : মুগের ডাল
ডেজার্ট : দৈ
মেইন ডিস নিয়ে আমি যথেষ্ট দুশ্চিন্তায় আছি   মেইন ডিসের নামই দুশ্চিন্তার জন্যে যথেষ্ট ইস্ত্রি ইলিশ   এই রান্না মিসির আলির আবিষ্কার

ইলিশ মাছে সর্ষে বাটা, কাঁচামরিচ এবং লবণ দেয়ার পর লাউপাতা দিয়ে মুড়তে হবে তারপর গরম ইস্ত্রির নিচে বসিয়ে দিতে হবে কিছুক্ষণ পর মাছ উল্টে আবার ইস্ত্রি চাপা দেয়া ইস্ত্রি দিয়ে কতক্ষণ চাপা দিয়ে রাখতে হবে, সেই সম্পর্কে মিসির আলি কিছু বলছেন না আমার ধারণা মেইন ডিস হবে কাঁচামাছ
মিসির আলিকে এই কথা বলতেই তিনি বললেন, কাঁচামাছ তো খারাপ কিছু না জাপানিরা সুসি খায় সুসি বানানো হয় কাঁচামাছ দিয়ে সমস্যা হচ্ছে আমরা জাপানি না, কাঁচামাছ খেতে অভ্যস্ত না কাজেই আমি সকাল থেকে Stop watch দিয়ে ইস্ত্রিচাপা দেয়ার সময়টা বের করার চেষ্টা করছি একটা ইলিশ মাছের লেজ এবং মাথা ছাড়া পুরোটাই নষ্ট হয়েছে এখন Experient শুরু হয়েছে দ্বিতীয় ইলিশ মাছ দিয়ে যথেষ্টই টেনশন বোধ করছি আমি একদিনের টেনশনেই অস্থির, বাংলাদেশের মেয়েরা রোজই এই টেনশনের ভেতর দিয়ে যায় — এটা ভেবে খুব অবাক লাগছে
সন্ধ্যা থেকে ঝুম বৃষ্টি
সাতটার মধ্যে ঢাকা শহরের সব রাস্তায় পানি এই ঝড়-বৃষ্টির মধ্যে কাটায় কাটায় সাতটায় শায়লা উপস্থিত হলেন তখনি ইলেকট্রিসিটি চলে গেল আমার মাথায় হাত ইলেকট্রিসিটি ছাড়া বিখ্যাত ইস্ত্রি ইলিশ তৈরি হবে না
বসার ঘরের টেবিলে মোমবাতি জ্বালানো হয়েছে মোমবাতির আলোয় শায়লা নামের মহিলাকে অপরূপ দেখাচ্ছে অধ্যাপিকারা পড়াতে জানেন, সাজতে জানেন না কথাটা ঠিক না শায়লা অতি বিনয়ের সঙ্গে মিসির আলিকে কদমবুসি করতে করতে বললেন, ভুলভাল চিঠি লিখে আপনাকে বিরক্ত করেছি বাবা আমাকে ক্ষমা করেছেন তো?
মিসির আলি হাসলেন শায়লা বললেন, ক্ষমা করে থাকলে মাথায় হাত রাখুন মিসির আলি মাথায় হাত রাখলেন সুন্দর সন্ধ্যা শুরু হলো আমরা তিনজন একসঙ্গে বসেছি আমাদের সামনে লেবু চা ঝড়-বৃষ্টির রাতে লেবু চায়ে চুমুক দিতে অসাধারণ লাগছে খোলা জানালা দিয়ে ঠাণ্ডা হাওয়া আসছে হাওয়ায় মোমবাতির শিখা কাঁপছে এখন মনে হচ্ছে ঝড়-বৃষ্টির রাতে ইলেকট্রিসিটি চলে যাওয়া এমন খারাপ কিছু না
মিসির আলি সিগারেট ধরাতে ধরাতে শায়লার দিকে তাকিয়ে বললেন,

তুমি তোমার হ্যান্ডব্যাগে কি সব সময় পটাসিয়াম সায়ানাইড রাখ?
শায়লার মুখ হঠাৎ রক্তশূন্য হয়ে গেল   শায়লার কথা বাদ থাকুক, আমি নিজেই   হকচকিয়ে গেলাম   শায়লা যদি তার হ্যান্ডব্যাগে পটাশিয়াম সায়ানাইড রেখেও থাকেন মিসির আলির পক্ষে তা জানা কোনোক্রমেই সম্ভব না   উনার আর যাই থাকুক   X-ray চোখ নেই
মিসির আলি সহজ গলায় বললেন, তোমার ব্যাগে পটাসিয়াম সায়ানাইডের একটা ফাইল আছে কী করে সেটা বুঝলাম তোমাকে বলি   পটাশিয়াম সায়ানাইড নিয়ে তোমার অবসেশান   আছে শ্বশুরবাড়িতে এই শব্দটা তুমি প্রায়ই উচ্চারণ করো   যে কারণে তোমার শাশুড়িও শব্দটি শিখেছেন এবং তার পুত্রকে সাবধান করেছেন
কেমিস্ট্রির শিক্ষক হিসেবে পটাশিয়াম সায়ানাইড জোগাড় করা তোমার পক্ষে কোনো বিষয় না   তারচেয়েও বড় কথা তুমি M. S করেছে New York ইউনিভার্সিটি থেকে   তোমার থিসিস ছিল কোনো একটি Inorganic যৌগে KCN-এর সাহায্যে Carbon যুক্ত করা Inorganic যৌগের নামটা যেন কী?
শায়লা যন্ত্রের মত বললেন, সিলিনিয়াস হাইড্রাইড
মিসির আলি বললেন, এই ঘরে ঢোকার পর থেকে লক্ষ করছি, তুমি তোমার হ্যান্ডব্যাগ শরীরের সঙ্গে শুধু যে জড়িয়ে রেখেছ তা-না, শাড়ির আঁচল দিয়ে ঢেকেও রাখছ   বাতাসের ঝাপটায় একবার তোমার শাড়ির আঁচল সরেও গেল   তুমি সঙ্গে সঙ্গে অতি ব্যস্ততার সঙ্গে তোমার ব্যাগটা ঢাকলে   এখন বলো তোমার ব্যাগে পটাশিয়াম সায়ানাইড আছে না? তুমি যদি বলো নাই তাহলে নাই   আমি তোমার ব্যাগ খুলে দেখব না
শায়লা বিড়বিড় করে বললেন, পটাশিয়াম সায়ানাইড আছে   ত্রিশ গ্রামের একটা ফাইল
চোখ কপালে উঠার ব্যাপারটা বাগধারায় আছে   বাস্তবে এই ঘটনা কখনো ঘটে না   ঘটার সামান্য সম্ভাবনা থাকলে আমার চোখ কপালে উঠে থাকত
মিসির আলি আমার দিকে তাকিয়ে বললেন, আপনাকে একটা খাম রাখতে দিয়েছিলাম   খামটা আজ ভোলা হবে এবং খামে কী লেখা পড়া হবে
আমি খাম এনে নিজের জায়গায় বসলাম   মিসির আলি শায়লার দিকে

তাকিয়ে বললেন, তুমি প্রথম চিঠিতে জানতে চেয়েছিলে তোমার পুত্র সাগরের হত্যাকারী কে তা তুমি জানো আমি জানি কি-না? আমিও জানি সেটা একটা কাগজে লিখে রাখতে দিয়েছিলাম তোমার সামনে একদিন খুব এই আশায় এখন খোলা হবে
মিসির আলি বললেন, কাগজে কী লেখা পড়ুন
আমি বললাম, কাগজে লেখা
'আ মারপ এক
ন্যা'
মিসির আলি বললেন, অতি সহজ সাংকেতিক ভাষায় লিখেছি অক্ষরগুলি আগ পিছে করলেই মূলটা বের হবে
আমি লিখেছি–
'আমার পত্র
কন্যা '
আমি শায়লার দিকে তাকালাম, তার চেহারা ভাবলেশহীন কী ঘটছে না ঘটছে তা সে যেন ঠিক বুঝে উঠতে পারছে না
মিসির আলি বললেন, ডায়লা তুমি বিয়ের পর M.S. করতে আমেরিকা যাও, ঠিক না?
শায়লা হা-সূচক মাথা নাড়ল
জালাল আহমেদের সঙ্গে সেখানেই তোমার পরিচয়?
হ্যাঁ
সাগর নামের ছেলেটি কি তোমাদের অবৈধ সন্তান?
শায়লা মুখ তুলে তাকালেন এবং কঠিন গলায় বললেন, না আমি হারুনকে নিয়মমাফিক তালাক দিয়ে জালালকে বিয়ে করি হারুনের সঙ্গে এমনিতেই আমার বিয়ে বৈধ ছিল না আপনি এত কিছু জেনেছেন, এই তথ্যও নিশ্চয়ই জানেন সে Impotent.
জানি
পুরো ইসলামি মতে নিউইয়র্কের এক মসজিদে আমাদের বিয়ে হয় তারপরই সমস্যা শুরু হয়
কী সমস্যা?
তার ধারণা হয় আমি মানসিকভাবে অসুস্থ যে-কোনো সময় তাকে আমি খুন করতে পারি এইসব হাবিজাবি
ডা. হারুনের যে সমস্যা আছে সেই সমস্যা?

হ্যাঁ
আমাদের যে বাচ্চাটা হয়—সাগর, সেই বাচ্চাটাকে জালাল সরিয়ে ফেলেছিল তার ধারণা হয়েছিল বাচ্চাটাকেও আমি মেরে ফেলব সে সাগরকে তার এক আত্মীয় বাড়িতে সরিয়ে দিয়েছিল যাতে আমি বুঝতে না পারি সে কোথায় আমি ইচ্ছা করলে পুলিশের সাহায্য নিয়ে বাচ্চা বের করে ফেলতে পারতাম তা করি নি নিজেই খুঁজে খুঁজে বের করেছি সে কোথায় আছে আমি আমার ছেলের খোঁজে জ্যাকসন হাইটের বাড়িতে উপস্থিত হয়ে জানলাম, তাকে বাংলাদেশে পাঠিয়ে দেয়া হয়েছে আমি এক কাপ কফি খাব কফি কি আছে? মানুষ চলে যায় তার কিছু অভ্যাস রেখে যায় জালাল নেই কিন্তু তার কফির অভ্যাস আমার মধ্যে রেখে গেছে
আমি কফি বানিয়ে শায়লার সামনে ধরলাম শায়লা কফির কাপে চুমুক দিয়ে মিসির আলির দিকে তাকিয়ে বলল, জালাল যে নিউইয়র্কের এক সাবওয়েতে কফি খেতে খেতে মারা গিয়েছিল এই খবর কি আপনি জোগাড় করেছেন?
মিসির আলি বললেন, হ্যাঁ
সে হার্ট এটাকে মারা যায় নি কফিতে পটাশিয়াম সায়ানাইড মিশিয়ে খেয়েছিল সে সুইসাইড করেছিল পটাশিয়াম সায়ানাইড চুরি করেছিল আমার কাছ থেকে নিউইয়র্ক পুলিশের বুদ্ধির কত নামধাম শুনি, তারা ধরতে পারে নি তারা ভেবেছে হার্ট এটাক
তার মৃত্যুর পর আমি দেশে ফিরে আসি বাস করতে থাকি হারুনের সঙ্গে এমনভাবে বাস করি যেন মাঝখানের দু'টা বছর হঠাৎ বাদ পড়ে গেছে হারুন কখনো কিছু জিজ্ঞেস করে নি আমিও কিছু বলিনি আমার শাশুড়ি ব্যাপারটা একেবারেই মেনে নেন নি তিনি আমাকে হজম করেছেন কারণ আমাকে প্রচণ্ড ভয় পেতেন তার ধারণা হয়ে গিয়েছিল যে আমি জালালকে খুন করে ফিরে এসেছি তার ছেলেকে খুন করতে বাবা, আপনার বুদ্ধি আপনার লজিকের সিঁড়ি তৈরি করার ক্ষমতার কোনো তুলনা নেই আমি ব্যাগে পটাশিয়াম সায়ানাইড নিয়ে ঘুরি— এটা পর্যন্ত বের করে ফেলেছেন কিন্তু আমার বিষয়ে আপনার সিদ্ধান্ত ছিল ভুল
মিসির আলি বললেন, তোমার ছেলে সাগর কোথায় আছে?
সে তার দাদুর সঙ্গে থাকে ঐ বাড়িতে আমার যাওয়া নিষেধ তবে

হারুন ঐ বাড়িতে যায়   আমার ছেলে তাকে খুব পছন্দ করে   হারুনই তাকে আমার সঙ্গে দেখা করানোর জন্যে প্রায়ই আমাদের বাড়িতে নিয়ে আসে   ছেলেটি তার বাবার চেয়েও অনেক সুন্দর হয়েছে
ইলেকট্রিসিটি চলে এসেছে   আমি ইস্ত্রি ইলিশ বানানোয় ব্যস্ত মানসিকভাবে খানিকটা বিপর্যস্ত   সন্ধ্যার পর থেকে অনেক ঘটনা এত দ্রুত ঘটেছে যে তাল রাখতে সমস্যা হচ্ছে   শায়লা পুরোপুরি সত্যি বলছে এটা আমার কাছে মনে হচ্ছে না   মিসির আলিকে দেখে কিছু বুঝতে পারছি না
রাত নটায় দরজার কলিংবেল বেজে উঠল   দরজা খোলার জন্যে উঠে দাঁড়াল শায়লা   লজ্জিত গলায় বলল, আমি হারুনকে রাত নটায় ডিনার খেতে এখানে আসতে বলেছি   ওকে বাদ দিয়ে ডিনার খেতে খুব খারাপ লাগবে
মিসির বললেন, ভালো করেছ   আমার উচিত ছিল দু'জনকে দাওয়াত দেয়া
শায়লা বললেন, হারুনকে বলেছি   সাগরকেও যেন নিয়ে আসে   মনে হয় এনেছে
দরজা খোলা হলো   হারুন সাহেব এক গোছা দোলনচাপা হাতে নিয়ে দাঁড়িয়ে আছেন   তাঁর গায়ের সঙ্গে গা লাগিয়ে যে শিশুটি দাঁড়িয়ে আছে সে দোলনচাপার চেয়েও সুন্দর
শায়লা বললেন, আমার দুষ্ট বাবাটা কোথায়?
সঙ্গে সঙ্গে সে ছুটে এসে মা'কে জড়িয়ে ধরল
মিসির আলি বললেন, শায়লা! তোমার দুষ্ট বাবুটাকে একটু আমার কাছে আনো   তার মাথায় হাত বুলিয়ে আদর করে দেই

সমাপ্ত




# মিসির আলি আপনি কোথায়

## ০১. মিসির আলি কুয়াশা দেখছেন

মিসির আলি অবাক হয়ে কুয়াশা দেখছেন
কুয়াশা দেখে অবাক বা বিস্মিত হওয়া যায় না তিনি হচ্ছেন কারণ
কুয়াশা এক জায়গায় স্থির হয়ে নেই সে জায়গা বদল করছে তার

সামনে মাঝারি সাইজের আমগাছ কুয়াশায় গাছ ঢাকা ডালপালা পাতা কিছু দেখা যাচ্ছে না হঠাৎ কুয়াশা সরে গেল আমগাছ দেখা গেল সেই কুয়াশাই ভর করল পাশের একটা গাছকে, যে গাছ তিনি চেনেন না

বাতাস কুয়াশা সরিয়ে এক জায়গা থেকে আরেক জায়গায় নিচ্ছে এই যুক্তি মেনে নেয়া যাচ্ছে না বাতাস বইলে তিনি টের পেতেন শীতের বাতাস শরীরে কাঁপন ধরায়

এই কুয়াশার ইংরেজি কি Fog নাকি Mist? শহরের কুয়াশা এবং গ্রামের কুয়াশা কি আলাদা? শহরের ধূলি ময়লার গায়ে চেপে যে কুয়াশা নামে তাকে কি বলে Smog?

মিসির আলি বেতের মোড়ায় চাদর গায়ে দিয়ে বসে আছেন তাঁর পায়ে উলের মোজা শিশিরে মোজা ভিজে যাচ্ছে হাতে Louis Untermeyer নামের এক ভদ্রলোকের বই নাম Poems. বইয়ের পাতাও শিশিরে ভিজে উঠছে তিনি কইলাটি নামের এক গণ্ডগ্রামে গত দুদিন ধরে বাস করছেন এখন বসে আছেন দোতলা এক হলুদ রঙের পাকা বাড়ির সামনে বাড়ি কুয়াশায় ঢাকা পড়েছে কিছুই দেখা যাচ্ছে না সূর্য উঠলে প্রথমেই তাঁর গায়ে রোদ পড়বে সূর্য উঠছে না

তাঁর চা খেতে ইচ্ছে করছে, তাঁকে চা দেয়া হচ্ছে না তাঁর জন্য খেজুরের রস আনতে লোক গিয়েছে কইলাটি হাইস্কুলের হেডমাস্টার তরিকুল ইসলাম এমএ বিটি বলেছেন-খেজুরের রস এক গ্লাস খাবার পর চা দেয়া হবে তার আগে না খেজুরের রস নাকি খালি পেটে খেতে হয়

তরিকুল ইসলাম এই মুহূর্তে মিসির আলির আশপাশে নেই বাড়িতে ভাপাপিঠা রান্না হচ্ছে তিনি পিঠার খবরদারি করছেন পিঠা জোড়া লাগছে না ভেঙে ভেঙে যাচ্ছে এই নিয়ে স্ত্রীর সঙ্গে রাগারগি করছেন গতকাল দুধপিঠা হয়েছিল দুধ কী কারণে ছানা ছানা হয়ে গেল, মেহমানের সামনে বেইজ্জাতি ব্যাপার ঢাকার মেহমানকে একদিনও ভালো মতো পিঠা খাওয়ানো যায় নি, এরচে দুঃখের ব্যাপার কী হতে পারে?

গ্রামের মানুষদের মধ্যে সবচে বেশি কথা বলে নাপিতরা তারপরেই স্কুল শিক্ষকরা তরিকুল ইসলাম কথা বলায় শিক্ষকদের মধ্যে চ্যাম্পিয়ন তিনি সারাক্ষণই কথা বলেন কেউ তার কথা শুনিছে কি

শুনছে না, তা নিয়ে মাথা ঘামান না এখন তিনি কথা বলে যাচ্ছেন স্ত্রীর সঙ্গে তার স্ত্রী সালেহা মাথায় ঘোমটা দিয়ে পিঠা বানাচ্ছেন তিনি চুলার আগুনের পাশে হাত মেলে কথার তুফান মেইল চালাচ্ছেন– সালেহা! তুমি বাংলাদেশের গ্রামের একজন সিনিয়ার মহিলা তুমি পিঠা বানাতে পার না এটা কত বড় দুঃখের কথা তা কি জান? এটা হল ক্লাস থ্রির পরীক্ষায় ফেল করার মতো শহরের একজন বিশিষ্ট মেহমান তাকে আমি পিঠা খাওয়াতে পারব না? কী আপশোস! আরেক হারামজাদাকে খেজুরের রস আনতে পাঠালাম তার খোজ নাই সে মনে হয় খেজুরগাছে চড়ে বসে আছে কাঁটার ভয়ে নামতে পাবছে না এদের সকল বিকাল থাপড়ানো দরকার বদমাইশের ঝাড় কামের মধ্যে নাই, আকামে আছে ”

মিসির আলি হতাশ চোখে তাঁর হাতের জাম্বো সাইজের গ্লাসের দিকে তাকিয়ে আছেন এত বড় গ্লাস যে এখনো বাংলাদেশে আছে তা তিনি জানতেন না পুরো এক জগা পানি এই গ্লাসে ধরবে তারপরেও গ্লাস ভরবে না, এ বিষয়ে তার কোনো সন্দেহ নেই

তরিকুল ইসলাম বললেন, এক চুমুকে খান অতি সুস্বাদু অমৃত সম ফুঁ দিয়ে ফেনা সরান, তারপর চুমুক দেন অবিশ্যি ফেনারও আলাদা স্বাদ আছে

মিসির আলি ফুঁ দিয়ে ফেনা সরিয়ে চুমুক দিলেন তাঁর শরীর গুলিয়ে উঠল অতিরিক্ত মিষ্টি বাসি ফুলের গন্ধের মতো গন্ধ গ্লাসে দ্বিতীয় চুমুক দেবার প্রশ্নই ওঠে না

তরিকুল ইসলাম হাসিমুখে বললেন, খেতে কেমন বলুন অমৃত না? রস আগুনে জ্বাল দিয়ে ঘন করে বিকেলে এক গ্লাস দেব দেখবেন কী অবস্থা খেজুর গুড়ের গন্ধ ছাড়বে, মোহিত হয়ে যাবেন গ্লাস নিয়ে বসে আছেন কেন, চুমুক দিন

মিসির আলি দ্বিতীয় চুমুক দিলেন এই বস্তু যে তাঁর পক্ষে খাওয়া সম্ভব না, তা তিনি কীভাবে বলবেন বুঝতে পারছেন না ‘না’ বলতে পারা মস্ত বড় গুণ মিসির আলি এই গুণ থেকে বঞ্চিত তিনি কারোর মুখের উপরই না বলতে পারেন

তরিকুল ইসলাম বললেন, রসটা এক চুমুকে নামিয়ে দেন আমি চা নিয়ে আসছি গরম গরম চা খান ঠাণ্ডার পর গরম চার তুলনা হয় না নাশতা দিতে একটু দেরি হবে পিঠা তৈরিতে সামান্য সমস্যা হচ্ছে

যাই চা নিয়ে আসছি
মিসির আলি ভদ্রলোকের দিকে তাকিয়ে আছেন কুয়াশার ভেতর মানুষটা অদৃশ্য হওয়া মাত্র মিসির আলি হাতেীয় গ্লাসের রস উলটে দিলেন তার ঢাকায় ফিরে যেতে ইচ্ছা করছে ছায়া ঢাকা ঘুঘু ডাকা গ্রাম তেমন পছন্দ হচ্ছে না শহরবাসী হওয়ার এই এক সমস্যা ভোরবেলা চায়ের কাপের সঙ্গে পত্রিকা লাগে ভালো বাথরুম লাগে রাতে বই পড়ার জন্য টেবিল ল্যাম্পের আলো লাগে
তরিকুল ইসলামের গ্রামের বাড়িতে শহরের অনেক সুযোগ-সুবিধাই আছে আধুনিক ধাঁচের দোতলা পাকা বাড়ি পল্লীবিদ্যুৎ না থাকলেও সোলার প্যানেলে ইলেকট্রিসিটি তৈরি হয় সেই ইলেকট্রিসিটিতে পাখা চলে, বাতি জ্বলে এবং টিভি চলে এমন এক প্রত্যন্ত অঞ্চলে সোলার এনার্জি দেখে মিসির আলি অবাক হয়েছিলেন তরিকুল ইসলামের কথায় অবাক ভাব দূর হল
এইসব আমার ছেলের করা সে ইনঞ্জিনিয়ায় জার্মানির এক ফার্মে কাজ করে বাড়িঘর সব তার বানানো তবে আপনার কাছে হাতজোড় করছি ছেলের কী নাম জিজ্ঞেস করবেন না গত এপ্রিল মাসের সাত তারিখ থেকে এই বাড়িতে তার নাম উচ্চারণ নিষিদ্ধ আমি সিদ্ধান্ত নিয়েছি যে তার নাম উচ্চারণ করবে তার মুখ দর্শন করব না
মিসির আলি বললেন, ছেলে এপ্রিল মাসের সাত তারিখ বিদেশী বিয়ে করেছে এই জন্য?
তরিকুল ইসলাম অবাক হয়ে বললেন, আপনার অসম্ভব বুদ্ধি ঠিকই ধরেছেন ইহুদি এক মেয়েকে বিয়ে করেছে কত বড় স্পর্ধা দেশে থাকলে বাটা কোম্পানির জুতা দিয়ে পিটাতাম আপশোঁস দেশে নাই তার দেশে ফেরার উপায়ও নাই আমি চিঠি লিখে জানিয়েছি-যেদিন সে আসবে সেদিন আমি এবং আমার স্ত্রী কাঁঠাল গাছে দড়ি ঝুলিয়ে ফাঁস নেব
মিসির আলিকে থাকার জন্য দোতলার বড় একটা ঘর দেয়া হয়েছে ঘরের লাগোয়া দক্ষিণমুখী বারান্দা বারান্দায় ইজিচেয়ার পাতা বারান্দা থেকে দূরের নদী দেখা যায় নদীর নাম রায়না বারান্দা ঘেঁধে বিশাল এক কদম গাছ গাছ ভর্তি বলের মতো ফুল কদম বর্ষার ফুল শীতকালে কদম গাছে শত শত ফুল ফুটবে ভাবাই যায় না মিসির আলির ধারণা, গাছটার জিনে কোনো গণ্ডগোল হয়েছে যে

কারণে তার সময়ের টাইমটেবিল এলেমেলো হয়ে গেছে অনেক পশু-পাখির ক্ষেত্রেই এরকম হয় মিসির আলি যখন ঢাকার জিগাতলায় থাকতেন, তখন একটা কোকিল বৈশাখ-চৈত্র মাসে ডাকত কোকিল। হিমালয় অঞ্চলের পাখি বসন্তকালে দুডাকাডাকি করে গরমের সময় তার হিমালয় অঞ্চলে চলে যাবার কথা সে থেকে গিয়েছে এবং তার অবস্থান জানানোর জন্য গরমকালে ডাকাডাকি করছে

এই কদম গাছটাও হয়তো টাইমটেবিল নষ্ট হওয়া গাছ অবিশ্যি এমনও হতে পারে যে এই কদম অন্য কোনো ভ্যারাইটির আজকাল সামার ভ্যারাইটির টমেটো গাছ পাওয়া যাচ্ছে টমেটো গরমকালে ফলে

মিসির আলি রোজই ভাবেন হেডমাস্টার সাহেবকে কদম গাছ সম্পর্কে জিজ্ঞেস করবেন মনে থাকে না

হেডমাস্টার সাহেবের সঙ্গে মিসির আলির কোনো পূর্ব পরিচয় নেই তাঁর প্রিয় শহর ছেড়ে গ্রামের এই বাড়িতে থাকতে আসার কারণ এক পাতার একটা চিঠি চিঠিটা তার ছাত্রের লেখা

শ্রেদ্ধেয় স্যার,

আমার সালাম নিন আমি আপনার সরাসরি ছাত্র আপনি আপনার কোনো ছাত্রের নামই মনে রাখেন না কাজেই নিজের পরিচয় দেয়া অর্থহীন তারপরেও নাম বলছি আমার নাম ফারুক একটা সরকারি কলেজে সাইকোলজি পড়াই

আপনি সারা জীবন অতিপ্রাকৃতের সন্ধান করেছেন অবিশ্বাস্য সব ঘটনার বিশ্বাসযাগ্যো লৌকিক ব্যাখ্যা দিয়েছেন এবং আমাদের উদ্বুদ্ধ করার চেষ্টা করেছেন লজিক ব্যবহারে

অন্যদের কথা জানি না, আমি চেষ্টা করেছি এবং এখনো করছি আমি আপনাকে ব্যাখ্যার অতীত কিছু ব্যাপারের সঙ্গে পরিচয় করাতে চাচ্ছি হাতজোড় করছি কইলাটি ধর্মর একটা গ্রামের হেডমাস্টার তরিকুল ইসলাম সাহেবের বাড়িতে কয়েকটা দিন কাটাতে উনি আমার শ্বশুর সরল ধরনের মানুষ কিন্তু খুবই ভালোমানুষ তিনি কথা বেশি বলেন, এটা একটা বড় সমস্যা আপনার মতো মানুষের কাছে এই সমস্যা কোনো সমস্যাই না ঐ বাড়ির সমস্ত ঘটনা একটি তরুণীকে কেন্দ্র করে তার নাম আয়না আয়না আমার স্ত্রী আমরা এখন আর একসঙ্গে বাস করছি না আলাদা থাকছি তবে আমাদের

মধ্যে কোনো ডিভোর্স হয় নি হবার কোনো সম্ভাবনাও নেই স্যার আপনি কি যাবেন? অল্প কিছু দিন থাকবেন গ্রাম কইলাটি পো: অ রোয়াইলবাড়ি থানা কেন্দুয়া জেলা নেত্রকোনা
বিনীত
আহমেদ ফারুক
কইলাটিতে দুদিন পার হয়েছে আজ তৃতীয় দিনের শুরু মিসির আলি কোনো অতিপ্রাকৃতের সন্ধান পান নি কুয়াশায় ঢাকা গ্রাম সন্ধ্যা হতেই মশার গুনগুন গারো পাহাড় থেকে উড়ে আসা শীতের বাতাস গরম মোজা, কানটুপি এবং ভারী চাদরও সেই হাওয়া আটকাতে পারে না ঘুমুতে যাবার আগে আগে তরিকুল ইসলাম গরম পানি ভর্তি দুটা বোতল লেপের নিচে রেখে যান তাতে ঠাণ্ডা লেপের ভেতর ঢোকার প্রক্রিয়া খানিকটা সহনীয় হয়
তরিকুল ইসলাম যত্নের কোনো ত্রুটি করছেন না রোজ রাতে ঘি চপচপ পোলাও খেতে হচ্ছে মিসির আলি কয়েকবারই জানিয়েছেন পোলাও খাদ্যটি তার অপছন্দের তিনি ডালভাত দলের মানুষ তরিকুল ইসলাম চোখ কপালে তুলে বলেছেন, আপনি আমার জামাইয়ের শিক্ষক আপনাকে ডালভাত খাওয়াব এটা কী বললেন? ভাই আমি পোলাও খেতে পারি না আমার পেটে সহ্য হয় না ডাক্তারের নিষেধ আছে
ডাক্তারের নিষেধ থাকলে কিছু করার নেই পোলাওয়ের চালের ভাত করব তবে সঙ্গে পোলাও থাকবে শোভা হিসেবে থাকবে চায়ের চামচে এক চামচ হলেও খাবেন
মিসির আলি চায়ের চামচে এক চামচ করে পোলাও খেয়ে ভাত খাচ্ছেন আদরকেও যে কেউ অত্যাচারে পরিণত করতে পারে, মিসির আলির এই অভিজ্ঞতা ছিল না
সূর্য উঠেছে সূর্যের প্রথম আলো গায়ে মাখতে ভালো লাগছে তরিকুল ইসলাম চা দিয়ে গেছেন এই চায়ের কাপও গ্লাসের মতো জাম্বো সাইজ ঘন লিকারের দুধ চা খেতে ভালো চিনির পরিমাণ ঠিক আছে ঐটা বিস্ময়কর ব্যাপার গ্রামের মানুষরা চায়ে বেশি চিনি খেতে পছন্দ করে চায়ের উপর ভাসন্ত সর থাকাকে তারা উত্তম চায়ের অনুষঙ্গ বিবেচনা করে
তরিকুল ইসলাম বললেন, আরাম করে চা খান নাশতার দেরি হবে

ভাইসাব নতুন চালের গুড়ি করা হচ্ছে সেই চালের গুড়িতে পিঠা হবে আগেরগুলো ফেলে দিতে হয়েছে
মিসির আলি বললেন, আমার যে পিঠা খেতেই হবে তা কিন্তু না আলু ভাজি দিয়ে পাতলা দুটা রুটিই আমার জন্য যথেষ্ট
তরিকুল ইসলাম বললেন, ভাই সাহেব আপনি কি পাগল হয়ে গেছেন? আপনি আমার জামাইয়ের শিক্ষক আপনাকে খাওয়াব আলু ভাজি রুটি? এরচে আমার গালে একটা থাপ্পড় মারেন
মিসির আলি বললেন, ঠিক আছে যা খাওয়াতে চান খাওয়ান
দুপুরে চিতল মাছ খাওয়াব বিলের চিতল শীতকাল তো তেলে ভর্তি আমার ছোটখালাকে খবর দিয়েছি তিনি এসে রোধে দিয়ে যাবেন আমার স্ত্রী রান্নাবান্নায় বড়ই আনাড়ি একবার তের কেজির একটি বোয়াল মাছ এনেছিলাম এক পিস মুখে দিতে পারি নাই এমন লবণ দিয়েছিল খেতে গিয়ে মনে হল নোনা ইলিশ
আপনার মেয়ে রাধতে পারে না?
আয়নার কথা বলছেন? ওর তো ভাই মাথার ঠিক নাই! ও রাধবে কী? দুই তিন দিন একনাগাড়ে দরজা বন্ধ করে পড়ে থাকে কিছু খায় না পানিও না তারপর দরজা খুলে বের হয় খুব স্বাভাবিক
গত দুদিন কি সে দরজা বন্ধ করে ছিল? হ্যা তিন দিন ধরেই দরজা বন্ধ হিসেব মতো আঞ্জ দরজা খোলার কথা দরজা খুললেই আপনার কথা বলব
মিসির আলির সামান্য খটকা লাগল একটি মেয়ে তিন দিন দরজা বন্ধ করে আছে তার বাবা-মার এই কারণেই অস্থির থাকার কথা তরিকুল ইসলামের বা তার স্ত্রীর চোখেমুখে কোনো অস্থিরতা দেখা যাচ্ছে না তঁরা দুজনই মেহমানের যত্ন নিয়ে অস্থির এমনকি হতে পারে-মেয়ের পাগলামি দেখে দেখে তারা অভ্যস্ত কোনো বাবা-মা’’ই সন্তানের অস্বাভাবিকতায় অভ্যস্ত হবেন না
মিসির আলি খানিকটা অস্বস্তির সঙ্গে বললেন, হেডমাস্টার সাহেব! মেয়েটা কি আপনার নিজের না পালক কন্যা?
তরিকুল ইসলাম কিছুক্ষণ চুপ করে থেকে বললেন, ভাই আপনার বুদ্ধি মারাত্মকেরও উপরে মেয়েটা যে আমার নিজের না এই খবর কেউ জানে না আমার জামাইও জানে না জানানো উচিত ছিল, জানাই নাই পালক কন্যা কেউ বিয়ে করে না এমন ভালো পাত্র হাতছাড়া

হয়ে যাবে এই ভয়েই জানাই নি
গ্রামের লোকদের তো জানার কথা
কেউ জানে না কেন জানে না সেটা একটা ইতিহাস পরে আপনাকে বলব ভাই সাহেব আমি পিঠার আয়োজন দেখি, আপনি চা খান
হলুদ রঙের লম্বা লেজওয়ালা একটা পাখি ওড়াউড়ি করে শীত কাটাচ্ছে পক্ষী সমাজে কেউ একা থাকে না সবারই সঙ্গী থাকে এই পাখিটা এক কেন? তার সঙ্গী কি কাছেই কোথাও বসে আছে মিসির আলি হলুদ পাখির সঙ্গী খুঁজতে ঘাড় ফেরাতেই এক তরুণীকে দেখলেন সে এসে মিসির আলির পা ছুঁয়ে কদমবুসি করল নরম গলায় বলল, স্যার আমি আয়না
মেয়েটির পরনে সাধারণ একটু সুতি শাড়ি প্রচণ্ড শীতে খালি পা গায়ে চাদর নেই মিসির আলি কিছু সময় মেয়েটির মুখের দিকে তাকিয়ে রইলেন মেয়েটিকে এই পৃথিবীর মেয়ে বলে মনে হচ্ছে না মনে হচ্ছে অন্য কোনো ভুবনের পৃথিবীর কোনো মেয়ে এত রূপ নিয়ে জন্মায় না
মিসির আলি বললেন, আয়না কেমন আছ?
ভালো আছি চাচা
আমি তোমার স্বামীর একসময়কার শিক্ষক
চাচা আমি জানি অনেক আগেই আপনার সঙ্গে দেখা করার প্রয়োজন ছিল আটকা পড়ে গিয়েছিলাম
কোথায় আটকা পড়ে গিয়েছিলো?
আয়না হাসল, জবাব দিল না
খালি পায়ে হাঁটছ শীত লাগছে না?
শীত লাগছে বাইরে এত ঠাণ্ডা বুঝতে পারি নি
ঘরে যাও পায়ে স্যান্ডেল, পর । পায়ে চাদর দাও
জি আচ্ছা চাচা পরে আপনার সঙ্গে কথা হবে
আয়না চলে যাচ্ছে মিসির আলি তাকিয়ে আছেন তিনি চোখ ফেরাতে পারছেন না শীতের কুয়াশা ঢাকা সকাল লম্বা লেজের হলুদ পাখি কিন্নরীর মতো এক তরুণী সব মিলিয়ে মিসির আলির মনে ঘোরের মতো তৈরি হল
সকালের নাশতা তৈরি হয়েছে শুধু ভাপা পিঠা না পরোটা আছে পরোটার সঙ্গে ঝাল মুরগির মাংস এবং ছিটা পিঠা মিসির আলি

সকালে মিষ্টি খেতে পারেন না বাধ্য হয়ে অঁাকে পিঠা খেতে হচ্ছে এত আয়োজন করে পিঠা তৈরি হয়েছে খাবেন না বলাটা অন্যায় হবে মিসির আলির নিজেকে জাপানি জাপানি মনে হচ্ছে জাপানির না বলতে পারে না এমনই লাজুক জাতি তবে সম্প্রতি একটা বই জাপান থেকে প্রকাশিত হয়েছে বইয়ের শিরোনাম-জাপানিরা এখন না বলা শিখেছে বইটা জোগাড় করে পড়তে পারলে ভালো হতো

ভাই সাহেব! পিঠা কেমন হয়েছে?

ভালো হয়েছে অসাধারণ

আপনার খাওয়া দেখে তো সে রকম মনে হচ্ছে না একটা পিঠা নিয়ে বসে আছেন মিনিমাম তিনটা পিঠা শেষ করার পর পরোটা মাংস ।

মিসির আলি খাদ্য আলোচনার মোড় ঘুরাবার জন্য বললেন, আপনার মেয়ে আয়নার সঙ্গে ভোরবেলায় দেখা হয়েছে অতি রূপবতী মেয়ে

তরিকুল ইসলাম বিক্ষিত গলায় বললেন, রূপবতী?

আমি এমন রূপবতী মেয়ে দেখি নি গায়ের রঙ দুধে আলতায়

মেয়েটা তো কালো

কালো?

জি বেশ কালো

তা হলে অন্য কাউকেই দেখেছি কিংবা চোখে ভুল দেখেছি কারণ মেয়েটা বলেছে সে আয়না

কেউ কি আপনার সঙ্গে ফাজলামি করেছে? ফাজলামি কে করবে? ফাজলামি করার মতো মেয়ে তো এই গ্রামে নাই আচ্ছা আমি দেখি আয়না ঘর থেকে বের হয়েছে কি না বের হলো নিয়ে আসছি

তরিকুল ইসলাম আয়নাকে নিয়ে ফিরলেন কালো একটা মেয়ে সাধারণ চেহারা! নাক মোটা গালের হনু সামান্য উঁচু হয়ে আছে

তরিকুল ইসলাম বললেন, তোর জামাইয়ের শিক্ষক কদমবুসি কর

আয়না স্পষ্ট গলায় বলল, একবার কদমবুসি করেছি বাবা সকালে স্যারের সঙ্গে আমার দেখা হয়েছে আর তোমরা স্যারকে এক গাদা পিঠা দিয়ে বসিয়ে রেখেছি কেন? স্যার নাশাতায় মিষ্টি খেতে পারেন না মাংস পরোটা দাও এখন থেকে স্যারের খাবারদাবারের সব দায়িত্ব আমার

আয়না পরোটা এবং মাংসের বাটি নিয়ে মিসির আলির সামনে দাঁড়াল মিসির আলি আচমকা ধাক্কার মতো খেলেন ভোরবেলায় দেখা সেই

মেয়ে গায়ের রূপ জোছনার মতো ছড়িয়ে পড়ছে বড় বড় কালো চোখ সেই চোখে পাপড়ির ছায়া অভিমানী পাতলা ঠোঁট মিসির আলি চোখ নামিয়ে নিলেন দীর্ঘ সময় ভ্রান্তির দিকে তাকিয়ে থাকা যায় না
সামনে দাঁড়ানো মেয়েটি কি রক্ত মাংসের মানুষ?
নাকি মায়া?
বাস্তব জগতের পুরোটাই মায়া একটাই সমস্যা মায়া ধরার কোনো পথ নেই আইনষ্টাইনের কথা অতি বাস্তববাদী বিজ্ঞানীর পরাবাস্তব উক্তি
আয়না বলল, স্যার পরোটা দেই?
মিসির আলি বললেন, দাও
তরিকুল ইসলাম বললেন, তোর স্যার বলছিলেন তোর মতো রূপসী মেয়ে তিনি নাকি দেখেন নাই
আয়না বলল, স্যার আমাকে আদর করে বলেছেন আদর করে আমরা ভালো ভালো কথা বুলি
তরিকুল ইসলামের স্ত্রী সালেহা বললেন, কেউ কেউ স্যারের মতো বলেন ভিন গ্রামের এক ফকিরনী এসে তোকে দেখে রাজরানী রাজরানী বলে কত হইচই শুরু করল মনে নাই?
আয়না বলল, বেশি ভিক্ষা পাওয়ার জন্য বলেছে মা ফকিরনীরা খুব চালাক হয় কী বললে কে খুশি হবে সেটা জানে!
মিসির আলি নিঃশব্দে নাশতা শেষ করলেন চলে গেলেন নিজের ঘরের সামনের বাক্সান্দায় চা-চঁটা আলাদা খাবেন তার নিজের মাথা খানিকটা এলোমেলো লাগছে এলোমেলো ভাবটা দূর করতে হবে আয়না এল চা নিয়ে তার সামনে বসল মিসির আলি তাকালেন আয়নার দিকে তাকে সাধারণ দেখাচ্ছে গায়ের রঙ কালো চাপা নাক মোটা ঠোঁট থুতনিতে আঁচিলের মতো আছে থুতনির আঁচিল আগে লক্ষ করেন নি
কোনো অর্থেই এই মেয়েকে রূপবতী বলা যাবে না তা হলে সমস্যাটা ঠিক কোন জায়গায়? দেখার ভুল? আলোছায়ার কোনো খেলা? প্রকৃতি নানান খেলা খেলে আলোছায়ার খেলা তার একটি তবে প্রকৃতি প্রশ্নের উর্ধ্বে না তাকেও প্রশ্নের জবাব দিতে হয়
স্যার কি চিন্তা করছেন?

মিসির আলি হেসে বললেন, তেমন কিছু চিন্তা করছি না
স্যার, আমার নামটা সুন্দর না? আয়না
খুব সুন্দর নাম
এই নাম কেন রাখা হয়েছে জানেন? ছোটবেলায় আমার খুব আয়নপ্রীতি ছিল   সারাক্ষণ আয়নায় নিজেকে দেখতাম   মনে করুন আমি খুব কান্নাকাটি করছি   আমার হাতে একটা আয়না ধরিয়ে দিলেই আমি চুপ
মিসির আলি বললেন, আয়নপ্রীতি কি এখন নেই?
না   এখন আছে আয়নাভীতি   আমার ঘএর আয়না কালো পর্দায় ঢাকা   কতদিন যে আয়নায় নিজের মুখ দেখি না
মিসির আলি বললেন, মনে হচ্ছে আয়না নাম তোমাকে পরে দেয়া হয়েছে   তোমার আসল নাম কী?
কুলসুম
তোমার স্বামী তোমাকে কী নামে ডাকে? কুলসুম না আয়না?
সে কুলসুম নামের ল টা ফেলে দিয়ে কুসুম ডাকে   তবে বিয়ের কাবিননামায় আমার নাম কুলসুম থাকলেও আমি সিগনেচার করেছি ‘আয়না’ নাম
আয়না তোমার খুব পছন্দের নাম?
জি
তোমার রূপ সম্পর্কে তোমার কী ধারণা? তুমি অতি রূপবতীদের একজন, না সাধারণ বাঙালি তরুণীদের একজন?
আয়না এই প্রশ্নের জবাব দিল না   হাসি হাসি মুখ করে তাকিয়ে রইল মনে হচ্ছে প্রশ্ন শুনে সে মজা পাচ্ছে
মিসির আলি বললেন, প্রশ্নটার জবাব দাও
দিতেই হবে?
দিতে না চাইলে দেবে না   তোমার রূপ সম্পর্কে তোমার স্বামীর কী ধারণা?
আয়না নিচু গলায় বলল, বাসররাতে সে আমাকে দেখে মুগ্ধ হয়েছিল ভোরবেলায় হতভম্ব   এখনো সে মাঝে মাঝে মুগ্ধ হয়   মাঝে মাঝে হতভম্ব হয়
তাতে তুমি মজা পাও?
পাই

এই মুহূর্তে আমি একটা সংখ্যা ভাবছি সংখ্যাটা কত?
আট
একটা পাখির কথা ভাবছি পাখিটার নাম কী?
স্যার আপনি দুটা পাখির কথা ভাবছেন একটা ঘুঘু আর একটা কোকিল একটা কোকিল গরমের সময় ডাকত সে পাখিটা কেন হিমালয়ে যাচ্ছে না সেটা চিন্তা করছেন এখন আবার অন্য একটা পাখির কথা ভাবছেন হলুদ পাখি লম্বা লেজ একা থাকে
তুমি কি সবার চিন্তা বুঝতে পার?
পারি কিন্তু বুঝার চেষ্টা করি না মানুষের বেশিরভাগ চিন্তাই কুৎসিত
মিসির আলি বললেন, আমি তোমার ব্যাপারটা বুঝতে চাই তুমি কি আমাকে সাহায্য করবে?
আয়না বলল, স্যার সাহায্য করব আমি নিজেও বুঝতে চাই আপনার ছাত্রও বুঝতে চেষ্টা করেছিল সে আমার বিষয়ে অনেক কিছু খাতায় লিখে রেখেছে খাতাটা আমার কাছে আপনি পড়তে চাইলে আপনাকে দেব পড়তে চান?
চাই তুমি নিজে কি তোমার বিষয়ে কিছু লিখেছি ডায়েরি জাতীয় লেখা?
লিখেছি, তবে আপনাকে পড়তে দেব না
তোমার স্বামীকে পড়তে দিয়েছিলে?
না স্যার, আপনার আরেক কাপ চা খেতে ইচ্ছা করছে চা নিয়ে আসি? চায়ের সঙ্গে সিগারেট ধরাতে ইচ্ছা করছে সিগারেট তো তো আপনার সঙ্গে নেই সিগারেট আনিয়ে দেই?
দাও
কোন ব্র্যান্ডের সিগারেট আনব?
মিসির আলি ছোট নিঃশ্বাস ফেলে বললেন, কোন ব্র্যান্ডের সিগারেট আনাবে তা তুমি জান কেন জিজ্ঞেস করছ?
আয়না হাসিমুখে উঠে গেল মিসির আলি তাকিয়ে আছেন নদীর দিকে নদীর নাম রায়না একসময় নাকি প্রমত্তা ছিল স্টিমার যাওয়া আসা করত এখন মরতে বসেছে মৃত্যু সবার জন্যই ভয়ংকর
নদীর নাম রায়না
সে কোথাও যায় না
সমুদ্রকে পায় না

মিসির আলি নড়েচড়ে বসলেন তার মাথায় ছড়া পাঠ হচ্ছে পাঠ করছে আয়না নামের মেয়েটি এর মানে কী? জীবনে প্রথম মিসির আলি হতাশ এবং পরাজিত বোধ করলেন

The old man and the sea বইটিতে আর্নেস্ট হেমিংওয়ে একটা বিখ্যাত লাইন লিখেছিলেন Man can be destroyed but not defeated. লাইনটা ভুল মানুষকে অসংখ্যাবার পরাজিত হতে হয় এটাই মানুষের নিয়তি পরাজিত হয় না পশুরা এটাও বোধ হয় ঠিক না পশুরাও পরাজিত হয় সিংহ এবং বাঘের যুদ্ধে একজনকে লেজ গুটিয়ে পালাতে হয়

স্যার, আপনার চা সিগারেট

আয়না চেয়ারে বসতে যাচ্ছিল মিসির আলি বললেন, আয়না তুমি এখন যাও আমি কিছুক্ষণ একা থাকব

আপনি কি আমার উপর রাগ করেছেন?

না

আপনার ছাত্র সব সময় বলত আপনার মতো বুদ্ধিমান মানুষ সে জীবনে দেখে নি আপনাকে আমার দেখার শখ ছিল

স্বায়ন পরে তোমার সঙ্গে কথা বলব এখন না

স্যার, চা শেষ করে আপনি নদীর পাড় ঘেঁষে হাঁটতে যান, আপনার ভালো লাগবে একটা পুরোনো বটগাছ আছে সেখানে বসার জায়গা আছে আমি ফ্রাস্ক ভর্তি কয়ে চা দিয়ে দেব

থ্যাংক য়্যু এখন যাও

স্যার, যাচ্ছি একটা কথা বলে যাই? পরাজিত হবার মধ্যেও কিন্তু আনন্দ আছে স্যার!

পরাজয়ের আবার আনন্দ কী?

অবশ্যই পরাজয়ের আলাদা আনন্দ আছে আনন্দ আছে বলেই প্রকৃতি আমাদের জন্য পরাজয়ের ব্যবস্থা রেখেছে মৃত্যু একটা পরাজয় সেখানেও আনন্দ আছে সমাপ্তির আনন্দ

তুমি পড়াশোনা কতদূর করেছ?

বিএ পাস করেছি আপনার ছাত্রের খুব ইচ্ছা ছিল আমি এমএ পাস করি আমার ইচ্ছা হয় নি স্যার যাই? আপনি সিগারেট ঠোঁটে নিন আমি ধরিয়ে দেব

মিসির আলি সিগারেট নিলেন আয়না ধরিয়ে দিল আয়নার চোখ

আনন্দে ঝলমল করছে
হলুদ রঙের লম্বা লেজের পাখিটা বারান্দার রেলিংয়ে বসেছে রেলিংয়ে পাখিটা বসানোর পেছনে কি আয়না মেয়েটার কোনো হাত আছে? কাক এবং চড়ুই ছাড়া আর কোনো পাখি তো মানুষের এত কাছে আসে না বনের এই অচেনা পাখি এত কাছে এসেছে কেন?
আয়না
জি স্যার
এখন কী ভাবছি বল আয়না কিছুক্ষণ চুপ করে থেকে বলল, বলতে পারছি না স্যার খুবই অবাক হচ্ছি
মিসির আলি বললেন, তুমি যাতে আমার মাথার ভেতর ঢুকে পড়তে না পার, তার একটা কৌশল বের করেছি কৌশলটি কাজ করেছে
আয়না বলল, কৌশলটা কী?
মিসির আলি বললেন, কৌশল তোমাকে জানানো ঠিক না তারপরেও জানাচ্ছি আমার হাতের কবিতার বইটার নাম উল্টো করে স্বাক্সবার পড়ছিলাম-বইটার নাম Poems. আমি উল্টো করে পড়ছি Smeop, Smeop.
ব্রেইনে অর্থহীন শব্দ ধারবার বলে জট পাকিয়েছি মনে হয় এটাই কাজ করেছে

# ০২. মিসির আলি বটগাছের গুড়িতে

মিসির আলি বটগাছের গুড়িতে বসে আছেন বসার জন্যে জায়গাটা সুন্দর অর্ধেক বটগাছ রায়না নদীর উপর নদীর পানি শিকড়ের মাটির অনেকটাই ধুয়ে নিয়ে গেছে অসহায় বটবৃক্ষ নিজেকে রক্ষার জন্যে অসংখ্য ঝুরি নামিয়েছে সে এখনো টিকে আছে কতদিন টিকবে কে জানে
প্রথমবারের মতো মিসির আলির মনে হলো তার একটা ক্যামেরা থাকলে ভালো হতো নদীর উপর দাঁড়িয়ে থাকা বটগাছের ছবি তুলে

বের হয় না হামা-ভূতের বিশেষত্ব হচ্ছে- সে মুহূর্তের মধ্যে অদৃশ্য হতে পারে হামাগুড়ি দিয়ে গাছে ওঠে যেসব বাড়িতে নবজাতক শিশু আছে সেই সব বাড়ির চারপাশে বেশি ঘোরাঘুরি করে

আমার তখন বয়স কম, আদিভৌতিক বিষয়ে খুব আগ্রহ হামা-ভূত দেখার জন্যে ঢাকা থেকে রওনা হলাম বাংলাদেশের গ্রামে অজানা জন্তুর আক্রমণের খবর প্রায়ই পাওয়া যায় ভূতের আক্রমণের খবর তেমনভাবে আসে না

সান্ধিকোনা গ্রামে সন্ধ্যার আগে আগে পৌঁছলাম প্রত্যন্ত অঞ্চলের নির্ভেজাল গ্রাম একটা স্কুল আছে, ক্লাস টু পর্যন্ত পড়ানো হয় স্কুলের দু'জন শিক্ষক ছিলেন, বেতন না পেয়ে একজন চলে গেছেন যিনি টিকে আছেন তার নাম প্রকাশ ভট্টাচার্য

আমি হামা-ভূত দেখতে এসেছি এই খবর রুটে গেল দলে দলে লোকজন আমাকে দেখতে এলো যেন আমি ফিলোর কোনো বড় তারকা, পথ ভুলে এখানে চলে এসেছি

প্রত্যন্ত গ্রামের প্রধান সমস্যা একই ধরনের প্রশ্নের জবাব বারবার দিতে হয়

আপনার নাম?

দেশের বাড়ি?

সার্ভিস করেন?

বেতন কত পান?

শাদি করেছেন?

নতুন যেই আসছে সে-ই এসব প্রশ্ন করছে রাত কোথায় কটাব এই নিয়ে আলাপ-আলোচনা নিচু গলায় চলতে লাগল সাধারণত গ্রামের গুরুত্বপূর্ণ মানুষের বাড়িতে বিদেশি মেহমান রাখা হয় সম্ভবত এই গ্রামে তেমন গুরুত্বপূর্ণ কেউ নাই আক্কাস আলি নামের একজনের কথা কয়েকবার শোনা গেল তবে তার বাড়িতে আজ অসুবিধা শ্বশুরবাড়ির অনেক মেহমান হঠাৎ করে চলে এসেছে সুরুজ মিয়ার নাম উচ্চারিত হলো তাঁর বাড়িতেও সমস্যা তার ছোটমেয়ের প্রসব বেদনা উঠেছে

আমি বললাম, আমার রাতে থাকা নিয়ে চিন্তা করতে হবে না আমি সঙ্গে করে সিপিং ব্যাগ নিয়ে এসেছি গাছতলায় থাকব

গাছতলায় থাকবেন! কি কন? গ্রামের ইজ্জত আছে না আপনি বিদেশি

মেহমান
আমি বললাম, ভাই ভূত দেখতে এসেছি রাতে যদি কোনো বাড়িতে ঘুমিয়েই থাকি ভূতটা দেখব কি ভাবে? সারারাত আমি জেগেই থাকিব, হাঁটাহাঁটি করব
গ্রামের এক মুরব্বি বললেন, সাথে কি তিন-চাইরজন জোয়ান পুলাপান দিব? অলঙ্গ নিয়া আপনার সাথে থাকব
অলঙ্গা জিনিসটা কি?
ব্ররশা তালগাছ দিয়া বানায়
আমি বললাম, একগাদা লোক সঙ্গে নিয়ে ঘুরলে তো ভূত দেখা দিবে না বর্শা দিয়ে ভূত গাথাও যাবে না আমাকে একই ঘুরতে হবে আর আমার রাতের খাবার নিয়েও চিন্তা করবেন না আমি রাতের খাবার, পানি সঙ্গে করে নিয়ে এসেছি
মুরুব্বি বললেন, এইটা কেমন কথা! চাইরটা ডাল-ভাত আমাদের সাথে খাবেন না?
আমি বললাম, আবার যদি কোনোদিন আসি তখন খাব
আমার কাছে মনে হলো মুরুব্বি এবং মুরুব্বির সঙ্গে অন্যরাও হাঁফ ছেড়ে বাঁচল
প্রশান্ত ভট্টাচার্য বললেন, কোনো কারণে ভয় পেলে আমার বাড়িতে উঠবেন ঐ যে টিনের বাড়ি আমি বলতে গেলে সারারাত জগন্নাই থাকি রাতে ঘুম হয় না
ভূতের ভয়ে ঘুম হয় না?
তা না এমিতেই ঘুম হয় না ভগবানের নাম জপে রাত পার করি অনেক আগে থেকেই করি
গ্রামের লোকজন হামা-ভূতকে যথেষ্টই ভয় পেয়েছে বুঝা যাচ্ছে সন্ধ্যার পর যে যার বাড়িতে ঢুকে পড়ল গল্প-উপন্যাসে শাশানপুরীর উল্লেখ থাকে সান্ধিকোনা শশানপুরী হয়ে গেল আমি একা একা ঘুরছি চমৎকার লাগছে!
ভাদ্র মাস এই সময়ে যতটা গরম হবার কথা ছিল তত গরম না ঠাণ্ডা হাওয়া আসছে মেঘমুক্ত আকাশে শুক্লপক্ষের চাঁদ উঠেছে মোটামুটি পরিষ্কারভাবেই চারপাশ দেখা যাচ্ছে
গ্রামের একটাই পুকুর ভাঙ্গা পাকা ঘাট পুকুরের চারপাশে গাছপালায় ঢাকা একদিকে কালিমন্দির আছে এই অঞ্চলে গ্রামের

পটভূমিতে সিনেমা বানালে পুকুরঘাট অবশ্যই ব্যবহার করা হতো বিশাল অশ্বথ গাছ দেখলাম অশ্বখ গাছের নিচে জমাট অন্ধকার কিছুক্ষণ গাছের নিচে দাঁড়ালাম গ্রামদেশে ভাদ্র মাসে বেশ কিছু মানুষ সাপের কামড়ে মারা যায় গরমে অতিষ্ঠ হয়ে গর্তের ভেতর থেকে সাপ বের হয়ে আসে ভাদ্রআশ্বিন দু'মাস বেশিরভাগ প্রাণীর মেটিং সিজন সাপেরও তাই এই সময়ে সাপ মানুষকে আশেপাশে দেখতে পছন্দ করে না

আমার পায়ে রাবারের গাম বুট সাপের ভয় এই কারণে পাচ্ছি না জনমানবশূন্য গ্রাম দেখতে ভালো লাগছে

অশ্বখ গাছের ডালে প্রচুর হরিয়াল বাসা বেঁধেছে তাদের ডানার ঝটপট শব্দ শুনতে শুনতেই আমি হামা-ভূত দেখলাম দেখতে মানুষের মতো হামাগুড়ি দিয়ে আমার কাছে আসতে আসতে হঠাৎ অদৃশ্য হয়ে গেল

উত্তেজিত স্নায়ু ঠাণ্ড করাঝার জন্যে আমি সিগারেট ধরলাম অদৃশ্য হামাভূত আবার দৃশ্যমান হলো এবং আমার দিকে মুখ করে বসল কাঁধের ঝোলা থেকে এক পিস পাউরুটি বের করে দিলাম সে পাউরুটিটা আগ্রহ করে খেল

আমি রওনা হলাম প্রশান্ত বাবুর বাড়ির দিকে হামা-ভূত আমার পেছনে পেছনে আসতে লাগিল শোঁ শোঁ শব্দ করেই সে আসছে প্রশান্ত বাবু জেগেই ছিলেন দরজায় ধাক্কা দিতেই তিনি হারিকেন হাতে দরজা খুললেন উদ্বিগ্ন গলায় বললেন, ভূত দেখেছেন?

আমি বললাম, শুধু যে দেখেছি তা না সঙ্গে করে নিয়েও এসেছি ঐ যে দেখুন

হে ভগবান এটা তো একটা কুকুর

আমি বললাম, এমন এক কুকুর যার অদৃশ্য হবার ক্ষমতা আছে এ অদৃশ্য হতে পারে

কি বলেন আপনি?

আমি ঝোলা থেকে পাউরুটি বের করে ছুড়ে দিলাম কুকুর পাউরুটি নিতে গিয়ে অদৃশ্য হয়ে গেল ভয়ে-আতংকে প্রশান্ত বাবুর হাত থেকে হারিকেন পড়ে গেল তিনি নিজেও পড়ে যেতেন, আমি তাকে ধরে বললাম, চলুন ঘরে বসি ঘটনা ব্যাখ্যা করি

ঘটনা সাধারণ কুকুরটা ধবধবে সাদা রঙের কেউ একজন তার গায়ে

ভাতের মাড় বা গরম পানি ফেলেছে তার একদিক ঝলসে লোম পুড়ে কালো হয়ে গেছে কুকুরের নাকটা কালো, নাকের কিছু উপর থেকে সাদা রঙ তার মুখের দিকে তাকালে লম্বা ভাবটা বুঝা যায় না খানিকটা মানুষের মতো মনে হয় কুকুরের ল্যোজটাও একটা সমস্যা করেছে তার ল্যোজ নেই ল্যাজ কাটা কুকুর

দিনের বেলাতেও এই কুকুর নিশ্চয়ই ঘুরে বেড়ায়, কেউ তাকে গুরুত্ব নিয়ে দেখে না রাতের অল্প আলোয় সে হয়ে ওঠে রহস্যময় সে যখন ঘুরে দাঁড়ায় তখন হঠাৎ তার গায়ে সাদা অংশের জায়গায় কালো অংশ চলে আসে ভীত দর্শকের কাছে কুকুর হয়ে যায় অদৃশ্য

ম্যাজিশিয়ানরা কালো ব্যাক গ্রাউন্ডের সামনে কালো বস্তু রেখে বস্তুটাকে অদৃশ্য করার খেলা দেখান একে বলে ব্ল্যাক আর্ট আপনাদের এই কুকুর নিজের অজান্তেই ব্ল্যাক আর্টের খেলা দেখাচ্ছে

প্রশান্ত বাবু মুগ্ধ গলায় বললেন, আপনার কথা শুনে মন জুড়ায়েছে জটিল একটা বিষয়কে পানির মতো করে দিলেন ভগবান আপনার মাথায় অনেক বুদ্ধি দিয়েছেন

আমি বললাম, মাথাটাই কিন্তু আমাদের বড় সমস্যা আপনাকে বুঝিয়ে বলি মানুষের মস্তিষ্কের দু'টা প্রধান ভাগ ডান ভাগ এবং বাম ভাগ Right lobe left lobe. আমরা যখন শরৎকালের সাদা মেঘ ভর্তি আকাশের দিকে তাকাই তখন মস্তিষ্কের বাম ভাগ আমাদের আকাশের মেঘটাই শুধু দেখায় অন্য কিছু দেখায় না কিন্তু মস্তিষ্কের ডান ভাগ সেই মেঘকে নানান ডিজাইন করে দেখায় কেউ দেখে হাতি, কেউ পাখি, কেউ মন্দিরের কল্পনার ব্যাপারটা মস্তিষ্কের ডান ভাগের নিয়ন্ত্রণে আমাদের মাথায় যদি ডান মস্তিষ্ক না থাকতো তাহলে আমরা কিন্তু হামা-ভূত দেখতাম না মস্তিষ্কের ডান অংশ আমাদের হামাভূত দেখতে সাহায্য করেছে

প্রশান্ত বাবু বললেন, আপনার রাতের খাওয়া নিশ্চয়ই হয় নাই?

আমি বললাম, এখন খেয়ে নেব সঙ্গে খাবার আছে শুকনা খাবার

প্রশান্ত বাবু বললেন, আমি রান্না বসাচ্ছি আপনি আমার এখানে থাবেন খিচুড়ি করব ঘি দিয়ে খাবেন আমি রাতে খাই না আপনার জন্যেই রান্না করব আপনি দয়া করে না বলবেন না আমি ব্রাহ্মণ ব্রাহ্মণরা ভালো রাধুনি হয়

প্রশান্ত বাবু উঠানে রান্না বসালেন আমি তাঁর পাশে মোড়া পেতে

বসলাম ভদ্রলোক বেশ গোছানো নিমিষেই চুলা ধরিয়ে ফেললেন চাল-ডাল হাঁড়িতে চড়িয়ে দিলেন আমি বললাম, আপনি একা থাকেন?
প্রশান্ত বাবু হ্যাঁ সূচক মাথা নাড়লেন
চিরকুমার?
না বিবাহ করেছিলাম স্ত্রী-পুত্র স্বর্গবাসী হয়েছে আচ্ছা জনাব, আপনি তো অনেক কিছু জানেন- মৃত মানুষ কি ফিরে আসতে পারে?
আমি বললাম, প্রশ্নটা পরিষ্কার বুঝতে পারছি না
তিনি বললেন, ধরুন কেউ একজন মারা গেল, তার কবর হলো বা দাহ হলো বৎসর খানিক পরে সে আবার উপস্থিত এ রকম কি হতে পারে?
আমি বললাম, গল্প-উপন্যাসে হতে পারে বাস্তবে হয় না কবর থেকে উঠে আসা মানুষদের বলে জম্বি তারা মানুষ না বোধশক্তিহীন মানুষ তবে সবই গল্পগাথা বাস্তবে কেউ কখনো জম্বি দেখেনি সিনেমায় দেখেছে জম্বিদের নিয়ে অনেক সিনেমা হয়েছে আমি একটা ছবি দেখেছিলাম সেখানে জম্বিরা পুরো একটা গ্রাম দখল করে নেয় Return of the Dead.
প্রশান্ত বাবু বললেন, পরকাল থেকে মানুষ ফিরে আসার কোনো ঘটনা নাই?
আমি বললাম, ইংল্যান্ডের চার্চগুলি অঞ্চলের মানুষদের জন্ম-মৃত্যুর হিসাব রাখে তাদের এক ক্যাথলিক চার্চে চারশ' বছর আগে মৃত মানুষের এক বছর পরে সংসারে ফিরে আসার ঘটনা উল্লেখ আছে বিষয়টা নিয়ে তখন বেশ হৈচৈ হয় তাকে পরিবারের সঙ্গে থাকতে দেয়া হবে না বলে চার্চ ঘোষণা দেয় ইংরে রাজ পরিবারকে শেষ পর্যন্ত হস্তক্ষেপ করতে হয়
তাকে কি পরিবারের সঙ্গে থাকতে দেয়া হয়েছিল?
না সে তার স্ত্রী এবং দুই কন্যা নিয়ে অঞ্চল ছেড়ে চলে যায় কোথায় যায় এই বিষয়ে কোনো তথ্য নাই আপনার কাছে কি এই ধরনের কোনো গল্প আছে? পরকাল থেকে কেউ ফিরে এসেছে?
প্রশান্ত বাবু বেশ কিছুক্ষণ আমার দিকে তাকিয়ে থেকে হঠাৎ চোখ নামিয়ে নিয়ে বললেন, না
আমি বললাম, প্রশান্ত বাবু! মানুষ যখন সত্যি কথা বলে তখন চোখের

দিকে তাকিয়ে বলে মিথ্যা যখন বলে, চোখ নামিয়ে নেয় পরকাল থেকে মানুষ ফিরে আসার ব্যাপারটা নিয়ে আপনার আগ্রহ দেখে মনে হচ্ছে আপনি এ ধরনের কোনো গল্প জানেন আমাকে গল্পটা বলুন আমি চেষ্টা করব লৌকিক ব্যাখ্যা দিতে অতীন্দ্রিয় ব্যাপার ব্যাখ্যা করতে আমার ভালো লাগে

আপনি খাওয়া-দাওয়া করুন তারপর বলি তবে আপনার কাছে আমি ব্যাখ্যা চাই না ব্যাখ্যা ভগবানের কাছে চাই আর কারো কাছে না

আমি খেতে বসলাম অতি উপাদেয় খিচুড়ি হালকা পাঁচফুড়ুনের বাসের সঙ্গে যুক্ত হয়েছে ঘিয়ের গন্ধ খিচুড়ি রান্নায় অস্কার পুরস্কার থাকলে প্রশান্ত বাবু দুটা অস্কার পেতেন

আমি বললাম, গল্প শুরু করুন প্রশান্ত বাবু অস্বস্তি এবং দ্বিধার সঙ্গে থেমে থেমে কথা বলা শুরু করলেন ভাবটা এ রকম যে তিনি একটা খুন করেছেন এখন ম্যাজিস্ট্রেটের সামনে স্বীকারোক্তিমূলক জবানবন্দি দিচ্ছেন

আমার বড় ভাইয়ের নাম বিকাশ ভট্টাচার্য তাঁর স্ত্রী এক মাসের শিশুপুত্র রেখে একদিনের জ্বরে স্বর্গবাসী হন আমার বড় ভাই পরম আদরে এবং যত্নে শিশুপুত্র লালন করতে থাকেন আমরা কথায় বলি নয়নের মণি আমার ভাইয়ের কাছে সত্যিকার অর্থেই তার পুত্র ছিল নয়নের মণি সন্তান চোখের আড়াল হলেই তিনি অস্থির হয়ে যেতেন তার হাঁপানির টান উঠে যেত

ছেলের যখন নয় বৎসর বয়স তখন সে পানিতে ডুবে মারা যায় ছেলেটার শখ ছিল বাবার চোখ ফাঁকি দিয়ে পুকুর ঘাটে চলে যাওয়া পানিতে চিল মেরে খেলা করা দুপুরবেলা ভাই যখন ঘুমাচ্ছিলেন তখন সে পুকুরঘাটে খেলতে গিয়ে পা পিছলে মারা যায়

সোমবার সন্ধ্যায় তাকে সাজনাতলা শ্মশানঘাটে দাহ করা হয় আমার বড় ভাই উন্মাদের মতো হয়ে যান চিৎকার করতে থাকেন— মানি না, মানি না আমি ভগবান মানি না ভগবানের মুখে আমি থুথু দেই! মানি না আমি ভগবান মানি না

তখন বৈশাখ মাস ঝড়-বৃষ্টির সময়! তুমুল ঝড়-বৃষ্টি শুরু হলো দাহ হয়ে গেছে লোকজন চলে গেছে আমার বড় ভাইকে ঘরে আনার অনেক চেষ্টা করা হলো তিনি এলেন না ঝড়-বৃষ্টির মধ্যে বসে

রইলেন এবং কিছুক্ষণ পরপর চিৎকার করতে লাগলেন, মানি না, মানি না—আমি ভগবান মানি না

রাত তিনটায় তিনি শূন্য বাড়িতে ফিরলেন   শোবার ঘরে ঢুকে দেখেন — ঘরে হারিকেন জ্বলছে   খাটের উপর তার ছেলে বসে আছে   পা দুলাচ্ছে   আমার ভাই জ্ঞান হারিয়ে মেঝেতে পড়ে গেলেন   কিছুক্ষণ পায় তাঁর জ্ঞান ফিরল   তখনো ছেলে খাটে বসা   ভাই বললেন, বাবা তুমি কে?

সে বলল, আমি কমল! আমি এসেছি

কোথেকে এসেছ বাবা?

পানির ভিতর থেকে

তুমি কি চলে যাবে?

বন

আমার ভাই বিচক্ষণ ব্যক্তি ছিলেন না   কিন্তু তিনি একটি ক্ষেত্রে বিচক্ষণতার পরিচয় দিলেন   চারদিকে প্রচার করলেন- পুত্র শোক ভুলার জন্যে তিনি একটি কন্যা দত্তক নিয়েছেন   তিনি কমলকে মেয়েদের পোশাক পর্যালেন   তার নাম দিলেন কমলা

গ্রামের লোক সহজেই বিশ্বাস করল   দু'একজন শুধু বলল, পালক মেয়েটার সঙ্গে মৃত ছেলেটার চেহারার মিল আছে

আমি বললাম, ছেলেটা কি এখনো আছে?

হুঁ আছে

কোথায়?

ভাইজান তাকে নিয়ে ইন্ডিয়ায় চলে গেছেন   গৌহাটিতে থাকেন

ছেলেটার কি মানুষের মতো বুদ্ধি আছে?

প্রশান্ত বাবু বললেন, না   দশ বছর আগে সে যেমন ছিল এখনো তেমনি আছে   সে কোনো খাদ্য খায় না   দিনে-রাতে কখনো ঘুমায় না রাতে পুকুরঘাটে বসে থাকতে খুব পছন্দ করে   হামা-ভূতের ভয়ে অনেকদিন পুকুরঘাটে যাওয়া হয় না

আমি বললাম, আপনার বড় ভাইয়ের ছেলে তার বাবার সঙ্গে গৌহাটিতে থাকে   সেখানে হামা-ভূত গেল কিভাবে?

প্রশান্ত বাবু চুপ করে রইলেন   আমি বললাম, বারান্দায় দুটা মেয়েদের জামা শুকোতে দেয়া আছে   আপনি একা থাকেন   মেয়েদের জামা কেন? ছেলেটা কি আপনার?

প্রশান্ত বাবু বিড়বিড় করে বললেন, জে আর্জেন্তু, আমারই সন্তান
কত বছর আগের ঘটনা   অর্থাৎ কত বছর আগে ছেলে ফিরে এসেছে?
একুশ বছর
ছেলে আগের মতোই আছে   বয়স বাড়েনি?
প্রশান্ত বাবু জবাব দিলেন না   আমি বললাম, ছেলেটাকে ডাকুন   কথা বলি
না   আমাকে ছাড়া অন্য কাউকে দেখলে সে ভয় পায়
আমি বললাম, তার সঙ্গে কিছুক্ষণ কথা বলা অত্যন্ত জরুরি   তার জন্যেও জরুরি   আপনার জন্যেও জরুরি
প্রশান্ত বাবু বললেন, না   আপনার সঙ্গে গল্পটা করে আমি বিরাট ভুল করেছি   ভুল আর বাড়াব না
আমি প্রশান্ত বাবুকে অগ্রাহ্য করে উঁচু গলায় ডাকলাম, কমল! কমল
নয়-দশ বছর বয়েসি মেয়েদের পোশাক পরা এক বালক দরজার চৌকাঠ ধরে দাঁড়াল   আমাকে এক পলক দেখে বাবার দিকে আসতে শুরু করল   প্রশান্ত বাবু কঠিন গলায় বললেন, ঘরে যাও   ঘরে যাও বললাম
ছেলেটি ঘরের দিকে যাচ্ছে   এক পা টেনে টেনে খুঁড়িয়ে খুঁড়িয়ে যাচ্ছে
আমি বললাম, তার পায়ে কি সমস্যা?
প্রশান্ত বাবু কঠিন গলায় বললেন, তার পায়ে কি সমস্যা সেটা আপনার জানার প্রয়োজন নাই
হামা-ভূত রহস্য ভেদ করার জন্যে আমি গ্রামে এভারেস্ট বিজয়ী তেনজিং-এর মর্যাদা পেলাম   আমাকে রেল স্টেশন পর্যন্ত এগিয়ে দেবার জন্যে দুজন রওনা হলো   একজন মাথায় ছাতা ধরে রইল
তাদের কাছে শুনলাম ছেলেটে পানিতে ডুবে মারা যাবার পর প্রশান্ত বাবুর খানিকটা মস্তিষ্ক বিকৃতি হয়েছে   তিনি তার ছেলের চেহারার সঙ্গে মিল আছে এরকম একটা মেয়ে কোত্থেকে ধরে নিয়ে এসে পালক নিয়েছেন   দিন-রাত মেয়েটার সঙ্গে থাকেন, কারো সঙ্গে মিশেন না
মেয়েটার বিয়ের বয়স হয়েছে কিন্তু মেয়েটা গিট্টু লেগে আছে, বড় হচ্ছে না   তাছাড়া ঠ্যাং খোড়া, সম্বন্ধও আসে না
প্রশান্ত বাবু লোক কেমন?
নিষ্ঠাবান ব্রাহ্মণ   ভালো লোক   সমস্যা একটাই   মেয়ে ছাড়া কাউকে

চিনে না
যুগান্তর ১৩ মে, ২০০৯-এ প্রকাশিত একটি রিপোর্ট
জলপরীদের দেশ থেকে দশ বছর পর ফিরে এলো মাসুদ
এমরান ফারুক মাসুম, চাঁপাইনবাবগঞ্জ থেকে
পানিতে ডুবে যাওয়ার ১০ বছর পর অলৌকিকভাবে জলজ্যান্ত মায়ের কোলে ফিরে এসেছে মাসুদ (১৪) নামের এক শিশু অবিশ্বাস্য মনে হলেও ঘটনাটি ঘটেছে চাঁপাইনবাবগঞ্জ সদর উপজেলার বালিয়াডাঙ্গা ইউনিয়নের রামজীবনপুর গ্রামের কাচারীবাড়িতে এলাকাজুড়ে জোর গুজব, মাসুদ এতদিন ছিল জলপরীদের দেশে সেখানে সে জীবনযাপন করেছে অলৌকিকভাবে জলপরীরাই তাকে লালনপালন করেছে এতদিন ছেলেটিকে নিয়ে নানাজনের মুখে নানা কথা ছড়িয়ে পড়ছে সমগ্র এলাকায় জানা গেছে, সদর উপজেলার রামজীবনপুর গ্রামের কাচারীবাড়ির মৃত মাহতাবউদ্দিনের ছেলে মাসুদ (৫) ১৯৯৯ সালে তার ভাই-বোনদের সঙ্গে মহানন্দার রামজীবনপুর ঘাটে গোসল করতে গিয়ে ডুবে যায় অনেক খোঁজাখুঁজির পর মাসুদের কোন সন্ধান না পেয়ে মা শেফালী বেগম বুকে পাথর বেঁধে দিন কাটান অবশেষে ১০ বছর পর গত ৮ মে শুক্রবার দুপুর সাড়ে ১২টার দিকে অলৌকিকভাবে মহানন্দা নদীর কল্যাণপুর ঘাটের কাছে মাঝনদাঁতে সে ভেসে ওঠে
কল্যাণপুর মহল্লার ইলিয়াস আহমেদের স্ত্রী রানী বেগম জানান, তিনি গত ৮ মে শুক্রবার দুপুরে নদীর ঘাটে গোসল করতে যান গোসল করার সময় মাঝনদাঁতে ছেলেটিকে পানিতে হাবুডুবু খাচ্ছে দেখতে পেয়ে সেখানে কয়েকজনের সহায়তায় তাকে উদ্ধার করে বাড়ি নিয়ে আসেন নদী থেকে তোলার সময় একটি ৫ বছরের শিশুর মতোই সে আচরণ করছিল
শিশুটিকে বাড়ি নিয়ে আসার পর রানী বেগম স্থানীয় লোকজনকে ঘটনাটি জানান শিশুটি কোন কথা বলতে না পারার বিষয়টি বিভিন্নভাবে চারদিকে ছড়িয়ে পড়লে শিশুটিকে দেখতে আসেন রামজীবনপুর গ্রামের কাচারীবাড়ির শেফালী বেগম শেফালী বেগম সেখানে উপস্থিত হওয়া মাত্রই উদ্ধারকৃত শিশুটি শেফালীকে জড়িয়ে ধরে এ সময় শেফালী বেগম তাকে তার ছেলে বলে শনাক্ত করেন ছেলেটির কোমরে একটি পোড়া দাগ দেখেই তাকে শেফালী বেগমের

ছেলে বলে স্থানীয় লোকজন শনাক্ত করেন
উদ্ধারের পর থেকেই মাসুদ মঙ্গলবার দুপুর পর্যন্ত রানী বেগমের হেফাজতেই ছিল   অবশেষে মঙ্গলবার বিকাল ৩টায় চাঁপাইনবাবগঞ্জ সদর থানায় তাকে নিয়ে আসা হয়   চাঁপাইনবাবগঞ্জ পৌরসভার মেয়র অধ্যাপক আতাউর রহমানের উদ্যোগে সদর থানার ভারপ্রাপ্ত কর্মকর্তা আহসানুল হক ছেলেটিকে বালিয়াডাঙ্গা ইউপি চেয়ারম্যান আবদুল হাইয়ের উপস্থিতিতে তার মা শেফালী বেগমের কাছে হস্তান্তর করেন এ সময় অলৌকিকভাবে বেঁচে যাওয়া মাসুদকে একনজর দেখার জন্য হাজার হাজার লোক ভিড় জমায়
১৯৯৯ সালে শিশু মাসুদ মহানন্দা নদাঁতে ডুবে যাওয়ার সময় তার বয়স ছিল ৫ বছর   শুক্রবার মাসুদকে উদ্ধার করার পর থেকে তার শারীরিক গঠনও অলৌকিকভাবে বৃদ্ধি পেতে থাকে এবং এই ৫ দিনেই সে এখন বেড়ে ১৪ বছরের এক বালক   বালক মাসুদের আচার-আচরণ অস্বাভাবিক   সে কোন কথা বলতে পারছে না   কোন খাবারও খেতে পারছে না   মাঝে মাঝে তার গলা থেকে পানির জীবজন্তুর মতো অস্ফুট শব্দ বের হচ্ছে

সমাপ্ত




# পুফি

## ০১. আবুল কাশেম জোয়ার্দার

উৎসর্গ
নিষাদ তার নানাজানিকে ডাকে মহারাজ মহারাজ বিড়াল দুচক্ষে দেখতে পারেন না তার ফ্ল্যাটে পুফি নামে একটা বিড়াল ছিল তাকে তিনি অঞ্চল ছাড়া করেছেন লাভ হয়নি, অদ্ভুত অদ্ভুত সময়ে বিড়াল তাঁর ঘরে ঢুকে কেমন করে জানি তাকিয়ে থাকে
বিড়াল বিদ্বেষী মহারাজা ইঞ্জিনিয়ার মোহাম্মদ আলী
শ্রদ্ধাভাজনেষু
ভূমিকা
শুরুতেই সাবধানবাণী, এটি কোনো শিশুতোষ বই না পুফি নামের কারণে অভিভাবকরা অবশ্যই বিভ্রান্ত হয়ে তাদের ছেলেমেয়েদের এই বই কিনে দেবেন না পুফিতে এমন সব বিষয়ের অবতারনা করেছি যা থেকে শিশু কিশোরদের একশ হাত দূরে থাকা প্রয়োজন

ব্যাখ্যার অতীত জগৎ আমার অতি প্রিয় বিষয়   পুফিকে নিয়ে ব্যাখ্যার অতীত গল্পই লিখতে চেষ্টা করেছি   আমার নিজের মাঝে মাঝে মনে হয়   আমরা যে জগতে বাস করছি সেটাইতো ব্যাখ্যার অতীত   বাইরে থেকে পুফি আনার প্রয়োজন কি? কথাটা ভুল না
হুমায়ূন আহমেদ

দখিন হাওয়া
০১.
আবুল কাশেম জোয়ার্দার কোনো পশু-পাখি পছন্দ করেন না
ছোটবেলায় তাঁর বয়স যখন তিন, তখন এক ছাদে বসে পাউরুটি খাচ্ছিলেন   কথা নাইবার্তা নাই দুটো দাঁড়কাক তাঁর ওপর ঝাঁপিয়ে পড়ল   একটা বসল   তার মাথায়, অন্যটা পাউরুটি নিয়ে উড়ে গেল কাক শিশুদের ভয় পায় না   জোয়ার্দার চিৎকার করে অজ্ঞান হওয়ার আগ পর্যন্ত দাড়কাকটা গম্ভীর ভঙ্গিতে মাথায় বসেই রইল   দুটা ঠোকর দিয়ে মাথা জখম করে দিলো   পাখি অপছন্দ করার জোয়ার্দার সাহেবের এটিই হলো শানে নজুল
পশু অপছন্দ করার পেছনে কুচকুচে কালো রঙের একটা পাগলা কুকুরের ভূমিকা আছে   জোয়ার্দার তখন ক্লাস ফোরে পড়েন   স্কুল ছুটি হয়েছে, সবাই বাড়ি ফিরছে, হঠাৎ পাগলা কুকুরটা ছুটে এসে তাকে কামড়ে ধরল   সব ছাত্র দৌড়ে পালাল, শুধু একজন তাকে রক্ষা করার জন্য ছুটে এল   তার নাম জামাল, সে পড়ে ক্লাস ফাইভে   জামাল তার বই নিয়ে কুকুরের মাথায় বাড়ি দিতে লাগল   কুকুরটা তাকেও কামড়াল   জোয়ার্দার সাহেবের বাবা ছেলের নাভিতে সাতটা ইনজেকশন দেওয়ার ব্যবস্থা করলেন
জামালের কৃষক বাবার সেই সমর্থ্য ছিল না   তিনি ছেলের জন্য চাল পড়ার ব্যবস্থা করলেন   নবীনগরের পীর সাহেবের পানি পড়া খাওয়ালেন   পাগলা কুকুরের কিছু লোম তাবিজে ভরে জামালের গলায় ঝুলিয়ে দেওয়া হলো   চাল পড়া, পানি পড়া এবং তাবিজে কাজ হলো না   জামাল মারা গোল জলাতঙ্কে   শেষ পর্যায়ে তাকে দড়ি দিয়ে বেঁধে রাখা হয়েছিল   সে কুকুরের মতোই ঘড়ঘড় শব্দ করতে করতে মুখ দিয়ে ফেনা তুলতে তুলতে মারা গেল
জামালের মৃত্যুতে জোয়ার্দার সাহেবের মানসিক কিছু সমস্যা মনে হয়

হয়েছে বাড়িতে যখন কেউ থাকে না, তখন তিনি জামালকে চোখের সামনে দেখতে পান জামাল স্বাভাবিক ভঙ্গিতে ঘুরে বেড়ায়, অনিকার খেলনা নিয়ে খেলে

জোয়ার্দার সাহেবের বয়স বেড়েছে, জামালের বাড়েনি মৃত্যু আশ্চর্য ব্যাপার মানুষের বয়স আটকে দেয়

অনিকা জোয়ার্দার সাহেবের একমাত্র মেয়ে সে এবার ফাইভে উঠেছে পড়াশোনায় সে অত্যন্ত ভালো সে যে ইংরেজি স্কুলে পড়ে, তার প্রিন্সিপাল জোয়ার্দার সাহেবকে ব্যক্তিগত চিঠি পাঠিয়েছেন চিঠিতে লেখা We are proud to have your daught in our school…

জোয়ার্দার তার মেয়েকে অসম্ভব ভালোবাসেন ভালবাসা প্রকাশ করতে পারে না লজ্জা লজ্জা লাগে জোয়ার্দার তা সঙ্গে গল্প করতে খানিকটা অস্বস্তি বোধ করেন অস্বস্তি বোধ করার সংগত কারণ আছে মেয়ের কোনো প্রশ্নের জবাবই তিনি দিতে পারেন না ছুটির দিনগুলো জোয়ার্দার সাহেবের দুঃশ্চিন্তায় কাটে এই তা মেয়ে তাঁর সঙ্গে ব্রেকফাস্ট, লাঞ্চ এবং ডিনার করে অনিল তখন প্রশ্নের পর প্রশ্ন করতে থাকে তিনি শুকনো মুখ করে বসে থাকেন মাঝেমধ্যে স্ত্রীর দিকে তাকান তাঁর স্ত্রী সুলতানা মেয়েকে ধমক দেন, খাওয়ার সময় এত কথা কিসের?

ধমকে কাজ হয় না অনিকার ধারাবাহিক প্রশ্ন চলতেই থাকে কিছু প্রশ্নের নমুনা

বিদ্যুৎ চমকের সময় কী হয়, জান বাবা?

না তো

ইলেক্টিক্যাল এনার্জি তিন ভাগে ভাগ হয়ে যায় লাইট এনার্জি, সাউন্ড এবং হিট এনার্জি

ভালো তো

রিইনফোর্সড কংক্রিট করে বলে, জানো?

না

সব বড় বড় বিল্ডিং রিইনফোর্স কংক্রিটে বানানো

ও, আচ্ছা

কংক্রিট কী জানো?

হুঁ

বল তো কী?
ভাত খাওয়ার সময় এত কথা বলা ঠিক না
ঠিক না কেন?
এতে হজমের সমস্যা হয়
খাবার হজম করার জন্য আমাদের পাকস্থলীতে দুরকমের এসিড বের হয় এদের নাম বলতে পারবে?
জোয়ার্দার সাহেবকে হতাশ গলায় বলতে হয়, না
অনিকার ছনম্বর জন্মদিনে জোয়ার্দার ধাক্কার মতো খেলেন তাঁর মেয়ে একটা বিড়ালের বাচ্চা কোলে নিয়ে দাঁড়িয়ে আছে বিড়ালের বাচ্চা কুচকুচে কালো শুধু লেজটা শাদা বিড়ালের মাথায় শাদা স্পট আছে! বিড়াল কোলে অনিককে দেখে মনে হচ্ছে, এ মুহূর্তে তার মতো সুখী বালিকা কেউ নেই সে বিড়ালের গালের সঙ্গে গা লাগিয়ে দাঁড়িয়ে আছে মাঝে মাঝে বিড়ালের মতো মিউ মিউ করছে
বাবা, এর নাম পুফি আমি জন্মদিনে গিফট পেয়েছি; বল তো বাবা, কে দিয়েছে?
জানি না
ছোট মামা দিয়েছে
জোয়ার্দার বিরক্ত গলায় বললেন, একে নিয়ে ছানাছানি করার কিছু নেই
না কোন বাবা?
বিড়াল নানান ডিজিজ ছড়ায়
অনিক বলল, বিড়াল কোনো ডিজিজ ছড়ায় না বাবা পশু ডাক্তার পুফিকে ইনজেকশন দিয়েছেন তার নখ ছোট মামা নেইল কাটার দিয়ে কেটে দিয়েছে
আজ মেয়ের জন্মদিন কঠিন কোনো কথা বলা ঠিক না জোয়ার্দার বারান্দায় চলে গেলেন বারান্দাটা সুন্দর চিকের পর্দা দিয়ে আলাদা করা সুলতানা চারটা মানিপ্ল্যান্টের গাছ লাগিয়েছে গাছগুলো বড় হয়ে গ্রিল বেয়ে উঠেছে চিকের পর্দা না থাকলেও এখন চলে তার পরও পর্দা খোলা হয়নি
বারান্দাটা জোয়াদারের সিগারেট কর্নার সারা দিনে গুনে গুনে তিনি পাঁচটা সিগারেট খান কয় নম্বর সিগারেট কখন খাবেন, সব হিসাব করা চতুর্থ সিগারেট সন্ধ্যা মিলাবার পর ধরাবার কথা সন্ধ্যা মিলাতে

এখনো অনেক বাকি   তার পরও জোয়ার্দার সিগারেট ধরালেন
বিড়ালের বাচ্চা তার মেজাজ নষ্ট করে দিয়েছে
সুলতানা বারান্দায় ঢুকে বললেন, মুখ ভোঁতা করে এখানে বসে আছ কেন?
জোয়ার্দার স্ত্রীর কথার জবাব দিলেন না   সুলতানা বললেন, তুমি ড্রেস বদলাও, পায়জামা পাঞ্জাবী ইস্ত্রী করে রেখেছি   দেরি হয়ে যাচ্ছে তো
দেরি হয়ে যাচ্ছে, মানে কী?
তুমি ভুলে গেছি? আনিকার জন্মদিনে রঞ্জু পার্টি দিচ্ছে   কেক আসবে সোনারগা হোটেল থেকে   খাবার আসবেত্ত্ব ঢাকা ক্লাব থেকে   একজন ম্যাজিশিয়ান ম্যাজিক দেখাবেন যাদুকর শাহীন না কি যেন নাম
জোয়ার্দার বললেন, আমার শরীরটা ভালো লাগছে না   মনে হয়   জ্বর আসছে   সুলতানা স্বামীর কপালে হাত দিয়ে বললেন, জ্বরের বংশও নাই   তারপরেও মনের শান্তির জন্য একটা প্যারাসিটামল খাও
জোয়ার্দার বললেন, প্যারাসিটামল আমি খাব, কিন্তু রঞ্জুর বাড়িতে যাব না   তাকে আমি পছন্দ করি না   এ কথা তোমাকে আগেও কয়েকবার বলেছি   আজ আবার বললাম
সুলতানা কঠিন মুখ করে জোয়ার্দারের সামনে বসতে বসতে বললেন, কোন পছন্দ কর না?
কোনো কারণ ছাড়াই পছন্দ করি না   মানুষের পছন্দ অপছন্দের সব সময় কারণ লাগে না   তোমাকে আমি বলেছি কোনো কারণ ছাড়াই আমি বিড়াল অপছন্দ করি
তুমি মেয়ের জন্মদিনে যাবে না?
জন্মদিন অন্য কোথাও হলে যাব
রঞ্জুর বাড়িতে যাবে না?
না
বাসার সবাই কিন্তু যাচ্ছে   কাজের মেয়ে দুটাও যাচ্ছে
যাক   আর শোনো, বিড়ালটাকে সঙ্গে নিয়ে যাবে   ওই বাড়িতে রেখে আসবে   তুমি জানো, জন্তু জানোয়ার আমি পছন্দ করি না
তুমি কি মেয়ের জন্য কোনো গিফট কিনেছ?
না, ভুলে গেছি
একজন কিন্তু মনে রেখেছে   বিশাল আয়োজন করেছে
করুক   বিড়াল অবশ্যই রেখে আসবে   তার বাড়িতেই রেখে আসবে

আমাকে বলছ কেন? তোমার মেয়েকে বলো সেই সাহস তো নেই কঠিন গলায় আমার সঙ্গে কথা বলবে, রঞ্জুর সঙ্গে কথা বলবে মিনমিন করে আর মেয়ের সামনে তো ভিজা বেড়াল

সবাই জন্মদিনে চলে যাওয়ার পর জোয়ার্দার লক্ষ্য করলেন, ওরা বিড়াল রেখে গেছে বিড়াল সারা বাড়ি ঘুরে বেড়াচ্ছে, যেন বহুকাল ধরে সে এখানেই বাস করে, সবকিছু তার চেনা একবার লাফ দিয়ে টিভি সেটের উপর উঠল সেখান থেকে নেমে সোফায় বসল সোফা পছন্দ হলো না সোফা থেকে নেমে মেঝেতে জোয়ার্দারের স্যান্ডেল কামড়া কামড়ি করতে লাগল তিনি কয়েকবার হেই হেই করলেন পুফি স্যান্ডেল ছাড়ল না স্যান্ডেল মুখে কামড় দিয়ে ধরে রান্না ঘরে চলে গেল

জোয়ার্দার বুঝলেন তাঁকে শাস্তি দেওয়ার জন্যই বিড়াল সুলতানা রেখে গেছে টেলিফোন করে সুলতানাকে কঠিন কিছু কথা অবশ্যই বলা যায় জোয়ার্দার তা করলেন না নিজেই চা বানিয়ে বারান্দায় এসে বসলেন

বিড়ালটা একটা তেলাপোকা ধরেছে তেলাপোকা নিয়ে খেলছে মাঝেমধ্যে ছেড়ে দিচ্ছে তেলাপোকা প্রাণভয়ে কিছু দূর যাওয়ার পরই বিড়াল তার ওপর ঝাঁপিয়ে পড়ছে দৃশ্যটা দেখতে খারাপ লাগছে না জোয়ার্দার অনুগ্রহ নিয়ে তেলাপোকা এবং বিড়ালের ঘটনা দেখছেন ইংরেজিতে Cat and mouse game, বাগধারা আছে কিন্তু বিড়াল তেলাপোকা নিয়ে কিছু নেই তেলাপোকার ইংরেজি কী? জোয়ার্দার তেলাপোকার ইংরেজি মনে করতে পারলেন না অনিকাকে জিজ্ঞেস করলেই সে বলে দেবে মেয়েকে টেলিফোন করবেন, নাকি করবেন না এ বিষয়ে মনস্থির করতে তার সময় লাগছে তিনি কোনো সিদ্ধান্তই দ্রুত নিতে পারেন না

অনিকাই তাকে সিদ্ধান্ত নেওয়ার ঝামেলা থেকে মুক্ত করল সেই টেলিফোন করুল

চিকন গলায় বলল, হ্যালো বাবা! মা তোমাকে বলতে বলল, টেবিলে তোমার জন্য খাবার ঢাকা দেওয়া আছে

আচ্ছা

মাংসটা মাইক্রোওয়েভে গরম করে নিয়ো

আচ্ছা অনিক তেলাপোকার ইংরেজি কী?

তেলাপোকার ইংরেজি তুমি জানো না?
জানতাম, এ মুহূর্তে মনে পড়ছে না
তেলাপোকার ইংরেজি cockroach.
ও, আচ্ছা
আরেকটা ইংরেজি আছে oil beetle, বাবা, টেলিফোন রাখি? একজন ম্যাজিশিয়ান এসেছেন  তিনি ম্যাজিক দেখাবেন
মজা হচ্ছে মা?
খুব মজা হচ্ছে  মামা আমাকে একটা সাইকেলও দিয়েছেন  বাবা তুমি আমাকে সাইকেল চালানো শেখাবে
আচ্ছা
রাত ৯টায় জোয়ার্দার রাতের খাবার খেয়ে নেন  তিনি শরীরটাকে সুস্থ রাখুন বইয়ে পড়েছেন, দিনারের অন্তত দু ঘণ্টা পরে ঘুমাতে যেতে হয়  বইয়ের নিয়ম মেনে তিনি রাত এগারোটা পর্যন্ত জেগে থাকেন এগারোটা পর্যন্ত জগতে হবে বলে তিনি প্রতি রাতেই একটা ছবি দেখেন  এগারোটা বাজা মাত্রই ডিভিডি প্লেয়ার বন্ধ করে দেন বলে কোনো ছবিরই তিনি শেষটা দেখতে পারেন না  ছবির শেষটা না দেখার সামান্য অতৃপ্তি নিয়ে তিনি ঘুমুতে যান  বালিশে মাথা ঠেকানো মাত্রই ঘুমিয়ে পড়েন  তাঁর তের বছরের বিবাহিত জীবনে এই রুটিনের তেমন কোনো ব্যতিক্রম হয়নি
রাত ৮টা বাজে  বাড়িতে কেউ নেই বলেই মনে হয়, আগেভাগে খিদে লেগেছে  তিনি ঠাণ্ডা খাবার খেতে পারেন না  মাইক্রোওয়েভে খাবার গরম করার বিষয়টাও জানেন না  নানান বোতাম টিপা টিপি করতে হয়  টাইমার সেট করতে হয়  এর চেয়ে ঠাণ্ডা খাবার খাওয়াই ভালো খাওয়ার টেবিলের কাছে গিয়ে তাকে থমকে দাড়াতে হলো  মাংসের বাটি উপুড় হয়ে আছে  টেবিলে মাংস ছড়ানো ভাতের বাটির ঢাকনা খোলা  প্লেটে মাংসের ঝোলমাখা বিড়ালের পায়ের ছাপ  ডালের বাটিতে মৃত তেলাপোকা ভাসছে  যে তেলাপোকা নিয়ে পুফি খেলছিল তাকেই এনে ডালের বাটিতে ফেলেছে  বদ বিড়ালের এই কান্ড জোয়ার্দার ফলের ঝুড়ি থেকে একটা আপেল নিয়ে টিভির সামনে বসলেন  ডিভিডির বোতাম চাপতেই ছবি শুরু হলো  মনে হয়, ভূত প্রেতের কোনো ছবি
কবর খুঁড়ে কফিন বের করা হচ্ছে  গভীর রাত, কবরের পাশে লণ্ঠনের

আলো ছাড়া কোনো আলো নেই কবর খুঁড়ছে রূপবতী তরুণী এক মেয়ে মেয়েটার মাথার চুল সোনালী

জোয়ার্দার আগ্রহ নিয়ে ছবি দেখছেন বিড়ালটাও তার মতো অগ্রহ নিয়ে ছবি দেখছে সে বসেছে জোয়ার্দারের ডান পায়ের কাছে ইচ্ছে করলেই প্রচণ্ড লাথি মেরে বিড়ালকে উচিত শিক্ষা দেওয়া যায় তিনি শাস্তি দিচ্ছেন না জমা করে রাখছেন সব শাস্তি একসঙ্গে দেয়া হবে সুলতানা ফিরুক, স্বচক্ষে বিড়ালের কীর্তিকলাপ দেখুক, তারপর শাস্তি শাস্তি হবে দীপান্তর বস্তায় ভরে দূরে কোথাও নিয়ে ফেলে দিয়ে আসা

বস্তা-শাস্তির কিছু নিয়ম কানুন আছে বিড়ালের সঙ্গে গোটা দশেক ন্যাপিথেলিন দিয়ে বস্তার মুখ বন্ধ করতে হয় ন্যাপথলিনের কড়া গন্ধে বিড়ালের ঘাণশক্তি সাময়িক নষ্ট হয় তখন তাকে দূরে ফেলে দিয়ে এলে সে আর গন্ধ স্ট্রকে স্ট্রকে ঘরে ফিরতে পারে না

কলিংবেল বাজছে জোয়ার্দার উঠে দাঁড়ালেন তাঁর সঙ্গে বিড়ালও উঠে দাঁড়াল গায়ের আড়মোড়া ভাঙিল হাই তুলল, তারপর ও লাফ দিয়ে টিভি সেটের ওপর বসে পড়ল

জোয়ার্দার দরজা খুললেন অনিক বিড়াল হাতে দাঁড়িয়ে আছে বিড়ালের গালের সঙ্গে তার গাল লাগানো এর মানে কী? অনিকা বিড়াল নিয়েই গিয়েছিল? তাহলে টিভির ওপর যে বিড়ালটা বসে আছে, সেটা কো থেকে এসেছে?

জোয়ার্দার দৌড়ে বসার ঘরে এলেন সেখানে কোনো বিড়াল নেই

তিনি প্রতিটি ঘর খুঁজলেন, বিড়াল নেই

সুলতানা বললেন, কী খুঁজছ?

কিছু না

টেবিলে খাবার ছড়িয়েছ কেন?

জোয়ার্দার হতাশ চোখে তাকিয়ে রইলেন কিছু বললেন না

সুলতানা বললেন, কাজটা কি তুমি আমার উপর রাগ করে করলে?

তা-না

তুমি না যাওয়ায় রঞ্জু বেশ মন খারাপ করেছে মেয়ের জন্মদিন উপলক্ষে সে আমাকে একটা শাড়ি দিয়েছে, তোমাকে একটা গরম চাদর দিয়েছে পছন্দ হয়েছে কি-না দেখি

পছন্দ হয়েছে

না দেখেই বললে পছন্দ হয়েছে   গায়ে দিয়ে দেখ
জোয়ার্দার চাদর গায়ে দিয়ে দরজা খুলে হঠাৎ বের হয়ে গেলেন
এমনও তো হতে পারে বেড়ালটা নিচে আছে   প্রতিটি ফ্ল্যাট বাড়ির গ্যারেজে কিছু বিড়াল থাকে   ড্রাইভারদের ফেলে দেয়া খাবার খেয়ে এরা বড় হয়
গ্যারেজে কোনো বিড়াল পাওয়া গেল না

# ০২. এজি অফিস হলো ঘুষের কারখানা

জোয়ার্দার এজি অফিসে কাজ করেন   তার পোস্টের নাম অডিট অ্যান্ড অ্যাকাউন্টস অফিসার
এজি অফিস হলো ঘুষের কারখানা   অর্থমন্ত্রী বা রাজস্ব বোর্ডের প্রধানের নিজের চেক পাস করতে হলেও ঘুষ দিতে হয়   টাকার পরিমাণের ওপর ঘুষের অঙ্ক নির্ধারিত   এজি অফিসের লোকজন অঙ্কে পাকা
জোয়ার্দার সাহেব এই অফিসে হংস মধ্যে বক যথা, তিনি ঘুষ খান না   একবারই তিনি কিছুক্ষণের জন্যে ঘুষ নিয়েছিলেন- লাল রঙের একটা ফাউনটেনপেন   এই কলমের বিশেষত্ব হচ্ছে, রাতে কলমের গা থেকে আলো বের হয়   ঘরে বাতি না থাকলেও এই কলম দিয়ে লেখা যায়   অনিক এমন একটা কলম পেলে আনন্দে লাফালাফি করবে ভেবেই তিনি সহকমীর কাছে থেকে কলামটা নিলেন   সহকমীর নাম খালেক   সে বলল, স্যার, ফাইলটা রেখে গেলাম পাস করে দেবেন   পাটি ঝামেলায় আছে
বিকেল ৪টা ২১ মিনিট পর্যন্ত ঝামেলায় পড়া পার্টির ফাইল হাতে নিয়ে বসে রইলেন   দুপুরে লাঞ্চ খেলেন না   বিকেল ৪টা ২৬ মিনিটে তিনি খালেককে ফাইল এবং কলম ফেরত দিলেন
খালেক বলল, স্যার! আপনি আজিব মানুষ   কলামটা আপনি রেখে দেন, ফাইলে সই করার দরকার নাই   আমি অন্য ব্যবস্থা করব

জোয়ার্দার বললেন, না
খালেক নিজের মনে আবারও বলল, আজিব আদমি
জোয়ার্দারকে আজব মানুষ ভাবার কোনো কারণ নেই তাঁর চরিত্রে অদ্ভুত কিছু নেই অফিস থেকে বেইলি রোডের বাসায় ফেরেন হেঁটে বাসায় ফিরেই গোসল সেরে বারান্দায় বসে এক কাপ চা খান চায়ের সঙ্গে দিনেয় তৃতীয় সিগারেটটি খেতে হয়
চা নিয়ে সুলতানা আসেন এবং প্রতিদিনের মতো জিজ্ঞেস করেন, চায়ের সঙ্গে কিছু খাবে? বাসায় দিনাজপুরের চিড়া আছে চিড়া ভেজে দেব?
তিনি বলেন, না
মাখন মাখিয়ে টোস্ট বিসকিট দেব?
না
রাতে কী খাবে?
যা রান্না হবে তাই খাব
সুলতানা উঠে দাঁড়াতে দাঁড়াতে বলেন (সব দিন না, মাঝে মাঝে), তোমাকে বিয়ে না করে একটা যন্ত্র বিয়ে করলে আমার জীবনটা সুখের হতো যন্ত্রে একবার চাবি দিয়ে দিলাম যন্ত্র, তার মতো চলছে আমাকে কিছু করতে হচ্ছে না
সুলতানা লম্বা বাক্যালাপের দিকে গেলেই জোয়ার্দার সিগারেট ধরান কথার পিঠে কথা বলার অভ্যাস জোয়ার্দারের নেই
সন্ধ্যা মিলিয়েছে জোয়ার্দার বারান্দায় বসে আছেন চা এবং সিগারেট শেষ হয়েছে দুপুরে লাঞ্চ করেননি বলে ক্ষুধা বোধ হচ্ছে আজ মনে হয় ৯টার আগেই খেতে হবে এর মধ্যে রান্না হবে কি না কে জানে
পুফিকে কোলে নিয়ে অনিকা বারান্দায় ঢুকল জোয়ার্দারের সামনে বসতে বসতে উজ্জ্বল মুখে বলল, এমন অদ্ভুত ঘটনা ঘটেছে বাবা, শুনলে তুমি চমকে উঠবে
কী ঘটনা?
পুফি যাতে বাথরুম করতে পারে এই জন্যে আমি একটা প্লাস্টিকের থালায় বালি দিয়ে উত্তর দিকের বারান্দায় রেখেছি এতেই কাজ হয়েছে সে এখন তার বাথরুমে বাথরুম করে
ভালো
অদ্ভুত ব্যাপার না বাবা?

হুঁ
আমার কী ধারণা জানো বাবা? আমার ধারণা, বিড়ালদের ভাষা আছে তারা এ ভাষায় নিজেদের সঙ্গে কথা বলে
হুঁ
তুমি শুধু হুঁ হুঁ করছ, কথা বলছ না
শরীরটা ভালো লাগছে না
পুফিকে একটু কোলে নেবে? একটু কোলে নাও না, প্লিজ ও তোমার কোলে যেতে চাচ্ছে দেখো না, কেমন করুণ চোখে তাকিয়ে আছে
জোয়ার্দার দেখলেন বিড়ালটা সত্যি তাঁর দিকে তাকিয়ে আছে বিড়ালটার ডান চোখের ওপর কালো দাগ তিনি যে বিড়ালটা দেখেছেন তার চোখের ওপর দাগ ছিল কি না তিনি মনে করতে পারলেন না
বাবা!
হুঁ
আজ ক্লাসে খুব লজ্জার একটা ঘটনা ঘটেছে বলব?
হুঁ
মাকে বলেছিলাম মা বলল, এ ধরনের পচা গল্প যেন আমি কখনো না করি তুমি শুনবে?
তোমার মা যখন নিষেধ করেছে তখন থাক
আমার খুব বলতে ইচ্ছা করছে
তাহলে বলো
আমাদের ইংরেজি মিস আজ ক্লাসে ঢুকেই শব্দ করেছেন আমরা সবাই চেষ্টা করেছি না হাসতে তারপর মিসের করুণ মুখ দেখে হেসে একে অন্যের গায়ে গড়িয়ে পড়েছি
জোয়ার্দার বললেন, ব্যাপারটা বুঝতে পারলাম না শব্দ করেছেন মানে কী
খারাপ শব্দ
জোয়ার্দার অবাক হয়ে বললেন, শব্দের আবার ভালো খারাপ কী?
অনিকা বলল, বাবা, তুমি এত বোকা কেন? পুফির যত বুদ্ধি আছে তোমার তাও নেই ম্যাডাম Fart করেছেন
তার মানে কী?
অনিক বলল, এর মানে কী বলতে পারব না তোমাকে ডিকশনারি

এনে দিচ্ছি ডিকশনারিতে দেখো
অনিকা বাবার কোলে ইংরেজী ডিকশনারি দিয়ে গেল জোয়ারদর্দার ডিকশনারি খুললেন এই শব্দটা verb হিসেবে ব্যবহার করা হয় আবার Noun হিসাবে ব্যবহার করা হয় verb হলো To let air from the bowels come out through the anus.
Noun হলো An unpleasant, boring and stupid person.
জোয়ার্দারের মনে হলো তিনি এ রকমই একজন বোরিং এবং স্টুপিড তিনি পরপর দুবার বললেন, I am a fart. I am a big Fart.
রাতে জোয়ারদার একা খেতে বসলেন খেতে বসে লক্ষ্য করলেন সবার মধ্যে গোপন একধরনের ব্যস্ততা জোয়ারদার বললেন, তোমরা খাবে না?
সুলতানা বললেন, তোমাকে বলতে ভুলে গেছি রঞ্জু আরেকটা নতুন গাড়ি কিনেছে নাম আলফ্রাড ৪০ লাখ টাকা দাম
জোয়ারদার বললেন, ওর নতুন গাড়ি কেনার সঙ্গে তোমাদের না খাওয়ার কী সম্পর্ক?
রঞ্জু গাড়িটা পাঠিয়ে দিয়েছে আমাদের নিয়ে যাওয়ার জন্যে গাড়ি নিয়ে লং ড্রাইভে যাবে
ও, আচ্ছা
আমরা কুমিল্লা চলে যাব রাতে থাকব কুমিল্লা বার্ডে ভোরবেলা ঢাকা রওনা হব তুমি নিশ্চয়ই আমাদের সঙ্গে যাবে না
না
আমি কাজের মেয়ে দুটিকেও নিয়ে যাচ্ছি সকাল ৮টা বাজার আগেই ঢাকা ফিরব তোমার ব্রেকফাস্টের সমস্যা হবে না
আচ্ছা
জোয়ার্দার লক্ষ করলেন, কাজের মেয়ে দুটি বিপুল উৎসাহে সাজগোজ করছে সুলতানা রাত কাটানোর জন্যে বাইরে কোথাও গেলেই কাজের মেয়ে দুটিকে নিয়ে যান
মেয়ে দুটির বয়স ষোল, সতেরো দুজন যমজ বোন আগে নাম ছিল হাবীব, হামিদা সুলতানা নাম বদলে রেখেছেন, তুহিন—তুষার এরা সারাক্ষণ সাজগোজ নিয়ে থাকে মেয়ে দুটি জন্ম থেকেই রূপ নিয়ে এসেছে সুলতানা ঘষে মেজে এদের প্রায় নায়িকা বানিয়ে ফেলেছেন

লাক্স চ্যানেল আই সুপার ষ্টারে পাঠালে থার্ড বা ফোরথ হয়ে যেতে পারে

অপরিচিত কেউ এলে সুলতানাকে জিজ্ঞেস করেন, এরা আপনার বোন নাকি?

সুলতানা চাপা আনন্দ নিয়ে বলেন, এই দুটাই আমার কাজের মেয়ে এই তোরা হাঁ করে দাঁড়িয়ে আছিস কেন? গেস্টকে চা দিবি না?

গেস্ট খুবই লজ্জা পান গেস্টদের লজ্জা সুলতানা উপভোগ করেন সুলতানা রাতে যখন থাকেন না, তুহিন-তুষারকে রেখে যেতে শঙ্কা বোধ করেন পুরুষ মানুষকে বিশ্বাস করা আর শকুন বিশ্বাস করা একই শকুন মারা গরু দেখলে ঝাঁপিয়ে পড়বে পুরুষও মেয়েমানুষ দেখলে ঝাঁপিয়ে পড়বে মৃত মেয়ে মানুষ দেখলেও ঝাঁপ দিবে

রাতের খাবার শেষ করে ছবি দেখতে বসে জোয়ারদার লক্ষ্য করলেন বিড়ালটা তার চেয়ার ঘেঁষে বসে আছে ওই দিনের সেই বিড়াল, এতে কোনো সন্দেহ নেই একটা ছোট্ট প্রভেদ অবশ্য আছে অনিকার বিড়ালটার ডান চোখের ওপর শাদা দাগ এটার বা চোখের ওপর কালো শাদা এমনকি হতে পারে এই বিড়ালটা অনিকার বিড়ালের যমজ? তুহিন তুষারের মত এরাও যমজ বোন অনিকার বিড়ালের নাম পুফি এটার নাম দেওয়া যেতে পারে কুফি

জোয়ারদার বললেন, এই কুফি কুফি

বিড়াল ঘড়ি ঘড়ি শব্দ করল নাম পছন্দ হয়েছে কী হয়নি বোঝা গেল না

বিড়াল রহস্য নিয়ে ঠাণ্ডা মাথায় চিন্তা করতে হবে হুটহাট চিন্তায় কাজ হবে না জোয়ার্দার ছবিতে মন দিলেন মন বসছে না, তবুও জোর করে তাকিয়ে থাকা ওয়েস্টার্ন ছবি বন্দুক পিস্তলের ছড়াছড়ি অনিকের ঘর থেকে হাসির শব্দ শোনা গেল! এই শব্দে জোয়ার্দারের শরীর প্রায় জমে গেল হাসির শব্দ তাঁর পরিচিত জামালের হাসি অনেক দিন পর খালি বাড়ি পেয়ে জামাল এসেছে মাঝখানে অনেক দিন তিনি জামালকে দেখেন নি হয়ত আজ আবার দেখলেন তিনি এখন কী করবেন? ছবি দেখতে থাকবেন? নাকি উঠে পাশের ঘরে যাবেন?

জোয়ারদার উঠে দাঁড়ালেন

জামাল বিড়ালটাকে নিয়ে খেলছে টেনিস বল দূরে ছুড়ে মারছে

বিড়াল মাথা দিয়ে ঠেলতে ঠেলতে বলটা জামালের কাছে নিয়ে আসছে একেকবার বল আনছে আর জামাল বলছে, কুফি ভালো কুফি ভালো
এমন কি হতে পারে জামাল যে জগৎ থেকে এসেছে, কুফিও সেই জগৎ থেকে এসেছ? কুফি এ পৃথিবীর কোনো বিড়াল না
জোয়ারদার কাপা কাপা গলায় বললেন, জামাল
জামাল ফিরে তাকাল জোয়ারর্দারের দিকে কিছুক্ষণ তাকিয়ে আবার খেলায় মগ্ন হয়ে গেল জোয়ারদার দীর্ঘ নিশ্বাস ফেলে ছবি দেখতে গেলেন
ছবির মূল নায়ককে এখন ফাঁসিতে ঝোলানো হচ্ছে ছবির মাঝখানে নায়ক ফাঁসিতে ঝুললে বাকি ছবি কিভাবে চলবে কে জানে?
জোয়ারদার ছবিতে পুরোপুরি মন দিতে পারছেন না জামালের হাসি তাকে বারবার চমকে দিচ্ছে
এর মধ্যে মোবাইল ফোন বাজছে সুলতানা ফোন করেছেন তার গলার স্বরে অপরাধী অপরাধী ভাব
সুলতানা বলল, এই কী করছ?
ছবি দেখছি
কী ছবি?
নাম বলতে পারব না ওয়েস্টার্ন ছবি
ছবিতে এখন কী দেখাচ্ছে?
বারের দৃশ্য দুজন মগভর্তি করে বিয়ার খাচ্ছে
বাচা একটা ছেলের হাসির শব্দ পাচ্ছি সেও কি বারে?
জোয়ার্দার ইতস্তত করে বললেন, হুঁ
তোমাকে একটা জরুরি বিষয়ে টেলিফোন করেছি রঞ্জু প্ল্যান চেঞ্জ করেছে
ও, আচ্ছা
রঞ্জু ঠিক করেছে কুমিল্লা যাবে না সরাসরি কক্সবাজার যাবে সাইমন হোটেলে বুকিং দিয়ে ফেলেছে ওযে কেমন পাগল টাইপ তুমিতো জান
ভালো তো
সুলতানা বললেন, কয়েক দিন একা থাকতে হবে, তোমার কষ্ট হবে, সরি আমি রাজি হতাম না তোমার মেয়ের মুখের দিকে তাকিয়ে

রাজি হয়েছি   সে যে কী খুশি। আমি মনে হয় তোমার ছবি দেখায় ডিসটার্ব করছি
হুঁ
তাহলে রাখি?
আচ্ছা
নিয়মের ব্যতিক্রম করে জোয়ার্দার পুরো ছবি দেখলেন   জামালের হাসির শব্দ এখনো পাওয়া যাচ্ছে   জোয়ার্দার ঘুমুতে গেলেন রাত ১২টায়
জামাল এখন বিড়াল নিয়ে বিছানায় উঠেছে   খেলার ভঙ্গি পাল্টেছে জামাল বিড়ালের সামনে কোলবালিশ ধরছে   বিড়াল বালিশে ঝাঁপিয়ে পড়ছে   নখ দিয়ে আঁচড়াচ্ছে   কোলবালিশ থেকে বের হওয়া তুলা ঘরময় ছড়ানো
জোয়ার্দার বিরক্ত মুখে বললেন, অন্য ঘরে যাও   আমি এখন ঘুমাব
জামাল সঙ্গে সঙ্গে বিছানা থেকে নেমে পাশের ঘরে চলে গেল
বিড়ালটা গেল জামালের পেছনে পেছনে
বিড়াল এবং জামালের বিষয়টা নিয়ে কারো সঙ্গে কথা বলা জরুরী এটা তার মানসিক রোগ   এইটুকু বুঝার বুদ্ধি তার আছে   মানসিক রোগের কোনো ডাক্তারের সঙ্গে কথা বলাই ভাল   তার পরিচিত একজন আছে ডাক্তার শায়লা   সে বেশ বড় ডাক্তার   বিলেত বা আমেরিকা থেকে ডিগ্রী নিয়ে এসেছেন   এখন এ্যাপোলো হাসপাতালের সাইকিয়াট্রি বিভাগের প্রধান
শায়লা তার দূর সম্পর্কের বোন
ময়মনসিংহ আনন্দমোহন কলেজে যখন আই এস সি পড়তো তখন শায়লার জোয়ার্দারের সঙ্গে বিয়ে পাকাপাকি হয়   পানচিনি হয়ে যায় পানচিনি হবার পরদিন দুজন মিলে ব্রহ্মপুত্র নদীর পাশ দিয়ে পঁচিশ মিনিট হেঁটেছিলেন   শায়লা লজ্জায় মরে যাচ্ছিল   তাদের মধ্যে কোনো কথা হয়নি   কোন কথা না পেয়ে তিনি একবার বললেন, তোমার কি মিষ্টি পছন্দ?
নদীর পাড় দিয়ে হাঁটাহাটির পরদিন বিয়েটা ভেঙ্গে যায়
জোয়ার্দারের বড় মামা হৈচৈ শুরু করলেন   মেয়ে যার কাছে প্রাইভেট পড়ে তার সঙ্গে অবৈধ সম্পর্ক   একবার সন্তান খালাস করিয়েছে   তার কাছে প্রমাণ আছে   ইত্যাদি

জোয়ার্দার নির্বিরোধী ভীরু মানুষ বিয়ে ভেঙ্গে যাবের পর সে কিন্তু ভাল সাহস দেখালো সে শায়লার সঙ্গে দেখা করলো এবং বলল, বড় মামা খামাখা হৈচৈ করছেন এটা তার স্বভাব তুমি কিছু মনে করো না আমি তোমার কাছে ক্ষমা চাই তুমি রাজি থাকলে চল কাজি অফিসে যাই বিয়ে করি

শায়লা কঠিন গলায় বলল, না

পুরানো দিনের কথা মাথায় রেখে লাভ নেই শায়লার কাছে যাওয়া যায় তিনিতো তার প্রেমিকার কাছে যাচ্ছেন না ডাক্তারের কাছে যাচ্ছেন

# ০৩. ডাক্তারের ওয়েটিং লাউঞ্জ

ডাক্তারের ওয়েটিং লাউঞ্জে খানিকটা লজ্জিত এবং বিব্রত মুখে জোয়ার্দার বসে আছেন তার কোলে এক প্যাকেট মাতৃভান্ডারের রসমালাই হাতে সবুজ রঙের কার্ড সেখানে ইংরেজীতে লেখা Please wait.

এর নিচে লেখা 17.

তিনি অপেক্ষা করছেন হাসপাতাল হচ্ছে মশা মাছি মুক্ত এলাকা কিন্তু তার রসমালাইয়ের প্যাকেটের উপর স্বাস্থ্যবান দুটা নীল মাছি উড়াউড়ি করছে রুগীদের কেউ কেউ বিরক্ত হয়ে তার দিকে তাকাচ্ছে

রসমালাই সঙ্গে করে আনা মস্ত বোকামী হয়েছে তিনি সৌজন্য সাক্ষাতে আসেন নি ডাক্তারের সঙ্গে তাঁর রোগ নিয়ে পরামর্শ করতে এসেছেন

ডাক্তারের অ্যাসিস্ট্যান্ট জোয়ার্দারের দিকে তাকিয়ে বলল, রেডি হয়ে যান নেক্সট আপনি

জোয়ার্দার ভেবে পেলেন না রেডি হবার মানে কি উঠে দাড়াতে হবে দরজার সামনে যেতে হবে?

ভিজিটের টাকা দিন পনেরোশ টাকা হাইট আর ওজন মাপুন ব্লাড পেশার মাপুন
হাতে কি?
মিষ্টির প্যাকেট
মিষ্টির প্যাকেট টেবিলে রেখে ওজন মাপুন মিষ্টির প্যাকেট কার জন্যে?
ডাক্তারের জন্যে আপনারাও খাবেন
এসিসটেন্ট মুখ বিকৃত করে বলল, ডাক্তারের জন্যে আনবেন ভিজিট মিষ্টি লাউ কুমড়া এইসব না
জ্বি আচ্ছা
এখন ঢুকে পড়ুন
ডাক্তারের ঘরগুলি আলো ঝলমলে হয় রুগীর চোখ মুখ দেখতে হয় জিভ দেখতে হয় অল্প আলোয় সম্ভব না সাইকিয়াট্রিষ্টের ঘর বলেই হয়তো আলো কম ডাক্তারী টেবিলের ওপাশে শায়লা বসে আছে মানুষের চেহারায় বয়সের ছাপা পড়ে জোয়ার্দার অবাক হয়ে দেখলেন শায়লার চেহারায় বয়সের কোনো ছাপ পড়ে নি আগে রোগা পটকা ছিল এখন স্বাস্থ্য ভাল হয়েছে গায়ের চামড়া উজ্জ্বল হয়েছে রঙিন স্কার্ফে শায়লার মাথার চুল পেছন দিক থেকে বাধা তাকে খানিকটা ইরানি মেয়ের মতো লাগছে ডাক্তার শায়লা বললেন, আপনার নাম জোয়ার্দার?
জ্বি
কি প্রবলেম নিয়ে এসেছেন বলুন গুছিয়ে বলার চেষ্টা করুন কিছু যেন বাদ না পড়ে আমাদের সমস্যা হচ্ছে আমাদের যখন গুছিয়ে কথা বলা দরকার তখন টেলিগ্রাফের ভাষায় কথা বলি আর যখন সারা সংক্ষেপ বলা দরকার তখন পাঁচ শ, পৃষ্ঠার উপন্যাস শুরু করি আপনি কিছু মনে করবেন না আমার ধুমপান করার অভ্যাস আছে আমি সিগারেট টানতে টানতে আপনার কথা শুনিব আপনার কোনো সমস্যা আছে?
জ্বি না
জোয়ার্দারের বুক থেকে পাথর নেমে গেছে শায়লা তাকে চিনতে পারে নি চিনতে না পারারই কথা অল্প বয়সেই তার চুল পেকেছে মাথায় টাক পড়েছে

শায়লা সিগারেটে টান দিতে দিতে বললেন, চুপ করে আছেন কেন? সমস্যা বলুন
আমার ঘরে একটা বিড়াল ঢুকে
সমস্যা এই না   আরো আছে?
এইটাই সমস্যা
ফ্ল্যাট বাড়িতে থাকেন?
জ্বি
একটা ফ্ল্যাট বাড়িতে বিড়াল ঢুকা সমস্যা হবে কেন? এরা খাদ্যের সন্ধানে ঢুকবে   আরামের সন্ধানেও ঢুকবে   বিড়াল আরাম পছন্দ করে   সে কি মাঝে মধ্যে আপনার পাশে আরাম করে শুয়ে হাই তুলে?
জ্বি
যখন টিভি চলে   তখন টিভির দিকে তাকিয়ে থাকে?
জ্বি
ব্যাপারটা যে খুবই স্বাভাবিক   আপনি বুঝতে পারছেন?
জ্বি
এমন যদি হতো বিড়ালটা টিভি দেখতে দেখতে টিভির নাটক নিয়ে আপনার সঙ্গে আলোচনা শুরু করত তাহলে ছিল সমস্যা   তখন আমার কাছে আসার একটা অর্থ হতো   এখন আপনি এসেছেন   শুধু শুধু কিছু টাকা খরচ করবার জন্যে   চা বা কফি কিছু খাবেন   আমার এখানে চা-কফির ব্যবস্থা আছে
না
বিয়ে করেছেন নিশ্চয়ই?
জ্বি
ছেলেমেয়ে কি?
একটাই মেয়ে   নাম অনিকা   আমি এখন যাই?
না   আমি একটা সিগারেট শেষ করেছি   দ্বিতীয় সিগারেট ধরাব   সেটা শেষ করব তারপর যাবেন
জ্বি আচ্ছা
শায়লা দ্বিতীয় সিগারেট ধরাতে ধরাতে বলল, হাস্যকর বিড়ালের গল্প নিয়ে আপনি আমার কাছে কেন এসেছেন   এখন আমি সেই ব্যাখ্যা করব   দয়া করে লজ্জা পাবেন না
আপনার খুবই ইচ্ছা করছিল আমার সঙ্গে দেখা করার   আপনি লাজুক

মানুষ কোনো অজুহাত খুঁজে পাচ্ছিলেন না বিড়ালের একটা গল্প অনেক চিন্তা ভাবনা করে বের করলেন হয়েছে?
জোয়ার্দার মাথা নিচু করে থাকলেন কিছু বললেন না একবার ভাবলেন বলেন, বিড়ালের গল্পটা সত্যি তারপর মনে হলো থাক
শায়লা বললেন, আপনি যে মনে করে আমার জন্যে রসমালাই নিয়ে এসেছেন এতে আমি বেশ অবাক হয়েছি রসমালাইয়ের অংশটা আমি ভুলে গিয়েছিলাম আপনাকে নিয়ে ব্রহ্মপুত্রের পাড় ধরে হাঁটছি লজ্জায় আমি অস্থির হঠাৎ কথা নাই বার্তা নাই আপনি বললেন, তোমার কি মিষ্টি পছন্দ? আমি কোনো কিছু না ভেবেই বললাম, রসমালাই রসমালাই কেন, কোনো মিষ্টিই আমার পছন্দ না
জোয়ার্দার অস্বস্তির সঙ্গে উঠে দাঁড়াতে দাঁড়াতে বললেন, শায়লা যাই?
শায়লা হাতের সিগারেট ফেলে দিয়ে বললেন, আচ্ছা আবার যদি কোনো কারণে আমার সঙ্গে কথা বলতে ইচ্ছা করে বা আমাকে দেখতে ইচ্ছা করে, সরাসরি চলে আসবেন বিড়ালের কাহিনী ফাদার কিছু নাই
আচ্ছা
সঙ্গে ট্রান্সপোর্ট আছে? ট্রান্সপোর্ট না থাকলে বলুন আমার গাড়ি পৌঁছে দেবে
জোয়ার্দার বললেন, লাগবে না
প্রচন্ড অস্বস্থি নিয়ে জোয়ার্দার বাড়ি পৌঁছলেন দরজা খুলে বাড়িতে ঢোকার পর অস্বস্থি কাটল খালি বাড়ি বসার ঘরে বাতি জ্বলছে সোফায় বিড়ালটা শুয়ে আছে তাকে দেখে একবার মাথা তুলে আবার আগের অবস্থায় চলে গেল মনে হয় ঘুমাচ্ছে টিভিতে হিন্দি সিরিয়েল হচ্ছে সিরিয়ালে লম্বা গলার একটা মেয়ে সুন্দর করে কাঁদছে তার সামনে কঠিন চেহারার একজন যুবা পুরুষ সে মেয়েলি গলায় কথা বলছে
টিভি কে ছেড়েছে? বিড়ালটা নিশ্চয়ই না জামালের কান্ড জামালের কথাটা শায়লার বলা উচিত ছিল লাভ হতো না বিড়ালের ব্যাপারটা শায়লা যে ভাবে উড়িয়ে দিয়েছে জামালেরটাও উড়িয়ে দিবে
জোয়ার্দার ডাকলেন, জামাল?
জামাল জবাব না দিয়ে শোবার ঘরের মুখে এসে দাঁড়াল
কখন এসেছিস?

জামাল জবাব দিল না হাসল   জোয়ার্দার দীর্ঘ নিঃশ্বাস ফেলে বললেন, তোদের দুজনকে নিয়ে বিরাট দুঃশ্চিন্তায় আছি   দেখা যাবে শেষটায় আমি পাগল হয়ে যাব   আমাকে পাবনা পাগলা গারদে নিয়ে আটকে রাখবে   পাগলা পারদ চিনিস?
জামাল না সূচক মাথা নাড়ল
জোয়ার্দার উঠে পড়লেন   তাঁকে রাতের খাবারের ব্যবস্থা করতে হবে সহজ কোনো আইটেমে যেতে হবে   দুই মুঠ ভাত, এক মুঠ ডাল, এক চিমটি লবন আর একটা ডিম দিয়ে জাল   শেষটায় তেল দিয়ে বাগার
জোয়ার্দার রান্না বসিয়েছেন   তার পাশে জামাল দাঁড়িয়ে আছে   সে উৎসুখ চোখে দেখছে   বিড়ালটা খাবার টেবিলে শুয়ে ঘুমুচ্ছে
জোয়ার্দার জামালের দিকে তাকিয়ে বললেন, কিছু খাবি?
জামাল না সূচক মাথা নাড়ল   জোয়ার্দার পুফির দিকে তাকিয়ে বললেন, তুই কিছু খাবি? পুফি মাথা তুলে বিরক্ত হয়ে তাকিয়ে আবার মাথা নামিয়ে নিলো
টিভির সামনে বসে জোয়ার্দার রাতের খাবার খাচ্ছেন   জামাল তার পাশে বসেছে   পুফি তার পায়ের কাছে   টিভিতে বিয়ের অনুষ্ঠান হচ্ছে   আগুন জ্বলিছে   পুরোহিত মন্ত্র পড়ে পড়ে আগুনে কি যেন দিচ্ছে   আগুন ধাপ করে বাড়ছে   আগুনের পাশে বসা স্বামী স্ত্রী দুজনই ভয় পেয়ে খানিকটা পিছাচ্ছে   দৃশ্যটা দেখতে ভাল লাগছে
মোবাইল টেলিফোন বাজছে   সিনেমাতেই মনে হয় বাজছে   একসময় বুঝা গেল সিনেমার না জোয়ার্দারের টেলিফোন বাজছে   তাকে উঠে টেলিফোন আনতে হলো না   পুফি লাভ দিয়ে উঠে দাতে কামড়ে ধরে টেলিফোন নিয়ে এলো   এইজাতীয় দৃশ্য বিদেশী সিনেমায় দেখা যায় ঘরের বেড়াল খাওয়ানো এবং ঘুমানো ছাড়া কিছু করে না
টেলিফোন করেছে অনিকা
হ্যালো বাবা! বলতো আমরা কোথায়?
কক্সবাজারে
হয় নি   দশে গোল্লা পেয়েছ   এখন আমরা সেন্টমার্টিন আইল্যান্ডে মামা একটা জাহাজ ভাড়া করে আমাদের সেন্টমার্টিন নিয়ে এসেছে
মজা হচ্ছে মা?
খুব মজা হচ্ছে   এখন আমরা বার বি কিউ করছি   নাও মার সঙ্গে কথা বলো

সুলতানা বললেন, এই একটা ইন্টারেস্টিং খবর শোন, রঞ্জুর সেন্টমার্টিনে একটা হোটেল আছে নাম দিয়েছে Solid Rock সমুদ্রের পাশের বাড়ি নাম দিয়েছে Solid Rock, অদ্ভুত না?

হুঁ

ওর কি চমৎকার চমৎকার আইডিয়া সে যে সেন্টমার্টিনে হোটেল বানিয়ে বসে আছে তাই জানতাম না আমি এত অবাক হয়েছি তুমি অবাক হও নি?

হুঁ

এখন টেলিফোন রাখছি, পরে তোমার সঙ্গে কথা হবে মাংস পুড়ে যাচ্ছে যাই

আচ্ছা আরেকটু ধর অনিকা কথা বলবে

অনিকা কি খবর মা?

তোমাকে ছাড়া এসেছি তো বাবা এই জন্যে আমার বেশি ভাল লাগছে ন্ম

কয়েকদিন পরতো চলেই আসবে

বাবা শোনা আমি ডাবের পানি দিয়ে গোসল করেছি

কেন?

মা বলেছে ডাবের পানি দিয়ে গোসল করলে স্ক্রীন ব্রাইট হয় এই জন্যে

তোমার স্ক্রীনতো এমিতেই ব্রাইট

আরো ব্রাইট হবে আমি তখন চাঁদের মতো হয়ে যাবো চাঁদের গা থেকে যেমন আলো বের হয় আমার গা থেকেও বের হবে

ভালোতো

বাবা আমি টেলিফোন রাখছি মা ডাকছে মাকে সাহায্য করতে হবে

জোয়ার্দার ঘুমুতে গেছেন ঘুম যখন আসি আসি করছে তখন তাঁর মোবাইল বাজতে শুরু করেছে তার মোবাইল ধরার কোনো ইচ্ছা ছিল না, পুফি কামড়ে মোবাইল নিয়ে এসেছে বলে অনিচ্ছায় ধরতে হলো

হ্যালো! কে বলছেন!

আমার নাম করিম আমি শায়লা ম্যাড়ামের এসিসটেন্ট ম্যাডাম জরুরী ভিত্তিতে আপনাকে একটু দেখা করতে বলেছেন

আমার টেলিফোন নাম্বার কোথায় পেয়েছেন

আপনিইতো আমাকে দিয়েছেন টাকা দিয়ে যখন রশিদ নিলেন তখন টেলিফোন নাম্বারা এড্রেস সব দিলেন
ও আচ্ছা
আপনার পক্ষে কি এখন আসা সম্ভব? আমি গাড়ি নিয়ে আসছি
এখন সম্ভব না আমি শুয়ে পড়েছি
আগামীকাল কি আসতে পারবেন? সকাল দশটা থেকে এগারটা এই সময় ম্যাডাম বাসায় থাকেন
কাল আমার অফিস আছে
তাহলে রাতে চেম্বারে আসুন
আচ্ছা
রাত নটার দিকে এলেই হবে রাত নটার পর ম্যাডাম আপনার জন্যে ফ্রি রাখবেন
আচ্ছা
জোয়ার্দার ঘুমিয়ে পড়লেন করিম তারপরেও অনেকক্ষণ হ্যালো হ্যালো করল

# ০৪. অফিস পাঁচটায় ছুটি হয়

অফিস পাঁচটায় ছুটি হয় চারটা বাজতেই চেয়ার খালি হতে শুরু করে যারা চক্ষুলজার কারণে বসে থাকে তারা ঘন ঘন হাই তুলতে থাকে ফাইলপত্র সব তালাবদ্ধ টেবিল খালি খালি টেবিলে সত্যি সত্যি মাছি ওড়ে মাছি মারার ব্যাপারে কাউকে তেমন উৎসাহী মনে হয় না
আজ অফিস খালি হওয়া শুরু হয়েছে তিনটা থেকে, কারণ আগামীকাল বুদ্ধপূর্ণিমার ছুটি তা ছাড়া আকাশে ঘনকালো মেঘ ঝড় বৃষ্টি শুরু হওয়ার আগেই বাসায় চলে যাওয়া ভালো
জোয়ার্দার সাহেব গভীর মনোযোগে ফাইলে চোখ বোলাচ্ছেন আকাশ মেঘে অন্ধকার বলে ধাতি জ্বলিয়েছেন খালেক ঘরে ঢুকে বলল, স্যার, যাবেন না?

জোয়ার্দার অবাক হয়ে বললেন, কোথায় যাব?
বাসায় যাবেন আর কোথায় যাবেন?
পাঁচটা তো এখনো বাজে নাই
খালেক টেবিলের সামনে বসতে বসতে বলল, আকাশের অবস্থা দেখেছেন? বিরাট তুফান হবে আগে আগে চলে যাওয়া ভালো
জোয়ার্দার কিছু বললেন না খালেক বলল, স্যার, একটা রিকোয়েস্ট করব যদি অনুমতি দেন
জোয়ার্দার হ্যাঁ সূচক মাথা নাড়লেন
খালেক বলল, আজ আমার সঙ্গে আমার বাসায় চলুন রাতে খাওয়াদাওয়া করবেন, তারপর আমি নিজে পৌঁছে দিব
খালেককে অবাক করে দিয়ে জোয়ার্দার বললেন, আচ্ছা
স্যার, তাহলে দেরি করে লাভ নেই উঠে পড়ুন
জোয়ার্দার বললেন, পাঁচটা বাজুক অফিস ছুটি হোক
ঠিক আছে, বাজুক পাঁচটা আমি ক্যান্টিনে আছি আপনার জন্য চা নাশতা কিছু পাঠাব?
না
প্রবল বৃষ্টির মধ্যে জোয়ার্দার লাল রঙের প্রাইভেট কারে উঠলেন
খালেক বলল, পেছনের সিটে আরাম করে বসুন আমি ড্রাইভারের সঙ্গে বসছি
জোয়ার্দার বললেন, কার গাড়ি?
খালেক লজ্জিত ভঙ্গিতে বলল, আমার মেয়ের স্কুল ডিউটি করতে হয়, এজন্য ধারাদেনা করে কিনে ফেলেছি আমার স্ত্রী অবশ্যি এ গাড়িতে ওঠে না তার ধারণা, এটা ঘুষের টাকায় কেনা ইচ্ছা করলে আমার স্ত্রীর সঙ্গে আর্গুমেন্টে যেতে পারতাম বলতে পারতাম, স্বামীর দায়িত্ব স্ত্রীর ভরণপোষণ আমি সেই দায়িত্ব পালন করছি কিভাবে করছি সেটা আমার ব্যাপার তুমি আমার বিচারক না আর্গুমেন্ট ঠিক আছে না স্যার?
জোয়ার্দার জবাব দিলেন না জানালা দিয়ে বাইরের বৃষ্টি দেখতে লাগলেন ভাল বৃষ্টি নেমেছে জানালার কঁাচে ধুমধাম শব্দ থেকে মনে হয়, শীলও পড়ছে
খালেকের ফ্ল্যাটবাড়ি ছবির মতো সুন্দর বসার ঘরের টেবিলে লাল টকটকে ফুলদানিতে ধবধবে সাদা গোলাপী গোলাপের গন্ধে ঘর

গন্ধময় হয়ে আছে জোয়ার্দার বললেন, বাহ
খালেক বলল, ঘর সাজানো আমার স্ত্রীর ডিপার্টমেন্ট নিজের বাড়িতে যখন ঢুকি তখন মনে হয় নাটকের সেটে ঢুকে পড়েছি বিশ্রী লাগে নিজের ঘরে ঢুকব, জুতা খুলে একদিকে ফেলব, শার্ট আরেক দিকে ফেলব তখনই না মজা
খালেকের স্ত্রী শামা ঘরে ঢুকে জোয়ার্দারকে অস্বস্তিতে ফেলে বলল, আপনার মতো পুণ্যবান মানুষ আমার বাড়িতে, আজ আমার ঈদ বলেই কদম বুসি করল মেয়েটি শ্যামলা, অপরূপ মুখশ্রী চোখ মায়ায় টলমল করছে
জোয়ার্দার থতমত খেয়ে গেলেন কী বলবেন ভেবে পেলেন না কথার পিঠে কথা তিনি বলতে পারেন না
খালেক বলল, স্যার রাতে খাবেন ফ্রিজে কিছু আছে? না থাকলে ড্রাইভার পাঠিয়ে আনাও বৃষ্টি বাদলার দিনে ইলিশ ফ্রাই জমবে মোরগ পোলাও ইলিশ ফ্রাই
শামা বলল, তোমার স্যার কে আমি আমার খাবার খাওয়াব তোমার কিছু না
জোয়ার্দার অবাক হয়ে বললেন, দুজনের খাবার আলাদা নাকি?
শামা বলল, জি ওর ঈগারের খাবার আমি খাই না বাবার কাছ থেকে আমি কিছু টাকা পেয়েছি আমি ওই টকায় বাজার করি ওর ফ্রিজ আলাদা আমারটা আলাদা আমি নিজের খাবার নিজে খাই আমার বাবাও ছিলেন আপনার মতো সন্ন্যাসী টাই মানুষ সেই অর্থে আমি সন্ন্যাসীর মেয়ে আমি রান্নার জাগাড় দেখছি তুমি তোমার স্যারের সঙ্গে গল্প করো আধঘণ্টার মধ্যে নাশতার ব্যবস্থা করছি স্যার, আপনি গোসল করবেন না?
জোয়ার্দার অস্বস্তি নিয়ে তাকিয়ে আছেন কী বলবেন বুঝতে পারছেন না অফিস থেকে ফিরে দীর্ঘ সময় নিয়ে গোসল করা তার অনেক দিনের অভ্যাস অন্যের বাড়িতে নিশ্চয়ই এটা করা যায় না
শামা বলল, স্যার, আমার বাবাকে দেখেছি অফিস থেকে ফিরেই অনেক সময় নিয়ে গোসল করতেন তামার ধারণা, আপনিও তা-ই করেন
জোয়ার্দার বললেন, হুঁ
বাথরুমে সব কিছু আছে আমি পরিষ্কার লুঙ্গি দিচ্ছি আমার বাবার লুঙ্গি

জোয়ার্দার বললেন, দরকার নাই
শামা বলল, অবশ্যই দরকার আছে   আপনি বাথরুমে ঢুকুন, আমি নাশতার জোগাড় দেখি
শামা চলে যেতেই খালেক বিরক্ত গলায় বলল, কথায় কথায় সন্ন্যাসী বাবা   সন্ন্যাসী বাবা   অস্থির হয়ে গেছি   কয়েকবার বলেছি তুমিও সন্ন্যাসী হয়ে যাও   পার্বত্য চট্টগ্রামে কোনো গুহা খুঁজে বের করি, গুহায় দাখিল হয়ে যাও   গুহার ভেতর হাগা মুতা কর   জংলী মশার কামড় খাও   সন্ন্যাসী বাবার কাণ্ডটা শুনুন স্যার   ঢাকা শহরে দুটা বাড়ি, দুটাই দান করে দিয়েছে   একটা মাত্র মেয়ে সে কিছু পায় নাই   নগদ কিছু টাকা দিয়ে খালাস   সেই টাকার পরিমাণ কত তাও জানি না   আমি তো সন্ন্যাসী না   আমাকে বলবে কেন?
জোয়ার্দার কথা ঘোরাবার জন্য বললেন, আপনার মেয়ে কোথায়?
সে তার ছোট চাচার বাড়িতে   মেয়ের মধ্যেও সন্ন্যাসী ভাব দেখা দিয়েছে   আমি দুষ্ট লোক, আমার সঙ্গে কথা বলে না বললেই চলে তার মা আমার গাড়িতে উঠে না বলে মেয়েও উঠে না   লোন করে গাড়ি কিনেছি, লোনের কাগজপত্র দেখিয়েছি, তাতেও লাভ হয় নাই   স্যার, যান গোসল করে আসুন   আমার স্ত্রী একবার যখন মুখ দিয়ে গোসলের কথা বের করেছে   তখন গোসল করতেই হবে   বাথরুমে যদি না যান, বালতিতে করে পানি এনে মাথায় ঢেলে দেবে   সন্ন্যাসি বাবার মেয়ের নাড়ি নক্ষত্র আমি চিনি
রাত নটার মধ্যে খাওয়াদাওয়া শেষ হলো   শামা বলল, স্যার, আপনার কি পান খাওয়ার অভ্যাস আছে?
জোয়ার্দার বললেন, না
শামা বলল, আপনার তো খালি বাসা   একা বাসায় থেকে কী করবেন? এখানে থেকে যান
জোয়ার্দার মনে করতে পারলেন না তাঁর বাসা যে খালি এই খবর এদের দিয়েছেন কি না   দেবার তো কথা না
শামা বলল, বাইরে ঝড় বৃষ্টি হচ্ছে স্যার, থেকে যান   গেস্ট রুম রেডি করে দিই?
খালেক বলল, স্যারের বাড়িতে কেউ নাই?
জোয়ার্দার বললেন, না   ওরা কক্সবাজার বেড়াতে গেছে   সেখান থেকে গেছে সেন্টমার্টিন   কাল পরশু চলে আসবে

খালেক স্ত্রীর দিকে তাকিয়ে বলল, স্যারের বাড়ি যে খালি এই খবর তুমি কিভাবে জানলে? স্যার তোমাকে বলেছেন? কখন বললেন?
শামা জবাব না দিয়ে উঠে গেল
খালেক বিরক্ত গলায় বলল, বাড়িতে মহিলা পীর নিয়ে বাস করি না বলতেই ঘটনা জানে বাড়ি তো না, হুজরাখানা স্যার বুঝলেন, মাঝে মাঝে ইচ্ছা করে বনে জঙ্গলে চলে যাই
শামা অনেক চেষ্টা করেও জোয়ার্দারকে থেকে যাবের জন্য রাজি করাতে পারল না
খালেকের ড্রাইভার তাকে নামিয়ে দিতে গেল বৃষ্টি তখনো পড়ছে রাস্তাঘাটে পানি উঠে গেছে গাড়ি কিছুদূর যাবের পরই ড্রাইভার গাড়ি থামিয়ে দিয়ে বলল, স্যার, একটা কথা বলি? যদি মনে কিছু না নেন
বলো
অপরাধ নিবেন না স্যার
না অপরাধ নিব না
রাস্তায় পানি উঠে গেছে পানির ভিতর দিয়ে গাড়ি নিয়ে গেলে ইঞ্জিনে পানি ঢুকে যাবে আমার চাকরি চলে যাবে
আমি কি এখানে নেমে যাব?
নামলে ভালো হয় স্যার
গাড়িতে কি ছাতা আছে?
জি িনা
জোয়ার্দার বৃষ্টির মধ্যেই নেমে গেলেন গাড়ি হুস করে তাকে পুরোপুরি ভিজিয়ে দিয়ে বের হয়ে গেল জোয়ার্দার মহা ঝামেলায় পড়লেন চারদিক অন্ধকার তিনি কোথায় আছেন কিছুই বুঝতে পারছেন না বৃষ্টিও নেমেছে আকাশ ভেঙে তিনি ফুটপাত ধরে এগোচ্ছেন কিছুদূর যেতেই রাস্তা দুই ভাগ হয়ে গেল এখন তিনি কোন দিকে যাবেন? খালেকের ড্রাইভার তাকে নিতে কেন রাজি হলো না তিনি বুঝতে পারছেন না প্রচুর গাড়ি চলাচল করছে একটা গাড়ি তো তার গা ঘেষে গেল রাস্তার নোংরা পানিতে তিনি দ্বিতীয়বার মাখামাখি হয়ে গেলেন রাস্তায় কোনো রিকশা নেই রিকশা থাকলে জিজ্ঞেস করে জানা যেত তিনি কোথায়, তাঁকে কত দূর যেতে হবে?
মিয়াঁও
জোয়ার্দার চমকে তাকালেন তার ডান দিকে পুফি কুকুর যেমন লেজ

উঁচু করে রাখে সেও লেজ উঁচু করে রেখেছে মনে হয় দৃষ্টি আকর্ষণের জন্যে তিনি অবাক হয়ে তাকিয়ে আছেন বিড়াল হাঁটতে শুরু করেছে তিনি বিড়ালের পেছনে পেছনে যাচ্ছেন জোয়ার্দার নিশ্চিত এই বিড়াল তাকে পথ দেখিয়ে নিয়ে যাবে বিড়াল পানি পছন্দ করে না কিন্তু এর কোনো অসুবিধা হচ্ছে না তিনি মাঝে মাঝে দাঁড়িয়ে পড়ছেন, বিড়ালও দাঁড়িয়ে যাচ্ছে বিষয়টা নিয়ে কারো সঙ্গে আলাপ করতে পারলে ভালো হতো কার সঙ্গে আলাপ করবেন? সবার সঙ্গে সব কিছু নিয়ে আলাপ করা যায় না ডাক্তায় শায়লাতো পাত্তাও দিলো না আজ রাত নটায় তার সঙ্গে দেখা করার কথা লাভ কি তাছাড়া যাবেনও বা কি ভাবে?

রাত এগারোটার দিকে জোয়ার্দার নিজ বাসার সামনে উপস্থিত হলেন বিড়ালটা তাকিয়ে আছে তার দিকে তিনি ক্ষীণ গলায় বললেন, থ্যাংক য়্যু বলেই নিজের ওপর খানিকটা রাগ লাগল বিড়াল থ্যাংক য়্যুর মর্ম বুঝবে না

জোয়ার্দারের সারা শরীর কাদায় পানিতে মাখামাখি হয়ে ছিল তাকে দ্বিতীয়বার গোসল করতে হলো এখন শুয়ে পড়ার সময়ঃ কিন্তু তিনি অভ্যাসবশে টিভির সামনে বসলেন ন্যাশনাল জিওগ্রাফিতে মহিষের মতো দেখতে কোনো এক প্রাণীর জীবনবৃত্তান্ত দেখাচ্ছে তিনি আগ্রহ নিয়ে দেখছেন, বিড়ালটাও আগ্রহ নিয়ে দেখছে

অনেকক্ষণ হলো টেলিফোন বাজছে তার চেয়ার ছেড়ে উঠতে ইচ্ছে করছে না সারা শরীরে আলস্য মনে হচ্ছে চেয়ারেই ঘুমিয়ে পড়বেন নিতান্ত অনিচ্ছায় টেলিফোন ধরলেন সুলতানী টেলিফোন করেছেন

এই, টেলিফোন ধরছ না কেন? তিনবার কল করলাম

জোয়ার্দার বললেন, হুঁ

কী প্রশ্ন করেছি আর কী উত্তর হুঁ আবার কী? রাতে খাওয়াদাওয়া করেছ?

হুঁ

হোটেলে খেয়েছ?

জোয়ার্দার আবারও বললেন, হঁ ঝামেলা এড়ানোর জন্য হুঁ বলা

কী দিয়ে খেয়েছ?

কৈ মাছ, মুরগির মাংস, ছোট মাছ, ঘি

ঘি?
হুঁ গরম ভাতে এক চামচ ঘি নিয়েছি
হোটেলে ঘি দেয়? ঠিক করে বলো তো কোথায় খেয়েছ? তুমি আমার সঙ্গে লুকাছাপা করো, এটা আমি জানি বলো কোথায় খেয়েছ?
জোয়ার্দার প্রশ্নের জবাব দেবার আগেই পাশের ঘরে খিলখিল হাসির শব্দ হলো
সুলতানা বললেন, হাসছে কে?
জোয়ার্দার জানেন কে হাসছে খালি বাড়ি পেয়ে জামাল চলে এসেছে বিষয়টা সুলতানাকে বলা অর্থহীন কী বুঝতে কী বুঝবে
এই কথা বলছি না কেন? কে হাসে?
কেউ না
কেউ না মানে আমি পরিষ্কার শুনছি খালি বাড়ি পেয়ে কাকে তুমি নিয়ে এসেছ? মেয়েটার নাম কী? রাস্তা থেকে এনেছি? বেশ্যা মেয়ে? কত টাকা দিয়ে এনেছ?
জোয়ার্দার টেলিফোন লাইন কেটে দিলেন সুলতানার কথা শুনার চেয়ে জন্তুর কাণ্ড কারখানা দেখা যাক এর মধ্যেও নিশ্চয়ই শিক্ষণীয় কিছু আছে মহিষের মত জানোয়ারটার নাম জানতে পারলে ভাল হতো অনিকা বলতে পারত
টেলিফোন আবার বাজছে বাজুক ওই দিকে কান না দিলেই হলো
জোয়ার্দার ঠিক করলেন, আজ আর বিছানায় যাবেন না সোফাতেই ঘুমাবেন জামালের লাফালাফিটা বাড়াবাড়ি রকমের মাঝে মাঝে বিড়ালের মিয়াঁও শব্দও কানে আসছে সেও যুক্ত হয়েছে জামালের সঙ্গে
জোয়ার্দার সোফাতেই ঘুমিয়ে পড়লেন টিভি চ্যানেলের শব্দ জামালের হৈচৈ, একটু পর পর টেলিফোনের বেজে ওঠা কিছুই তাঁর ঘুমের সমস্যা করল না স্তবা অনেক দিন পর দুঃস্বপ্নটা দেখলেন কালো রঙের মাঝারি সাইজের চেয়েও ছোট একটা কুকুর তাকে কামড়ে ধরেছে জামাল কুকুরটাকে ছাড়ানোর চেষ্টা করছে একসময় কুকুরটা তাকে ছেড়ে জামালকে কামড়ে ধরল জামাল বুকফাটা আর্তনাদ করল, বাজান, বাজানগো
জোয়ার্দারের স্বপ্ন এ পর্যন্ত হয় বাজান বাজান শব্দে তাঁর ঘুম ভেঙে যায় আজ ঘুম ভাঙ্গল না স্বপ্নটা চলতে থাকল তিনি দেখলেন

জামাল চার পায়ে ঘুরে বেড়াচ্ছে   তার পেট ফুলে আছে   পেটভর্তি কুকুরের বাচ্চা   পেটের চামড়া ভেদ করে বাচ্চাগুলো দেখা যাচ্ছে   কী ভয়ংকর দৃশ্য!
বাচ্চাগুলি কাঁদছে   কান্নার আওয়াজ টেলিফোনের রিং টোনের মত
জোয়ার্দার জাগলেন   কুকুরের বাচ্চা কাঁদছে না   টেলিফোন বাজছে
পুফি মোবাইল ফোন কামড়ে ধরে তার বিছানার কাছে বাসা
জামালকেও দেখা যাচ্ছে   সে জোয়ার্দারের পায়ের কাছে বসেছে
নিতান্ত অনিচ্ছার জোয়ার্দার টেলিফোন ধরলেন   নিশ্চয়ই সুলতানা চিৎকার চেচামেচি করে রাতের ঘুমের বারটা বাজিয়ে দেবে   জোয়ার্দার বললেন, সুলতানা বল কি বলবে
অপরিচিত তরুণী কণ্ঠ বলল, আপনার স্ত্রীর নাম সুলতানা
জোয়ার্দার বললেন, আপনি কে?
আমার নাম শায়লা   ডাক্তার শায়লা
ও, আচ্ছা
আজ আপনার আসার কথা ছিল
জোয়ার্দার বললেন, ঝড় বৃষ্টিতে আটকা পড়েছিলাম
বুঝতে পারছি   আমি অপেক্ষা করেছিলাম   ভাল কথা আপনার মামা কি বেঁচে আছেন?
কোন মামা?
শায়লা বললেন, যে মামার কারণে আমাদের বিয়েটা হয় নি
ও বড় মামা   হ্যাঁ বেঁচে আছেন   প্যারালাইসিস হয়েছে   বিছানা থেকে নামতে পারেন না
সরি টু হিয়ার দ্যাট   আপনি আপনার বড় মামার ঠিকানাটা আমাকে দেবেন   আমি তাকে একটা থ্যাংক য়্যু লেটার পাঠাব
কেন?
উনার কারণে আপনার সঙ্গে আমার বিয়ে হয় নি   নিজের মধ্যে প্রচন্ড জেদ তৈরী হয়েছিল   পড়াশোনা করেছি   রেজাল্ট ভাল করেছি
একটা কথা জিজ্ঞেস করা হয় নি
আপনার স্ত্রী কি হাউস ওয়াইফ
জ্বি
আপনার বড় মামা বাগড়া না দিলে আমাকেও বাকি জীবন হাউস ওয়াইফ হয়ে থাকতে হত   বৎসর বৎসর বাচা পয়দা করতাম   আমার

কথা শুনে রাগ করছেন?
না
আমার ধারণা আমি উল্টা পাল্টা কথা বলছি নিজের উপর কনট্রোল নেই বলেই বলছি আমি রাতে নিয়ম করে দুগ্লাস রেড ওয়াইন খাই এই অভ্যাস বিদেশ থেকে Ph.D ডিগ্রির সঙ্গে নিয়ে এসেছি আজ আপনি না আসায় খানিকটা মেজাজ খারাপ ছিল বলে হুইস্কি খেয়েছি চার পেগ
জোয়ার্দার বললেন, ও আচ্ছা
শায়লা বললেন, নিজের উপর কনট্রোল নেই বলেই এত রাতে আপনি ঘুমুতে যান সরি ফর এভরিথিং
জোয়ার্দার টেলিফোন পাশে রেখে ঘুমুতে গেলেন

# ০৫. বাসার একি অবস্থা

বিস্ময়ে চোখ কপালে তোলার ব্যবস্থা থাকলে সুলতানা চোখ কপালে তুলতেন না, ব্রহ্মতালুতে তুলে ফেলতেন বাসার একি অবস্থা! প্রতিটি বালিশের তুলা ছেড়া ঘরের মেঝেতে তুলার সমুদ্র শুধু যে বালিশের তুলা বের করা হয়েছে তা না, লেপ নামিয়ে লেপের তুলাও বের করা হয়েছে
তুহিন তুষার ঘটনা দেখে মজা পাচ্ছে কানাকানি করছে; হাসি চ্যাপার চেষ্টা করছে ইদানীং তারা অতি অল্পতেই মজা পায়
অনিক ভীষণ অবাক তার কোলে পুফি, পুফিও মনে হচ্ছে অবাক এবং ভীত অনিক মারি দিকে তাকিয়ে বলল, বাসায় কি হয়েছে মা?
সুলতানা তিক্ত গলায় বললেন, তোমার বাবা লীলাখেলা করেছেন এগুলি লীলাখেলার আলামত
অনিকা বলল, লীলাখেলা কি মা?
সুলতানা কঠিন গলায় বললেন, অকারণ কথা বলবে না এখন আমার মাথা গরম বিড়াল নিয়ে সামনে থেকে যাও তুহিন তুষার তোমরাও

সামনে থেকে যাও খিকখিক করছ, কেন? খিকখিক করার মতো কিছু হয়েছে?
তুহিন তুষার তাদের ঘরে গেল অনিকা গেল পেছনে পেছনে
লীলাখেলা ধ্যাপারটা কী জানতে হবে
অনিকার প্রশ্নের জবাবে তুহিন বলল, খালুজান খালি বাড়ি পাইয়া এক মেয়েছেলে নিয়া আসছে তার সাথে লটর পটার করছে শুদ্ধ ভাষায় লক্টরপটিক্সারে কয় লীলাখেলা
অনিক বলল, ঐ মেয়ে আমাদের বালিশ ছিঁড়েছে কেন?
তুষার বলল, শইল গরম হইছে এই জন্যে বালিশ ছিঁড়ছে শইল গরম হইলে মাথার ঠিক থাকে না এখন বুঝছ?
অনিক কিছু না বুঝেই হ্যাঁ সূচক মাথা নাড়াল
সুলতানা জোয়ার্দারের অফিসে টেলিফোন করেছেন এই মুহূর্তেই সব কিছুর ফয়সালা হওয়া উচিত
সুলতানা প্রায় চেঁচিয়ে বললেন, হ্যালো! হ্যালো
জোয়ার্দার বললেন, তোমরা চলে এসেছ? সবাই ভালো? কারোর অসুখ বিসুখ হয় নিতে?
সুলতানা বললেন, এই মুহূর্তে তুমি বাসায় আসো
অফিস ছুটি হবে পাঁচটায় এই মুহুর্তে কিভাবে আসব?
আমি কোনো কথা শুনতে চাই না! তুমি আধঘণ্টার মধ্যে আসবে এত চাকরি যদি চলে যায় চলে যাবে
রওনা হলেন ফ্ল্যাট বাড়ির কোথায় কি হচ্ছে এই খবর দারোয়ানদের কাছে থাকবেই তারা হচ্ছে ফ্ল্যাট বাড়িয় গেজেট
গতকাল রাতে ডিউটি কার ছিল?
ম্যাডাম আমার
তোমাদের স্যার কাল রাতে কখন বাসায় ফিরেছেন?
অনেক রাত করে ফিরেছেন বৃষ্টিতে ভিজতে ভিজতে ফিরলেন কাদায় পানিতে মাখামাখি
তোমার স্যারের সঙ্গে যে মেয়েটা ছিল তার বয়স কত?
স্যারের সঙ্গে কোনো মেয়ে ছিল না
তোমার নাম রশিদ না?
জি
রশিদ আমার সঙ্গে টাল্টুবাজি করবে না বুঝতে পারছি তোমাকে টাকা

খাইয়েছে কত টকা খাইয়েছে বলে সে যদি পাঁচশ টাকা দিয়ে থাকে আমি দেব হাজার সত্যি কথা বলতে হবে
রশিদ চুপ করে আছে সুলতানা বললেন, এই নাও হাজার টাকার নোট এখন বলো মেয়ে ছিল?
হুঁ
কম বয়েসি মেয়ে?
হুঁ
সারারাত ছিল?
হুঁ
মেয়েটা দেখতে কেমন?
ভালো দেখতে সৌন্দর্য আছে তয় গায়ের রঙ শ্যামলা
শ্যামলা রঙ আমি তোমার স্যারকে গিলায়ে খাওয়াব
সুলতানী তাঁর ফ্ল্যাটের দিকে রওনা হলেন
অনিকা, তুহিন তুষারের ঘরে ঘর ভেতর থেকে তালাবদ্ধ অনিকা চোখ মুখ লাল করে বসে আছে তুহিন তুষার তাকে লীলাখেলার মূল বিষয়টা বুঝাচ্ছে বুঝাতে গিয়ে দুবোনই আনন্দ পাচ্ছে অনিকা তাদের কাছ থেকে বেশ কিছু খারাপ শব্দও শিখল ভয়ে এবং আতঙ্কে অনিকার হাত পা কাঁপছে
সুলতানা আবার টেলিফোন করলেন জোয়ার্দারকে কঠিন গলায় বললেন, মেয়ের নাম কি বলো?
জোয়ার্দার অবাক হয়ে বললেন, কেমন মেয়ের নাম?
ন্যাক সাজছ? কোন মেয়ের নাম তুমি জানো না! সব বের করে ফেলেছি দারোয়ান মেয়েকে দেখেছে
ও আচ্ছা
সুলতানা বললেন, ও আচ্ছা আবার কি ও আচ্ছা তোমাকে গিলায়ে দিব আজ শুধু বাসায় আসো এখন বল মেয়ের নাম বল
জোয়ার্দার কিছু না ভেবেই বললেন, শায়লা
রাস্তার মেয়ে না-কি অন্য কিছু
ডাক্তার
ও আচ্ছা ডাক্তার ডাক্তার মেয়ে সারারাত তোমার চিকিৎসা করেছে চিকিৎসায় আরাম হয়েছে শরীরের গরম কমেছে
সুলতানা এইসব কি বলছ

এখনো কিছুই বলছি না কিছুই করছিনা আজ বাসায় ফিরে দেখা কি বলি আর কি করি
সুলতানা তার ভাই রঞ্জকে খবর দিয়ে আনালেন রঞ্জুর গায়ে এরশাদ সাহেবের সাফারি বঁ হাতে কালো সিল্কের রুমাল প্রচুর টাকা পয়সা হবার পর রঞ্জু ঘন ঘন নিজের লেবাস বদলাচ্ছ! কোনটাতেই তাকে মানাচ্ছেন না লম্বাটে ঠোঁটের কারণে চেহারায় কিছুটা বাঁদর ভাব থেকেই যাচ্ছে
রঞ্জু বলল, ঘটনা তো মনে হয ভয়ঙ্কর বালিশ লেপ কাটাকুটির বিষয়টা বুঝা যাচ্ছে না দুলাভাইয়ের মাথা ঠিক আছে তো?
সুলতানা বললেন, মাথা ঠিক না থাকলে এখন ঠিক হবে মাথা ঠিক করার অষুধ দেয়া হবে সন্ধ্যাবেলা বাড়ি ফিরুক দেখ আমি কি করি
শুরুতেই হৈচৈয়ে যাবে না বুবু ঠাণ্ডা মাথায় ক্রস এগজামিন করবে
সুলতানা বললেন, যে অবস্থা এই লোক করেছে তারপর কি আর মাথা ঠাণ্ডা থাকবে?
রঞ্জু বলল, কথাবার্তা কী হবে তা কাজের মেয়ে দুটির শোনা ঠিক হবে না আমি এই দুজনকে নিয়ে যাচ্ছি
তোর যা ভালো মনে হয় কর
অনিকা থাকুক তোমার সঙ্গে তোমার মনের যে অবস্থায় একা না থাকাই ভালো ডিসকাশন যখন শুরু হবে তখন অনিককে পাশের ফ্ল্যাটে পাঠিয়ে দিলেই হবে তোমাদের পুরো কথা বার্তার একটা অডিও রেকর্ড থাকা দরকার আমার এই মোবাইলে চার ঘণ্টা অডিও রেকর্ড হয় তোমার কাছে রেখে যাচ্ছি তুমি সময় বুঝে বোতাম টেপে দিও
জোয়ার্দার অফিস ক্যানটিনে বসে আছেন তার সামনে হাফ প্লেট কাচি বিরিয়ানি তিনি অর্ডার দিয়েছেন পাবদা মাছ, সবজি, ডাল
ক্যানটিনের বয় তাঁর সামনে কাঁচ্চি বিরিয়ানি রেখেই চলে গেছে সে চরকির মতো ঘুরপাক খাচ্ছে তার দিকে ফিরেও তাকাচ্ছে না
খালেক এগিয়ে এল তাঁর সামনের চেয়ারে বসতে বলল, স্যার আছেন
কেমন?
ভালো
একটা কথা বলেন তো স্যার গত রাতে ড্রাইভার কি আপনাকে বাসা

পর্যন্ত পৌঁছে দিয়েছিল? নাকি বৃষ্টির মধ্যে রাস্তায় নামিয়ে দিয়েছে?
জোয়ার্দার জবাব দিলেন না তিনি ক্যানটিনের বয়কে খুঁজছেন প্রচণ্ড ক্ষুধা লেগেছে খাবারটা বদলানো দরকার
খালেক বলল, আমার বাসায় এই নিয়ে বিরাট ক্যাচাল আমার স্ত্রী একশ ভাগ নিশ্চিত ড্রাইভার আপনাকে রাস্তায় নামিয়ে দিয়েছে ড্রাইভারের কোনো কথাই শামা শুনবে না ড্রাইভারের চাকরি নষ্ট হয়ে গেছে
তাই নাকি?
ভালো একজন ড্রাইভার পাওয়া আর গুপ্তধন পাওয়া একই ব্যাপার ঐ জিনিস শামা বুঝবে না
আপনার ড্রাইভার খুব ভালো?
অবশ্যই ভালো গাড়িটাকে সে নিজের সন্তানের মতো যত্ন করে এক বছর হয়েছে গাড়ি কিনেছি, এখনো গাড়িতে দাগ পড়ে নাই এখন আপনি কি স্যার দয়া করে আমার স্ত্রীকে বলবেন ড্রাইভার আপনাকে বাসা পর্যন্ত পৌঁছে দিয়েছিল তাহলে গরিব কেচারার চাকরিটা থাকে, আমাকেও একজন ভালো ড্রাইভার হারাতে হয় না
আচ্ছা আমি বলব
আমি মোবাইলে শামাকে ধরে দিচ্ছি, আপনি একটু কথা বলুন আমি জানি ড্রাইভার আপনাকে রাস্তায় নামিয়ে দিয়েছে শ্যামা যখন বলছে তখন ঘটনা এটাই শামা একটা কথা বলেছে আর কথাটা ঠিক হয় নাই তা হবে না পীর নিয়ে সংসার করি যন্ত্রণার সীমা নাই একজন পুরুষ মানুষের স্ত্রী প্রয়োজন, মহিলা পীর না মহিলা পীর দিয়ে আমি কি করব? সকাল বিকাল কদমবুসি করব?
খালেক মোবাইলে ফোনে তাঁর স্ত্রীকে ধরে ফোন জোয়ার্দারের দিকে এগিয়ে দিলো জোয়ার্দার ইতস্তত করে বললেন, শামা একটা কথা
শামা বলল, কি কথা বলতে চাচ্ছেন আমি জানি আপনাকে কিছু বলতে হবে না ড্রাইভারের চাকরি থাকবে স্যার আপনি ভালো আছেন?
আমার ধারণা আপনি ভালো নেই এক দিন আমার বাসায় আসবেন আপনার সঙ্গে আলাদা কথা বলব
আচ্ছা
আজ কি আসতে পারবেন?

না
জোয়ার্দার টেলিফোন রেখে দিলেন খালেক বলল, স্যার আপনি তো মূল কথাটাই বলেন নাই
জোয়ার্দার বললেন, বলেছি ড্রাইভারের চাকরি থাকবে
খালেক আনন্দিত গলায় বলল, বলেন কী? বড় বঁচা বঁটাচলাম
জোয়ার্দার বাসায় ফিরেছেন বাসা আগের মতোই লণ্ডভণ্ড অবস্থায় আছে
মেঝেতে তুলা উড়ছে সুলতানার প্রেসার অতিরিক্ত বেড়েছে বলে ডাক্তার এসে ঘুমের ওষুধ দিয়ে তাকে শুইয়ে রেখেছেন অনিকা আতংকে অস্থির হয়ে বিড়াল কোলে মায়ের পাশে বাসা
রঞ্জু দুই কাজের মেয়েকে নিজের বাড়িতে রেখে আবার ফিরে এসেছে এর মধ্যে তার পোষাকের পরিবর্তন হয়েছে সে পরেছে প্রিন্স কোটি গলায় বো টাই তাকে হোটেলের বেয়ারার মতো লাগছে
রঞ্জু বসার ঘরে তার মুখ থমথম করছে জোয়ার্দার বললেন, কেমন আছে রঞ্জ?
রঞ্জু বলল, আমি ভালো আছি যদিও ভাল থাকার মতো অবস্থা আমাদের কারোরই নেই আপনি এখানে বসুন
বিচার সভা নাকি?
বিচার সভা হবে কি জন্যে? আপনার বিচার করার আমি কে? ঘটনা কী বলুন তো ঘর ভর্তি তুলা কেন?
বালিশ ছিঁড়ে তুলা বের হয়েছে
বালিশ ছিঁড়েছে কে?
পুফি ছিঁড়েছে অবশ্যি আমি তার নাম দিয়েছি কুফি কুফি একটা বিড়াল
দুলাভাই! আপনি তো মানসিক রোগীর মতো কথা বলছেন আপনার কথাবার্তা যে অসংলগ্ন এটা বুঝতে পারছেন?
হুঁ
আপনি কিছু গোপন করতে চাইলে করবেন আমাদের সবারই গোপন করার মতো কিছু না কিছু থাকে বুবু বলেছিল শায়লা নামের এক ডাক্তার মেয়েকে বাসায় নিয়ে রাত কাটিয়েছেন শ্যামলা রঙ কথাটা কি সত্যি?
জোয়ার্দার কিছু বলার আগেই সুলতানা ঝড়ের মতো উপস্থিত হলেন

অনিক এল তার পিছু পিছু অনিক দরজা ধরে দাঁড়িয়ে রইল বাবার জন্যে তার খুব খারাপ লাগছে সে জানে, বাবাকে মা বের করে দেবে তার মা অনেকবার এই কথা অনিককে বলেছে বাবা যাবে কোথায়?
রঞ্জু বলল, বুবু যা বলার ঠাণ্ডা গলায় বলে তোমার শরীর খুবই খারাপ প্রেসার অনেক হাই-এটা মনে রাখতে হবে
সুলতানা বলল, আমি ওই বদমাইশ লোকের সঙ্গে কথাই বলব না তুই বদমাইশটাকে চলে যেতে বল এ বাড়িতে সে থাকতে পারবে না
জোয়ার্দার বললেন, আমি যাব কোথায়?
সুলতানা বললেন, রঞ্জু তুই ওই বদমাইশটাকে বল সে কোথায় যাবে এটা তার ব্যাপার তাকে এই মুহূর্তে ঘর থেকে বের হতে বল
রঞ্জু বলল, আজকের রাতটা থাকুক ঘটনা কী আমরা জানি তারপর একটা ব্যবস্থা নেয়া যাবে
ঘটনা কি সবই জানা আছে নতুন করে জানার কিছু নাই তুই বদটাকে যেতে বল আর যদি সে যেতে না চায় তাহলে কাজি ডেকে ডিভোর্সের ব্যবস্থা করতে হবে এখন, এই মুহূর্তে
জোয়ার্দার উঠে দাড়ালেন তাকালেন মেয়ের দিকে অনিকা চোখ মুছছে সে এখন আর বাবার দিকে তাকাচ্ছে না
সুলতানা বললেন, বদমাইশের কাছ থেকে মোবাইল ফোনটা নে চেক করে দেখ সেখানে শায়লা নামের ডাক্তার মাগির কিছু আছে নাকি ফোন চালাচালি নিশ্চয়ই করে
জোয়ার্দার পকেট থেকে মোবাইল ফোন বের করে রঞ্জুকে দিয়ে ঘর থেকে বের হলেন
রাত অনেক হয়েছে জোয়ার্দার সোহরাওয়াদী উদ্যানের একটা বেঞ্চে বসে আছেন এ দিকটায় আলো নেই অন্ধকার হয়ে আছে কাছেই কোথাও রাতের ফুল ফুটেছে তিনি ফুলের মিষ্টি গন্ধ পাচ্ছেন প্রচণ্ড ক্ষুধায় তিনি অস্থির হয়ে আছেন দুপুরে তঁর খাওয়া হয়নি পাবদা মাছের জন্যে অপেক্ষা করতে করতে টিফিনের টাইম শেষ হয়ে গেল তাকে উঠে পড়তে হলো
মিয়াঁও
জোয়ার্দার চমকে তাকালেন ঝোপের আড়ালে বিড়ালটা বসে আছে
জোয়ার্দার স্বস্তির নিশ্বাস ফেললেন একজন কেউ তো পাশে আছে
জোয়ার্দার বললেন, এই তোর খবর কী?

বিড়ালটা লাফ দিয়ে বেঞ্চে উঠে এল জোয়ার্দার বললেন, তোর জন্যে ভালো বিপদে পড়লাম বালিশ ছিঁড়ে তুলা বের না করলে এই বিপদে পড়তাম না

মিয়াঁও

এখন বল, কোথায় যাওয়া যায় আমার ছোট বোন থাকে যাত্রাবাড়িতে তার নাম ফাতেমা একবার মাত্র গিয়েছি বাড়ি খুঁজে বের করতে পারব না ঠিকানাও জানি না

আকাশে বিদ্যুৎ চমকাল মেঘ তেমন নেই বিদ্যুৎ যখন চমকাচ্ছে রাতে কোনো একসময় ঝড়-বৃষ্টি হবেই জোয়ার্দার ঝড়-বৃষ্টি নিয়ে চিন্তা করছেন না তিনি যেখানে বসে আছেন সেখানে ছাতার মতো আছে তার প্রধান সমস্যা হলো ক্ষুধা পাবদা মাছ দিয়ে ধোঁয়া ওঠা গরম ভাত খেতে পারলে হতো জোয়ার্দার বিড়ালের দিকে তাকিয়ে বললেন, তুই কি খাওয়াদাওয়া করেছিস?

বিড়াল বলল, মিয়াঁও

জোয়ার্দার শুয়ে পড়লেন বিড়ালটা তার গাঘেষে কুণ্ডলী পাকিয়ে শুয়ে আছে আকাশে ঘন ঘন বিদ্যুৎ চমকাচ্ছে মেঘের ওপর মেঘ জমছে বৃষ্টি নামল বলে

অনিকা মেয়েটার জন্যে খারাপ লাগছে বাসায় যে ঝামেলা যাচ্ছে এই ঝামেলায় বেচারা কি রাতে কিছু খেয়েছে? মেয়েটার তার বাবার সম্বন্ধে খুব খারাপ ধারনা হয়ে গেল এটা নিয়ে তিনি মাথা ঘামাচ্ছেন না মানুষ যা তাই

জোয়ার্দার নিশ্চিত বাসার অবস্থা ঠিকঠাক হয়ে যাবে, তখন অনিকাকে নিয়ে চিড়িয়াখানায় যাবেন অনিক জীব জন্তু দেখতে খুব পছন্দ করে

রঞ্জু তার দুলাভাইয়ের মোবাইল সেই ঘাঁটাঘাটি করে একটি নাম্বার পেয়েছে যেখান থেকে রাত একটায় কল এসেছে কথা হয়েছে এগারো মিনিট বাইশ সেকেন্ড

রঞ্জু এই নাম্বারে টেলিফোন করল বিনীত গলায় জানতে চাইল, হ্যালো আপনি কে জানতে পারি

শায়লা বললেন, টেলিফোন আপনি করেছেন আপনার জানার কথা কাকে কল করছেন

এটা আমার দুলাভাইয়ের মোবাইল সেট আপনি রাত একটায় তাকে টেলিফোন করেছেন

শায়লা বললেন, উনি আমার পেশেন্ট   আমার সঙ্গে অ্যাপয়েন্টমেন্ট ছিল   অ্যাপায়েন্টটমেন্ট মিস করেছেন বলেই আমি কল করেছি   এত রাত হয়েছে বুঝতে পারি নি
উনি আপনার পেশেন্ট?
জ্বি   আমি একজন সাইকিয়াট্রিস্ট
আমার দুলাভাই এর সমস্যাটা কি?
পেশেন্টের সমস্যাতে আপনাকে আমি বলব না
আপনার নামটা কি জানতে পারি?
হ্যাঁ জানতে পারেন   আমার নাম শায়লা
আপনাকে অনেক ধন্যবাদ
রঞ্জু টেলিফোনের লাইন কেটে সুলতানাকে বলল, ঘটনাতো আসলেই খারাপ   শায়লা নামের মেয়েই টেলিফোন করেছিল
বলিস কি?
রঞ্জু বলল, বুবু অস্থির হয়ে না   যা করার করা হবে   আমার উপর বিশ্বাস রাখি   বিশ্বাসে মিলায় বস্তু

# ০৬. পার্কে আরামের ঘুম

পার্কে আরামের ঘুম দিয়ে জোয়ার্দার ভোর ৬টার দিকে জাগলেন বিস্মিত হয়ে দেখলেন ঝাঁকে ঝাঁকে বুড়ো এবং আধাবুড়ো হাঁটাহাঁটি করছেন   অনেকের পরনে খেলোয়াড়দের মতো হাফপ্যান্ট   সাদা কেডস জুতা   উৎসব উৎসব ভাব   এক কোণায় টেবিল পাতা হয়েছে টেবিলের পেছনে বাবরি চুলের এক ছেলে   সে পঞ্চাশ টাকা করে নিচ্ছে, সুগার মেপে দিচ্ছে   একজন ব্লাড প্রেশার মাপার যন্ত্র নিয়ে বসেছে   আরেকজনের কাছে ওজনের যন্ত্র   বুড়োদের দল স্বাস্থ্য রক্ষায় বের হয়েছে, এটা বুঝতে তাঁর সময় লাগল
জোয়ার্দার আঙুল ফুটা করে সুগার মাপালেন   বাবরি চুল বলল, ফাস্টিং এ ফোর পয়েন্ট টু

জোয়ার্দার বললেন, এটা ভালো না খারাপ?
কমতির দিকে আছে আপনি কি ইনসুলিন নেন?
না
জিটিটি করা আছে?
জিটিটি কী?
গ্লুকোজ টলারেন্স টেস্ট
না
প্রতি বুধবারে আমরা জিটিটির ব্যবস্থা রাখি বুধবারে চলে আসবেন
অবশ্যই আসব
জোয়ার্দার প্রেশার মেপে জানলেন তাঁর নিচেরটা একটু বাড়তির দিকে, তবে ওপরেরটা ঠিক আছে
ওপর-নিচ ব্যাপারটা তিনি বুঝলেন না বোঝার ইচ্ছাও ছিল না তিনি ওজন মাপলেন তার ওজন পাওয়া গেল একাত্তর পাউন্ড ওজনের সঙ্গে ভাগ্য পরীক্ষার কাগজও পাওয়া গেল সেখানে লেখা অচিরেই লটারি কিং গুপ্তধন প্রাপ্তির সম্ভাবনা
এক জায়গায় রং চা এবং ডায়াবেটিস বিস্কিট বিক্রি হচ্ছে পাঁচ টাকায় একটা ডায়াবেটিস বিস্কিট এবং এক কাপ চা সবাই খাচ্ছে তিনিও খেলেন বুড়োদের সঙ্গে কিছুক্ষণ দাঁড়ালেন তার বেশ ভালো লাগলো বুড়োদের সব আলোচনাই রাতের ঘুম, রক্তের সুগার এবং ব্লাড প্রেশারে সীমাবদ্ধ তাদের জগৎ ছোট হয়ে এই তিনে এসে থেমেছে
জোয়ার্দারের অফিসে যেতে আধাঘণ্টার মতো দেরি হয়ে গেল তাকে এক জোড়া স্যান্ডেল কিনতে হলো রাতে তার স্যান্ডেল চুরি হয়েছে চোর পকেটে হাত দেয়নি মানি ধ্যাগ নিয়ে গেলে ভালো ঝামেলা হতো চোর মানিব্যাগ কেন নিলো না জোয়ার্দার বুঝতে পারছেন না মনে হয় এই চোর তেমন এক্সপার্ট না কিংবা তার চাহিদা কম সে অল্পতেই তুষ্ট
অফিসে ঢুকে জোয়ার্দার লক্ষ্য করলেন, সবাই তার দিকে কেমন করে যেন তাকাচ্ছে তাদের তাকানোর ভঙ্গি থেকে কিছু বোঝা যাচ্ছে না প্যান্টের জিপার খোলা থাকলে লোকজন এমন করে তাকায় তার জিপার ঠিক আছে
অফিসের পিয়ন হঠাৎ পা ছুঁয়ে তাকে সালাম করল জোয়ার্দার

বললেন, কী ব্যাপার?
স্যার, আপনার প্রমোশন হয়েছে আপনি DGA হয়েছেন জানেন না?
না তো আমাকে এক কাপ চা দাও
পিয়ন অবাক হয়ে তাকিয়ে আছে জোয়ার্দার যেন কিছুই হয়নি এমন ভঙ্গিতে ড্রয়ার খুলে ফাইল বের করতে লাগলেন পিয়ন বলল, AG স্যারের সঙ্গে দেখা করবেন না?
দেখা করতে কি বলেছেন?
জি না
তাহলে শুধু শুধু তাঁর সঙ্গে দেখা করব কেন?
স্যার মিষ্টি খাওয়াবেন না?
মিষ্টি খাওয়াব কেন?
এতবড় প্রমোশন পেয়েছেন মিষ্টি খাওয়াবেন না?
জোয়ার্দার মানি ব্যাগ খুলে একশ টাকার একটা নোট বের করলেন পিওন অবাক হয়ে তাকিয়ে রইল
সুলতানার বাড়িতে হুলুস্থূল কাণ্ড
অনিকা স্কুলে যায়নি শুকনা মুখে বিড়াল কোলে ঘুরছে রঞ্জু খবর পেয়ে ভোরে চলে এসেছে বসার ঘরের সোফায় বসে কিছুক্ষণ পরপর বলছে,
Does not make any sense.
ঘটনা হচ্ছে সকালবেলা সুলতানা আবিষ্কার করেছেন তুহিন তুষারের ঘরের তিনটা বালিশ ছেড়া ঘরময় তুলা উড়ছে এই দুজন কাল রাতে ছিল না রঞ্জু তার বাসায় নিয়ে গিয়েছিল এখন রঞ্জুর সঙ্গে ফিরেছে তারা সব কিছুতে মজা পায় এবারের ঘটনায় মজা পাচ্ছে না তারা আতংকিত কারণ বালিশের ভেতর তাদের গোপন টাকা লুকানো ছিল তুলার সঙ্গে টাকাও বের হয়েছে
সুলতানা চায়ের কাপ হাতে ভাইয়ের পাশে বসতে বসতে বললেন, আমি যে ঘরে দুই চুন্নি পুষছি তা তো জানি না এদের এক্ষুনি বিদায় করা দরকার আট হাজার তিন শ টাকা পাওয়া গেছে
রঞ্জু বিরক্ত গলায় বলল, মূল জিনিস নিয়ে আগে আলোচনা কর টাকা চুরি তো মূল না কাজের লোক কিছু টাকা এদিক-ওদিক করবে এটা মেনে নিতে হবে তোমরা অসাবধান থাকবে ঘরময় টাকা ছড়িয়ে

রাখবে চুরি তো হবেই উঠানে ধান ছিটিয়ে রাখলে কাক আসে আসে না?
হুঁ
দোষ তো কাকের না দোষ যে ধান ছিটিয়েছে তারা চুরির প্রসঙ্গ আপাতত বাদ ওদের টাকা বাজেয়াপ্ত করা হবে সেটাই ওদের শাস্তি এই দুজন চলে গেলে তোমার সংসার চলবে? কাজের মেয়ে পাওয়া আর ইউরেনিয়ামের খনি পাওয়া এখন সমান বালিশ ছিঁড়ে তুলা কে বের করল এটা নিয়ে চিন্তা কর
সুলতানা বললেন, ভূত না তো?
রঞ্জু বলল, কথায় কথায় ভূত-প্রেত নিয়ে আসবে না ভূত-প্রেত আবার কী আমার ধারণা, দরজা খুলে কেউ ঢুকেছে তোমাকে ভয় দেখানোর জন্য এই কাণ্ড করেছে বালিশ ছিঁড়ে চলে গেছে
কে ঢুকবে দরজা খুলে?
যার কাছে মেইন দরজা খোলার চাবি আছে সে ঢুকবে
তোর দুলাভাইয়ের কথা বলছিস?
রঞ্জু জবাব দিল, না
তোর দুলাভাইকে টেলিফোন করে জিজ্ঞেস করব?
রঞ্জু বলল, করতে পারো তবে টেকনিক্যালি জিজ্ঞেস করতে হবে টেলিফোন তুলেই চিৎকার-চোঁচামেচি করলে তো হবে না শায়লা মেয়েটি প্রসঙ্গে একটি কথাও বলবে না আমি অলরেডি লোক লাগিয়েছি তারা পাত্তা লাগাবে
সুলতানা বললেন, জিজ্ঞাসাবাদ যা করার তুই কর আমি বাসায় আসতে বলি
আসতে বললেই তো দুলাভাই ছুটে আসবেন না অফিস ছুটি হলে তারপর হেলতে—দুলতে আসবেন
জোয়ার্দরের সঙ্গে মোবাইল ফোন নেই ফোন সিজ করা হয়েছে
সুলতানা বেশ ঝামেলা করেই অফিসের ল্যান্ডফোনে তাকে ধরলেন
জোয়ার্দার বললেন, কেমন আছ?
সুলতানা বললেন, আমি কেমন আছি তোমার জানার দরকার নেই তুমি এক্ষণ বাসায় আসো
অফিস ছুটি হলেই আসব
বাসায় বড় কোনো দুর্ঘটনা ঘটলেও তুমি অফিস করবে?

দুর্ঘটনা ঘটেছে?
তোমার সঙ্গে ইতিহাস কপচাতে পারব না তোমার কাছে মেইন দরজা খোলার চাবি আছে কি না বলো
চাবি আছে এখন টেলিফোন রাখি অফিসে কিছু ঝামেলা হয়েছে
সুলতানা টেলিফোন রেখে গম্ভীর গলায় বললেন, রঞ্জু তুই যা ভেবেছিস তাই তোর দুলাভাইয়ের কাছে মেইন দরজার চাবি আছে কী অদ্ভুত মানুষ চিন্তা কর আমাকে ভয় দেখানোর জন্য চুপি চুপি ঘরে ঢুকেছে বালিশ ছিঁড়ে তছনছ করেছে এই লোক তো যেকোনো সময় আমাকে খুন করতে পারে চুপি চুপি ঘরে ঢুকে খুন করে পালিয়ে গেল কেউ কিছু জানল না
রঞ্জু বলল, দুলাভাইয়ের যে অদ্ভুত মানসিকতা দেখছি নাথিং ইজ ইম্পসিবল তোমাকে বলতে আমার খারাপ লাগছে আমার ধারণা দুলাভাই মাথা খারাপের দিকে যাচ্ছেন
সুলতানা বললেন, আমি তো এই লোকের সঙ্গে বাস করব না আজ সে অফিস থেকে ফিরুক, তুই তার সঙ্গে ফয়সালা করবি আমি অনিকাকে নিয়ে তোর বাড়িতে উঠব
আমার দিক থেকে কোনোই সমস্যা নেই
অনিকা দরজার আড়াল থেকে সব কথা শুনছে সেখান থেকেই ক্ষীণ গলায় বলল, বাবা একা থাকবে?
সুলতানা বিরক্ত গলায় বললেন, একা থাকবে কোন দুঃখে? রাস্তা থেকে মেয়ে ধরে আনবে ঐ মেয়ের কোলে বসে বাকি জীবন কাটাবে
রঞ্জু বলল, বাচ্চাদের সামনে এ ধরনের কথা বলা ঠিক না
জোয়ার্দার সাহেবের অফিসে আসলেই ঝামেলা হচ্ছে তার সিনিয়র সহকর্মী বরকতউল্লাহর মাথা খারাপের মতো হয়ে গেছে প্রমোশনের জন্যে তিনি অনেক ওপরের লেভেলে ধরাধরি করিয়েছেন প্রধানমন্ত্রীর রাজনৈতিক সচিব বরকতউল্লাহর আত্মীয়, সে বলেছে, বরকত ভাই, আপনি নাকে খাঁটি সরিষার তেল দিয়ে ঘুমান খাঁটি তেল আপনার সন্ধানে না থাকলে আমাকে বলুন, আমি ঘানি ভাঙা তেল এনে দেব DGA আপনি হচ্ছেন কলকাঠি যা নাড়ার তা নাড়া হয়েছে এরচে বেশি নাড়লে কাঠি ভেঙ্গে যাবে
আজ ভোরবেলা কলকাঠি নাড়ার ফলাফল দেখে বরকতউল্লা স্তম্ভিত ঘণ্টা দুই ঝিম ধরে থাকার পর হঠাৎ তাঁর মাথা চক্কর দিয়ে উঠল তিনি

চিৎকার-চোঁচামেচি শুরু করলেন অশ্রাব্য ভাষায় জোয়ার্দারকে গালাগালি
নির্বোধি গাধা শূন্য আই কিউ-এর একজন মানুষ সে DGA হয় কিভাবে? ঘোড়া ডিঙিয়ে ঘাস খাওয়া তো না, একে বলে হাতি ডিঙিয়ে কলা গাছ খাওয়া! আমি চুপচাপ বসে থাকব না হাইকোর্টে মামলা করব শালাকে আমি…
বাকি কথা লেখা সম্ভব না গালাগালি শোনার আনন্দের জন্য বরকতউল্লাহর অফিস রুমের সামনে ভিড় জমে গেল গালাগালি করতে করতেই তাঁর স্ট্রোক হলো দাঁড়ানো অবস্থা থেকে তিনি মেঝেতে পড়ে গেলেন অ্যাম্বুলেন্সে করে তাকে হাসপাতালে নিয়ে যাওয়া হলো
ক্যান্টিনে জোয়ার্দার এক কোনায় বসে আছেন তার এদিকে কেউ আসছে না তবে ক্যান্টিনের বয় কয়েকবার এসে খোজ নিয়ে গেছে তিনি সবজি, কৈ মাছ, ডালের অর্ডার দিয়েছেন আজ মনে হয় দেরি হবে না
খালেক ক্যান্টিনে ঢুকে সংকুচিত ভঙ্গিতে জোয়ার্দারের সামনে দাঁড়িয়ে বলল, স্যার বসব?
জোয়ার্দার অবাক হয়ে বললেন, জিজ্ঞেস করেছেন কেন?
এত বড় অফিসারের সামনে বসাও তো একধরনের বেয়াদবি স্যার, আমি আপনার প্রমোশনে অন্তর থেকে খুশি হয়েছি শুধু আমি একা না, অনেকেই খুশি হয়েছে ভাবিকে কি খবরটা দিয়েছেন?
না
জানি উনাকে খবর দিবেন না আপনি অতি আজব মানুষ আজ বাসায় যাবের সময় অবশ্যই ভাবির জন্য কোনো উপহার কিনে নিয়ে যাবেন
কী উপহার কিনব?
মেয়েরা শাড়ি পেলে খুশি হয় জামদানি শাড়ি কিনে নিয়ে যাবেন
এত টাকা সঙ্গে নাই
আমার কাছ থেকে ধার নিয়ে কিনবেন শাড়ি আমি পছন্দ করে দেব
স্যার, আপনার ক্রেডিট কার্ড নাই?
না
আশ্চর্য! আজকাল তো ভিক্ষুকেরও ক্রেডিট কার্ড আছে আচ্ছা আমি

এক সপ্তাহের মধ্যে ব্যবস্থা করে দিচ্ছি
লাগবে না
লাগবে না মানে? অবশ্যই লাগবে এখন তো আর লেবেনডিস ভাবে চললে হবে না গাড়িতে যাওয়া-আসা করবেন ভাবই অন্য রকম
গাড়ি কোথায় পাব?
অফিসের গাড়ি DGA-র গাড়ি আছে
ও আচ্ছা
জোয়ার্দার বাসায় ফিরলেন সন্ধ্যায় সুলতানার হাতে শাড়ি দিতেই সুলতানা তীক্ষ্ণ গলায় চেঁচিয়ে উঠলেন, শাড়ি দিয়ে পার পেতে চাচ্ছ? লুচ্চা কোথাকার এই শাড়ি রেখে দাও রাস্তা থেকে যে মেয়ে আনবে তাকে দিয়ো এখন সামনে বসো তোমার সঙ্গে খুবই জরুরি কথা আছে কথাগুলো আমি গুছিয়ে বলতে পারব না কারণ তোমাকে দেখলেই রাগে আমার মাথায় রক্ত উঠে যাচ্ছে রঞ্জু তুই বল
সুলতানা সামনে থেকে চলে গেলেন রঞ্জু বলল, দুলাভাই! বুকুর মানসিক অবস্থা তো দেখতেই পাচ্ছেন প্রেশার ফ্ল্যাকচুয়েট করছে আপনাকে দেখলে রেগে যাচ্ছে আমার মনে হয় কিছুদিন আপনাদের আলাদা থাকা ভালো
জোয়ার্দার বললেন, আচ্ছা
বুবু কিছুদিন থাকুক আমার সঙ্গে
থাকুক
কী ঘটেছে আমি কিছুই জিজ্ঞেস করব না আপনি কী নিজ থেকে কিছু বলবেন?
জোয়ার্দার বললেন, আমার মনটা খুব খারাপ অফিস থেকে আসার পথে খবর পেয়েছি বরকতউল্লাহ সাহেব মারা গেছেন
বরকতউল্লাহ কে?
আমার একজন কলিগ স্ট্রোক করে মারা গেছেন
রাত এগারোটা জোয়ার্দারের বাসা খালি সবাই চলে গেছে রাতের জন্য জোয়ার্দার চুলায় খিচুড়ি বসিয়েছেন
ছাত্রজীবনে অনেকবার নিজে রান্না করেছেন মাঝে মধ্যে এখনো রাধতে হয় খিচুড়ি অখাদ্য হবে না রান্নার শেষে এক চামচ ঘি দিতে পারলে ভালো হতো তিনি ঘিয়ের কৌটা খুঁজে পাচ্ছেন না
শোবারঘরে হুটোপুটির শব্দ শোনা যাচ্ছে বিড়ালটা নিশ্চয় চলে

এসেছে   বাসা যেহেতু খালি, জামালেরও আসার সম্ভাবনা
জোয়ার্দার রান্নাঘর থেকেই লক্ষ্য করলেন কে যেন মন দিয়ে টিভি দেখছে   জামালের মতো না, বয়স্ক একজন মানুষ   জোয়ার্দার এগিয়ে গিয়ে দেখেন বরকতউল্লাহ বসে আছেন   এটা কী করে সম্ভব?
বরকতউল্লাহ তার দিকে তাকিয়ে বললেন, ভাল আছেন?
জোয়ার্দার তাকিয়েই আছেন   কী বলবেন ভেবে পাচ্ছেন না
বরকতুল্লাহ বললেন, কাইন্ডলি চ্যানেলটা বদলে দিন
আমাকে বলছেন?
আপনাকে ছাড়া আর কাকে বলব   আর কেউ কি এখানে আছে? আমি সারাজীবন বলেছি আপনি একজন নির্বোধ   আমি যে একা বলেছি তা-না! সবাই বলেছে   তারপর প্রমোশন হয়ে গেল   আপনার   এর মানে কি জানেন?
না
এর মানে হচ্ছে এ্যাডমিনস্ট্রেশন হায়ার লেভেল গর্ধভ চায়
স্যার! আপনি যে মারা গেছেন এটা জানেন?
গর্ধভের মত কথা বলবেন না   যদি সম্ভব হয় এক কাপ কফি খাওয়ান
গেস্টরুমটা দেখিয়ে দেই স্যার যদি ইচ্ছা করে গেস্ট রুমে ঘুমাবেন
আমি কোথায় ঘুমাব এটা আমার মাথা ব্যথা আপনার না   You go to hell.
জোয়ার্দার মোটামুটি নিশ্চিত হলেন তার মাথা পুরোপুরি খারাপ হয়ে গেছে   তার কোনো মানসিক হাসপাতালে ভর্তি হওয়া অত্যন্ত জরুরী

# ০৭. রসমালাই

জোয়ার্দার শায়লার সামনে সংকুচিত ভঙ্গিতে বসে আছেন   শায়লা বললেন, রসমালাই এনেছেন?
জোয়ার্দার বললেন, না
আনেন নি কেন? যতবার আমার এখানে আসবেন ততঙ্কার রসমালাই

আনতে হবে
আচ্ছা আনব
আমি রাত একটায় টেলিফোন করেছিলাম   এই নিয়ে কি বাসায় কোনো সমস্যা হয়েছে?
না
আপনার এক শ্যালকের সঙ্গে কথা হয়েছে   তার কথা বার্তা কি রকম যেন লাগল   বাদ দিন ঐ প্রসঙ্গ   আপনার শরীর কেমন?
ভাল
চা খাবেন?
না
না বললে হবে না   আপনি যতবার আসবেন আমার সঙ্গে চা খেতে হবে
জোয়ার্দার বললেন, আপনার ছেলে মেয়ে কি?
শায়লা চা বানাতে বানাতে বললেন, আমি বিয়ে করিনি   কাজেই ছেলেমেয়ের প্রশ্ন আসছে না   একটা মেয়েকে দত্তক নিয়েছি   তার নাম সুপ্তি   তিনমাস বয়সে দত্তক নিয়েছিলাম   দিনরাত ঘুমিয়ে থাকত বলে নাম দিয়েছিলাম সুপ্তি   এখন তার বয়স আট   দিনরাত জেগে থাকে
আপনি কি চায়ে চিনি খান?
খাই
শায়লা বলল, ঝিম ধরে চা খাবেন না   চা খেতে খেতে গল্প করুন
জোয়ার্দার বললেন, কারো পক্ষে কি মৃত মানুষকে দেখা, তার সঙ্গে কথা বলা সম্ভব?
আপনি মৃত কাউকে দেখছেন? তার সঙ্গে কথা বলছেন?
হুঁ   বরকতউল্লাহ সাহেব   আমাদের অফিসে কাজ করতেন   আমার সিনিয়ার ছিলেন   হঠাৎ হার্ট এটাকে মারা গেছেন
মৃত মানুষটার সঙ্গে কোথায় দেখা হয়?
আমার বাসায়   উনি বেশির ভাগ সময় সোফায় বসে টিভি দেখেন
শায়লা বললেন, আপনার মোবাইলে কি ছবি তোলার অপসন আছে?
জানি না আছে কিনা   মোবাইল আমার সঙ্গে নেই   রঞ্জু নিয়ে নিয়েছে
আরেকটা সেট কিনতে পারবেন না যেখানে ছবি তোলার ব্যবস্থা আছে
খালেককে বললেই কিনে দেবে   সে এইসব ব্যাপারে খুবই দক্ষ
শায়লা বললেন, ছবি তোলা যায়   এসব একটা মোবাইল সেট আপনি

কিনবেন বরকতউল্লাহ সাহেবের কয়েকটা ছবি তুলবেন পারবেন না?
পারব
বিড়ালটা কি এখানো আসে?
আসে
সেই বিড়ালটার ছবি তুলবেন আপনার মেয়ের কোলে যে বিড়াল থাকে তার ছবি তুলবেন
আচ্ছা তুলব এখন উঠি?
শায়লা বললেন, এখন উঠবেন না আরো কিছুক্ষণ বসবেন আমি ছোট্ট একটা বক্তৃতা দিব বক্তৃতাটা মন দিয়ে শুনবেন ঠিক আছে?
ঠিক আছে
শায়লা সিগারেট ধরাতে ধরাতে বললেন, আমরা কঠিন নিয়মের এক জগতে বাস করি নিয়মের সামান্য নড়াচড় হলেই জগৎ ভেঙ্গে পড়বে জগৎকে পদার্থবিদ্যার সূত্র মেনে চলতে হয় কোনো মৃত মানুষ যদি আপনার সঙ্গে বসে হিন্দী ছবি দেখে তাহলে পদার্থবিদ্যার সূত্র কাজ করবে না
জোয়ার্দার ক্ষীণ গলায় বললেন, তাহলে কি আমার মাথা খারাপ হয়ে যাচ্ছে?
শায়লা বলল, সম্ভাবনা উড়িয়ে দেয়া যাচ্ছে না তবে আমি নিজে মনে করি আপনি অসম্ভব কল্পনা বিলাসী একজন মানুষ যে কোনো বিষয় নিয়ে প্রচুর কল্পনা করেন বলে একসময় কল্পনাটা নিজের কাছে সত্যি মনে হতে থাকে বুঝতে পারছেন?
হুঁ
ভাবীর সঙ্গে আপনার সম্পর্ক কি রকম?
ভাল না
সমস্যাটা কার? ভাবীর না আপনার?
আমার সে আমার সমস্যাটা ঠিক বুঝতে পারছে না
আপনি বুঝাবার চেষ্টা করছেন না বলেই বুঝতে পারছেন না একবার ভাবীকে সঙ্গে করে নিয়ে আসুন না দুজনের সঙ্গে কথা বলি আমার কাজটা তখন হবে ম্যারেজ কাউন্সিলারের
আচ্ছা আমি নিয়ে আসব অনিকাকেও নিয়ে আসব
শায়লা বললেন, চেম্বারে আনার দরকার নেই কোনো একটা

রেস্টুরেন্টে দুপুরের লাঞ্চ করলাম
জ্বি আচ্ছা   এখন কি আমি উঠিব?
উঠুন   বাসায় যাবেন?
জ্বি
বাসায় গিয়ে যদি দেখেন বরকত সাহেব সোফায় শুয়ে আছেন, ছবি তুলতে ভুলবেন না
ছবি কিভাবে তুলিব? মোবাইল ফোনতো কেনা হয় নি
সরি ভুলে গিয়েছিলাম   আমার কাছে একটা ডিজিটাল ক্যামেরা আছে অপারেশন খুব সহজ   টিপলেই ছবি   ক্যামেরাটা নিয়ে যান
জ্বি আচ্ছা
রাত একটা দশ   জোয়ার্দারের ঘুমাতে যাবের কথা   তিনি ঘুমাতে যাননি   বরকতউল্লাহর পাশে বসে আছেন   দুজনের দৃষ্টিই টিভির দিকে   ন্যাশনাল জিওগ্রাফির অনুষ্ঠান হচ্ছে   পেঙ্গুইন পাখি দেখাচ্ছে পাখির একটা দল বরফের ওপর দাঁড়িয়ে   অন্য দল পানিতে   পানির দলটি বরফে উঠতেই বরফের দল নেমে যাচ্ছে   ওঠা-নামা চলছেই জোয়ার্দার একটু আগে খিচুড়ি খেয়েছেন   খিচুড়ি খেতে ভালো হয়েছে ভদ্রতা করে তিনি বরকতউল্লাহকে খিচুড়ি খেতে বলেছিলেন বরকতউল্লাহ জবাব দেননি   একজন মৃত মানুষ তার পাশে বসে আছে এটা একটা বিস্ময়কর ব্যাপার   জোয়ার্দাকে বললেন, চা খাবেন?
বরকতউল্লাহ না-সূচক মাথা নাড়লেন
রাতে ঘুমাবেন? গোস্টরুম খালি আছে   গোস্টরুমে ঘুমাতে পারেন বরকতউল্লাহ মূর্তির মতো বসে রইলেন   তিনি ক্লাতে ঘুমাতে যাবেন এ রকম মনে হচ্ছে না   জোয়ার্দারের বাসা খালি   খালি বাসায় জামাল এবং বিড়ালটা চলে আসে   আজ তারা আসেনি   জোয়ার্দার টিভির অনুষ্ঠানের দিকে নজর দিলেন   পেঙ্গুইনরা এখন গোল হয়ে দাঁড়িয়ে আছে   তাদের ওপর প্রবল তুষারপাত হচ্ছে   জোয়ার্দার নিজের মনেই বললেন, ঘটনা কী?
বরকতউল্লাহ বললেন, এরা ডিম পাহারা দিচ্ছে
জোয়ার্দার বললেন, ও আচ্ছা
বরকতউল্লাহ বললেন, এসব প্রোগ্রাম মন দিয়ে দেখতে হয়
জি জি
ডিম পাহারা দিচ্ছে পুরুষ পেঙ্গুইনরা

ও আচ্ছা
ওদের সোসাইটিতে এটাই নিয়ম
জোয়ার্দার বললেন, ইন্টারেস্টিং!
বরকতউল্লাহ বিরক্ত গলায় বললেন, ইন্টারেস্টিং কিছু না প্রাণীদের ভিন্ন ভিন্ন নিয়মে চলতে হয় আপনার টেলিফোন বাজছে টেলিফোন ধরুন ফোন হাতের কাছে রাখতে হয় ফোন ধরতে যাবেন, অনেকটা প্রোগ্রাম মিস করবেন
তাহলে কি টেলিফোন ধরব না?
আপনার ইচ্ছা
জোয়ার্দার ইতস্তত করে বললেন, আমি কি আপনার একটা ছবি তুলতে পারি
বরকতউল্লাহ বিরক্ত মুখে বললেন, ছবি তোলার প্রয়োজনটা কি?
একটা ছবি দেখছি তার মধ্যে বদারেশন মোবাইলে ক্যামেরা আসায় এমন বাদারেশন হয়েছে সবাই ছবি তুলে
জোয়ার্দার বললেন, স্যার আপনি বিরক্ত হলে ছবি তুলব না
বরকতউল্লাহ বললেন, শখ করেছেন যখন তুলে ফেলেন মাথার ডান দিক থেকে তুলবেন বাঁদিকে চুল কম
জোয়ার্দার ছবি তুললেন আবার টেলিফোন বাজছে
জোয়ার্দার টেলিফোন ধরার জন্য শোবার ঘরে গেলেন টেলিফোন করেছেন সুলতানা তার গলার স্বরে আতঙ্ক এবং হতাশা
তুমি কি একটু আসতে পারবে?
কোথায় আসবে?
রঞ্জুর বাসায় আসবে আমি গাড়ি পাঠাচ্ছি রঞ্জুর ড্রাইভার তোমাকে নিয়ে আসবে একটা সমস্যা হয়েছে
জোয়ার্দার বললেন, ও আচ্ছা
সুলতানা বললেন, ও আচ্ছা আবার কী? সমস্যাটা কি হয়েছে জানতে চাইবে না?
কী সমস্যা?
রঞ্জু তার বাসার বেডরুমে আটকা পড়েছে বের হতে পারছে না
দরজা লক হয়ে গেছে?
কী হয়েছে আমি জানি না, তোমাকে আসতে বলছি তুমি আসো
আমি এসে কী করব? আমি তো চাবি বানানোর মিস্ত্রি না এত রাতে

চাবি বানানোর মিস্ত্রি পাওয়াও যাবে না
তোমাকে আসতে বলছি তুমি আসো   আরো ঘটনা আছে
আর কী ঘটনা?
রঞ্জুর সঙ্গে তুহিন-তুষারও আটকা পড়েছে   কেলেঙ্কারি ব্যাপার
কেলেঙ্কারি ব্যাপার হবে কেন?
এত রাতে দুটা কাজের মেয়ে রঞ্জুর শোবার ঘরে   কেলেঙ্কারি না?
চা-কফি কিছু নিশ্চয়ই দিতে গিয়েছিল
তোমাকে যুক্তি দিতে হবে না   তোমাকে আসতে বলছি আসো   গাড়ি এর মধ্যে পৌঁছে যাবের কথা   রাস্তা ফাঁকা
জোয়ার্দার বললেন, আমার আসতে সামান্য দেরি হবে   টিভিতে পেঙ্গুইনদের ওপর একটা প্রোগ্রাম দেখছি   প্রোগ্রাম শেষ হলেই রওনা দেব   প্রোগ্রামের মাঝখানে উঠে গেলে উনি হয়তো রাগ করবেন
উনিটা কে?
ইয়ে আমার এক সহকমী   হঠাৎ চলে এসেছেন
তোমার কথাবার্তার আগা-মাথা কিছুই বুঝতে পারছি না   এত রাতে বাসায় সহকর্মী?
জোয়ার্দার চুপ করে রইলেন
শায়লা নামের ঐ মাগি চলে এসেছে?
না না, বরকতউল্লাহ সাহেব এসেছেন   আমার কলিগ
গাড়ি পৌঁছামাত্র তুমি গাড়িতে উঠবে   এ বিষয়ে আমি দ্বিতীয় কোনো কথা শুনতে চাই না
আচ্ছা
জোয়ার্দার বসার ঘরে ফিরে গেলেন   বরকতউল্লাহ তার দিকে তাকিয়ে বিরক্ত গলায় বললেন, আপনি ইন্টারেস্টিং পার্টটাই মিস করেছেন   যেসব পেঙ্গুইন মায়েদের ডিম নষ্ট হয়ে যায়   তারা অন্যের ডিম   চুরি করে
বলেন কী!
চুপ করে বসে দেখুন   কথা বলে সময় নষ্ট করবেন না
জোয়ার্দার লজ্জিত গলায় বললেন, আমাকে রঞ্জুর বাসায় যেতে হবে   রঞ্জু হচ্ছে আমার শ্যালক   ও তার শোবার ঘরে আটকা পড়েছে   বের হতে পারছে না   মনে হয় তাকে দরজা ভেঙে বের করতে হবে   তার সঙ্গে দুটা কাজের মেয়েও আটকা পড়েছে

বরকতউল্লাহ বিরক্ত গলায় বললেন, এত কথা বলছেন কেন? মন দিয়ে একটা প্রোগ্রাম দেখছি
সারি
বরকতউল্লাহ জবাব দিলেন না অপলক চোখে টিভি পর্দার দিকে তাকিয়ে রইলেন এখন পেঙ্গুইনরা দল বেঁধে কোথায় যেন যাচ্ছে
জোয়ার্দার রঞ্জুর শোবার ঘরের দরজার সামনে দাঁড়ানো সুলতানা তার পাশে সুলতানার চোখে পানি তিনি একটু পর পর শাড়ির আঁচলে চোখ মুছছেন তাঁর পাশেই অনিকা পুফিকে কোলে নিয়ে দাঁড়িয়ে আছে ভয়ে সে থরথর করে কাঁপছে
ঘরের ভেতর থেকে বিড়ালের তীক্ষ্ণ মিয়াঁও মাঝে মাঝে শোনা যাচ্ছে জোয়ার্দার নিশ্চিত হলেন তাঁর কাছে যে বিড়াল আসে সেটাই রঞ্জুর ঘরে বিড়াল যতবার মিয়াঁও করছে ততবারই তুহিন-তুষার চেঁচাচ্ছে, ও আল্লাগো! ও আল্লাগো!
সুলতানা জোয়ার্দারের দিকে তাকিয়ে বললেন, ভ্যাবদার মতো দাঁড়িয়ে আছ কেন? কিছু একটা করো
কী করব?
দরজা ভাঙার ব্যবস্থা করো
আমি কিভাবে দরজা ভাঙব?
শাবল দিয়ে বাড়ি দিয়ে ভাঙো
শাবল কোথায় পাবো?
রঞ্জু ঘরের ভেতর থেকে বলল, দুলাভাই ভাঙাভাঙিতে যাবেন না ফ্ল্যাটের সব মানুষ ছুটে আসবে কেলেঙ্কারি ব্যাপার হবে
জোয়ার্দার বললেন, কেলেঙ্কারির কী আছে? তুমি আটকা পড়েছ এটা একটা সমস্যা এর মধ্যে কেলেংকারি কেন আসবে?
রঞ্জু হতাশ গলায় বলল, কেলেঙ্কারির কি আছে তা আপনি বুঝবেন না এত বুদ্ধি আপনার মাথায় নাই
জোয়ার্দার বললেন, তোমার ঘরে কি কোনো বিড়াল আছে?
হ্যাঁ আছে পুফি হারামিটা কিভাবে যেন ঢুকেছে আঁচড়াচ্ছে-কামড়াচ্ছে ভয়ংকর অবস্থা
জোয়ার্দার বললেন, পুফি না এটা অন্য বিড়াল এ বিড়ালটাকে মনে হয় আমি চিনি পুফি অনিকার কোলে
জোয়ার্দার দরজায় হাত রাখলেন সঙ্গে সঙ্গেই দরজা খুলে গেল

তুহিন-তুষার দৌড়ে ঘর থেকে বের হলো তুহিনের গায়ে শুধু পেটিকোট তুষার সম্পূর্ণই নগ্ন

সুলতানা জোয়ার্দারকে বললেন, তুমি অনিকাকে নিয়ে অন্য ঘরে যাও রঞ্জুর সঙ্গে আমি একা কথা বলব জোয়ার্দার মেয়ের হাত ধরে পাশের ঘরে ঢুকলেন

রঞ্জু বিছানায় আধশোয়া হয়ে আছে বিড়াল তাকেও কামড়েছে শরীর রক্তাক্ত

সুলতানা বললেন, মেয়ে দুটা তোর ঘরে কেন?

রঞ্জু বলল, বুবু শোনো প্রায়োরিটি বলে একটা বিষয় আছে তুমি প্রায়োরিটি বোঝে না আমি ঘরে আটকা পড়েছি দরজা খুলছে না ঘরে ঢুকেছে একটা বুনো বিড়াল আমাদের কামড়াচ্ছে, আঁচড়াচ্ছে এ ঘটনা কেন ঘটল সেটাই প্রায়োরিটি বিবেচনা করা উচিত মেয়ে দুটা আমার ঘরে কনে সেটা অনেক পরের আলোচ্য বিষয়

সুলতানা বললেন, আমি এটাই আগে জানতে চাই

আগে জানতে চাইলে বলি মন দিয়ে শোনো উত্তেজনা একটু কমাও উত্তেজিত অবস্থায় মানুষ লজিক ধরতে পারে না আমার লজিক তুমি ধরতে পারবে বলে মনে হচ্ছে না রাত একটার দিকে পানির পিপাসা পেল বিছানার কাছে জাগে পানি পানি গ্লাসে ঢালতে গিয়ে দেখি পিঁপড়া ভাসছে আমি তুহিনকে বললাম এক বোতল ঠাণ্ডা পানি দিতে তুমি জানো, ওরা দুজন সব সময় একসঙ্গে চলে দুই বোন পানির বোতল নিয়ে ঢুকেছে বোতল রেখে চলে যাবে হঠাৎ দেখে দরজা লক হয়ে গেছে এর মধ্যে জানালা দিয়ে ঢুকল বিড়াল তোমার কাছে ঘটনা কি পরিষ্কার?

সুলতানা কিছু বললেন না

রঞ্জু বলল, জগটা হাতে নিয়ে দেখো, জগের পানিতে পিঁপড়া ভাসছে আর এই দেখো পানির বোতল তুমি নিশ্চয়ই ভাবছ না কাজের মেয়ে দুটিকে আমি অন্য উদ্দেশ্যে ডেকেছি আমার রুচি এখনো এত নিচে নামে নি এখন তুমি ঘর থেকে যাও আমি ঠাণ্ডা মাথায় বিষয়টা চিন্তা করি

সুলতানা তুহিন-তুষারের ঘরে ঢুকে দরজা বন্ধ করে দিলেন দুই মেয়ে চৌকিতে জড়সড় হয়ে বসে ছিল তারা সুলতানাকে দেখে মিইয়ে গেল দুজনই তাকিয়ে আছে বিছানার চাদরের দিকে কেউ চোখ

তুলছে না

সুলতানা বললেন, তোদের কী ঘটনা সবই রঞ্জু আমার কাছে স্বীকার করে পা ধরে ক্ষমা চেয়েছে বলে আমি ক্ষমা করেছি তোরাও নিজের মুখে যা ঘটেছে বলবি তারপর পা ধরে ক্ষমা চাইবি আমি ক্ষমা করে দেব প্রথমে তুহিন বল

তুহিন বিড়বিড় করে বলল, উনি যদি আমাদের বলে রাত একটার দিকে সবাই ঘুমায়ে পড়লে চলে আসবি আমরা কি তখন বলতে পারি না উনার একটা ইজ্জত আছে না? আপনারেই বা কিভাবে বলি লজ্জার ব্যাপার আপনার আপন ভাই

প্রায়ই তার ঘরে যাস?

উনার এইখানে যখন থাকি তখন যাই

তুষার এবার মুখ খুলল সে নিচু গলায় বলল, আজ রাতে কোনো ঘটনা ঘটে নাই আল্লাহর কিরা আজ অন্য কারণে গেছি

কারণটা কী?

তুষার বলল, আমাদের দুজনের পেটে সন্তান এসেছে উনি বলেছেন, সন্তান খালাসের ব্যবস্থা করে দিবেন কোনো সমস্যা হবে না আজ রাতে ওই বিষয়ে আলাপ করতে উনি ডেকেছিলেন

সুলতানা হতভম্ব হয়ে দুই মেয়ের দিকে তাকিয়ে রইলেন তারা যে খুব লজ্জিত বা ভীত তাও মনে হলো না তুহিনের ঠোঁটের কোনায় হাসির আভাসও চকিতের জন্য দেখা গেল

জোয়ার্দারকে গাড়িতে করে ফেরত পাঠানো হয়েছে অনিকা ঘুমিয়ে পড়েছে সুলতানা জেগে আছেন তিনি বসে আছেন খাবার ঘরের চেয়ারে তার হাতে চায়ের কাপ তিনি কাপে চুমুক দিচ্ছেন না

রঞ্জু এসে তার সামনের চেয়ারে বসতে বসতে বলল, বুকু চিন্তা করে কিছু পেয়েছ?

সুলতানা জবাব দিলেন না রঞ্জু বলল, বুনো বিড়ালের বিষয়টা আমি বের করেছি সে এসেছে পুফির খোজে টম ক্যাট তো, এদের সঙ্গিনী দরকার এ সময় এদের মাথাও থাকে গরম

সুলতানা কঠিন চোখে তাকালেন রঞ্জু বলল, বাকি থাকল অটো সিস্টেমে দরজা লক হয়ে যাওয়া এরও ব্যাখ্যা আছে মেকানিক্যাল ফল্ট ভোরবেলা একজন তালাওয়ালা আনিব সে পরীক্ষা করে দেখবে চায়নিজ তালা কেনটাই ভুল হয়েছে নেক্সট টাইম সিঙ্গাপুর

গেলে তালা নিয়ে আসব বুবু কথা বলছি না কেন? এত চিন্তিত হবার কিছু নেই সব কিছুরই ব্যাখ্যা আছে
সুলতানা বললেন, তুহিন-তুষার যে পেট বঁধিয়ে বসে আছে তার ব্যাখ্যা কী?
এইসব আবার কি বলছ?
তুই ভাল করে জানিস কি বলছি রঞ্জু বলল, বুবু শোন কাজের মেয়েরা প্রোগনেন্ট হয় ড্রাইভার, দারোয়নদের কারণে দোষ দেয় বাড়ির কর্তাদের উদ্দেশ্য হল বিপদে ফেলে টাকা পয়সা হাতানো ড্রাইভার দারোয়ান শ্রেণীতো টাকা পয়সা দিতে পারবে না হা হা হা
সুলতানা বললেন, হা হা করবি না চড় দিয়ে দাঁত ফেলে দেব বদ কোথাকার

# ০৮. মেয়ের জন্মদিন

খালেক হাসিমুখে বলল, স্যার, আগামী পরশু আমার মেয়ের জন্মদিন
জোয়ার্দার ফাইল থেকে চোখ না তুলেই বললেন, ও আচ্ছা
খালেক বলল, স্যার, জন্মদিনের অনুষ্ঠানে আপনি প্রধান অতিথি
জোয়ার্দার বিস্মিত গলায় বললেন, জন্মদিনের অনুষ্ঠানে প্রধান অতিথি থাকে?
প্রধান অতিথি, বিশেষ অতিথি সবই থাকে
জানতাম না তো
খালেক বলল, অফিস ছুটি হলে আমি আপনাকে নিয়ে যাব ঠিক আছে স্যার?
হুঁ
জোয়ার্দার চাচ্ছেন যেন খালেক তাড়াতাড়ি এই ঘর ছেড়ে যায় তার টেবিলের নিচে পুফি বসে আছে এই দৃশ্য তিনি অন্যদের দেখাতে চান না নানান প্রশ্ন করবে সব মানুষের কৌতূহল এভারেস্টের চূড়ার মতো

খালেক বলল, স্যার, আপনার এখানে একটু বসি? এক কাপ চা খেয়ে যাই
জোয়ার্দার আমতা আমতা করে বললেন, একটা জরুরি কাজ করছিলাম
তাহলে আর বিরক্ত করব না পরশু দিন ছুটির পর আপনাকে নিয়ে যাব
খালেক ঘর থেকে বের হতেই জোয়ার্দারের মন সীমান্য খারাপ হলো তিনি মিথ্যা কথা বলেছেন এ কারণেই খারাপ লাগছে তিনি কোনো জরুরি কাজ করছেন না প্রমোশন পাবার পর তার কাজ কমে গেছে এসি ছেড়ে ঘর ঠাণ্ডা করে চুপচাপ বসে থাকাই এখন তাঁর প্রধান কাজ বিড়ালটা এক অর্থে তাঁর সময় কাটাতে সাহায্য করছে কাল দুপুরের পর সে একটা ইদুরে ধরেছে বিড়াল ইদুর ধরে সঙ্গে সঙ্গে মেরে ফেলে না অনেকক্ষণ তার সঙ্গে খেলে, তারপর মারে এই কথা তিনি শুনেছেন, আগে কখনো দেখেননি কালই প্রথম দেখলেন ইদুরের বুদ্ধি দেখেও চমৎকৃত হলেন বিড়ালের হাত থেকে একবার ছাড়া পেয়ে ভালো খেলা দেখাল দৌড়ে সামনে যাচ্ছে হঠাৎ ১৮০ ডিগ্রি টার্ন নিয়ে উল্টা দৌড় শুরু করছে বিড়াল বিভ্রান্ত শেষ পর্যন্ত ইদুরটা পার্টিশনের একটা ফাক বের করে পালিয়ে গেল বিড়াল হতাশ চোখে তাকিয়ে রইল জোয়ার্দার বিড়ালের দিকে তাকিয়ে বললেন, তোকে বুদ্ধিতে হারিয়ে দিয়েছে তোর মান খারাপ বুঝতে পারছি হেরে গেলে সবার মন খারাপ হয় আমি প্রায়ই বুদ্ধিতে আমার মেয়ের কাছে হেরে যাই আমারও খানিকটা মন খারাপ হয় আমার মেয়েকে তুই চিনিস? আনিকা তার নাম
বিড়ালের মনে হয় কথা শুনতে ভালো লাগছিল না সে জোয়ার্দারের টেবিলের নিচে ঢুকে তার চোখের আড়াল হয়ে গেল জোয়ার্দার অবশ্যি কথা বন্ধ করলেন না চালিয়ে যেতে থাকলেন তিনি বললেন, বেশি বুদ্ধি থাকা কোনো কাজের কথা না এ জন্য বাংলা ভাষায় বাগধারা আছে অতি চালাকের গলায় দাঁড়ি আমার শ্যালক রঞ্জুর অসম্ভব বুদ্ধি অর্থাৎ অতিচালক এ কারণেই তার গলায় দড়ি পড়েছে বিরাট ঝামেলায় আছে কী ঝামেলা সেটা আমার কাছে পরিষ্কার না আমার স্ত্রী তাকে নিষেধ করে দিয়েছে সে যেন বাসায় কখনো না আসে
এই কুফি একটু বের হ! তোর ছবি তুলব শায়লা তোর ছবি দেখতে

চাচ্ছে তোর কথা শায়লাকে বলেছি সে বিশ্বাস করে না ছবি দেখলে বিশ্বাস করবে

কুফি আড়াল থেকে বের হলো জোয়ার্দার তার বেশ কিছু ছবি তুললেন সে আপত্তি করল না জোয়ার্দার বললেন, বাড়িতে বিরাট ঝামেলা হচ্ছে অফিসে আমি আরামে আছি

কুফি বলল, মিয়াঁও

বাড়ির ঝামেলাটা কি তা জানার কোনো আগ্রহ জোয়ার্দার বোধ করছেন না সুলতানা তাকে জানাতে চাইছে না কী দরকার জানার চেষ্টা করা? ঝামেলাটা ঘটায় সুলতানার সঙ্গে তাঁর সম্পর্কের কিছু উন্নতি হয়েছে সুলতানা আগের মতো কথায় কথায় চেঁচিয়ে উঠছে না এটা অনেক বড় ব্যাপার

কাজের মেয়ে দুটো এখন বাসায় থাকছে না অনিকার কাছে শুনেছেন তারা রঞ্জুর কাছে আছে সুলতানা নতুন বুয়া রেখেছেন তার নাম সালমা দেখতে রাক্ষুসীর মতো তবে মেয়েটা কাজের জোয়ার্দারের কখন কী লাগবে বুঝে গেছে আগের দুজন সাজগোজ নিয়েই থাকত সালমা সাজগোজের কী করবে? রাক্ষুসীকে সাজতে হয় না

কী ভাবছেন?

জোয়ার্দার চমকে উঠলেন তাঁর টেবিলের পাশে আধশোয়া হয়ে বিশ্রাম নেবার জন্য একটা বেতের ইজিচেয়ার আছে সেখানে বরকতউল্লাহ বসে আছেন বিড়ালটা এখন বসেছে চেয়ারের নিচে দুজনই তাকিয়ে আছে জোয়ার্দারে দিকে

বরকতউল্লাহ বললেন, এসির টেম্পরেচার এত কম রেখেছেন! ঘরটা তো ডিপ ফ্রিজ হয়ে গেছে

টেম্পারেচার কি বাড়িয়ে দেব?

না, থাক

জোয়ার্দার বললেন, আপনার ব্যাপারটা ঠিক বুঝতে পারছি না

বরকতউল্লাহ বললেন, কোন ব্যাপারটা বুঝতে পারছেন না?

আপনি কোথেকে আসেন কিভাবে আসেন

এটা না বোঝার কী আছে?

আপনি যে মারা গেছেন এটা জানেন?

বরকতউল্লাহ বললেন, আপনার সমস্যা কি? উল্টা পাল্টা কথা বলছেন কেন?

জোয়ার্দার লজ্জিত গলায় বললেন, কিছু কি খাবেন? চা বা কফি
না
জোয়ার্দার বললেন, আমার ধারণা আমার মাথায় কোনো ঝামেলা
হয়েছে
বরকতউল্লাহ বললেন, হতে পারে   ভালো ডাক্তার দেখান
সাইকিয়াট্রিস্ট
জোয়ার্দার বড় করে নিঃশ্বাস ফেললেন
বরকতউল্লাহ বললেন, দেরি করবেন না   প্রথম অবস্থায় রোগ ধরা পড়লে দ্রুত চিকিৎসা করে কন্ট্রোল করা যায়   আমার ছোট বোন নাইমা ব্রেস্টট ক্যানসারে মারা গেল   শুরুতে ধরা পড়লে ব্রেস্ট ক্যানসার কোনো ব্যাপারই না   তিনটা ছোট ছোট বাচা নিয়ে তার স্বামী কী বিপদেই না পড়েছে
বরকতউল্লাহ উঠে দাঁড়ালেন   হাই তুলতে তুলতে বললেন, আচ্ছা যাই   কাজ করছিলেন, কাজের মধ্যে ডিসটর্ব করলাম
বরকতউল্লাহ স্বাভাবিক ভঙ্গিতে দরজা দিয়ে বের হয়ে গেলেন
বিড়ালটাও পিছু পিছু গেল   কেউই হাওয়ায় মিলিয়ে গেল না

# ০৯. আমি অপেক্ষা করব

তিনি ওয়েটিং রুমে বসে আছেন   তার সিরিয়াল এসেছে নয়   শায়লার এসিসটেন্ট করিম গলা নামিয়ে বলল, আপনার সিরিয়ালে ব্রেক করতে পারি   অন্যরা রাগ করবে   এইটাই সমস্যা
জোয়ার্দার বললেন, আমি অপেক্ষা করব
করিম বলল, একটা কাজ করি স্যার? সব রুগী বিদায় হবার পর আপনি যান   কথা বলার সময় বেশি পাবেন
আমি যে সিরিয়াল পেয়েছি সেই সিরিয়ালেই যাব
আজও মিষ্টি এনেছেন?
হুঁ

ম্যাডাম কিন্তু মিষ্টি খান না
তার মেয়েটা খাবে
ম্যাডাম শাদী করেন নাই   মেয়ে কোথায় পাবেন
উনার একটা পালক মেয়ে আছে সুপ্তি নাম   সুপ্তি খাবে
কি যে কথা বলেন   উনার পালক মেয়ে টেয়ে কিছু নাই   একজন বুয়া আছে
ও আচ্ছা
নয়   নম্বার তার ডাক পড়ল না   অন্য রুগীরা যেতে থাকল   করিম গলা নামিয়ে বলল, আপনি এসেছেন ম্যাডামকে বলেছি   উনি বলেছেন   আপনাকে সবার শেষে পাঠাতে
আচ্ছা ঠিক আছে
আমার কথাই ঠিক হয়েছে   তাই না   স্যার?
হুঁ
চা-কফি কিছু খাবেন?
না
জোয়ার্দার আগ্রহ নিয়ে ওয়েটিং রুমের লোকজন দেখছেন   রুগী হিসেবে তিনি শুধু একা এসেছেন, অন্য সবার সঙ্গে দুতিনজন করে এসিসটেন্ট   ষোল সতেরো বছরের একটি তরুণী মেয়ে এসেছে মনে হচ্ছে সেই রুগী   দুহাতে মুখ ঢেকে রেখেছে   সে তাক্কাচ্ছে আঙ্গুলের ফাঁক দিয়ে   মধ্য বয়স্ক যে ভদ্রলোক মেয়েটাকে নিয়ে এসেছেন   তিনি কিছুক্ষণ পর পর মেয়েটার হাত নামিয়ে দিচ্ছেন তাতে লাভ হচ্ছে না মেয়েটা সঙ্গে সঙ্গে দুহাতে মুখ ঢাকছে
জোয়ার্দারের ডাক পড়েছে   তিনি ঘরে ঢুকতেই শায়লা বলল, রসমালাই আনেন নি?
জোয়ার্দার বললেন, এনেছি   আপনার এসিসটেন্টের কাছে দিয়েছি
ভেরি গুড
আপনার ক্যামেরাটাও নিয়ে এসেছি
ছবি তুলেছেন?
জ্বি
ছবি উঠেছে?
জ্বি উঠেছে
শায়লা বিস্মিত হয়ে বললেন, দেখি ছবি?

জোয়ার্দার ছবি দেখাচ্ছেন শায়লা তীব্র দৃষ্টিতে তাকিয়ে আছেন
আশ্চর্যের ব্যাপার, সত্যি এক ভদ্রলোকের ছবি
জোয়ার্দার বললেন, এটা বরকতউল্লাহ সাহেবের ছবি উনি টিভি দেখছেন উনার তিনটা ছবি তুলেছি সব ছবি ডান দিক থেকে তুলতে হয়েছে উনার মাথার বাঁ দিকে চুল কম এই জন্যে
শায়লা নিঃশ্বাস ফেললেন কিছু বললেন না ছবি থেকে চোখ সরালেন না
জোয়ার্দার বললেন, এটা কুফির ছবি; আমার কাছে যে বিড়ালটা আসে আর এটা আমার মেয়ের কোলে পুফি আমার মেয়ের নাম অনিকা আপনাকে তার নাম বলে ছিলাম
আমার মনে আছে আপনি কি এই সব ছবি আর কাউকে দেখিয়েছেন?
না
এই ছবি যে বরকতউল্লাহ সাহেবের এটা আমি বুঝাব কি ভাবে?
জোয়ার্দার বললেন, উনাকে চেনেন এমন যে কাউকে দেখালেই হবে খালেক চিনবে
খালেক কে?
আমাদের অফিসে কাজ করেন আমার জুনিয়র কলিগ
বরকত সাহেব কত দিন হল মারা গেছেন?
দুই সপ্তাহের বেশি হয়েছে
শায়লা সিগারেট ধরাতে ধরাতে বললেন, বিরাট সমস্যা হয়ে গেল
জোয়ার্দার বললেন, কি সমস্যা?
শায়লা বললেন, ডিজিটাল ক্যামেরায় ছবি তোলা হয়েছে দিন তারিখ সব ছবিতে আছে দুই সপ্তাহ আগে যিনি মারা গেছেন সেই লোক আপনার বসার ঘরে বসে টিভি দেখতে পারে না
জোয়ার্দার বললেন, সেটা বুঝতে পারছি বুঝতে পারছি বলেই আপনার কাছে এসেছি
শায়লা বললেন, আপনি বুঝতে পারছেন না আপনার বুঝতে পারার কথা না
শায়লার ভুরু কুঁচকে আছে তাকে দেখে মনে হচ্ছে তিনি গভীর সমুদ্রে °CছCছন্ম
জোয়ার্দার বললেন, আপনার এসিসটেন্ট করিম বলছিল আপনার সুপ্তি

নামের কোনো মেয়ে নেই
শায়লা বলল, এই প্রসঙ্গ আপাতত থাকুক আমি ছবিগুলি নিয়ে চিন্তা করছি   আপনার মেয়ের কোলে যে বিড়াল আর সোফায় শুয়ে থাকা বিড়ালতো একই বিড়াল
দেখতে এক রকম মনে হলেও এক বিড়াল না   আমার মেয়ের বিড়ালটার নাম পুফি   পুফি খুবই শান্ত   আর এই বিড়ালটার নাম কুফি   এটা ভয়ংকর বিড়াল
ভয়ংকর কোন অর্থে?
কুফি প্রায় আমার শ্যালকা রঞ্জুকে আক্রমন করে   রঙুকে কুফির কারণে হাসপাতালে পর্যন্ত যেতে হয়েছে
আমি আপনার শ্যালকের সঙ্গে কথা বলব   তার টেলিফোন নম্বর দেয়া যাবে না? এই নিন   কাগজ তার টেলিফোন নাম্বার ঠিকানা লিখে দিন
জোয়ার্দার ঠিকানা লিখতে লিখতে বললেন, কুফি তুহিন তুষারকেও এটাক করেছিল
ওরা কারা
ওরা দুজন যমজ বোন   আমার বাসায় কাজ করতো   এখন অবশ্যি কাজ করে না
শায়লা বললেন, আমি এই দুই বোনের সঙ্গেও কথা বলব
দুই বোন রঞ্জুর বাসায় আছে   রঞ্জুর ঠিকানা লিখে দিয়েছি   আমি কি এখন চলে যাব?
শায়লা জবাব দিলেন না, তিনি একবার ছবি দেখছেন একবার জোয়ার্দারের দিকে তাকাচ্ছেন

# ১০. বাড়ির ছাদে শামিয়ানা

বাড়ির ছাদে শামিয়ানা টাঙিয়ে খালেক সাহেবের মেয়ের জন্মদিনের অনুষ্ঠান   কেক এসেছে হোটেল সোনারগা থেকে   গিফট রাখার জন্য একটা টেবিল সাজানো   টেবিলের পেছনে শুকনো মতো এক লোক

খাতা-কলম নিয়ে বসে আছে যে গিফট দিচ্ছে তার নাম ঠিকানা লিখে রাখছে
জোয়ার্দার অস্বস্তিতে পড়েছেন কারণ তিনি খালি হাতে এসেছেন মেয়েটাকে পরে কিছু একটা কিনে দিতে হবে মেয়ে কত বড় তাও জানেন না
জোয়ার্দার খালেক বললেন, আপনার মেয়ে কোথায়? খালেক গলা নিচু করে বলল, বিরাট বেইজত হয়েছি স্যার মেয়ের মা ঘুষের টাকার উৎসব করবে না বলে মেয়েকে নিয়ে দুপুর বেলায় কোথায় যেন গেছে মোবাইল বন্ধ করে রেখেছে বলে বুঝতেই পারছি না তারা কোথায়
জোয়ার্দার বললেন, এখন গেস্টদের কী বলবেন?
খালেক বলল, সুন্দর গল্প বানায়ে রেখেছি গোস্টরা সবাই খুশি মনে খাওয়াদাওয়া করে বিদায় হবে আপনাকে একটা কথা বলি স্যার, সুন্দর মিথ্যা কিন্তু সত্যের চেয়েও ভালো
ছাদের এক কোনায় জোয়ার্দার বসে আছেন গোস্টরা আসতে শুরু করেছে তারা ছড়িয়ে ছিটিয়ে বসছে একজন ম্যাজিশিয়ান এসেছেন ম্যাজিশিয়ানের সহকারী মেয়েটির পোশাক যথেষ্ট উগ্র জোয়ার্দারের মনে হলো, ঢাকা শহর অতিদ্রুত বদলাচ্ছে অল্প কিছুদিন আগেও কোনো বাঙালি মেয়েকে এই পোশাকে ভাবা যেত না খালেক হন্তদন্ত হয়ে আসছে
স্যার, এক্ষুনি ম্যাজিক শুরু হবে স্টেজের কাছে চলে যান
আমি এখান থেকেই দেখব ভালো কথা, আপনি কি বরকতউল্লাহ সাহেবের বোনকে চিনতেন?
অবশ্যই উনি স্কুলশিক্ষিকা
কত দিন আগে মারা গেছেন?
মারা যাননি তো উনার নাম নাইমা ইংরেজি একটা স্কুলে শিক্ষকতা করেন
ও আচ্ছা
স্যার, হঠাৎ উনার প্রসঙ্গ কেন?
জোয়ার্দার জবাব দিলেন না নড়েচড়ে বসলেন ম্যাজিক শো শুরু হয়েছে ম্যাজিশিয়ানের সহকারী মিস পপি একটা কাঠের খালি বাক্স সবাইকে ঘুরিয়ে-ফিরিয়ে দেখালো ম্যাজিশিয়ান সেই খালি বাক্সের ভেতর থেকে ধবধবে সাদা রঙের একটা কবুতর বের করলেন

জোয়ার্দার অস্পষ্ট স্বরে বললেন, অদ্ভুত! তাঁর দৃষ্টি বারবার মিস পপির দিকে চলে যাচ্ছে এ রকম কেন হবে? জোয়ার্দার চোখ বন্ধ করে ফেললেন ম্যাজিক দেখা যাচ্ছে না, ম্যাজিশিয়ানের কথা শুনে ম্যাজিক কল্পনা করে নেওয়া ব্যাপারটা যথেষ্টই আনন্দদায়ক

আমার হাতে আছে কিছু রিং ভালো করে দেখুন রিংগুলো স্টিলের তৈরি কোনো ফাঁকফোকর নেই এখন দেখুন কিভাবে একটা রিংয়ের ভেতর অন্যটা ঢুকে যাচ্ছে

জোয়ার্দার কল্পনায় দেখছেন রিংগুলো শূন্যে ভাসছে একটার ভেতর আরেকটা আপনা আপনি ঢুকছে আবার বের হচ্ছে ম্যাজিশিয়ানের চোখে কোনো বিস্ময় নেই কিন্তু মিস পপি চোখ বড় বড় করে এই দৃশ্য দেখছে

জন্মদিনের অনুষ্ঠান শেষ করে জোয়ার্দারের বাসায় ফিরতে অনেক রাত হয়ে গেল দরজা সুলতানা খুললেন, কিছুই বললেন না এটা ম্যাজিকের মতোই বিস্ময়কর ঘটনা স্বামী এত রাত করে ফিরলে বাঙালি সব স্ত্রীর প্রথম প্রশ্ন হবে, এত রাত পর্যন্ত কোথায় ছিলে?

সুলতানা বললেন, রঞ্জুর কোনো খবর জানো?

না তো ওর কী হয়েছে?

পুলিশ অ্যারেস্ট করে নিয়ে গেছে

জোয়ার্দার বললেন, ও আচ্ছা বাথরুমে কি টাওয়েল দেওয়া আছে? গোসল করব

সুলতানা বললেন, এত বড় একটা ঘটনায় তোমার কোনো রি-অ্যাকশন নেই? একবারও জানতে চাইলে না কেন অ্যারেস্ট করেছে? তুমি কি এই জগতে বাস করো?

তুষার মারা গেছে তার বোন পুলিশের কাছে উল্টাপাল্টা কি সব বলেছে

মারা গেছে কিভাবে?

ক্লিনিকে অ্যাবরশন করা হয়েছিল, সেখানে মারা গেছে

ও আচ্ছা

সুলতানা বললেন, আবার ও আচ্ছা?

জোয়ার্দার বললেন, এক কাপ চা বানিয়ে দাও চা খেয়ে গোসল করব

থানায় যাবে না?

থাকায় যাব কেন?

আমার ভাইকে পুলিশ ধরে নিয়ে গেছে টর্চার করছে কি না কে জানে আর তুমি বলছি চা খেয়ে গোসলে যাবে
আমি থানায় গিয়ে কী করব? র্যাব-পুলিশ এসব আমি খুব ভয় পাই রঞ্জুর অনেক টাকা সে টাকা খরচ করবে, পুলিশ তাকে ছেড়ে দেবে টাকাওয়ালা মানুষের এ দেশে কোনো সমস্যা হয় না
সুলতানা বললেন, তুমি একজন অমানুষ আমার জীবনটা তুমি নষ্ট করেছ আমি একা থাকব, কিন্তু তোমার সঙ্গে থাকব না দিস ইজ ফাইন্যাল
জোয়ার্দার বললেন, আচ্ছা তিনি বাথরুমে ঢুকলেন সুলতানা টেলিফোন করলেন থানায় ওসি সাহেব বিনয়ী গলায় বললেন, রঞ্জু সাহেব তো কিছুক্ষণ আগে চলে গেছেন আমরা দু-একটা প্রশ্ন করার জন্য ডেকেছিলাম প্রশ্ন করেছি, উনি জবাব দিয়েছেন তার কথাবার্তায় আমরা সন্তুষ্ট তুহিন নামের একটা মেয়ের কথায় কিছু ভুল বুঝাবুঝি হয়েছিল এখন সব ঠিক আছে
সুলতানা রঞ্জকে টেলিফোন করতে যাবেন তার আগেই রঞ্জু টেলিফোন করল রঞ্জুর কাছে জানা গেল পুলিশকে সন্তুষ্ট করতে তার দুই লাখ টাকা খরচ করতে হয়েছে এখন সব কিছু আন্ডার কনট্রোল
জোয়ার্দার বারান্দায় বেতের চেয়ারে বসে আছেন তার সামনে ভীত মুখে অনিক দাঁড়িয়ে আছে অনিকার কোলে বিড়াল নেই নতুন রাক্ষুসী চেহারার কাজের মেয়েটি এক কাপ চা দিয়ে গেছে চা খেতে ভাল হয়েছে
অনিকা বলল, বাবা তুমি ভালো আছ?
জোয়ার্দার হ্যা সূচক মাথা নাড়লেন
অনিক গলা নিচু করে বলল, বাবা তুমি এই ফ্ল্যাটে কি কোনো মেয়েকে নিয়ে এসেছিলো? মেয়ের নাম শায়লা
জোয়ার্দার বললেন, না
আমি জানি তোমার খুব ঝামেলা হচ্ছে তাই না বাবা?
হুঁ
অনিক বলল, বাবা তোমার কি কোনো বিড়াল আছে? রঞ্জু মামা বলছিল তোমার নাকি একটা গুণ্ডা বিড়াল আছে
জোয়ার্দার বললেন, আছে
দেখতে পুফির মতো বাবা?

হুঁ
বিড়ালটার কোনো নাম আছে?
আমি নাম দিয়েছি কুফি
অনিকা বলল, নামটা বেশি ভালো হয় নি
জোয়ার্দার বললেন, তুমি একটা নাম দিয়ে দাও
অনিকা বলল, আমি নাম দিলাম পুফি টু   আমারটার নাম পুফি ওয়ান
তোমারটা পুফি টু   নাম পছন্দ হয়েছে বাবা?
হুঁ
সুলতানা বারান্দায় এসে দাড় কঠিন গলায় বললেন, মেয়ের কানে কি মন্ত্র দিচ্ছ?
জোয়ার্দার জবাব দিলেন না   চিন্তিত মুখে চায়ের কাপে চুমুক দিলেন
অনিকা বলল, মা! তুমি শুধু শুধু বাবাকে বকা দিবে না   বাবাকে বকা দিলে পুফি টু এসে তোমাকে কামড় দিবে
কি বললি? বাঁদর মেয়ে কি বললি তুই
অনিকা কঠিন গলায় বলল, আমার সঙ্গে তুই তুই করে কথা বলবে না
আমার সঙ্গে খারাপ ব্যবহার করলেও পুফি টু তোমাকে কামড়াবে
পুফি টু ভয়ংকর রাণী

## ১১. শোবার ঘরের খাটে হেলান দিয়ে

রাত আটটা বাজে   মিসির আলি তার শোবার ঘরের খাটে হেলান দিয়ে বসে আছেন   যথেষ্ট গরম পড়েছে কিন্তু মিসির আলির গায়ে হলুদ চাদর   তার ঠান্ডা ঠান্ডা লাগছে   মিসির আলির হাতে স্টিফান কিং এর ভৌতিক উপন্যাস নাম skeletion crew. তিনি অনেকখানি পড়ে ফেলেছেন   কিন্তু ভয়ের জায়গাগুলি ধরতে পারছেন না
স্যার আসব?
মিসির আলি বই থেকে মুখ তুললেন   শ্যামলা চেহারার মধ্য বয়স্ক এক মহিলা দাঁড়িয়ে   মিসির আলি কিছু বললেন না
আপনার বাইরের দরজা   হাট করে খোলা   কলিংবেল নেই বলে কড়া নেড়েছি   তারপর সাহস করে ঢুকে পড়লাম
সাধারণত চাদরে পা ঢাকা থাকলে কেউ চাদর সরিয়ে পা বের করে সালাম করে না   এই মহিলা তাই করল
মিসির আলি বললেন, আমি কি তোমাকে চিনি?
না স্যার

তুমি যে ভাবে পা ছুঁয়ে সালাম করলে তা থেকে মনে হয়ে ছিল আমার ছাত্রী ছাত্র ছাত্রীরাই এ ভাবে আমাকে সালাম করে সালামের মধ্যে ভক্তির চেয়ে ভয় ভাব প্রবল থাকে
আমার ছিল?
হ্যাঁ ছিল
স্যার আমার নাম শায়লা আমি ক্লিনিক্যাল সাইকিয়াট্রিতে Ph.D করেছি ইউনিভার্সিটি অব মেরিল্যান্ড এক সময় আপনি এই ইউনিভার্সিটিতেই পড়াশোনা করেছেন
মিসির আলি বললেন, শুনে খুশি হলাম আমার পি এইচ ডি ডিগ্রি নেই
সবার এই ডিগ্রী লাগে না স্যার আপনার লাগে না
মিসির আলি বললেন, শায়লা তোমার সিগারেট খেতে ইচ্ছা করছে সিগারেট ধরাও আমার দিক থেকে কোনো সমস্যা নেই
তুমি টেবিলে রাখা সিগারেটের প্যাকেটের দিকে তৃষ্ণার্তের মত তাকাচ্ছ একটু দ্রুত নিঃশ্বাস নিচ্ছ ইংরেজীতে একে বলে short breath. নিকোটিনে যারা অভ্যস্ত তাদের সিগারেট দেখলেই নিঃশ্বাস ঘন ঘন পড়তে থাকে
শায়লা বলল, আমার বিষয়ে আর কি বলতে পারেন?
মিসির আলি বললেন, তুমি লেফট হ্যান্ডার
শায়লা বলল, আমিতো এমন কিছু করি নি যা থেকে বুঝা যাবে আমি লেফট হ্যান্ডার আপনাকে সালাম করার সময়ও ডান হাতে সালাম করেছি
মিসির আলি বললেন, তোমার বা হাতের আঙ্গুলো নিকোটিনের দাগ আছে লেফট হ্যান্ডাররা বঁ হাতে সিগারেট খায় তুমি শুধু যে নিকোটিনে আসক্ত তা-না, তুমি এলকোহলিক
শায়লা হ্যান্ডব্যাগ খুলে সিগারেট বের করতে করতে বলল, আমি এলকোহলিক এটা ঠিকই ধরেছেন কি ভাবে ধরেছেন জানতে চাচ্ছি না জানা জরুরী না আমি আপনার কাছ থেকে একটা বিষয় জানতে এসেছি আমার নিজের না, আমার পেশেন্টের বিষয় পেশেন্টের নাম আবুল কাশেম জোয়ার্দার এজি অফিসের বড় কর্মকর্তা পোষ্টের নাম ডেপুটি একাউন্টেন্ট জেনারেল তিনি একজন মৃত মানুষকে তার ঘরে ঘুরা ফেরা করতে দেখে এটা কি সম্ভব?

মিসির আলি বললেন, ভিজুয়েল হেলুসিনেশান অবশ্যই সম্ভব
অনেকেই মৃত মানুষকে দেখেছে তার সঙ্গে কথা বলেছে এমন বলে
আমার পেশেন্ট মৃত মানুষের তিনটা ছবি তুলেছেন মানুষটার নাম বরকতউল্লাহ ছবিতে মৃত বরকতউল্লাকে দেখা যাচ্ছে আগ্রহ নিয়ে টিভি দেখছে স্যার এটা কি সম্ভব?
মিসির আলি বললেন, সম্ভব না মানুষের ভ্রান্তি হয় যন্ত্রের হয় না মৃত মানুষের ছবি তোলা হয়েছে এমন গল্প শোনা যায় না ট্রিক ফটোগ্রাফিতে কিছু ছবি তোলা হয়েছে সবই লোক ঠকানো ছবি তাও প্রমাণিত হয়েছে তোমার ছবিগুলি রেখে যাও দেখব
এখান দেখবেন না
এখন ছবি দেখতে ইচ্ছা করছে না
শায়লা বলল, পাঁচটা ছবি খামে ভর্তি করে রেখে যাচ্ছি
মিসির আলি বললেন, তুমি না বললে তিনটা ছবি
শায়লা বলল, বরকতউল্লাহ সাহেবের তিনটা ছবি দুটা আছে বিড়ালের ছবি
মৃত বিড়াল জীবিত হয়ে ঘুরছে তার ছবি
শায়লা বলল, বিড়ালের কিছু রহস্য আছে পরে বলব
ঠিক আছে পরে বললেও হবে
শায়লা বলল, এই ভদ্রলোকের সমস্যা সমাধান আমার নিজের জন্যে খুব জরুরী তিনি আমাকে বিরাট ধাঁধার মধ্যে ফেলেছেন ঐ ভদ্রলোককে নিয়ে আমার খুবই ব্যক্তিগত একটা ঘটনা আছে; ঘটনাটা বলব?
মিসির আলি বললেন, আরেক দিন শুনব
স্যার! আমি কি আজ চলে যাব?
মিসির আলি হ্যাঁ সূচক মাথা নাড়লেন
স্যার আমি কি আরো কিছু সময় থাকতে পারি কোনো কথা বলব না চুপচাপ বসে থাকব
বসে থাকতে চাচ্ছে কেন?
কোন কারণ নেই স্যার
কারণ অবশ্যই আছে মানুষ কারণ ছাড়া কোনো কাজই করে না তুমি কেন বসে থাকতে চাচ্ছ তা আমি জানি
শায়লা বলল, আপনি জানলে বলুন আমি শুনি আমার নিজের জানা

নেই
মিসির আলি বললেন, তুমি আরো কিছুক্ষণ বসে থাকতে চাচ্ছ কারণ তুমি আশা করছি তুমি বসে থাকতে থাকতেই আজ ছবি দেখব
শায়লা বলল, আপনি ঠিকই ধরেছেন আপনি ছবিগুলি এখন দেখছেন না, পরে দেখবেন এর পেছনেও নিশ্চয়ই কারণ আছে কারণটা বলুন আমি চলে যাচ্ছি
মিসির আলি বললেন, আমি তোমার উপর বিরক্ত বলেই এখন ছবি দেখতে ইচ্ছা করছে না ডক্টর অব ফিলসফি হয়ে বসে আছ আর বিশ্বাস করছ মৃত মানুষের ছবি তোলা হয়েছে ছবিতে মৃত মানুষ টিভি দেখছে হোয়াট এ নুইসেন্স
শায়লা উঠে দাড়াল এবং লজ্জিত গলায় বলল, স্যার আমি সরি
১২. রাতের খাবার
জোয়ার্দার মেয়ের সঙ্গে রাতের খাবার খেতে বসেছেন সুলতানা বসেন নি কিছুদিন ধরে তিনি স্বামীর সঙ্গে খেতে বসছেন না অনিক বলল, আমি একটা ধাধা জিজ্ঞেস করছি জবাব দিতে পারবে?
জোয়ার্দার বললেন, না
চেষ্টা করে দেখা চেষ্টা না করেই বলছি, পারব না
জোয়ার্দার বললেন, আমি চেষ্টা করলেও পারব না
অনিক বলল,
নাই তাই খাচ্ছে থাকলে কোথায় পেতে
কহেন কবি কালিদাস পথে যেতে যেতে
জোয়ার্দার বললেন, পারব না মা
কথাবার্তার এই পর্যায়ে খাবার টেবিলের পাশে সুলতানা এসে দাঁড়ালেন অনিকা বলল, এই ধাঁধাঁটার উত্তর তুমি দিতে পারবে?
সুলতানা বললেন, তোমার খাওয়া শেষ হয়েছে তারপরেও বসে আছ কেন? উঠে হাত মুখ ধোও, নিজের ঘরে যাও কাল ছুটি আছে এক ঘণ্টা টিভি দেখতে পারবে
অনিকা উঠে গেল সুলতানা অনিকার চেয়ারে বসতে বসতে বললেন, তোমাকে কিছু প্রশ্ন করব আশা করি সত্যি উত্তর দেবে
জোয়ার্দার বললেন, আমি তো কখনো মিথ্যা বলি না সুলতানা বললেন, শুরুইতো করলে মিথ্যা দিয়ে এমন কেউ নেই যে মিথ্যা বলে না

জোয়ার্দার হতাশ গলায় বললেন, কি জিজ্ঞেস করবে জিজ্ঞেস কর
সুলতানা বললেন, মিথ্যা বলে পার পাবে না   আমার কাছে সব তথ্য প্রমাণ আছে   রঞ্জু লোক লাগিয়ে রেখেছিল   সে বের করেছে   ঐ মেয়েটার সঙ্গে যে তোমার বিয়ে হয়েছিল তা আমি জানি
কোন মেয়েটা?
ন্যাকা সাজবে না   খবরদার ন্যাকা সাজবে না   শায়লা মাগির কথা বলছি
এখন বুঝতে পারছি   গালাগালি করছ কেন? এটা ঠিক না
তুমি যদি তার সাথে লটরপটির করতে পার আমি গালাগালি করতে পারি
সুলতানা হাতে মোবাইল নিয়ে বসেছিলেন   মোবাইল বাজছে   তিনি মোবাইল হাতে উঠে গেলেন   যাবের আগে বলে গেলেন, হাত মুখ ধুয়ে বসার ঘরে বসে থাক   আমি আসছি
টেলিফোন করেছে রঞ্জ   তার গলার স্বরে রাজ্যের ভয়! কথাও ঠিক মত বলতে পারছে না
বুবু! একটু আসতে পারবে? আজকে মারাই যাচ্ছিলাম   চোখ গেলে ফেলতে চেয়েছিল   অনেক কষ্টে চোখ বাঁচিয়েছি
কে চোখ গেলে ফেলতে চেয়েছিল?
দুলাভাই এর বিড়াল টা
তোর দুলাভাই এর আবার কিসের বিড়াল
রঞ্জু বলল, যে বিড়ালটা আমাকে কামড়ায় সেটা দুলাভাই এর বিড়াল
তুই এখন কোথায়? স্কয়ার হাসপাতালে ভর্তি হয়েছি   বুবু গাড়ি পাঠিয়েছি তুমি আসি   তোমার পায়ে পড়ি দুলাভাইকে সঙ্গে আনবে না
জোয়ার্দার অনেকক্ষণ হল বসার ঘরে বসে আছেন   সুলতানা আসছে না   এগারোটা বেজে গেছে এখন ঘুমুতে যাওয়া উচিত   তবে কাল ছুটির দিন কাজেই আজ একটু দেরীতে ঘুমুতে গেলেও ক্ষতি হবে না টিভি দেখতে দেখতে জোয়ার্দার ঘুমিয়ে পড়লেন
রঞ্জু কেবিনে শুয়ে কাতড়াচ্ছে   বিড়াল তার শরীরের বিভিন্ন জায়গায় কামড়েছে   সেলাই লেগেছে নয়টা   ডাক্তার তাকে সিডেটিভ ইনজেকশান দিয়েছেন
সুলতানা হাসপাতালে পৌছে দেখেন রঞ্জু ঘুমাচ্ছে   ঘুমের মধ্যেই কেঁপে কেঁপে উঠছে   হাত দিয়ে অদৃশ্য কিছু তাড়াবার চেষ্টা করছে

টেলিফোনে ক্রমাগত ক্লিং হচ্ছে জোয়ার্দারের ঘুম ভাঙ্গল রিং এর শব্দে
হ্যালো কে?
আমি শায়ালা
ও আচ্ছা
জোয়ার্দার টিভির উপর রাখা ঘড়ির দিকে তাকালেন রাত একটা দশ
এতবার টেলিফোন করলাম টেলিফোন ধরছে না প্রথমে তোমার মোবাইলে করেছি না পেয়ে শেষে ল্যান্ডফোনে
জোয়ার্দার বললেন, আপনি কি প্রচুর এলকোহল খেয়েছেন
শায়লা বলল, হ্যাঁ খেয়েছি আমি পুরোপুরি ড্রাঙ্ক সোজা বাংলায় মাতাল মাতাল বলেই তুমি তুমি করছি
শায়ালা কোনো সমস্যা?
হ্যাঁ সমস্যা তোমার কারণে একজন আজ আমাকে চূড়ান্ত অপমান করেছে
কে অপমান করেছে? সুলতানা?
না মিসির আলি সাহেব আপনার তোলা বরকতউল্লার ছবি নিয়ে গিয়েছিলাম ছবিগুলি দেখতে বললাম উনি দেখলেন না বরং এমন কথা বললেন যেন আমি একজন মানসিক রুগী
মিসির আলি সাহেব কে?
আছেন একজন আপনি না চিনলেও চলবে
শায়লা কাঁদছ কেন?
মাতাল হয়েছি এই জন্যে কাঁদছি আপনিতো মাতাল হননি আপনি কেন আমাকে তুমি তুমি করছেন?
সরি
আপনি আর কখনো আমার অফিসে আসবেন না
আচ্ছা আর যাব না
শায়লা টেলিফোন রেখে দিল

১৩. রান্নাঘরে চায়ের কাপে

রান্নাঘরে চায়ের কাপে চামচ নাড়ার শব্দ হচ্ছে বসার ঘরে অস্বস্থি নিয়ে বসে আছে শায়লা সে ছবিগুলি নিতে এসেছে তার ধারণা মিসির আলি ছবি দেখেন নি এক সপ্তাহ পার হয়েছে এখনো ছবি না দেখা হয়ে থাকলে আর দেখা হবে না

রান্নাঘর থেকে মিসির আলি বললেন, শায়লা তুমি চায়ে ক চামচ চিনি খাও
দু চামচ
মিসির আলি বললেন, ঘরে টেস্ট বিসকিট আছে চায়ের সঙ্গে খাবে?
না স্যার
মিসির আলি ট্রেতে দুকাপ চা এবং পিরিচে কয়েকটা টেস্ট বিসকিট নিয়ে ঢুকলেন শায়লার সামনে ট্রে রাখতে রাখতে বললেন, একটা টেস্ট বিসকিট খেয়ে দেখো ভাল লাগবে টেস্ট বিসকিটের গায়ে পনির দেয়া আছে পনিরের উপর এক ফোঁটা রসুনের রস গার্লিক টোস্ট উইথ চিজ রান্নার বই এ পেয়েছি
আপনি রান্নার বই পড়েন?
কেন পড়ব না? আমি রাঁধতে পারি না কিন্তু রান্নার বই পড়তে ভালবাসি তুমি কি জান সাহিত্যে নোবেল পুরস্কার পাওয়া পার্ল এস বাকের চায়নীজ রান্নার উপর একটা বই আছে; আমি অনেক খোজ করছি কিন্তু বইটা পাচ্ছি না
আপনার গার্লিক টোস্ট উইথ চীজ খুব ভাল হয়েছে
মিসির আলি চায়ে চুমুক দিলেন তিনি কৌতূহলী চোখে তাকাচ্ছেন শায়লা বাড়তি কৌতূহলের কারণ ধরতে পারছে না
স্যার আপনি কি ছবিগুলি দেখার সময় পেয়েছিলেন?
মিসির আলি বললেন, তুমি যে দিন ছবিগুলি দিয়ে গেলে তার পর দিন ভোরবেলায় দেখেছি এজি অফিসের সঙ্গে দুপুরবেলা যোগাযোগ করেছি সেখান থেকে জানলাম বরকতউল্লাহ সাহেব জীবিত! প্রমোশন পেয়ে তিনি ডিএজি হয়েছেন
শায়লা চায়ে চুমুক দিয়েছিল, মিসির আলির কথায় বিষম খেল নিজেকে সামলে নিয়ে বিড়বিড় করে বলল, Oh God.
তোমার নিজের কি ধারণা জোয়ার্দার সাহেব কেন একজন জীবিত মানুষকে মৃত ঘোষণা করলেন?
স্যার আমার ধারণা তিনি আমার সঙ্গে দেখা করার অজুহাত হিসেবে এইসব গল্প করেন উনার সঙ্গে আমার বিয়ে ঠিক হয়েছিল কথাবার্তা অনেকদূর এগোনোর পর বিয়ে ভেঙে যায় আমার প্রতি উনার আলাদা দুর্বলতা একটা কারণ হতে পারে
তোমার কি ঐ ভদ্রলোকের প্রতি কোনো দুর্বলতা আছে?

না
বিয়ে করেছ?
জ্বি-না
বাড়িতে একা থাক?
জ্বি আমি আর একটা কাজের মেয়ে
জোয়ার্দার কি জানে তুমি নিঃসঙ্গ জীবন যাপন কর?
জানেন না আমি তাকে বলেছি যে একটি মেয়েকে আমি পালক নিয়েছি ওর সঙ্গে দুষ্টামী করে আমার সময় কাটে
মিথ্যা কথা কেন বলেছ?
যাতে সে কোনো রং সিগনাল না পায়; ভেবে না বসে তার সঙ্গে বিয়ে না হওয়ায় আমি মেয়ে দেবদাস হয়ে গেছি
মিসির আলি বললেন, তাইতো হয়েছ তুমি যখন হাইলি ইনটকসিকেটেড অবস্থায় থাক তখন কি জোয়ার্দারের সঙ্গে টেলিফোনে যোগাযোগ কর?
দুবার করেছি
জোয়ার্দারের তোমার প্রতি কি মনোভাব তা আমি জানি না তবে তুমি যে মহিলা দেবদাস তা আমি যেমন জানি তুমিও জান রোগীর সমস্যা নিয়ে ছুটে এসেছ আমার কাছে
শায়লা উঠে দাঁড়াল আহত গলায় বলল, স্যার আমি যাব চেম্বারের সময় হয়ে গেছে ছবিগুলি দিন
মিসির আলি বললেন, বসো ছবি নিয়ে তোমার সঙ্গে জরুরী কথা আছে ছবিগুলি অত্যন্ত বিস্ময়কার!
বিস্ময়কর কোন অর্থে?
মিসির আলি বললেন, সব অর্থেই তুমি বস আমি বলছি
তিনি পড়ার টেবিলে ড্রয়ারে রাখা ছবিগুলি নিয়ে এলেন অনিকার কোলের বিড়াল এবং আলাদা বিড়ালের ছবি শায়লার সামনে রাখতে রাখতে বললেন, বিড়াল দুটার মধ্যে তুমি কি কোনো পার্থক্য দেখছ?
শায়লা বলল, জ্বি না দুটা একই বিড়াল
মিসির আলি বললেন, একই বিড়াল না একটার ডান চোখের উপর সাদা স্পট, অন্যটার বাঁ চোখের উপর শাদা স্পট বিড়াল দুটার একে অন্যের মিরর ইমেজ বাচ্চা মেয়েটার কোলের বিড়াল আয়নার সামনে যে বিড়াল দেখা যাবে অন্যটা সেই বিড়াল

শায়লা বলল, ঠিক বলেছেন   আমার চোখে কেন পড়ল না?
তুমি ভাল করে তাকাওনি এই জন্যে চোখে পড়ে নি   এখন বরকতউল্লাহ সাহেবের একটা ছবি দেখাচ্ছি   এই দেখ   ছবিটিতে অতি অদ্ভুত একটা বিষয় আছে   এটা বের কর
শায়লা বলল, স্যার আমি অদ্ভুত কিছু দেখতে পাচ্ছি না
মিসির আলি বললেন, বরকতউল্লা সাহেবের তিনটি ছবি আমাকে দিয়ে গেছ   এই একটাতে বরকতউল্লা সাহেবের পেছনের দেয়াল খানিকটা ছবিতে এসেছে   দেয়ালে ক্যালেন্ডার ঝুলছে   ক্যালেন্ডারের একটা কোনা ছবিতে এসেছে   ক্যালেন্ডারের কোনার দুটা তারিখই এসেছে উল্টা   এর অর্থ বরকতউল্লাহ সাহেবের মিরর ইমেজ আছে   এই ছবিতে
শায়লা বিস্মিত গলায় বলল, এর মানে কি?
মিসির আলি বললেন, আমিও তোমার মতই ভাবছি, এর মানে কি?
শায়লা বলল, আমাকে দুদিন সময় দিন আমি ঘটনা বের করে ফেলব
মিসির আলি বললেন, গুড লাক
তার গলার স্বরে তেমন ভরসা নেই
শায়লা এজি অফিসে   দুপুর একটা লাঞ্চ বিরতি   শায়লা খোজ নিয়ে জানল, জোয়ার্দার আজ অফিসে আসেন নি   সিক লিভ নিয়েছেন বরকতউল্লাহ অফিসে আছেন
সরকারি অফিসে টিলাঢালা ভাব থাকে   হুট হাট করে যে কোনো ঘরে যে কেউ ঢুকে যেতে পারে
বরকতউল্লার ঘরের সামনে টুল পেতে বেয়ারা বসে আছে   তাকে পাশ কাটিয়ে শায়লা ঢুকে পড়ল   বেয়ারা কিছু বলল না, উদাস চোখে তাকিয়ে রইল
বরকতউল্লার সামনে হটপটে দুপুরের খাবার   তিনি এখনো খাওয়া শুরু করেন নি   শায়লা বলল, আমি অসময়ে চলে এসেছি   তার জন্যে লজ্জিত   আমি আপনার এক মিনিট সময় নেব
বলুন কি ব্যাপার
শায়লা ব্যাগ থেকে তিনটা ছবি বের করে বরকতউল্লার সামনে রাখতে রাখতে বলল, এই ছবিগুলি নিশ্চয়ই আপনার
হ্যাঁ
ছবিগুলি কে তুলেছে?

বরকতউল্লাহ একটা ছবি হাতে নিয়ে বলল, কে তুলেছে বলতে পারছি না
কোথায় তোলা হয়েছে তা বলতে পারবেন?
না
আপনি কি আপনার অফিসের কলিগ জোয়ার্দার সাহেবের বাসায় কখনো গিয়েছিলেন?
না তো
আপনার কাছ থেকে এক মিনিট সময় নিয়েছিলাম এক মিনিটের বেশি হয়ে গেছে এখন আমি যাই?
বরকতউল্লাহ বললেন, আপনি বসুন আপনার পরিচয় দিন হুট করে এসে কয়েকটা ছবি দেখিয়ে চলে যাবেন তাতো হবে না ছবিগুলি কে তুলেছে?
শায়লা বলল, আমি একজন ডাক্তার ক্লিনিক্যাল সাইকিয়াট্রি হল আমার বিষয় আমার একজন পেশেন্ট আমাকে এই ছবিগুলি দিয়েছেন আমি বিষয়টা অনুসন্ধান করছি
আপনার কথাতো আমি কিছুই বুঝতে পারছি না
আমি নিজেও এখন কিছুই বুঝতে পারছি না আমি যাই
শায়লা ঝড়ের বেগে ঘর থেকে বের হল তার পেছনে পেছনে বরকতউল্লাহ বের হলেন বিস্মিত চোখে তাকিয়ে রইলেন
এজি অফিস থেকে জোয়ার্দারের বাসার ঠিকানা শায়লা নিয়েছে ভর দুপুরে জোয়ার্দারের বাসায় উপস্থিত হওয়া কোন কাজের কথা না শায়লা তাই করল
অনেকক্ষণ বেল টেপার পর জোয়ার্দার নিজেই দরজা খুললেন, অবাক হয়ে তাকিয়ে রইলেন শায়ালার দিকে
শায়লা বলল, আপনি কি আমাকে চিনেছেন?
জোয়ার্দার বললেন, চিনব না কেন? তুমি আগের মতই আছ শরীর সামান্য ভারি হয়েছে আমার ঠিকানা কোথায় পেয়েছ
আপনার অফিস থেকে ঠিকানা নিয়েছি
আমি যে এজি অফিসে কাজ করি সেটা জান কি ভাবে?
শায়লা বলল, আমার শরীর খারাপ লাগছে, মাথা ঘুরছে আমি কি আপনার বসার ঘরে কিছুক্ষণ বসতে পারি
অবশ্যই পার এসো

আপনার স্ত্রী কিছু মনে করবেন নাতো?
জোয়ার্দার বললেন, শায়লা আমিতো বিয়েই করি নি স্ত্রী আসবে কেত্থেকে?
শায়লা বিড়বিড় করে বলল, ও আচ্ছা আচ্ছা আমি এক গ্রাস পানি খাব
তুমি বস আমি পানি আনছি তোমাকে এ রকম বিধ্বস্ত লাগছে কেন? দুপুরে খেয়েছ?
না
আমার সঙ্গে দুপুরে খেতে কোনো সমস্যা আছে?
না
শায়লা বলল, আপনার মেয়ে অনিকা কোথায়?
জোয়ার্দার অবাক হয়ে বললেন, তোমাকে একটু আগে বলেছি আমি বিয়ে করি নি এখন হঠাৎ মেয়ে প্রসঙ্গ তুললে কেন? আমি একা বাস করি একাও ঠিক না আমার একটা পোষা বিড়াল আছে
শায়লা বলল, বিড়ালের নাম কি পুফি?
হ্যাঁ পুফি! বিড়ালের নাম জানলে কি ভাবে
শায়লা জবাব দিল না চোখ মুখ শক্ত করে বসে রইল জোয়ার্দার বললেন, কোনো সমস্যা?
শায়লা বলল, হ্যাঁ সমস্যা বিরাট সমস্যা আমার মাথা দপ দপ করছে মাথায় পানি ঢালতে হবে আপনার বাথরুমটা কি ব্যবহার করতে পারি
অবশ্যই পার এসে বাথরুম দেখিয়ে দিচ্ছি
১৪. ড. শায়লার ডায়েরি
ড. শায়লার ডায়েরি
ডায়েরি ইংরেজীতে লেখা এখানে বাংলা ভাষ্য দেয়া হল শুরুর দুটি
fir, I am lost. I am totaly lost.
আমি তলিয়ে গেছি পুরোপুরি তলিয়ে গেছি আমার ব্রেইনের নিউরো ট্রান্সমিটার সিগন্যাল পাঠানোয় ভুল করছে কিংবা তথ্য গুছাতে পারছে না সব এলোমেলো করে দিচ্ছে
শারিরীক ভাবেও আমি ভেঙে পড়েছি শরীরে প্রচুর এলকোহল নেবার পরও আমার ঘুম আসছে না আমার ক্ষুধা কমে গেছে তবে তৃষ্ণ বেড়েছে কিছুক্ষণ পরপরই মুখ শুকিয়ে যাচ্ছে তখন পানি খাচ্ছি

তাতেও শুকনা ভাব দূর হচ্ছে না এই সঙ্গে শুরু হয়েছে ভার্টিগো সমস্যা সারাক্ষণ মনে হয় চারপাশের সব কিছু ঘুরছে চোখ বন্ধ করে রাখলেও এই ঘুর্ণন বন্ধ হয় না

আমার জীবনের ঘটনা প্রবাহ ভালমত লিখে যাওয়া অত্যন্ত জরুরী কারণ আমার জীবনের ঘটনাবলি ব্যাখ্যার দাবি রাখে আমি নিজে ব্যাখ্যা করতে পারলে ভাল হত, তা পারছি না বিশেষ বিশেষ সময়ে হাতীর পা কাদামাটিতে আটকে পড়ে মিসির আলি স্যারের পা এখন কাদাবন্দি তিনি অবশ্যি পা টেনে তোলার চেষ্টা চালিয়ে যাচ্ছেন আমি হাল ছেড়ে দিয়েছি

হাল ছেড়ে দেয়া ছাড়া আমি কি আর করতে পারি

আমি দুজন জোয়ার্দারকে দেখলাম এদের চেহারা এক, নাম এক, এমন কি টেলিফোন নাম্বার এক কিন্তু এই দুজন সম্পূর্ণ আলাদা একজন বিয়ে করেছেন তার একটি মেয়ে আছে মেয়েটির একটি পোষা বিড়াল আছে বিড়ালটার নাম পুফি

অন্যজন চিরকুমার তবে তারও একটি বিড়াল আছে বিড়ালটার নামও কুফি

বরকতউল্লাহ নামের একজনকে আমি দেখলাম তারও মনে হয় দুটি সত্তা এক জায়গায় তিনি মৃত অন্য জায়গায় তিনি জীবিত

এই উদ্ভট হাস্যকর ব্যাপার কল্পকাহিনীর জন্যে ঠিক আছে আমার জন্যে ঠিক নেই আমি কল্পকাহিনীর কোনো চরিত্র না

মিসির আলি স্যারুকে জিজ্ঞেস করলাম, স্যার আমি কি পাগল হয়ে গেছি?

স্যার বললেন, এখনো হও নি তবে সম্ভাবনা আছে

সম্ভাবনা যে আছে তা আমার মত কেউ জানে না জোয়ার্দারের সঙ্গে আমার বিয়ের পাকা কথা হয়েছিল তারপর কুৎসিত অজুহাতে বিয়ে ভেঙ্গে যায় তখন একবার আমি পাগল হয়ে গিয়েছিলাম লোক লজ্জার ভয়ে দেশে আমার কোনো চিকিৎসা করা হয় নি আমাকে ইন্ডিয়ার রাঁচিতে নিয়ে যাওয়া হয়েছিল

কাজেই পাগলামীর বীজ আমার মধ্যে আছে এটা সুপ্ত অবস্থায় থাকে, কখনো কখনো জাগে

আমি আমার ব্রেইনের সিটি স্কেন করিয়েছি মস্তিষ্কের কিছু জায়গায় অতিরিক্ত কর্ম ব্যস্ততা (super activity) দেখা গেছে মৃগীরোগীদের

মধ্যে এ রকম দেখা যায় আমার কি বিশেষ কোনো ধরনের মৃগী রোগ হয়েছে? যখন রোগের আক্রমন হয় তখন আমি অন্য জোয়ার্দারকে দেখতে পাই?
আমি মাঝে মাঝেই এজি অফিসে যাই কখনো সেখানে দেখি বরকতউল্লাহ সাহেব বেঁচে আছেন কখনো দেখি বরকতউল্লাহ সাহেব বেঁচে নাই দুটি সম্পূর্ণ আলাদা এজি অফিস
মিসির আলি স্যার বললেন, তুমি যে এজি অফিসে বরকতউল্লাহ জীবিত সেখান থেকে একটা খবরে কাগজ আনবে এবং যেখানে বরকতউল্লাহ সাহেব মৃত সেখান থেকে একটা খবরের কাগজ আনবে
আমি তা করেছি দেখা গেছে একটা খবরের কাগজ মিরর ইমেজ পুরোটা উল্টা করে লেখা আয়নার সামনে ধরলেই শুধু পড়া যায় এর মানে কি? আমি মিসির আলি স্যারকে জিজ্ঞেস করলাম, একজন মানুষের পক্ষে কি একই সময় দুটি ভিন্ন সত্তায় যাওয়া যায়?
স্যার বললেন যাওয়া যায় মনে কর তুমি স্বপ্ন দেখছি স্বপ্নে তুমি জেগে। তোমার মার সঙ্গে গল্প করছি এখন তোমার দুটি সত্তা হয়ে গেল একটিতে তুমি ঘুমোচ্ছ একটিতে তুমি জেগে আছ
আমি বললাম, একজন জোয়ার্দার সত্যি আছেন, আরেকজনকে আমি স্বপ্নে দেখছি এ রকম কি হতে পারে?
স্যার বললেন, হতে পারে চিরকুমার জোয়ার্দার হয়তো তোমার ব্রেনের সৃষ্টি তার প্রতি তীব্র আবেগের কারণে ব্রেইন এই খেলাটা খেলাচ্ছে তবে কিন্তু আছে
কি কিন্তু?
মিরর ইমেজগুলি কিন্তু তুমি খবরের কাগজের মিরর ইমেজ এনেছ এর অর্থ তুমি স্বপ্নের জগৎ থেকে একটা কাগজ নিয়ে এসেছি এটা কোনো ক্রমেই সম্ভব না প্রকৃতি এ ধরনের কিছু ঘটতে দেবে না
আমি বললাম, স্যার আমি কি এই বিষয়টা জোয়ার্দারের সঙ্গে আলাপ করব?
স্যার বললেন, করতে পোর দুই জোয়ার্দারের সঙ্গেই আলাপ করবে কে কি ভাবে নিচ্ছে তা দেখবে তোমার সমস্যা সমাধানের জন্যে এদেয় দুজনেরই সাহায্য লাগবে
এর মধ্যে চিরকুমার জোয়ার্দার এক রাতে তার সঙ্গে খেতে বলল সে নিজেই রাধবে একা থাকার কারণে তার রান্নার হাত না-কি খুলেছে

সন্ধ্যা মিলাবার পর পর তার বাসায় গেলাম বেল টিপতেই বাচা একটা মেয়ে দরজা খুলল তার হাতে বিড়াল
আমি বললাম, তোমার নাম অনিক?
অনিকা বলল, হ্যাঁ আর এর নাম পুফি
তোমার বাবা বাসায় নেই?
না মাকে নিয়ে নিউমার্কেট কাচা বাজারে গেছেন আমাদের চাল শেষ হয়ে গেছে এই জন্যে আমরা মিনিকেট চাল খাই আপনি মিনিকেট চাল চেনেন?
না
মিনিকেট চাল কি ভাবে বানানো হয় তা জানেন?
না
মোটা চালকে মেশিনে কেটে চিকন বানানো হয় একে বলে মিনিকাট মিনিকাট থেকে এসেছে মিনিকেট
বাহ্ তুমিতো অনেক কিছু জান
কুকুর এবং বিড়ালের মধ্যে তফাৎ জানেন?
কিছুটা জানি তুমি কি জান বল শুনি
কুকুরকে যখন খাবার দেয়া হয় তখন কুকুর ভাবে মানুষ আমাদের দেবতা এই জন্যে মানুষ আমাদের খাওয়াচ্ছে আর বিড়ালকে যখন খাবার দেয়া হয় তখন বিড়াল ভাবে আমরা মানুষের দেবতা এই জন্যে মানুষ আমাদের যত্ন করছে!
সুন্দরতো কার কাছে শুনেছ?
আমাদের মিসের কাছ থেকে মিসের নাম শিরিন আমরা তাকে ডাকি বি শিরিন
বি শিরিন কেন?
উনি বাঁটকুতো এই জন্যে বি শিরিন বাঁটকু শিরিন থেকে বি শিরিন
মেয়েটার সঙ্গে কথা বলে আমার হৃদয় হাহাকারে পূর্ণ হল এই চমৎকার মেয়েটাতো আমারো হতে পারত
অনিকা বলল, আপনি কি বাবার জন্যে অপেক্ষা করবেন?
আমি বললাম, না তোমার সঙ্গে কিছুক্ষণ গল্প করে চলে যাব
চা খাবেন? আমি চা বানাতে পারি বসার ঘরে বসুন, আমি চা বানিয়ে আনছি
মেয়েটির বসার ঘরে বসলাম এই ঘর আমি ছবিতে দেখেছি দেয়ালে

ক্যালেন্ডার ঝুলছে
মোবাইল ফোনের ক্যামেরা অপসান দিয়ে ক্যালেন্ডারের ছবি তুললাম
ক্যালেন্ডারের লেখা ছবিতে উল্টা এল মিরর ইমেজ কি হচ্ছে এসব?
বাসায় ফিরে হুইস্কির বোতল খুলে বসলাম পেগের পরে পেগ খাচ্ছি, নেশা হচ্ছে না
রাত একটার দিকে আমার কাছে টেলিফোন এল জোয়ার্দার টেলিফোন করেছে সে বলল, আমি তোমার জন্যে রান্না করেছি তুমি আসিনি কেন? কোন সমস্যা?
সমস্যাতো বটেই এই সমস্যা আমি নিতে পারছি না আমি কি করব তাও বুঝতে পারছি না Is there any one who can help. God of God! Help me please.
১৫. মিসির আলি আতংকিত
মিসির আলি আতংকিত গলায় বললেন, তোমার একি অবস্থা! কি সর্বনাশ!
শায়লাকে চেনা যাচ্ছে না তার ওজন কমেছে আঠারো পাউণ্ড গালের হাড় বের হয়ে গেছে চোখ গর্তে ঢুকে গেছে চোখের চারদিকে কালি
শায়লা কাদো কাদো গলায় বলল, স্যার আমি কিছু খেতে পারছি না রাতে ঘুমাতে পারছি না আমার ভার্টিগো হয়েছে চারদিকে সব কিছু ঘুরছে
মিসির আলি বললেন, আমি পানিতে ভিজিয়ে টাওয়েল এনে দিচ্ছি চোখের উপরে ভেজা টাওয়েল চেপে ধরে কিছুক্ষণ বসে থাক এবং মনে মনে বল, আমি ঠিক হয়ে গেছি আমি ঠিক হয়ে গেছি ভাটিগোর ক্ষেত্রে অটো সাজেশনে খুব ভাল কাজ করে
স্যার আমার কোনো কিছুই কাজ করবে না আমি দেশ ছেড়ে চলে যাচ্ছি এই যন্ত্রণায় আমি থাকব না
কোথায় যাচ্ছ, কবে যাচ্ছ?
মঙ্গলবার বিকেলে আমার ফ্লাইট যাচ্ছি ইংল্যান্ড সেখানে আমার বড় চাচা আর চাচী থাকেন তাদের সঙ্গে থাকব সব ছেড়ে ছুড়ে চলে যাচ্ছি তাতেও ভয় কাটছে না
ভয় কাটছে না কেন?
আমার মনে হচ্ছে এয়ারপোর্ট থেকে বের হয়ে দেখব জোয়ার্দার আমাকে নিতে এসেছে তার সঙ্গে বের হয়ে দেখব আরেকজন

জোয়ার্দার কালো বিড়াল কোলে নিয়ে দাঁড়িয়ে আছে
মিসির আলি হেসে ফেললেন
চোখে ভেজা টাওয়েল এবং সেলফ হিপনোসিসে কিছুটা কাজ হয়েছে
শায়লা আগের চেয়ে ভাল বোধ করছে   তার মাথাও ঘুরছে না
মিসির আলি বললেন, তোমার ব্যাপারটা নিয়ে আমি অনেক ভেবেছি
কিছু তথ্যও জোগাড় করেছি
শায়লা বলল, স্যার আমি এই বিষয়ে আর কোনো কিছুই শুনতে চাচ্ছি না   আমি আপনার কাছে এসেছি বিদায় নিতে   আমি সব কিছু থেকে হাত ধুয়ে ফেলেছি
মিসির আলি বললেন, তুমি চেষ্টা করলেও হাত ধুতে পারবে না
পালিয়ে গিয়েও লাভ হবে না
পালিয়ে যাওয়া ছাড়া আমি করব কি?
Reality face করবে
শায়লা বলল, কোনটা রিয়েলিটি? চিত্র কুমার জোয়ার্দার রিয়েলিটি না-কি স্ত্রী কন্যা নিয়ে নিয়ে যে জোয়ার্দার বাস করছে সে রিয়েলিটি?
তুমি দুজন জোয়ার্দারকে দেখছ তোমার কাছে দুজনই রিয়েলিটি
তোমার শুনলে ভালো লাগবে যে এরকম সমস্যায় তুমি একা পড় নি
অনেকেই পড়েছে
শায়লা বলল, পাগলা গারদে যারা আছে তারা হয়ত পড়েছে
পাগলদের কাছে রিয়েলিটি বলে কিছু নেই   কিন্তু স্যার আমিতো পাগলা গারদের বাসিন্দা না
মিসির আলি বললেন, পাগলা গারদের বাসিন্দা না হয়েও অনেকে রিয়েলিটি সমস্যায় পড়েছে   তিনটা ডকুমেন্টেড উদাহরণ আমি তোমাকে দিতে পারি
শায়লা বলল, স্যার আমি কিছু শুনব না   ডকুমেন্টেড গল্প শুনেতো আমার সমস্যার সমাধান হবে না
মিসির আলি বললেন, শুনতে না চাইলে শুনবে না   তবে আমি মনে করি একজন সাইকিয়াট্রিস্ট হিসেবে রিয়েলিটির নতুন ব্যাখ্যা তোমার শোনা উচিত
শায়লা হতাশ গলায় বলল, আচ্ছা আমি শুনছি   আপনি বলুন
চা বানিয়ে আনি? চা খেতে খেতে শোন
আচ্ছা   আর টোস্ট বিসকিট থাকলে আনুন   প্রচণ্ড ক্ষিধে লেগেছে

গালিক টোস্ট উইথ চিজ
টেস্ট বিসকিট নেই তুমি তোমার ড্রাইভারকে পাঠাও তোমার জন্যে এক বাটি সুপ নিয়ে আসবে তোমার খাওয়া দরকার
শায়লা আধশোয়া হয়ে চেয়ারে বসা তার চোখে ভেজা টাওয়েল পুরো এক বাটি সুপ সে কিছুক্ষণ আগে খেয়ে শেষ করেছে তার সামনে চায়ের কাপ সে চায়ের কাপে চুমুক দিচ্ছে না
মিসির আলি বললেন, তোমার যদি ঘুম পেয়ে থাকে তাহলে কিছুক্ষণ ঘুমিয়ে নাও
শায়লা বলল, আমি ঘুমাব না আপনি কি বলবেন বলুন আমি মন দিয়ে শুনছি
মিসির আলি বললেন, সারা পৃথিবীতেই গীর্জা হচ্ছে রেকর্ড কিপিং এর জায়গা এটাতো জান?
জানি গীর্জা জন্ম মৃত্যুর রেকর্ড রাখে
জন্ম মৃত্যু ছাড়াও বড় বড় ঘটনার রেকর্ডও রাখা হয় ছয় শ বছর আগে একটা সুপার নোভার এক্সপ্লোশন হয়ে ছিল রাতের বেলাতেও তখন পৃথিবীতে দিনের মত আলো থাকত মনে হত আকাশে দুটি সূর্য এই ঘটনাও আমরা পেয়েছি গীর্জার রেকর্ড থেকে শায়লা! তুমি শুনছ না ঘুমিয়ে পড়েছ?
শায়লা মুখ থেকে টাওয়েল সরাল সিগারেট ধরিয়ে চায়ের কাপে চুমুক দিয়ে বলল, আমি খুব মন দিয়ে শুনছি
মিসির আলি বললেন, রেকর্ড রাখার দায়িত্ব চার্চের ফাদারের তবে তিনি ছাড়াও কেউ যদি বিশেষ কোনো ঘটনা জানাতে চাইত তাও পারত ১৮৬৭ সনে আমেরিকার মন্টানা ষ্টেটের চার্চে জন উইলিয়াম স্মীথ নামের এক ভদ্রলোক তার জীবনের একটি বিশেষ ঘটনা লিখে জমা দেন ঘটনা তিনি যেভাবে লিখে গেছেন সেভাবে পড়ি না-কি তুমি নিজে পড়বে
আমি নিজে পড়ব
মিসির আলি একটি বই এগিয়ে দিলেন বইটির মাঝামাঝি জায়গায় পেজ মার্ক দেয়া আছে বইটার নামে The Oxford book of the Supernatural লেখক D. J. Enright. বইটি প্রকাশিত হয়েছে ১৯০২ সনে, প্রকাশক Oxford University Press.
জন উইলিয়াম স্মীথ লিখেছেন ইংরেজিতে তার বাংলা ভাষ্য–

আমি জন উইলিয়াম স্টীথ   মন্টনার বনের ভেতর আমার একটা খামার বাড়ি আছে   তিনশ একর জমি ইজারা নিয়ে আমি এই বাড়িতে বাস করি   আমার সঙ্গি একটা কুকুর   কুকুরটার নাম লং টেইল   তার লেজ অস্বাভাবিক লম্বা বলেই এই নাম   আমি লগা হাউসে এক বাস করি   লগ হাউসহদের কাছে   হৃদ থেকে ট্রাউট মাছ ধরি   বনের ভেতরে শিকারের জন্যে প্রচুর প্রাণী আছে   একটা হরিণ মারলে অনেক দিন যায়

আমি এক মানুষ আমার প্রয়োজন সামান্য   একদিনের কথা, মধ্য দুপুর   বনের ভেতর থেকে মৌচাক ভেঙ্গে লগা হাউসে ফিরছি   আমার সঙ্গে লিং টেইল নেই   সে খরগোস তাড়া করতে গিয়ে কাটা বিধে ব্যথা পেয়েছে   আমি মধু নিয়ে যাচ্ছি তার ক্ষত স্থানে লাগানোর জন্যে দরজা খুলে বাড়িতে ঢুকে আমি হতভম্ব   সাত আট বছরের একটি কিশোরী লং টেইলের গায়ে হেলান দিয়ে শুয়ে আছে   অবিকল কিশোরীর মত দেখতে এক তরুণী ফায়ার প্লেসের সামনে কাঠ জড় করছে   এরা দুজন আমাকে দেখে অবাক হল না বা চমকাল না মেয়েটি বলল, পাপা মধু এনেছ? লং টেইলের কাটা জায়গায় আমি মধু দিয়ে দেব

এলিজাবেথের জন্যে ড্রেস কিনতে হবে

আমি হতভম্ব হয়ে দাঁড়িয়ে আছি   মনে হচ্ছে এলিজাবেথ নামের এই কিশোরী আমার মেয়ে   তরুণী আমার স্ত্রী এটা কি করে সম্ভব?

হলি ফাদার এবং হোলি ঘোস্টের নামে শপথ আমি যা লিখছি সবই সত্য   এর মধ্যে কোনো অতিরঞ্জন নেই

অবিবাহিত মানুষের লগ হাউস আর বিবাহিত মানুষের লগ হাউসে কিছু পার্থক্য থাকে   এখন আমার লগ হাউস বিবাহিত মানুষদের ঘর ভর্তি মেয়ে এবং তার মেয়ের জিনিষ

আমি এদের কাছে নিজের কথা কিছুই বললাম না   এদেরকে আমি সঙ্গে সঙ্গে গ্রহণ করে নিলাম   আমার স্ত্রীর নাম মার্থ   তার গর্ভে আমার একটি পুত্র সন্তান হল   পুত্রের নাম দিলাম মার্শাল

এক শীতের রাতের কথা   প্রচুর বরফ পড়ছে   মার্শাল তার বোনের কোলে এলিজাবেথ ফায়ার প্লেসে আগুন দিয়েছে   আগুনের পাশে লং টেইল থাবা মেলে বসে আছে   লং টেইল জীবনের শেষ প্রান্তে উপস্থিত

সে মৃত্যুর অপেক্ষায় আমার সঙ্গে শিকারে যাওয়া বন্দুক! আমি বন্ধুক নিয়ে বের হচ্ছি ঘরে মাংস নেই হরিণ পাওয়া গেলে হরিণের মাং বরফের ভেতর ঢুকিয়ে রাখতে হবে শীতের খাদ্য সঞ্চয়
মার্থী বলল, যে ভাবে বরফ পড়ছে তুমি যেও না ফায়ার প্লেসের সামনে মার্শলিকে কোলে নিয়ে বস এসো আমরা গল্প করি
আমি তার কথা শুনলাম না বন্দুক নিয়ে বের হলাম একটা বন্য ছাগল মেরে ঘরে ফিরে দেখি কেউ নেই শুধু লং টেইল মরে পড়ে আছে ফায়ার প্লেসে আগুন জ্বলছে না আমার ছেলে মেয়ে এবং তাদের মার কোনো কাপড় চোপড়ও নেই আমি ফিরে গেছি অবিবাহিত পুরুষের জীবনে
এর পত্নী আমি আর পরিবারের দেখা পাই নি বৎসরের পর বৎসর অপেক্ষা করেছি কোনো একদিন লগা হাউসে ঢুকে দেখব সবাই আছে
শায়লা পড়া শেষ করে বলল, জন স্মিথের এই ঘটনার কোনো ব্যাখ্যা কি কেউ দিয়েছে?
মিসির আলি বললেন, একটা ব্যাখ্যা দেয়া হয়েছে, জন স্মিথ ছিলেন নিঃসঙ্গ মানুষ তিনি তার পরিবার কল্পনা করে নিয়েছেন কল্পনাকেই রিয়েলিটি ভেবেছেন এই রিয়েলিটির একটা নাম আছে SCR অর্থাৎ Self Created Reality.
শায়লা বলল, এই ব্যাখ্যা আমার কাছে যথেষ্টই যুক্তি যুক্ত মনে হচ্ছে
মিসির আলি বললেন, ভুল ব্যাখ্যা লং টেইলের মৃত্যুর পর জন স্মিথ আরো নি:সঙ্গ হয়েছে এই অবস্থায় কল্পনার পরিবার তার কাছে ফিরে আসার কথা কিন্তু আসে নি
শায়লা চুপ করে রইল মিসির আলি বললেন, আমার ধারণা লং টেইল কুকুরটা জন স্মিথের ডাবল রিয়েলিটির সঙ্গে যুক্ত কুকুর নেই ডাবলী রিয়েলিটিও নেই
শায়লা বলল, আপনি কি বলতে চাচ্ছেন জোয়ার্দারের পুফি বিড়ালটা তার ডাবল রিয়েলিটির সঙ্গে যুক্ত? পুফি না থাকলে ডাবল রিয়েলিটি থাকবে না?

১৬. ঢাকা শহর বৃষ্টিতে ভিজতে লাগল

রঞ্জু সুলতানার ফ্ল্যাটে এসেছে তার হাতে ব্যান্ডেজ, চোখের নিচে ব্যান্ডেজ রঞ্জুর ভাবভঙ্গিতে প্রবল অস্থিরতা সুলতানা বললেন, তোকে

আবার বিড়াল কামড়েছে?
হুঁ
কখন কামড়েছে?
রাতে চোখে আঁচড় দিতে চেয়েছিল নখ দিয়ে থাবা দিতে গিয়েছে আমি খপ করে পা চেপে ধরায় রক্ষা অনিকা কোথায়?
স্কুলে
তার বিড়ালটা আছে না?
আছে
গুড ভেরি গুড পুফি পুফি কাম হিয়ার লিটল ডার্লিং
পুফি ঘরে ঢুকল সুলতানার পায়ের কাছে বসল রঞ্জ বলল, বিড়ালটা খুঁড়িয়ে খুঁড়িয়ে হাঁটছে লক্ষ করেছ?
হ্যাঁ
রঞ্জ বলল, এতদিন ধারণা ছিল দুলাভাইয়ের বিড়াল আমাকে কামড়ায় ঘটনা তা না কাল রাতে বুঝতে পেরেছি পুফি আমাকে কামড়ায় পুফিকে খুঁড়িয়ে খুঁড়িয়ে হাঁটতে দেখে কনফার্ম হলাম গত রাতে তার একটা পা ভেঙে দিয়েছি
সুলতানা বললেন, পাগলের মত কথা বলছিস বিড়াল কেন? এই বিড়াল রাতে গুলশানে যায় তোকে কামড়ে ফিরে আসে?
রঞ্জু বলল, হ্যাঁ বিড়াল কি ভাবে যায় কি ভাবে ফিরে আসে তা আমি জানি না বিড়াল যে এই পুফি সে ব্যাপারে আমি নিশ্চিত তাকিয়ে দেখ খুঁড়িয়ে খুঁড়িয়ে যাচ্ছে! কি ভাবে আমার দিকে তাকাচ্ছে দেখা মনে হচ্ছে না এক্ষুনি আমার উপর ঝাপ দিয়ে পড়বে?
তোর ভাবভঙ্গি আমার কাছে ভাল লাগছে না তুই করতে চাস কি?
খুন করতে চাই মানুষ খুন না, বিড়াল খুন বুরু বাসায় হাতুড়ি আছে? আমাকে একটা হাতুড়ি দাও
তুই চুপ করে বোস মাথা ঠাণ্ডা কর
রঞ্জু বলল, মাথা ঠাণ্ডা করে তুমি বসে থাক আমাকে আমার কাজ করতে দাও আজ এই বিড়ালটা না মারলে সে আমার দুই চোখ তুলে নিবা এটা কি ভাল হবে?
রঞ্জু খাবার ঘরে ঢুকল তার হাতে মাংস কাটার বড় ছুরি রঞ্জু মধুর গলায় ডাকল, পুফি পুফি! কাম হিয়ার লিটল ডার্লিং
সন্ধ্যা থেকে ঢাকা শহরে বৃষ্টি বৃষ্টির সঙ্গে দমকা হাওয়া

বঙ্গোপসাগরে ডিপ্রেসন হয়েছে মানুষ তার ডিপ্রেসন্ন অন্যদের মধ্যে ছড়িয়ে দিতে পারে না, সাগর পাড়ে সাগর তার ডিপ্রেসন্ন স্থলভূমিতে ছড়িয়ে দেয়
নিশ্চয়ই কোথাও বড় ধরণের ঝড় হচ্ছে ন্যাশনাল গ্রিড ফেল করেছে ঢাকা শহর অন্ধকারে ডুবে আছে
শায়লা এই ঝড় বৃষ্টির রাতে জোয়ার্দারের ফ্ল্যাটের সামনে দাঁড়িয়ে আছে সে কাল ইংল্যান্ড চলে যাবে আজ এসেছে বিদায় নিতে এখন মনস্বীর করতে পারছে না ফ্ল্যাট বাড়িতে ঢুকবে কি ঢুকবে না
কিছুক্ষণ আগেও জেনারেটর চলছিল এখন জেনারেটর বন্ধ
চারদিকে ঘোর অন্ধকার শায়লা দরজায় ধাক্কা দিল মোমবাতি হাতে দরজা খুললেন জোয়ার্দার বিস্মিত গলায় বললেন, আরো তুমি!
শায়লা বলল, আসব?
আসব মানে অবশ্যই আসবে ঝড়বৃষ্টির রাতে তোমাকে দেখে এত অবাক হয়েছি আমার মন ভয়ংকর খারাপ ছিল এখন মন ভাল হতে শুরু করেছে
মন খারাপ ছিল কেন?
আজ অফিস থেকে ফিরে দেখি আমার বিড়ালটা রান্নাঘরে ময়ে পড়ে আছে কেউ একজন তাকে মেরে ফেলেছে
মেরে ফেলেছে মানে?
একটা ছুরি দিয়ে পেটের নড়িতুড়ি বের করে দিয়েছে বিড়ালটার পাশে রক্তমাখা ছুরি পড়ে আছে
এই কাজটা কে করেছে?
জোয়ার্দার বললেন, আমিও তাই ভাবছি আমি একা মানুষ কেউ যে ঘরে ঢুকবে সেটা সম্ভব না আমি নিজের হাতে ঘরে তালা দিয়ে গিয়েছি অফিস থেকে ফিরে তালা খুলেছি
বাতাসের ব্যাপটায় মোমবাতি নিভে গেছে জোয়ার্দার দেয়াশলাই খুঁজে পাচ্ছেন না শায়লা বলল, দেশলাই পরে খুঁজবেন আগে আমাকে কোথাও বসার ব্যবস্থা করে দিন আমার খারাপ ভার্টিগো সমস্যা আমি দাঁড়িয়ে থাকতে পারছিনা
জোয়ার্দার বললেন, হাত ধরে তোমাকে নিয়ে গেলে কি কোন সমস্যা হবে?
শায়লা বলল, না সমস্যা হবে না আপনি আমার হাত ধরুন

বসার ঘরে জোয়ার্দার এবং শায়লা মুখোমুখি বসে আছে ঘর অন্ধকার তুমুল ঝড় শুরু হয়েছে মাঝে মাঝে বিদ্যুৎ চমকাচ্ছে বিদ্যুতের আলোয় শায়লার করুণ হতাশ চেহারা মাঝে মাঝে দেখা যাচ্ছে

জোয়ার্দার বললেন, তোমার শরীর এত খারাপ করেছে কেন?

শায়লা বলল, আপনার বিড়ালটার জন্যে বিড়াল গেছে এখন সব ঠিক হয়ে যাবে

জোয়ার্দার বললেন, তোমার কথা বুঝতে পারছি না

শায়লা বলল, আমিও বুঝতে পারছি না

জোয়ার্দার বললেন, তোমার গায়ে যে অনেক জ্বর এটা জান?

জানি

এত জ্বর নিয়ে ঝড় বৃষ্টির মধ্যে ফিরবে কি ভাবে? গাড়ি এনেছ?

না আমি এখানেই থাকব আপনাকে আর চোখের আড়াল করব না চোখের আড়াল করলে যদি অন্য রিয়েলিটিতে চলে যাই

জোয়ার্দার বললেন, শায়লা! তোমার কথাবার্তা কিছুই বুঝতে পারছি না

শায়লা বলল, জ্বরের ঘোরে আমি ভুল বকছি এই জন্যে আমার কথা বুঝতে পারছেন না দয়া করে আপনি আমার হাত ধরে পাশে বসে থাকুন আর আপনার যদি আমার হাত ধরতে লজ্জা লাগে তাহলে আমি হাত ধরে বসে থাকব লজ্জা করার বিলাসিতা এখন আমার আর নেই

জোয়ার্দারশায়লার পাশে এসে বসলেন ঢাকা শহর বৃষ্টিতে ভিজতে লাগল

সমাপ্ত




# যখন নামিবে আঁধার

## ০১. গত তিন রাতেই ঘটনাটা ঘটেছে

গত তিন রাতেই ঘটনাটা ঘটেছে অতি তুচ্ছ ব্যাপার একে 'ঘটনা' বলে গুরুত্বপূর্ণ করা ঠিক না তারপরেও মিসির আলি তাঁর নোটবুকে লিখলেন–

বিগত তিন রজনীতেই একটি ঘটনার পুনরাবৃত্তি হইয়াছে রাত্রি তিনটা দশ মিনিটে আমার ঘুম ভাঙ্গিয়াছে ইহার কারণ অনুসন্ধান করিয়া পাইতেছি না

মিসির আলির নোটবইটা চামড়ায় বাঁধানো দেখে মনে হবে প্রাচীন কোনো বই বইয়ের মলাটে সোনালি রঙে নাম লেখা–

ব্যক্তিগত কথামালা
ড. মিসির আলি
পিএইচডি

নোটবইটা তিনি কারও সামনে বের করেন না বের না করার

অনেকগুলো কারণের একটি হলো, তার কোনো পিএইচডি ডিগ্রি নেই সাইকোলজিতে নর্থ ডেকোটা স্টেট ইউনিভার্সিটি থেকে এমএস ডিগ্রি পেয়েছিলেন নামের আগে 'ড.' কখনো লিখতে পারেন নি যদিও বিদেশ থেকে প্রচুর চিঠিপত্র পান যেখানে তারা ভুল করে 'ড. মিসির আলি' লেখে

শুদ্ধ দ্রুত প্রবাহিত হয় না ভুল হয় নিজের দেশেও অনেকেই মনে করে তার পিএইচডি ডিগ্রি আছে বিশেষ করে তার ছাত্র-ছাত্রীরা চামড়ায় বাঁধানো এই নোট বইটা তাঁর এক ছাত্রী দিয়েছিল ছাত্রীটির নাম রেবেকা নোট বইটার সঙ্গে রেবেকার একটা দীর্ঘ চিঠিও ছিল যে চিঠি পড়লে যে-কোনো মানুষের ধারণা হবে, রেবেকা নামের তরুণী তার বৃদ্ধ শিক্ষকের প্রেমে হাবুডুবু খাচ্ছে চিঠির একটি লাইন ছিল এ রকম–'স্যার, যে-কোনো কিছুর বিনিময়ে আমি আপনার পাশে থাকতে চাই কে কী মনে করবে তাতে আমার কিছু যায় আসে না '

চিঠি পড়ে মিসির আলি তেমন শঙ্কিত বোধ করেন নি তিনি জানেন, তরুণী মেয়েদের হঠাৎ আসা আবেগ হঠাৎই চলে যায় আবেগকে বাতাস না দিলেই হলো আবেগ বায়বীয় ব্যাপার, বাতাস পেলেই তা বাড়ে অন্য কিছুতে বাড়ে না

রেবেকা থার্ড ইয়ারে উঠেই ইউনিভার্সিটিতে আসা বন্ধ করল মিসির আলি স্বস্তি বোধ করলেন মেয়েদের হঠাৎ ইউনিভার্সিটিতে আসা বন্ধ করা স্বাভাবিক ঘটনা বিয়ে হয়ে গেছে, পড়াশোনা ছেড়ে দিয়েছে, কিংবা বিদেশে চলে গেছে আজকাল ছাত্রীরাও বিদেশ যাচ্ছে ইচ্ছে করলেই রেবেকার ব্যাপারটা তিনি জানতে পারতেন তার বান্ধবীদের জিজ্ঞেস করলেই জানা যেত মিসির আলির ইচ্ছে করে নি

মেয়েটা ভালো থাকলেই হলো যদি কখনো দেখা হয় তাকে বলবেন, তুমি যে নোটবইটা আমাকে দিয়েছ, সেটা আমি যত্ন করে রেখেছি মাঝে মধ্যে সেখানে অনেক ব্যক্তিগত কথা লিখি

সমস্যা হচ্ছে, ব্যক্তিগত কথা মিসির আলির তেমন নেই তিন বছর হলো ইউনিভার্সিটির চাকরি ছেড়ে দিয়েছেন দুই কামরার একটা ঘর এবং অর্ধেকটা বারান্দা নিয়ে তিনি থাকেন জসু নামের বার-তের বছরের একটা ছেলে আছে বাজার, রান্নাবান্না, ঘর পরিষ্কার সব সে করে সন্ধ্যার পর তিনি তাকে পড়াতে বসেন এই সময়টা মিসির আলির খুব নিরানন্দে কাটে এক বছর হয়ে গেল তিনি জাসুকে

পড়াচ্ছেন এই এক বছরেও সে বর্ণমালা শিখতে পারে নি অথচ অতি বুদ্ধিমান ছেলে গত সোমবার তাঁর এমন মেজাজ খারাপ হলো— একবার ইচ্ছে করল জসুর গালে থাপ্পড় লাগাবেন সে 'ক' 'খ' পর্যন্ত ঠিকমতোই পড়ল 'গ'-তে এসে শুকনা মুখ করে বলল, এইটা কী ইয়াদ নাই

মাঝে মাঝে মিসির আলির মনে হয় জাসুর সবই 'ইয়াদ' আছে সে ভান করে ইয়াদ নাই জসুর সবকিছুই 'ইয়াদ' থাকে, শুধু অক্ষর ইয়াদ থাকে না-তা কী করে হয় ? মিসির আলি নিশ্চিত, ছেলেটি অতি বুদ্ধিমান প্রায়ই তার সঙ্গে তিনি সিরিয়াস বিষয় নিয়ে আলোচনা করেন সে আলোচনায় অংশগ্রহণও করে হা করে মুখের দিকে তাকিয়ে ঝিম ধরে বসে থাকে না

তাঁর যে প্রতিরাতেই তিনটা দশ মিনিটেই ঘুম ভাঙে—এটা নিয়েও তিনি জাসুর সঙ্গে কথা বলেছেন জসু গম্ভীর হয়ে বলেছে, চিন্তার বিষয়

তিনি বলেছেন, চিন্তার কোনো বিষয় না আমার মতো বয়েসী মানুষের মাঝরাত থেকে ঘুম না হওয়ারই কথা

জসু তার উত্তরে বলেছে, কিন্তুক স্যার, প্রত্যেক রাইতে তিনটার সময় ঘুম ভাঙে, এই ঘটনা কী ? এইটা চিন্তার বিষয় কি না আপনে বলেন দেখি আপনার বিবেচনা

মিসির আলি তেমন কোনো 'বিবেচনা' এখনো দেখাতে পারেন নি তবে তিনি চিন্তা করছেন

জসু তাকে সান্তনা দেওয়ার মতো করে বলেছে, আপনে চিন্তা করেন, আমিও চিন্তা করব দেখি দুইজনে মিল-মিশ কইরা কিছু বাইর করতে পারি কি না 'নদী-খাল-বিল আসল জিনিস মিল '

জসুকে অত্যন্ত পছন্দ করেন মিসির আলি এতে অবশ্য প্রমাণিত হয় না যে, জসু চমৎকার একটি ছেলে সমস্যাটা মিসির আলির যে-ই মিসির আলির সঙ্গে কাজ করতে এসেছে তাকেই তিনি পছন্দ করেছেন এদের অনেকেই টাকা-পয়সা নিয়ে ভোগে গেছে জসুর ক্ষেত্রেও হয়তো এ রকম কিছু ঘটবে তবে না ঘটা পর্যন্ত মিসির আলির ভালোবাসা কমবে না সন্ধ্যার পর রোজ তিনি তাকে পড়াতে বসবেন রাতে একসঙ্গে খেতে বসে অনেক জটিল বিষয় নিয়ে কথাবার্তা বলবেন ঘুমানোর সময়ও কিছু গল্পগুজব হবে দু'জন

একই ঘরে ঘুমায়   মিসির আলির বড় খাটের পাশেই জপুর চৌকি রাতে জম্মু একা ঘুমুতে পারে না বলেই এই ব্যবস্থা   তার খুবই ভূতের ভয়
সে একা ঘুমালেই নাকি একটা মেয়ে-ভূত এসে জাসুর পায়ের তলা চাটে   মেয়ে-ভূতটার নাম হুড়বুড়ি
মনোবিশ্লেষণের মাধ্যমে হুড়বুড়ির কাটা জসুর মাথা থেকে দূর করা প্রয়োজন   মিসির আলি সময় পাচ্ছেন না
সময় পাচ্ছেন না কথাটা ঠিক না   তার হাতে কোনো কাজ নেই   তিনি প্রচুর বই পড়ছেন   বই পড়া কাজের মধ্যে পড়ে না   বই পড়া হলো বিনোদন
মিসির আলির ঘুমুতে যাওয়ার কোনো ঠিকাঠিকানা নেই   জাসুর আবার এই বিষয়ে ঘড়ি ধরা স্বভাব   রাতের খাবারের পর থেকে সে হাই তুলতে থাকে   হাই তুলতে তুলতে বাড়িওয়ালার বাড়িতে (দোতলায়) টিভি দেখতে যায়   রাত ন'টার দিকে ফিরে এসে চা বানায়   আগে এক কাপ বানোত, এখন বানায় দু কাপ   মিসির আলি যেমন বিছানায় পা ছড়িয়ে খাটের মাথায় হেলান দিয়ে চা খান, সেও তা-ই করে   চা শেষ করে চাদর মুড়ি দিয়ে ঘুম
আজও তা-ই হচ্ছে   দু'জনই গম্ভীর ভঙ্গিতে চায়ে চুমুক দিচ্ছে   মিসির আলি দিনের শেষ সিগারেট ধরিয়েছেন   তার হাতে পপুলার সায়েন্সের একটা বই, নাম–The Other Side of Black Hole   লেখক প্রমাণ করতে চেষ্টা করছেন ব্ল্যাক হোলের ওপাশের জগতটা পুরোটাই অ্যান্টিমেটারে তৈরি   সেখানকার জগৎ অ্যান্টিমেটারের জগৎ   এই জগতে যা যা আছে অ্যান্টিমেটারের জগতেও তা-ই আছে   সেই জগতে এই মুহূর্তে একজন মিসির আলি চা খেতে খেতে Theother Side of Black Hole বইটা পড়ছে   তার সঙ্গে আসে জসু নামের এক ছেলে
মিসির আলি বই নামিয়ে হঠাৎ করেই জলুর দিকে তাকিয়ে বললেন, জসু, তুই একটু বাড়িওয়ালার বাসায় যেতে পারবি?
জসু বলল, কী প্রয়োজন বলেন?
মিসির আলি বললেন, খোজ নিয়ে আয় এই বাড়ির কেউ অসুস্থ কি না আমার ধারণা, বাড়ির কেউ অসুস্থ, তাকে অ্যান্টিবায়োটিক দেওয়া হচ্ছে   অ্যান্টিবায়োটিকের একটা ডোজ পড়ে রাত তিনটায়   তখন ঘড়িতে অ্যালার্ম দেওয়া থাকে   রাত তিনটায় অ্যালার্ম বাজে, তখন সেই

শব্দে আমার ঘুম ভাঙে আমার ঘুম ভাঙতে একটু দেরি হয় দশ মিনিট বাড়তি লাগে
জসু বলল, বাড়িওয়ালার নাতির নিউমোনিয়া হয়েছে তার নাম কিসমত ছক্কা ভাইজানের ছেলে
মিসির আলি বললেন, তারপরেও যা জেনে আয় রাত তিনটায় অ্যালার্ম বাজে কি না
জসু বলল, বাদ দেন তো স্যার বাজে প্যাচাল
মিসির আলি বললেন, আচ্ছা ঠিক আছে যা বাদ দিলাম
জসু ঘুমুতে গেল মিসির আলি রাত তিনটা পর্যন্ত জেগে বসে রইলেন
জসু ঘুমুতে গেল মিসির আলি রাত তিনটা পর্যন্ত জেগে বসে রইলেন
অ্যালার্ম বাজল তিনটা দশ মিনিটে মিসির আলির ভুরু কুঁচকে গেল বাড়িওয়ালার ঘড়ি ফার্স্ট, নাকি তারটা স্লো—এটা নিয়ে ভাবতে বসলেন
মিসির আলির বাড়িওয়ালার নাম আজিজুর রহমান মল্লিক তিনি পেশায় একজন হোমিওপ্যাথ ডাক্তার এই বাড়িতেই (একতলা দক্ষিণ দিকে) তাঁর রোগী দেখার চেম্বার পুরুষ ও মহিলা রোগীদের বসার ব্যবস্থা আলাদা সিরিয়াস রোগী, যাদের সার্বক্ষণিকভাবে দেখাশোনা করা দরকার, তাদের জন্য একটা ঘরে দুইটা বিছানা পাতা আছে এটা তার হাসপাতাল হাসপাতালে একজন নার্স আছে এই ঘরের পাশেই হোমিও ফার্মেসি রোগীদের এই ফার্মেসি থেকেই ওষুধ কিনতে হয় বাইরে সব ওষুধই দু নম্বরি আজিজুর রহমান মল্লিক সব ওষুধ সরাসরি হোমিওপ্যাথের জনক হানিম্যান সাহেবের দেশ জার্মানি থেকে আনান
বাড়ির সামনে ১০ ফুট বাই ৪ ফুটের বিশাল সাইনবোর্ড সেখানে লাল, সবুজ এবং কালো রঙের লেখা
সুরমা হোমিও হাসপাতাল
ডা. এ মল্লিক
এমডি
গোল্ড মেডেল (ডাবল)
মিসির আলি আজিজ মল্লিক সাহেবের বাড়ির একতলায় উত্তর পাশে গত এক বছর ধরে আছেন গত এক বছরে তিনি রোগীর কোনো ভিড় লক্ষ করেন নি তার ধারণা মানুষজন হোমিওপ্যাথি চিকিৎসার ওপর

এখন আর তেমন ভরসা করছে না
রোগী না থাকলেও মল্লিক সাহেবের আর্থিক অবস্থা ভালো তার ছয়টা সিএনজি বেবিট্যাক্সি আছে, চারটা রিকশা আছে সম্প্রতি একটা ট্রাক কিনেছেন আগারগাঁও বাজারে কাঁচ্চি বিরিয়ানির দোকান আছে দোকানের নাম ‘এ মল্লিক কচ্চি হাউস’ কাঁচ্চি হাউসের বিরিয়ানির নামডাক আছে সন্ধ্যাবেলা দুই হাঁড়ি কচ্চি বিরিয়ানি রান্না হয় রাত আটটার মধ্যে শেষ হয়ে যায়
মল্লিক সাহেবের দুই ছেলে দু’জনেরই বিয়ে হয়েছে তারা বউ-বাচ্চা নিয়ে বাবার সঙ্গে থাকে দু’জনের কেউ কিছু করে না তাদের প্রধান কাজ, বাচ্চা কোলে নিয়ে বারান্দায় হাঁটাহাঁটি করা বাড়ির সামনের রাস্তায় দাঁড়িয়ে সিগারেট খাওয়া দুই ভাইয়ের মধ্যে যথেষ্ট আন্তরিকতা তারা যখন রাস্তায় হাঁটাহাঁটি করে একসঙ্গে করে চায়ের দোকানে সবসময় পাশাপাশি বসে চা খায় পরিচিত কাউকে দেখলে দুই ভাই একসঙ্গে মাথা নিচু করে ফেলে তারা তাদের বাবার ভয়ে যেমন অস্থির থাকে, পরিচিতদের ভয়েও অস্থির থাকে
সকাল আটটা মল্লিক সাহেব মিসির আলির ঘরে বসে আছেন মল্লিক সাহেবের বয়স ষাটের কাছাকাছি চেহারা বিশেষত্বহীন নাকের নিচে পুরুষ্ট গোফ আছে মাথা কামানো তার চেহারা, চলাফেরা, কথা বলার ভঙ্গিতে কার্টুনভাব আছে মল্লিক সাহেবকে আজ অত্যন্ত গম্ভীর দেখাচ্ছে দ্রুত পা নাচাচ্ছেন তাকে দেখে মনে হচ্ছে, তার ওপর দিয়ে বিরাট ঝড় বয়ে গেছে কিংবা এখনো যাচ্ছে মল্লিক সাহেব মানুষটা ছোটখাটো রাগে ও উত্তেজনায় তিনি আরও ছোট হয়ে গেছেন তাঁর শোবার ঘর থেকে পঞ্চাশ হাজার টাকার একটা বান্ডেল চুরি গেছে তার ধারণা টাকাটা দুই ছেলের কোনো-একজন নিয়েছে রাগ ও উত্তেজনার প্রধান কারণ এইটাই এই পরিস্থিতিতে কী করা যায়, তিনি তা জানতে এসেছেন মিসির আলির বিচার-বুদ্ধির ওপর তার আস্থা আছে
মিসির আলি সাহেব
জি
ব্যবস্থা করে দেন
কী ব্যবস্থা করব?
আমি আমার এই দুই বন্দপুত্রকে শায়েস্তা করব এই দুইজনকে ন্যাংটা

করে বাড়ির সামনে যে সাইনবোর্ড আছে, সেই সাইনবোর্ডের খুঁটির সঙ্গে বেঁধে রাখব সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত তারা এই অবস্থায় থাকবে এটা আমার ফাইনাল ডিসিশান

মিসির আলি বললেন, চা খান একটু চা দিতে বলি?

আজিজ মল্লিক বললেন, এই দুই বদকে শিক্ষা না দিয়ে আমি কিছু খাব না বলে সিদ্ধান্ত নিয়েছি এখনো নাশতা খাই নাই এরা কত বড় বদ চিন্তা করেনবাপের টাকা চুরি করে ? কোনো আয় নাই, রোজগার নাই, দুইজনে গায়ে বাতাস লাগিয়ে ঘুরে বউ-বালবাচ্চা নিয়ে বাপের ঘরে খায়, আবার বাপের টাকা চুরি করে

আপনি কি নিশ্চিত যে, এরাই টাকা চুরি করেছে?

অবশ্যই কাগজ কলম আনেন লিখে দেই

চুরিটা কে করেছে? বড়জন, না ছোটজন?

দুই ভাই একসঙ্গে মিলে করেছে এরা যা করে একসঙ্গে করে এখন শাস্তিও একসঙ্গে হবে থাক ন্যাংটা হয়ে

মিসির আলি বিনীতভাবে বললেন, ভাই সাহেব, এক কাপ চা আমার সঙ্গে খান জসু খুব ভালো রং চা বানায়

আপনাকে তো একবার বললাম, দুই কুসন্তানকে শাস্তি না দিয়ে আমি কিছু খাব না এক জিনিস বারবার কেন প্যাঁচাচ্ছেন?

সরি

ইংরেজি এক কথা সবাই শিখেছে-'সরি' সরি দিয়ে কী হয়? সরি বলে কিছু নাই পাপ করবে পানিশমেন্ট হবে সরি আবার কী?

মল্লিক সাহেব পুত্রদের সন্ধানে বের হয়ে গেলেন তাদের কাউকে পাওয়া গেল না এরা সকালবেলাই বাড়ি ছেড়ে পালিয়েছে দোতলা থেকে মেয়েদের কান্নার শব্দ আসতে লাগল নিশ্চয়ই ছেলেদের দুই বউ কাঁদছে জসু এসে খবর দিল-মল্লিক সাহেব ছেলের বউদের বাড়ি ছেড়ে চলে যেতে বলেছেন বলেই কান্নাকাটি শুরু হয়েছে

দুপুরের মধ্যে বাড়ি খালি হয়ে গেল ছেলের বউরা কাঁদতে কাঁদতে বাচ্চাদের নিয়ে চলে গেল তাদের পেছনে পেছনে গেলেন মল্লিক সাহেবের স্ত্রী (দ্বিতীয়জন, প্রথমজন মারা গেছেন), তার কাজের দুই মেয়ে মল্লিক সাহেব উঠানে দাঁড়িয়ে চোঁচাতে লাগলেন, যারা গেছে তারা যদি ফিরে আসতে চায় তাহলে তাদের এই উঠানে দশবার করে কান ধরে উঠবোস করতে হবে কান ধরে উঠবোস, তারপর বাড়িতে

ঢোকার টিকিট আমি এ মল্লিক আমার কথাই এ বাড়িতে আইন
মিসির আলি চায়ের কাপ হাতে বারান্দায় এসে এ মল্লিক পরিবারের সদস্যদের বিদায়-দৃশ্য দেখছেন এই দৃশ্য তাঁর কাছে নতুন না আগেও দু'বার দেখেছেন

# ০২. জসু ঘুমিয়ে পড়েছে

রাত দশটা জসু ঘুমিয়ে পড়েছে সদর দরজা লাগাতে ভুলে গেছে দরজা খোলা বাইরে বৃষ্টি হচ্ছে, খোলা দরজা দিয়ে বৃষ্টির ছাট আসছে 'বৃষ্টিকণিকা নিয়ে ঠান্ডা বাতাসের আগমন' এই বাক্যটা মিসির আলির মাথায় ঘুরছে মাঝে মাঝে গানের কলি মাথায় ঢুকে যায় সারাক্ষণ বাজতে থাকে এই বাক্যটাও সেরকম মিসির আলি বাক্যটা মাথা থেকে দূর করতে চাচ্ছেন অ্যান্টিমেটারের জগৎ নিয়ে লেখা বইটা পড়বেন মাথা ঠান্ডা রাখা প্রয়োজন কোনো একটা বাক্য মাথার ভেতর ঘুরলে মাথা ঠান্ডা থাকে কীভাবে?
মিসির আলি সাহেব, জেগে আছেন?
মল্লিক সাহেবের গলা মিসির আলি বললেন, জেগে আছি
আপনার দরজা খোলা আমি ভাবলাম দরজা খোলা রেখেই ঘুমিয়ে পড়েছেন আপনি আজিব আদমি আপনার পক্ষে সবই সম্ভব
মল্লিক সাহেব! ভেতরে আসুন
ভেতরে আসব না দরজা বন্ধ করুন, আমি চলে যাব দরজা খোলা রেখে ঘুমানো ঠিক না চোর এসে সাফা করে দিয়ে যাবে ভালো কথা, আপনার কাজের ছেলে জসু কি জেগে আছে?
জি-না কেন বলুন তো?
এক ভয় ভয় লাগছে সে জেগে থাকলে তাকে নিয়ে যেতাম
বলতে বলতে মল্লিক সাহেব ঘরে ঢুকলেন মিসির আলির বিছানার পাশে রাখা কাঠের চেয়ারে বসলেন
মিসির আলি বললেন, চা খাবেন? একটু চা করি

চা খাওয়া যায়
মিসির আলি বিছানা থেকে নামলেন মল্লিক সাহেব বললেন, আপনি কেন যাচ্ছেন? জসুকে পাঠান
বেচারা আরাম করে ঘুমাচ্ছে
মুনিবের প্রয়োজন আগে, তারপর নফরের ঘুম পাছায় লাথি দিয়ে এর ঘুম ভাঙান
মিসির আলি কিছু না বলে রান্নাঘরে ঢুকলেন একবার ভাবলেন বলেন, মুনিব-নফরের বিষয়টা ঠিক না অল্পদিনের জন্যে আমরা এই পৃথিবীতে এসেছি এখানে আমরা সবাই নফর মুনিব কেউ না যদিও রবীন্দ্রনাথ ভিন্ন কথা বলেছেন তাঁর ধারণা, আমরা সবাই রাজা কিছুই বলা হলো না উচ্চমার্গের কথা মল্লিক সাহেবের সঙ্গে বলা অর্থহীন মল্লিক সাহেবের অবস্থান নিম্নমার্গে
মল্লিক সাহেব চায়ে চুমুক দিয়ে বললেন, চা ভালো বানিয়েছেন বাংলাদেশ চায়ের দেশ এখানে কেউ চা বানাতে পারে না সবাই বানায় পিশাব দিনে আট-দশ কাপ পিশাব খাই
আপনার নাতির খবর কী?
কোন নাতি? নাতি তো একটা না, এক হালি
আমি তো জানতাম দুই ভাইয়ের দুই ছেলে
ভুল জানতেন এরা দুই ছেলে কোলে নিয়ে ঘুরে, মেয়ে দুইটা ঘরে থাকে এখন বলেন কোনটার কথা জানতে চান?
যার নিউমোনিয়া হয়েছিল
ও আচ্ছা, কিসমতের কথা জানতে চান? আমি কোনো খবর জানি না বাড়ি থেকে বের করে দেওয়ার পর আর খোঁজ নেই নাই
ওরা টেলিফোন করে নাই?
আমাকে কি টেলিফোন করার সাহস এদের আছে? আমার গলার শব্দ শুনলে পিশাব করে দেয়, এমন অবস্থা
বলেন কী?
এইটা আমরা বংশপরম্পরায় পেয়েছি আমার বাবার খড়মের শব্দ শুনলেও আমি দৌড়ে পালাতাম দুই একবার প্যান্টে ‘ইয়েও’ করেছি
মিসির আলি বললেন, আপনার ছেলে দুটা মনে হয় সেরকম হবে না তারা সারাক্ষণই বাচ্চাদের কোলে নিয়ে থাকে
এই দুই গাধার কথা তুলবেন না এদের নাম শুনলে মাথায় রক্ত উঠে

যায়
মিসির আলি বললেন, আপনার ছেলে দুটার নাম কি আপনার দেওয়া?
আর কে দেবে? নাম ভালো দিয়েছি না? একজন ছক্কা আরেকজন বক্কা ছক্কা বড়, বক্কা ছোট
মিসির আলি বললেন, নাম দেওয়া থেকেই বোঝা যায় আপনার ছেলে দু'জনের জন্যে মমতা নাই
মল্লিক সাহেব তিক্ত গলায় বললেন, ওদেরও নাই নাই-এ নাই-এ কাটাকাটি আরেক কাপ চা খাব, যদি আপনার তকলিফ না হয়
আমার তকলিফ হবে না আপনি আরাম করে চা খাচ্ছেন দেখে ভালো লাগছে
মল্লিক সাহেব বললেন, আপনার বসার ঘরের সোফায় আমি যদি শুয়ে থাকি তাহলে সমস্যা হবে?
মিসির আলি বললেন, কোনো সমস্যা হবে না তবে ভাই, আমার বসার ঘরে সোফা নাই
সোফা আমি আনায়ে নিব
মিসির আলি এখন বুঝতে পারছেন, মল্লিক সাহেব তাঁর এখানে থাকতে এসেছেন 'সদর দরজা খোলা' এই সাবধান বাণী ঘরে ঢোকার অজুহাত
মল্লিক সাহেবের তাঁর ঘরে রাত্রিযাপনের বিষয়টা মিসির আলির কাছে পরিষ্কার হচ্ছে না একা ঘুমাতে ভয় পাচ্ছেন, তা ঠিক আছে খালি বাড়িতে অনেকেই একা ঘুমাতে ভয় পায় কিন্তু মল্লিক সাহেবের বাড়ি খালি না পরিবারের লোকজন চলে গেলেও অনেকেই এখনো আছে বাড়ির দারোয়ান আছে, কাজের লোক আছে
দ্বিতীয় কাপ চা মল্লিক সাহেব আগের মতোই তৃপ্তি করে খাচ্ছেন এর মধ্যে তাঁর লোকজন বসার ঘরে সোফা নিয়ে এসেছে বালিশ চাদর এনেছে মল্লিক সাহেব সব ব্যবস্থা করেই এসেছেন
মিসির আলি বললেন, আপনি কি বিশেষ কোনো কারণে বাড়িতে একা থাকতে ভয় পাচ্ছেন?
মল্লিক সাহেব হ্যাঁ-সূচক মাথা নাড়লেন
কারণটা বলতে চাইলে বলতে পারেন
বলতে চাই না
তাহলে চা শেষ করে শুয়ে পড়ুন আপনার সকাল সকাল ঘুমানোর

অভ্যাস
সবদিন সকাল সকাল ঘুমাই না মাঝে মাঝে রাত জাগি সারা রাতই জেগে থাকি
আজ কি সারা রাত জাগিবেন?
হুঁ আপনি ঘুমায়ে পড়েন
মিসির আলি বললেন, সময় কাটানোর জন্য আপনাকে বই দেব?
গল্প-উপন্যাস আমি পড়ি না বানানো কিচ্ছাকাহিনি কথায় কথায় প্রেম গল্প-উপন্যাস পড়লে মনে হয় দেশে প্রেমের হাট বসে গেছে স্কুলে প্রেম, কলেজে প্রেম, ইউনিভার্সিটিতে প্রেম, অফিসে প্রেম, আদালতে প্রেম ফালতু বাত
মিসির আলি বললেন, প্রেম ছাড়াও আমার কাছে বিজ্ঞানের কিছু সহজ বই আছে
মল্লিক সাহেব বললেন, বিজ্ঞান তো আরও ফালতু আমাকে বইপত্র কিছু দিতে হবে না আপনি আপনার মতো ঘুমান আপনাকে শুধু একটা কথা বলে রাখি, ছক্কা-বক্কা এই দুইয়ে মিলে আমাকে খুন করবে যদি খুন হই পুলিশের কাছে এদের নামে মামলা দিবেন
মিসির আলি বললেন, পুলিশ আমার কথায় তাদের আসামি করবে না
টাকা খাওয়ালেই করবে টাকা খাওয়াবেন আমি চাই ছক্কা-বক্কা দুইটাই যেন ফাঁসিতে ঝুলে
আপনি যে-কোনো কারণেই হোক উত্তেজিত হয়েছেন ঘুমিয়ে পড়ুন ভালো ঘুম হলে সব ঠিক হয়ে যাবে
এই দুই ভাই সাক্ষাৎ শয়তান বুঝার উপায় নাই নিজের মাকে মেরেছে ধাক্কা দিয়ে কুয়াতে ফেলে মেরেছে প্রথমে বুঝতে পারি নাই মামলা মোকদ্দমা হয় নাই কীভাবে হবে বলেন! দুই ভাই কেঁদে কেঁদে বাড়ি মাথায় তুলেছিল কিছুক্ষণ পর পর ফিট মারে উপায়ান্তর না দেখে দুইজনকেই হাসপাতালে ভর্তি করেছিলাম, তখন তো জানি না দুই ভাই মিলে এই কীর্তি করেছে
যখন জানলেন তখন পুলিশের কাছে গেলেন না কেন?
ছয় বছর পর জেনেছি ছয় বছর আগের ঘটনা পুলিশ মুখের কথায় বিশ্বাস করবে কেন? তারপরও বলেছি রমনা থানার ওসি বাড়িতে এসেছেন দুই ভাইকে জিজ্ঞাসাবাদ করেন দুই ভাই চিৎকার করে এমন কান্না শুরু করল, বাড়িতে কাজ-কাম থেমে গেল কাঁদতে

কাঁদতে দুই জনই ফিট ওসি সাহেব তখন তাদের উল্টা সান্ত্বনা দেয় বলে কী, তোমাদের বাবার বয়স হয়েছে বয়সের কারণে মাথায় উল্টাপাল্টা চিন্তা ঢুকে তোমরা কিছু মনে নিয়ে না আমাকে তিনি যখন বললেন তখনো বিশ্বাস করি নাই ছেলের হাতে বাবা সম্পত্তির কারণে খুন হন মা কখনো না

মিসির আলি বললেন, আপনি কীভাবে জানলেন ছেলেরা মাকে খুন করেছে?

তাদের মা আমাকে বলেছে

মৃত মা বলেছে?

জি আমার একটা বিশেষ ক্ষমতার কথা আপনাকে বলা হয় নাই আমি মাঝে মধ্যে মৃত মানুষ দেখতে পাই তাদের সঙ্গে বাত-চিতও করি

ও আচ্ছা

আমার কথা মনে হয় এক ছটাকও বিশ্বাস করেন নাই

মিসির আলি বললেন, শুরুতে আমি সবার কথাই বিশ্বাস করি অবিশ্বাস পরের ব্যাপার

মৃত মানুষদের সঙ্গে যে আমার কথাবার্তা হয়, এটা বিশ্বাস করেছেন?

জি বিশ্বাস করছি এটা এক ধরনের ডিলিউশন

ডিলিউশন জিনিসটা কী?

ভ্রান্ত ধারণা যে ধারণার শিকার সে মানসিক রোগী আমরা সাইকোলজিষ্টেরা মনে করি তার চিকিৎসা হওয়া প্রয়োজন

মল্লিক সাহেব ক্রুদ্ধ গলায় বললেন, আমার চিকিৎসা হওয়া প্রয়োজন?

মিসির আলি বললেন, হ্যাঁ

মল্লিক সাহেব উঠে দাঁড়ালেন বিরক্ত গলায় বললেন, আপনাকে অনেক বিরক্ত করেছি, এখন চলে যাব দরজা বন্ধ করে দেন, আমি নিজের বাড়িতে থাকব

আমার এখানে থাকবেন না?

না

জসুকে কি তুলে দিব? আপনার সঙ্গে ঘুমাবে?

প্রয়োজন নাই নবাবের বাচ্চা ঘুমাইতেছে ঘুমাক

আপনি মনে হয় আমার ওপর রাগ করেই চলে যাচ্ছেন

কিছুটা রাগ করেছি এখন বিশ্বাস পরে অবিশ্বাস, এটা কেমন কথা?

আমার দুই পুত্র যে আমাকে নিয়ে নানান কথা ছড়ায়, এটা নিশ্চয় জানেন?
জানি না
আপনাকে কখনো কিছু বলে নাই?
জি-না তাদের সঙ্গে আমার কখনো কথাবার্তা হয় না এদের দূর থেকে দেখি
এরা আমার বিষয়ে ছড়ায়েছে যে, আমাকে নাকি দুটা করে দেখে
মিসির আলি বললেন, দুটা মানে বুঝলাম না
মল্লিক বললেন, দুইজন আমি আমার ঘরে বসে আছি এই রকম সত্য কখনো কেউ বিশ্বাস করে না অসত্য কথা, ভুল কথা, বানোয়াট কথা সবাই বিশ্বাস করে এই দুই কুপুত্রের কারণে সবাই বিশ্বাস করে দুইজন মল্লিক ঘুরে বেড়াচ্ছে
ও আচ্ছা
এত বড় একটা কথা বললাম, আপনি 'ও আচ্ছা' বলে ছেড়ে দিলেন? আপনি কি আমার দুই কুপুত্রের কথা বিশ্বাস করেছেন?
না
মল্লিক সাহেব বললেন, সব কথাই আপনি প্রথমে বিশ্বাস করেন, এই কথাটা কেন করলেন না?
মিসির আলি বললেন, বিশ্বাস করি নি, কারণ আমি দুইজন মল্লিককে দেখছি না তা ছাড়া আপনার দুই পুত্রের কেউ আমাকে এ ধরনের কথা বলে নি
তারা যদি বলত, আপনি বিশ্বাস করতেন?
প্রথমে অবশ্যই বিশ্বাস করতাম তারপর চিন্তা-বিশ্লেষণে যেতাম
অ্যারিস্টটল একবার বললেন, মানুষের মস্তিষ্ক রক্ত পাম্প করার যন্ত্র এক শ বছর মানুষ তা-ই বিশ্বাস করেছে এক শ বছর পর অবিশ্বাস এসেছে
অ্যারিস্টটল লোকটা কে?
একজন দার্শনিক এবং বিজ্ঞানী
দার্শনিক, বিজ্ঞানী সবই ফালতু
আপনার কাছে মনে হতে পারে
মল্লিক সাহেব হঠাৎ দীর্ঘ নিঃশ্বাস ছেড়ে কিছু সময়ের জন্যে ঝিম ধরে গেলেন

মিসির আলি বললেন, একটা সিগারেট কি খাবেন?
মল্লিক সাহেব বললেন, না নিজের ঘরে গিয়ে আরাম করে সিগারেট খাব আপনার এখানে না আপনাকে শেষ কথা বলি—আমি কিন্তু সত্যি মৃত মানুষ দেখতে পাই তাদের সঙ্গে কথাবার্তাও বলি আপনার ঘরেও একজন মৃত পুরুষ দেখি হাবে-ভাবে মনে হয় সে আপনার পিতা
ও আচ্ছা
মল্লিক সাহেব দুঃখিত গলায় বললেন, এত বড় একটা কথা বললাম, আর আপনি ও আচ্ছা’ বলে ছেড়ে দিলেন? আপনার সঙ্গে দেখা করতে আসাই ভুল হয়েছে
মল্লিক সাহেব ঘর থেকে বের হলেন তিনি ছাতা নিয়ে এসেছিলেন, যাওয়ার সময় ছাতা ছাড়াই বৃষ্টিতে নেমে গেলেন
মল্লিক সাহেবের আর কোনো খোজ-খবর পরের এক মাসে পাওয়া গেল না জলজ্যান্ত একজন মানুষ পুরোপুরি অদৃশ্য হয়ে গেল
ছক্কা-বক্কা দুই ভাই পরিবার নিয়ে ফাঁকা বাড়িতে ফিরে এল আবার তাদের দু’জনকে ছেলে কোলে নিয়ে হাঁটাহাঁটি করতে দেখা গেল বাবার খোঁজ পাওয়া যাচ্ছে না, এতে তাদের দুঃখিত বা চিন্তিত মনে হলো না মল্লিক পরিবারের সব কর্মকাণ্ড আগের মতোই চলতে লাগল বক্কার ছোট ছেলের আকিকার অনুষ্ঠানের দিন ধার্য হলো আকিকা হলো জসুকে আকিকার মাংস দেওয়া হলো
বক্কার ছোট ছেলের নাম রাখা হলো, সৈয়দ শাহ আমিনুর রহমান বখতিয়ার খিলজি’
ওজনদার নাম রাখতে পারার আনন্দে বক্কাকে অভিভূত বলে মনে হলো

# ০৩. মল্লিক সাহেবের দুই পুত্র

মল্লিক সাহেবের দুই পুত্র মিসির আলির সামনে বসে আছে তাদের

বসার ভঙ্গি আড়ষ্ট, দৃষ্টি এলোমেলো তবে এলোমেলো দৃষ্টিতেও শৃঙ্খলা আছে এক ভাই ছাদের দিকে তাকালে, অন্য ভাইও ছাদ দেখে ছাদ থেকে দৃষ্টি ফিরিয়ে একজন যদি জানোলা দিয়ে তাকায়, অন্যজনও জানালার দিকে তাকায় কে কাকে অনুসরণ করছে? মিসির আলির কাছে স্পষ্ট না কেউ কাউকে অনুসরণ করছে এ রকমও মনে হচ্ছে না সম্ভবত যা করছে একসঙ্গে করছে

দুই ভাইয়ের চেহারায় কোনো মিল নেই বড়ভাই (শফিকুল গনি ছক্কা) শ্যামলা, মোটাসোটা, বেঁটে ছোটভাই (আবদুল গনি বক্কা) ফর্সা, রোগা পাতলা এবং লম্বা দু'জনেরই গোফ আছে লুঙ্গির ওপর হাফ হাতা শার্ট একই রঙের লুঙ্গি (সবুজ), একই রঙের শার্ট (কমলা) মিসির আলি মনে করার চেষ্টা করলেন এরা আগেও মিল করে শার্ট পরত কি না তাদের জুতাও একই রকম-কালো রাবারের জুতা

শফিকুল গনি বলল, চাচা, ভালো আছেন? মিসির আলি বললেন, ভালো আছি

আবদুল গনি বলল, একটা কাগজ আপনাকে দেখাতে এনেছি
আপনার পরামর্শ দরকার

মিসির আলি বললেন, কাগজ দেখাও

দুই ভাই চুপ করে বসে রইল কোনো কাগজ বের করল না দু'জনই ডান পা নাচাচ্ছে এবং অতি দ্রুত নাচাচ্ছে মিসির আলি এর আগে কাউকে এত দ্রুত পা নাচাতে দেখেন নি

শফিকুল গনি বলল, একটা হ্যান্ডবিল ছাপাব, লেখা ঠিক আছে কি না যদি দেখে দেন

মিসির আলি বললেন, দেখে দিব কাগজটা দাও

এবারও কাগজ বের হলো না দুই ভাই আগের নিয়মে পা নাচাচ্ছে, তবে এবার নাচাচ্ছে বা পা মিসির আলি কাগজের জন্যে অপেক্ষা করতে করতে ভাবছেন এই দুই ভাই মানসিক প্রতিবন্ধী কি না সম্ভাবনা প্রবল কাগজটা দেখে দিন বলার পরও তারা কাগজ বের করছে না-এটা মানসিক ক্ষমতার অভাবই বোঝায়

তোমরা চা খাবে?

দু'জন একই সঙ্গে না-সূচক মাথা নাড়ল

তোমাদের বাবার কোনো খোঁজ কি পাওয়া গেছে?

দু'জন আবারও একই সঙ্গে না-সূচক মাথা নাড়ল

কাগজের কথা বলছিলে, কাগজটা কি আসলেই দেখাবে?
দু'জন একই সঙ্গে হ্যাঁ-সূচক মাথা নাড়ল, তবে কাগজ বের করল না
জসু ট্রে নিয়ে ঢুকেছে ট্রেতে তিন কাপ চা দুই ভাই আগে চা খাবে না বলেছে, এখন দু'জন একই সঙ্গে অতি দ্রুত চায়ের কাপ নিল এবং অতি দ্রুত চা শেষ করল প্রায় শরবত খাওয়ার মতোই বড় বড় চুমুক দিল মিসির আলি এই দুই ভাইয়ের মতো এত দ্রুত গরম চা কাউকে খেতে দেখেন নি
শেষ পর্যন্ত ছোটভাই আবদুল গনি বক্কার শার্টের পকেট থেকে কাগজ বের হলো পরিষ্কার ঝকঝকে হাতের লেখা মানসিক প্রতিবন্ধীদের হাতের লেখা সুন্দর হয় মিসির আলি বিজ্ঞাপনটা দু'বার পড়লেন
সন্ধান চাই
আমাদের পিতাকে আমরা খুঁজে পাচ্ছি না কেউ সন্ধান দিলে তাকে কুড়ি হাজার টাকা নগদ পুরস্কার দেওয়া হইবে কোনো পুলিশ ভাই যদি সন্ধান দেন, তিনিও পুরস্কারের দাবিদার হবেন যদি কয়েকজন একত্রে সন্ধান দেন, তবে পুরস্কারের টাকা সমভাবে তাহদের মধ্যে বণ্টন করা হবে এই নিয়ে কোনো বিবাদ বিসংবাদ করা যাইবে না বিবাদ উপস্থিত হইলে আমাদের দুই ভাইয়ের সিদ্ধান্ত চূড়ান্ত গণ্য হইবে
ইতি
শফিকুল গনি ছক্কা (বড়ভাই)
আবদুল গনি বক্কা (ছোটভাই)
মিসির আলি বললেন, হ্যান্ডবিলে কি তোমাদের বাবার ছবি যাবে?
জি-না, ছবি পাওয়া যায় নাই
ছবি না পেলে তার একটা বর্ণনা দিতে হবে তা না হলে মানুষ বুঝবে কীভাবে এ মল্লিক দেখতে কেমন তোমাদের দুই ভাইয়ের নাম আছে, কিন্তু ঠিকানা কোথায়?
শফিকুল গনি বলল, ঠিকানা ইচ্ছা করে দেই নাই ঠিকানা দিলে বাজে লোক ঝামেলা করবে বলবে, এই জায়গায় দেখেছি ওই জায়গায় দেখেছি
মিসির আলি বললেন, ঠিকানা ছাড়া তোমাদের সন্ধান দিবে কীভাবে?
আবদুল গনি বলল, সন্ধান না দিলেও অসুবিধা হবে না
মিসির আলি বললেন, আমি তোমাদের ব্যাপারটা ঠিক বুঝতে পারছি

না তোমাদের কাছে যদি মনে হয় বিজ্ঞাপন ঠিক আছে তাহলে ঠিক আছে
দুই ভাই একসঙ্গে উঠে দাঁড়াল তাদের আনন্দিত মনে হচ্ছে
মিসির আলি বললেন, যে সোফাটায় তোমরা এতক্ষণ বসে ছিলে সেটা তোমাদের কাউকে পাঠিয়ে নেওয়ার ব্যবস্থা করো
শফিকুল গনি বলল, চাচাজি এটা আপনার কাছে রেখে দিন এটা আমার বাবার একটা স্মৃতি
মিসির আলি বললেন, স্মৃতি বলছ কেন? তোমরা কি নিশ্চিত তিনি মারা, গেছেন?
দুই ভাই একসঙ্গে হ্যাঁ-সূচক মাথা নাড়ল
মৃত যদি তোমরা জানো তাহলে সন্ধান চেয়ে হ্যান্ডবিল ছাপাচ্ছ কেন?
শফিকুল গনি বলল, কেউ যেন না ভাবে আমরা সন্ধান করি নাই চাচাজি যাই
তোমরা হ্যান্ডবিলে ঠিকানা দাও নাই, এটা লোকজনের চোখে পড়বে না?
আবদুল গনি বলল, এটা নিয়ে কেউ কিছু মনে নিবে না সবাই জানে আমরা বোকা
মিসির আলি বললেন, আচ্ছা ঠিক আছে তিনি ব্যক্তিগত কথামালার খাতা খুললেন ছক্কা-বক্কা দুই ভাই' শিরোনামে কিছুক্ষণ লিখলেন তাঁর লেখা—
ছক্কা বক্কা দুই ভাই
বাবা-মায়ের উদ্ভট মানসিকতার কারণে অনেক সন্তানদের উদ্ভট ডাকনাম নিয়ে সমাজে বাস করতে হয় আমার জানা মতে, কিছু উদ্ভট ডাকনাম–নাট-বল্টু (দুই যমজ ভাই বাবা বুয়েট থেকে পাস করা আর্কিটেক্ট)
ডেঙ্গু (এক ডাক্তার বাবার পুত্রের নাম)
অংক, মানসংক (বাবা স্কুলের অংক শিক্ষক অংক ছেলের নাম, মানসংক মেয়ের নাম)
মিসির আলি খাতা বন্ধ করলেন ছক্কা-বক্কা সম্পর্কে বেশি কিছু তিনি জানেন না
জসুর কাছ থেকে কিছু তথ্য পাওয়া গেল বুদ্ধি বিষয়ক তথ্য, তবে এই তথ্য ঘোলাটে তিনি জিজ্ঞেস করলেন, ছক্কা-বক্কা এই দুই ভাইয়ের

বুদ্ধি কেমন?
জসু বলল, দুই ভাই যখন একত্রে থাকে তখন বুদ্ধি নাই আলাদা যখন থাকে তখন বেজায় বুদ্ধি
আলাদা কখন থাকে? দুপুরে দুই ভাই দেখি কলপাড়ে একসঙ্গে গোসল করে
জসু বলল, মাঝেমধ্যে আলাদা হয় ধরেন, বড়ভাইরে তার পরিবার ডাক দিল সে চইল গেল তখন ছোটভাই একলা
মিসির আলি বললেন, এরা নাকি তাদের বাবাকে দুটা করে দেখে এমন কিছু শুনেছিস?
শুনেছি শুধু এই দুইজনই না তাদের পরিবারও দেখেছে
ছোটভাইয়ের বউ একবার দুই শ্বশুর দেইখা ফিট পড়েছে খাটের কোনায় লাইগা মাথা ফাটছে হাসপাতালে নিতে হইছে তয় এখন অভ্যাস হয়ে গেছে এখন আর ফিট পড়ে না
একই মানুষকে দু'জন দেখা বিষয়টাকে মিসির আলি তেমন গুরুত্ব দিচ্ছেন না অপটিক্যাল হেলুসিনেশন দৃষ্টি বিভ্রম এই দুই ভাই তাদের দৃষ্টি বিভ্রম স্ত্রীদের কাছেও ছড়িয়ে দিয়েছে সাইকোলজির পরিভাষায় এর নাম Induced hallocination
দৃষ্টি বিভ্রমের বড় শিকার স্কিজোফ্রেনিক রোগীরা তাদের ব্রেইন কাল্পনিক ছবি তৈরি করে রোগীরা সেই ইমেজ সত্যি মনে করে তারা যে বাস্তবতায় বাস করে তার নাম Distorted reality.
স্কিজোফ্রেনিক রোগীদের ধর্মকর্মে প্রবল আসক্তি থাকে এই দুই ভাইয়ের তা আছে সারা দিন এরা নামাজ পড়ে না সন্ধ্যার পর বারান্দায় জয়নামাজ বিছিয়ে বসে অনেক রাত পর্যন্ত নামাজ পড়ে জিকির করে
মিসির আলি জসুকে জিজ্ঞেস করলেন, এই দুই ভাই মানুষ কেমন?
জসু বলল, অত্যধিক ভালো সবার সাথে তাদের মধুর ব্যবহার একটা ঘটনা বললে বুঝবেন এই দুই ভাই গলির সামনের স্টলে চা খাইতেছে, এমন সময় আমি সামনে দিয়া যাই! বড়ভাই আমারে হাত উচায়ে ডাকল মধুর গলায় বলল, জসু! আমরার সাথে এক কাপ চা খাও যদি না খাও মনে কষ্ট পাব এই ঘটনা শুধু যে আমার জীবনে ঘটেছে তা না অচেনা অজানা মানুষের সাথেও ঘটেছে অনেক ফকির মিসকিনও দুই ভাইয়ের সঙ্গে চা খেয়েছে

এই বিষয়টা স্কিজোফ্রেনিয়ার রোগীদের ক্ষেত্রে কখনো ঘটে না তারা কারও সঙ্গে মেশে না আলাদা থাকে তাদের বাস্তবতা আলাদা বলেই সাধারণ বাস্তবতার মানুষদের সঙ্গে মিশতে পারে না

'সন্ধান চাই? হ্যান্ডবিল ছাপা হয়েছে হ্যান্ডবিলে ঠিকানা দেওয়া হয়েছে এ মল্লিক কচ্চি হাউসের ঠিকানা হ্যান্ডবিল ফার্মগেটে বিলি হচ্ছে কাচ্চি হাউসের কাস্টমারদেরও দেওয়া হচ্ছে

ছাপা হ্যান্ডবিল নিয়ে দুই ভাই মিসির আলির সঙ্গে দেখা করতে এসেছে সেই আগের মতো অবস্থা দু'জনের গায়েই এক রকম কাপড় প্রথম দিনের মতোই দু'জন পা নাচাচ্ছে সেই পা নাচানো অসম্ভব 'সিনক্রানাইজড' যেন একে অন্যের সঙ্গে অদৃশ্যভাবে যুক্ত বড়জনের ডান পা যখন নাচছে, তখন ছোটজনের ডান পা-ই নাচছে সামান্য এদিক-ওদিকও হচ্ছে না

ছক্কা বলল, চাচাজি ভালো আছেন?

মিসির আলি বললেন, ভালো আছি

বক্কা বলল, বাবার কুলখানির তারিখ ফেলেছি আগামী বিষুযদবার বাদ মাগরেব মিলাদ হবে, দোয়া হবে, এশার নামাজের পর বড়খানা

ছক্কা বলল, বড়খানায় থাকবে মুরগির রোস্ট, কাঁচ্চি বিরিয়ানি আর বোরহানি

মিসির আলি বললেন, মৃত্যু নিশ্চিত না করেই কি কুলখানি করা যায়?

বক্কা বলল, যায় আমরা মুনশি-মৌলবির সঙ্গে কথা বলেছি কেউ ইচ্ছা করলে নিজের কুলখানির খানা খেতেও পারে

ছক্কা বলল, চাচাজি, আপনি কি কুলখানিতে আসবেন?

মিসির আলি বললেন, না

বক্কা বলল, সমস্যা নাই টিফিন ক্যারিয়ারে করে আপনার আর জসুর খানা পাঠায়ে দিব

মিসির আলি কিছু বললেন না তিনি একদৃষ্টিতে দুই ভাইকে লক্ষ করছেন তাদের অস্বাভাবিকতা সনাক্ত করার চেষ্টা ভিডিও ক্যামেরায় ভিডিও করে রাখতে পারলে সুবিধা হতো ভিডিও ক্যামেরা ছাড়াই মিসির আলি একটি বিষয় লক্ষ করলেন এক ভাই যখন কথা বলে তখন অন্য ভাই ঠোঁট নাড়ে যে কথা বলে তার দিকে দৃষ্টি থাকে বলে অন্যজনের ঠোঁট নাড়া চোখে পড়ে না

ছক্কা বলল, চাচাজি, যদি অনুমতি দেন তাহলে উঠি কাজকর্ম আছে

মিসির আলি বললেন, অনুমতি দিলাম
অনুমতি পাওয়ার পরেও দুই ভাইয়ের কেউই উঠছে না বিরতিহীন পা নাচিয়েই যাচ্ছে এখন দু'জনের দৃষ্টিই ছাদের দিকে তাদের ভাবভঙ্গি দেখে মনে হচ্ছে—ছাদে বিশেষ কিছু ঘটছে ভীতিপ্রদ কিছু তারা দু'জনই ভয় পাচ্ছে একজন আরেকজনের পাশে সরে এসেছে

# ০৪. কুলখানি উপলক্ষে

বিষ্যুদবার কুলখানি উপলক্ষে আসরের নামাজের পর থেকে বিপুল আয়োজন চলছে মাদ্রাসার দশজন তালিবুল এলেম কোরান খতম দিচ্ছে তালেবুল এলেমদের আরেকটি দল তেঁতুলের বিচি নিয়ে বসেছে তারা খতমে জালালি নিয়ে ব্যস্ত
এশার নামাজের পর বড়খানা শুরু হলো জসু বিশাল টিফিন ক্যারিয়ার ভর্তি করে খাবার নিয়ে চলে এসেছে তার চেহারা আনন্দে উজ্জ্বল সে শুধু খাবার নিয়ে আসে নি, খেয়েও এসেছে
ঝড়-বৃষ্টির কারণে কুলখানির অনুষ্ঠান সামান্য ক্ষতিগ্রস্ত হলো রাত বারটা পর্যন্ত জিকিরের ব্যবস্থা ছিল এগারটার মধ্যেই তালেবুল এলেমরা চলে গেল মুনশি-মৌলবিরা খাওয়াদাওয়ার পরে অনুষ্ঠান সংক্ষিপ্ত করে ফেলেন
মিসির আলি শুয়ে পড়েছিলেন ঘুম ঘুম ভাব নিয়ে বিছানায় শুয়ে বৃষ্টির শব্দ শোনা তার পছন্দের একটি বিষয় দরজা ধাক্কানোর শব্দে তিনি জাগলেন দরজা খুলে দেখেন রেইনকোট পরা মল্লিক সাহেব মল্লিক সাহেব আহত গলায় বললেন, আমার দুই হারামজাদার কাণ্ড দেখেছেন!! বাপ জীবিত, তার কুলখানি করে বসে আছে
মিসির আলি বললেন, ভেতরে আসুন
মল্লিক ঘরে ঢুকলেন মিসির আলি বললেন, আপনি বাড়িতে গিয়েছিলেন, নাকি সরাসরি আমার এখানে এসেছেন?
বাড়িতে গিয়েছিলাম, আমাকে দেখে আমার দুই পুত্র দুই দিকে দৌড়

দিয়ে পালায়া গেছে
আপনি ছিলেন কোথায়?
বিষয়সম্পত্তির দেখভালের জন্যে গিয়েছিলাম
ছেলেদের সঙ্গে যোগাযোগ করেন নি?
বড়টার সাথে একবার মোবাইলে কথা হয়েছে তারপরেও দুই কুলাঙ্গার কুলখানি করে ফেলেছে নিশ্চয়ই কোনো মতলব আছে
কী মতলব থাকবে?
আমাকে খুনের পরিকল্পনা করেছে সকালেই আমার মৃত্যুসংবাদ শুনবেন কীভাবে মারবে তাও জানি ধাক্কা দিয়ে কুয়াতে ফেলে দিবে
মিসির আলি বললেন, আপনার কুয়ার মুখ তো বন্ধ ফেলবে কীভাবে?
মল্লিক বললেন, এইটাই ঘটনা ঘরে পা দিয়ে প্রথমেই গেলাম কুয়ার কাছে মনে সন্দেহ, এইজন্যে গিয়েছি গিয়ে দেখি কুয়ার মুখ খোলা এরা কারিগর ডেকে খুলেছে
মিসির আলি বললেন, বসুন, চা খান
মল্লিক বললেন, চা খাব না ক্লান্ত হয়ে এসেছি স্নান করব, তারপর নিজের কুলখানির খানা খাব
মিসির আলি বললেন, খাওয়াদাওয়ার পর যদি মনে করেন আমার সঙ্গে কথা বলবেন তাহলে চলে আসবেন আমি জেগে থাকব
আপনার জেগে থাকতে হবে না আপনি ঘুমান বটি হাতে নিয়ে আমি জেগে থাকব দুইজনকে বটি দিয়ে কেটে চার টুকরা করব কুয়ার ভেতর ফেলে কুয়া আটকে দিব যেমন রোগ তেমন চিকিৎসা
মিসির আলি বললেন, আপনি উত্তেজিত উত্তেজনা কোনো কাজের জিনিস না উত্তেজনা কমান বসুন, গা থেকে রেইনকোট খুলুন চা বানাচ্ছি, চা খান
মল্লিক সাহেব গা থেকে রেইনকোটি খুললেন হতাশ মুখে সোফায় বসলেন, নিজের মনে বিড়বিড় করতে লাগলেন, কেউ কোনোদিন শুনেছে ছেলে বাপ বেঁচে থাকতেই বাপের কুলখানি করে ফেলে? শুনেছে কেউ? বাপের জন্মে এই ঘটনা কখনো ঘটেছে?
চায়ে চুমুক দিয়ে মল্লিক সাহেব কিছুটা শান্ত হলেন
মিসির আলি বললেন, আপনাকে মাঝে মাঝে ধূমপান করতে দেখি উত্তেজনা প্রশমনে নিকোটিনের কিছু ভূমিকা আছে একটা সিগারেট কি ধরাবেন?

বৃষ্টিতে সিগারেটের প্যাকেট ভিজে গেছে
মিসির আলি তার প্যাকেট এগিয়ে দিলেন মল্লিক সিগারেট ধরিয়ে আরও খানিকটা শান্ত হলেন মিসির আলি বললেন, কখন থেকে আপনার দুই ছেলে আপনার কাছে অসহ্য হয়েছে?
মল্লিক বললেন, যখন বড়টার বয়স পাঁচ আর ছোটটার তিন
তারা করত কী?
আমার সামনে যখন দাঁড়িয়ে থাকত তখন আমার দিকে তাকাত না দুইজনেই আমার দুই ফুট দূরে, আমার ডানদিকে তাকায়ে থাকত আমি কোনো প্রশ্ন করলে সেই দিকে তাকিয়েই উত্তর দিত
এই কাজ কেন করত জিজ্ঞেস করেন নাই?
করেছি একবার না, অনেকবার করেছি
তাদের জবাব কী?
তারা নাকি দুইজন বাবা দেখে একটা বাবা খারাপ, একটা ভালো তারা তাকিয়ে থাকে ভালো বাবার দিকে
আপনি তাহলে তাদের কাছে খারাপ বাবা?
হুঁ যতবার দুই ভাই এই রকম কথা বলেছে ততবার এদের শক্ত মাইর দিয়েছি একবার তো বড়টার গলা চিপে ধরলাম গো গো শব্দ করতে করতে অজ্ঞান হয়ে পড়ে গেল আমি ভাবলাম, মরে গেছে কিছুক্ষণ পর উঠে বসে চি চি করে বলে, বাবা, পানি খাব
আপনার দিকে তাকিয়ে কি বলেছে?
না, ওই যে বললাম, দুই ফুট দূরে তাকায় আমার ডানে
এরা দু’জন দেখি সবসময় একই রকম কাপড় পরে এটা কখন থেকে শুরু হলো?
মল্লিক সাহেব হতাশ গলায় বললেন, তারা দু’জন যে শুধু একই রকম কাপড় পরে তা না, তাদের বউ দুইটারও একই চেহারা যমজ বোন একটার নাম পারুল, আরেকটার নাম চম্পা বুঝার উপায় নাই, কোনটা কে আমি কোনোদিনই বুঝি না আমার ধারণা, আমার দুই বদ পোলাও জানে না কোনটা কে?
পুত্রবধূদের সঙ্গে আপনার সম্পর্ক কেমন?
খারাপ
কতটা খারাপ?
পারুলকে আমি ডাকি বড় কুত্তি, চম্পাকে ডাকি ছোট কুত্তি এখন বুঝে

নেন সম্পর্ক কত খারাপ  এদের স্বভাব চরিত্রও কুত্তির মতো  কেন তা বলব না  শ্বশুর হয়ে পুত্রবধূদের বিষয়ে নোংরা কথা বলা যায় না  মল্লিক উঠে দাঁড়ালেন, মিসির আলিকে কোনো কিছু না বলেই হঠাৎ করে বের হয়ে গেলেন  ঘুমুতে যাওয়ার আগে মিসির আলি ব্যক্তিগত কথামালার খাতা খুলে কিছুক্ষণ লিখলেন–

ছক্কা-বক্কা এবং তাদের বাবার ব্যাপারে আমি কিঞ্চিৎ আগ্রহ বোধ করছি  তাদের পুরো কর্মকাণ্ডে এক ধরনের অসুস্থতা আছে  ছেলে দুটি মানসিক রোগগ্রস্ত, নাকি তাদের বাবা? বিষয়টা আমার কাছে পরিষ্কার না  মন্ত্রিক সাহেবের কথাবার্তা শুনে মনে হয় তাঁর পুত্রবধূদেরও কিছু সমস্যা আছে

দুটি ছেলেই বাবাকে অসম্ভব ভয় পায়  সেটাই স্বাভাবিক  যে বাবা শাস্তি হিসেবে গলা চেপে ধরে অজ্ঞান করে ফেলেন, তাকে ভয় না পেয়ে উপায় নেই

এমন কি হতে পারে, বাবাকে অসম্ভব ভয় পায় বলেই এরা অন্য এক বাবাকে কল্পনা করেছে, যে বাবা ভালো, স্নেহময়? কল্পনার সেই বাবা, খারাপ বাবার ডানদিকে দুই ফুট দূরত্বে থাকেন  মস্তিষ্ক চাপ সহ্য করতে পারে না  চাপ মুক্তির পথ খোজে  একটি ভালো বাবা কল্পনা করে নেওয়া চাপমুক্তির পথ

দুটি ছেলেই অন্তর্মুখী  এদের পক্ষে দুই যমজ বোনের প্রেমে পড়ে নিজেদের ইচ্ছেয় বিয়ে করা অসম্ভব  আমি নিশ্চিত, মল্লিক সাহেব দুই ছেলের বিয়ের জন্যে জমজ বোন খুঁজে বের করেছেন  তাঁর আগ্রহেই বিয়ে হয়েছে

দুই ভাই একই পোশাক পরে  বিষয়টা তারা করেছে, না তাদের বাবা ঠিক করে দিয়েছে?

একই চেহারার দুই স্ত্রী যিনি ঠিক করে দিয়েছেন, তিনিই একই পোশাকের ব্যাপারটা করবেন  সাধারণ লজিক তা-ই বলে

আরও রহস্য আছে  ছক্কা-বক্কা দু'জনেরই একটি করে ছেলে (যদিও মল্লিক বলেন তাদের চারটি সন্তান)  তাদের বয়স কাছাকাছি  দুই থেকে তিন বছর  বেশির ভাগ সময় তারা বাবার কোলে থাকে  দুই বাবাই সন্তান কোলে নিয়ে ঘণ্টার পর ঘণ্টা ক্লান্তিহীন হাঁটাহাঁটি করেন ছক্কার ছেলেই যে ছক্কার কোলে থাকে তা না, কখনো সে থাকে বক্কার কোলে  কে কার কোলে থাকবে তা নিয়ে ধরাবাধা কোনো ব্যাপার

নেই রহস্য হচ্ছে যখন যে শিশু যার কোলে থাকবে তাকেই বাবা ডাকবে
মল্লিক সাহেব দাবি করেন, তিনি মৃত মানুষদের দেখতে পান তাদের সঙ্গে কথাবার্তাও বলেন একটি পরিবারের সবাই ডিলিউশনে ভুগবেন, এটাই বা কেমন কথা! কোনো পরিবারে একজন কঠিন মানসিক রোগী থাকলে তার প্রভাব অন্যদের ওপর পড়বে এটা স্বাভাবিক তবে সুস্থ মানুষ কখনোই অসুস্থ হয়ে পড়বে না
দুর্বোধ্য রহস্যের মুখোমুখি হলে বেশিরভাগ মানুষ এক পর্যায়ে হাল ছেড়ে দিয়ে শেক্সপিয়ার আওড়ায় দার্শনিক ভোব ধরে বলে–There are many things in heaven and earth…
মিসির আলি হাল ছেড়ে দেওয়ার মানুষ না তিনি রহস্যের ভেতর ঢুকতে চাইছেন দুই ভাইয়ের কাছ থেকে কয়েকটা জিনিস জানা তার খুবই প্রয়োজন দুই ভাইকে তিনি পাচ্ছেন না তারা সারা দিন নানান জায়গায় ঘোরে, গভীর রাতে বাবার কাঁচি হাউসে ঘুমিয়ে থাকে মিসির আলি কয়েকবার তাদের খোজে জালুকে পাঠিয়েছেন জসু তাদের পায় নি
দুই ভাই বিষয়ে মল্লিক এক রাতে তথ্য দিলেন মিসির আলিকে আনন্দের সঙ্গে জানালেন, ওরা হাজতে
মিসির আলি বললেন, হাজতে কেন? কী করেছে?
নতুন কিছু করে নাই পুরানো পাপে হাজত বাস করছে রমনা থানার ওসি সাহেবকে পাঁচ হাজার টাকা দিয়ে বলেছি, দুজনকে ধরে নিয়ে যেন ভালোমতো ডলা দেওয়া হয় তিন দিন হাজত বাস করে ফিরবে শিক্ষা সফরের ব্যবস্থা এ রকম শিক্ষা সফর আগেও একবার করেছে
আপনি ব্যবস্থা করেছেন?
হ্যাঁ, ওসি সাহেবের সঙ্গে আমার জানাশোনা আছে প্রায়ই ওনাকে অদ্ভুত অদ্ভুত জিনিস উপহার হিসাবে পাঠাই একবার পাঠিয়েছিলাম এক কলসি রাবরি রাবরি চেনেন?
চিনি
আরেকবার পাঠিয়েছিলাম এক শ একটা ডাব ডাব পাঠানোর পর উনার সঙ্গে আমার বন্ধুর মতো সম্পর্ক হয়ে গেছে মাই ডিয়ার লোক আপনার সঙ্গে পরিচয় করিয়ে দিব পুলিশের সঙ্গে পরিচয় থাকা ভালো কখন কোন কাজে লাগে চা খাব, আপনার কাজের ছেলেটাকে

সুন্দর করে এক কাপ চা বানাতে বলেন বাসায় ঝামেলা, চা বানানোর অবস্থায় কেউ নাই বিধায় আপনার এখানে চা খেতে এসেছি
মিসির আলি বললেন, কী ঝামেলা?
ছক্কার ছেলেটা মারা গেছে নিউমোনিয়া হয়েছিল ডাক্তাররা বুঝে না-বুঝে অ্যান্টিবায়োটিক দিয়েছে অ্যান্টিবায়োটিক বিষ ছাড়া কিছু না
মল্লিক সিগারেট ধরালেন মিসির আলি বললেন, আপনার নাতি মারা গেছে, আর আপনি স্বাভাবিকভাবে গল্পগুজব করছেন?
মল্লিক বললেন, মৃত্যু হলো কপালের লিখন দুঃখ করে লাভ কী? যত স্বাভাবিক থাকা যায় ততই ভালো
মিসির আলি বললেন, ছক্কা কি তার ছেলের মৃত্যুসংবাদ জানে?
মল্লিক বললেন, না পুলিশের ডলা খেয়ে বাড়ি ফিরে জানবে ডাবল অ্যাকশান হবে
জসু চা বানিয়ে এনেছে মল্লিক তৃপ্তি করেই চা খাচ্ছেন মিসির আলি তাকিয়ে আছেন মানুষটার দিকে
মল্লিক সাহেব চায়ের কাপ নামিয়ে মিসির আলির দিকে খানিকটা ঝুকে এসে বললেন, আপনাকে বলেছি না আপনার বাসায় একজন মৃত মানুষকে ঘোরাফিরা করতে দেখি?
জি বলেছেন
এই মানুষটার পরিচয় জেনেছি উনি আপনার পিতা
ও আচ্ছা
মল্লিক সাহেব বিরক্ত গলায় বললেন, "ও আচ্ছা" বলে উড়ায়ে দিবেন না উনি আমাকে বলেছেন, আপনি মহাবিপদে পড়বেন গাড়ি চাপা পড়ে মারা পড়বেন গাড়ির রঙ কালো গাড়ি চালাবে অল্পবয়সী মেয়ে বুঝেছেন?
জি
সাবধানে থাকবেন সাবধানে সাবধানের কোনো মাইর' নাই কথায় আছে–
বামে না ডানে
চল সাবধানে
আপনার পিতা আমাকে বলেছেন আপনাকে সাবধান করে দিতে
সাবধান করে দিলাম

# ০৫. মিসির আলি খাতা খুলে বসেছেন

মিসির আলি খাতা খুলে বসেছেন আজকের দিন শুরু করবেন ব্যক্তিগত কথামালায় এক পাতা লিখে তাঁর সামনে চায়ের কাপ, পিরিচে টোষ্ট বিস্কুট সকালের প্রথম চা জসু পরোটা-ভাজি আনতে গেছে সে নিজে ভালো পরোটা বানায়, তবে নিজের বানানো পরোটা সে খেতে পারে না তার পরোটা-ভাজি সে দোকান থেকে কিনে আনে দুপুরে প্রায়ই সে মল্লিক সাহেবের কাঁচ্চি হাউস থেকে খেয়ে আসে কাঁচ্চি হাউসের লোকজন তাকে চেনে জসুকে টাকা দিতে হয় না

মিসির আলি লিখছেন–

নাতিদের প্রসঙ্গে মল্লিক সাহেব দু'বার আমাকে বলেছেন, তার এক হালি নাতি দুই নাতি এবং দুই নাতনি

আমি তাঁর দুই নাতির কথাই জানি জসুকে জিজ্ঞেস করেছিলাম, সেও দুই জনের কথাই বলছে

মল্লিক সাহেবের দুই ছেলে যেমন তাদের দুই বাবাকে দেখে, মল্লিক সাহেবও কি একইভাবে দুই নাতির জায়গায় চার নাতি দেখেন?

বিষয়টা পরিষ্কার হওয়া প্রয়োজন তবে তাড়াহুড়ার কিছু নেই হাতে সময় আছে

মল্লিক সাহেবের বাড়ির অবস্থা শান্ত "পশ্চিম রণাঙ্গন নিচুপ'-টাইপ শান্ত একটি শিশু মারা গেছে, তার প্রভাব কারও ওপরেই মনে হয় পড়ে নি ছক্কা-বক্কা ছেলে কোলে নিয়ে আগের মতোই হাঁটাহাঁটি করছে আগে দু'জনের কোলে দুটি ছেলে থাকত এখন একজন ভাগাভাগি করে দু'জনের কোলে থাকছে

সুরমা হোমিও হাসপাতালে মল্লিক সাহেব নিয়মিত বসা শুরু করেছেন সুরমা তাঁর প্রথম স্ত্রীর নাম

এই স্ত্রীকে মনে হয় মল্লিক সাহেব খুবই পছন্দ করতেন তাঁর বেবিটেক্সির প্রতিটির পেছনে লেখা, 'সুরমা পরিবহন'

মল্লিক সাহেবের প্রথম স্ত্রী সম্পর্কে কোনো তথ্য এখনো আমার হাতে নেই মহিলা রূপবতী ছিলেন, সবসময় বোরকা পরে থাকতেন ঘরের মধ্যেও বোরকা খুলতেন না

এই বাড়ির সবকিছুই জট পাকিয়ে আন্ধা গিন্টু হয়ে আছে এই জাতীয় আন্ধা গিন্টুর সুবিধা হচ্ছে, কোনোরকমে একটা গিন্টু খুলে ফেললে বাকিগুলি একের পর এক আপনাতেই খুলতে থাকে আমাকে অবশ্যি গিন্টু খোলার দায়িত্ব কেউ দেয় নি কর্মহীন মানুষ কর্ম খুঁজে বেড়ায় আমার মনে হয় এই দশাই চলছে

মিসির আলি খাতা বন্ধ করলেন ঠান্ডা সরপড়া চায়ে চুমুক দিলেন তাঁর মুখ সামান্য বিকৃতও হলো না নিজের মনেই ভাবলেন, এক ধরনের নির্বিকারত্ব সবার মধ্যেই আছে তিনি যেমন চায়ের ঠান্ডা গরম বিষয়ে নির্বিকার, মল্লিকের দুই পুত্রও আশপাশে কী ঘটছে সেই বিষয়ে নির্বিকার পুলিশ তাদের ধরে নিয়ে গেলেও তাদের কিছু যায় আসে না তাদের শিশুপুত্র বিনা চিকিৎসায় মারা গেলেও তাদের কিছু যায় আসে না অবশ্য এই শিশুটা বিনা চিকিৎসায় মারা গেছে তা না মল্লিক সাহেব তার চিকিৎসা করেছেন হোমিওপ্যাথিক ওষুধ দিয়েছেন অ্যান্টিবায়োটিক খেতে দেন নি কারণ অ্যান্টিবায়োটিক শিশুদের জন্য বিষ

সিগারেট হাতে বারান্দায় এসে মিসির আলি অদ্ভুত এক দৃশ্য দেখলেন মল্লিক সাহেবের দুই ছেলে মুখোমুখি দাঁড়িয়ে কানে ধরে উঠবোস করছে কতবার উঠবোস করা হচ্ছে তারা সেই হিসোবও রাখছে শব্দ করে বলছে—৪১, ৪২, ৪৩

ছক্কা-বক্কা দুই ভাইয়ের একটির শিশুপুত্র দু’জনের মাঝখানে শান্ত ভঙ্গিতে বসে আছে তার হাতে কাঠি লজেন্স সে লজেন্স চুষছে

এ ধরনের দৃশ্য বেশিক্ষণ দেখা যায় না মিসির আলি ঘরে ঢুকে The Others Side of Black Hole বই খুললেন বিজ্ঞান যে পর্যায়ে চলে গেছে এখন যে-কোনো গাঁজাখুরি গল্পও বিজ্ঞান বলে চালিয়ে দেওয়া যায় ব্ল্যাকহোলের বইটিতেও লেখক এই জিনিস করেছেন কঠিন বিজ্ঞানের লেবাসে কল্পগল্প

চাচাজি আসব?

মিসির আলি চমকে তাকালেন দুই ভাই মুখ কাচুমাচু করে দরজার ওপাশে দাঁড়িয়ে আছে তাদের সঙ্গে বাচ্চাটি নেই মিসির আলি বই

বন্ধ করে বললেন, এসো
দুই ভাই ঘরে ঢুকেই দরজা বন্ধ করে ছিটিকিনি লাগিয়ে দিল
চাচাজি, আপনার ঘরে একটু বসি?
বসো কোনো সমস্যা নেই চা খাবে?
জি-না
সকালের নাশতা করেছ?
জি বিরিয়ানি খেয়েছি কথা বলছে বড়ভাই ছোটভাই ঠোঁট নাড়াচ্ছে এইবার ছোটভাই কথা শুরু করল, বড়জন চুপ
বাবা এক শ বার কানে ধরে উঠবোস করতে বলেছিলেন, আমরা এক শ দশ বার করেছি দশটা ফ্রি করে দিয়েছি ভালো করেছি না চাচাজি?
অবশ্যই ভালো করেছি শাস্তিটা হয়েছে কী জন্য? অপরাধ কী করেছিলে?
উনার দিকে তাকিয়ে হেসেছি
হেসে ফেলার জন্য শাস্তি?
খারাপ হাসি হেসেছি চাচাজি
হাসির ভালো-খারাপ আছে?
জি আছে
মিসির আলি বললেন, আমার দিকে তাকিয়ে একটা খারাপ হাসি দাও তো দেখি ব্যাপারটা কী?
দুই ভাই চুপ করে আছে মনে হয় তাদের পক্ষে খারাপ হাসি দেওয়া এই মুহূর্তে সম্ভব না
ছোটভাই বলল, চাচাজি, আপনি কি অন্য ঘরে যাবেন? আমরা এখন বেয়াদবি করব
কী বেয়াদবি করবে?
সিগারেট খাব ।
আমার সামনে খাও অসুবিধা নেই
চাচাজি, মন থেকে অনুমতি দিয়েছেন?
হ্যাঁ
আপনার মতো মানুষ ত্রিভুবনে কম আছে
বলতে বলতে বড়ভাই শার্টের পকেট থেকে সিগারেট বের করল

একটা সিগারেটই দু’জনে মিলে টানছে কুৎসিত গন্ধে ঘর ভর্তি হয়ে গেছে তারা যে সিগারেট টানছে তা সাধারণ সিগারেট না গাঁজাভর্তি সিগারেট
মিসির আলির মনে হলো রহস্যের একটা জটি খুলেছে গাজা ডিলিউশনের দরজা খুলে দেয় এইজন্যেই লোকগানে বলা হয়-‘গাঁজার নৌকা শূন্যের ভরে যায় ’
বক্কা বিনীত গলায় বলল, চাচাজি কি একটা টান দিবেন?
মিসির আলি বললেন, না তোমরা কি নিয়মিত খাও?
দুই ভাই একসঙ্গে বলল, জি-না আজ একটা বিশেষ দিন
বিশেষ দিন কী জন্যে?
দুই ভাইয়ের কেউই জবাব দিল না বিচিত্র ভঙ্গিতে হাসল
তার মিনিট দশোকের, মাথায় জিপভর্তি করে পুলিশের গাড়ি চলে এল পুলিশের কাছে দুই ভাই স্বীকার করল, তারা ধাক্কা দিয়ে তাদের বাবাকে কুয়ায় ফেলে দিয়েছে
দমকল বাহিনীর লোক এসে গহিন কুয়া থেকে অনেক ঝামেলা করে মল্লিক সাহেবের ডেডবডি উদ্ধার করল

# ০৬. মল্লিক সাহেবের ছোট ছেলের স্ত্রী

মল্লিক সাহেবের ছোট ছেলের স্ত্রী চম্পা এসেছে মিসির আলির কাছে মল্লিক সাহেব এই ছেলের বউকেই ডাকতেন ছোট কুত্তি নামে মেয়েটি দেখতে কেমন মিসির আলি কিছুই বুঝলেন না তার সারা শরীর গোলাপি রঙের বোরকায় ঢাকা চোখ দেখা যাওয়ার কথা, তাও দেখা যাচ্ছে না মশারির জালের আড়ালে চোখ দুই হাতে কালো হাতমোজা পায়ে টকটকে লাল লাল মোজা
চাচাজি, আমার নাম চম্পা আমি বক্কার স্ত্রী আপনার কাছে বিশেষ প্রয়োজনে এসেছি
যাকে দেখা যাচ্ছে না তার সঙ্গে স্বস্তি নিয়ে কথা বলা যায় না এই

মেয়েটির সঙ্গে কথা বলা আর দূরের কারও সঙ্গে টেলিফোনে কথা বলা একই জিনিস
মিসির আলি বললেন, মা! তুমি বসো   প্রয়োজনটা কী বলো?
চম্পা বসল   মিসির আলি লক্ষ রাখলেন এই মেয়ে তার স্বামীর মতো পা নাচায় কি না   পা নাচাচ্ছে না
মিসির আলি বললেন, তোমার কী জরুরি কথা বলো
চম্পা বলল, আমার স্বামী আর ভাসুরকে হাজত থেকে ছাড়াবার ব্যবস্থা করে দেন   তারা সম্পূর্ণ নির্দোষ
মিসির আলি বিব্রত গলায় বললেন, এরা দুজনই খুনের মামলার আসামি   খুনের কথা স্বীকার করেছে   পুলিশ এদের ছাড়বে না
চম্পা বলল, খুন এরা করে নাই   এই দুই ভাই খুবই ভালো মানুষ এরা পিঁপড়াও মারে না   খুন কি করবে! খুন আমি আর আমার বড় বোন পারুল আপা মিলে করেছি   উনার খাবারের সঙ্গে এন্টাসি মিশায়ে দিয়েছি
নিজেকে সামলাতে মিসির আলির কিছুটা সময় লাগল   এই মেয়ে সহজ গলায় এইসব কী বলছে   মিসির আলি বললেন, এন্টাসি কী জিনিস?
ইঁদুর মারা বিষ   কোনো গন্ধ নাই   লেবুর শরবতের সঙ্গে মিশায়ে দিয়েছি   কয়েক চুমুক দিয়ে উনি চিৎ হয়ে পড়ে গেছেন   মৃত্যু হওয়ার আগেই দুই ভাই মিলে লাশ কুয়াতে ফেলেছে
তোমরা দুই বোন পুলিশকে এই কথা বলতে চাও?
জি, চাচাজি
তোমরা যে হত্যা-পরিকল্পনা করেছিলে এইটা কি ছক্কা-বক্কা জানত?
না   তাদের বলি নাই
বিষ কে কিনে এনেছে?
ইঁদুর মারা বিষ ঘরে ছিল, কেউ কিনে নাই
খুন করেছ কী জন্যে?
উনি খুব খারাপ লোক ছিলেন   সপ্তাহে একদিন উনার কাছে আমার কিংবা আমার বোনের যেতে হতো   রাতে থাকা লাগত   আমার বড়বোন কখনো থাকে নাই   আমি থেকেছি   কখনো বলেছি আমার নাম পারুল, কখনো বলেছি চম্পা   আমরা দুই বোন দেখতে একই রকম   উনি ধরতে পারেন নাই

তোমার স্বামী বা ভাসুর এই ঘটনা জানে?
জি জানে
মিসির আলি বললেন, তুমি আমাকে যা বলেছ পুলিশকে কি তা বলতে পারবে?
পারব ইনশাল্লাহ
তোমাদের দু'বোনের কথা আমি পুলিশকে জানাতে পারি তার আগে তোমার বড় বোন পারুলের সঙ্গে আমার কথা বলতে হবে
আমি আপনাকে যা বলেছি পারুল আপা সেই কথাই বলবে আলাদা কিছু বলবে না
তারপরেও তার সঙ্গে আমার কথা বলা প্রয়োজন
চম্পা বলল, আমি চেষ্টা নিব উনাকে পাঠাতে তবে চেষ্টায় কাজ হবে না পারুল আপা কারও সঙ্গে কথা বলে না চাচাজি, তাহলে আমি যাই আসসালামু আলায়কুম
মিসির আলি কিছু বললেন না ঘটনা শুনে তিনি ধাক্কার মতো খেয়েছেন ধাক্কা সামলাতে তার সময় লাগছে
তিনি বড় বোন পারুলের অপেক্ষা করতে করতে সিগারেট ধরালেন নিকোটিনের জট আলগা করার ক্ষমতা আছে এই মুহূর্তে নিকোটিনের ধোঁয়া তার ওপর কাজ করছে না জটি আলগা হচ্ছে না, বরং আরও পেঁচিয়ে যাচ্ছে
পারুল এসেছে ঠিক ছোটবোন চম্পার মতো বোরকা, মোজা, বোরকার রঙ কালো পা এবং হাতের মোজার রঙও কালো
ছোটবোনের গা এবং বোরকা থেকে কোনো পারফিউমের গন্ধ আসে নি বড়বোনের বোরকা থেকে হালকা পারফিউমের গন্ধ আসছে লেবু ও চা-পাতার মিশ্র গন্ধের পারফিউম ছোটবোনের গলা ঝনঝন করছিল বড়বোনের গলা চাপা, কিছুটা খসখসে
মিসির আলি বললেন, তোমার ছোটবোন আমাকে ভয়ংকর কিছু কথা শুনিয়েছে
পারুল বলল, ভয়ংকর হলেও কথা সত্য আপনার সঙ্গে যদি কোরান মজিদ থাকে, আমার হাতে দেন আমি কোরান মজিদ মাথায় নিয়া বলব, ঘটনা সত্য
তোমরা কি নিয়মিত নামাজ রোজা করো?
জি করি আমরা দুই বোনই অনেক রাত জেগে ইবাদত বন্দেগি করি

তবে ইবাদত বন্দেগি শ্বশুরের আড়ালে করতে হয় উনি পছন্দ করেন না রাত তিনটা থেকে ফজরের ওয়াক্ত পর্যন্ত আমরা নামাজ পড়ি রাত তিনটায় ঘড়িতে অ্যালার্ম দিয়ে রাখি

মিসির আলির কাছে দুটা বিষয় স্পষ্ট হলো রাত তিনটায় তাঁর নিজের ঘুম ভাঙার রহস্য তার একটি চম্পা-পারুল এই দুই বোন স্কিজোফ্রেনিয়ার রোগী, তাও এখন স্পষ্ট এই ধরনের রোগীদের প্রধান লক্ষণ হলো ধর্মকর্মে চূড়ান্ত আসক্তি

মিসির আলি সিগারেট ধরাতে ধরাতে বললেন, শ্বশুরের সঙ্গে রাত্রি যাপনের কথাটাও কি সত্যি?

জি চাচাজি তবে আমি কখনো উনার কাছে যাই নি চম্পা গিয়েছে কখনো চম্পা হিসেবে গেছে, কখনো পারুল হিসেবে চম্পার গর্ভে উনার একটি ছেলেও হয়েছিল নাম কিসমত এই ছেলেটিই নিউমোনিয়ায় মারা গেছে

মিসির আলি বললেন, আমি শুনেছিলাম ছেলেটি তোমার

পারুল বলল, আমার কোনো ছেলেপুলে নাই আমি নিঃসন্তান চম্পার দু'বার যমজ সন্তান হয়েছে একবার হলো এক সন্তান কিসমত

মিসির আলি বললেন, নিউমোনিয়ার চিকিৎসা কি হয়েছিল?

আসল চিকিৎসা হয় নাই ছেলের বাপ অর্থাৎ আমার শ্বশুর সাহেব হোমিওপ্যাথি চিকিৎসা করেছেন তার নিউমোনিয়া কীভাবে হয়েছিল জানতে চান?

বলো শুনি

পারুল বলল, আমি আর চম্পা এই দুজনে শলাপরামর্শ করে কিসমতকে ছাদে খালি গায়ে দুই ঘণ্টা শুইয়ে রেখেছি, এতেই কাজ হয়েছে পাপ বিদায়

পারুল খিলখিল করে অনেকক্ষণ হাসল তার হাসি থামার পর মিসির আলি শান্ত গলায় বললেন, তুমি পারুল না, তুমি চম্পা! পারুল সেজে দ্বিতীয়বার আমার কাছে এসেছ গলা চেপে কথা বলছি মাঝে মাঝে চেপে কথা বলার ব্যাপারটা ভুলে যাচ্ছ বলে মূল স্বর চলে আসছে চম্পা! তুমি আমাকে বিভ্রান্ত করার চেষ্টা করছ কেন করছ জানি না জানতে চাচ্ছি না তুমি এখন বিদায় হও তোমার আর কোনো গল্প শুনতে আমি রাজি না আমার ধারণা, তোমরা দুই বোনই অসুস্থ স্কিজোফ্রেনিয়ার রোগী তোমাদের কোনো কথাই বিশ্বাসযোগ্য না

চাচাজি, পারুল আপা কখনো কোথাও যায় না কারও সঙ্গে কথাও বলে না এই জন্যে বাধ্য হয়ে পারুল সেজে এসেছি আপনি দয়া করে আমাদের একটু সাহায্য করুন

মিসির আলি বললেন, আমার সাহায্যের তোমার প্রয়োজন নেই আমাকে যা বলেছ পুলিশকে তা-ই বলবে পুলিশ তদন্ত করে বের করবে ঘটনা কী?

চাচাজি! আমি এখন আপনাকে একটা জরুরি কথা বলব

মিসির আলি বললেন, আমি তোমার কোনো কথাই শুনব না

তাহলে কিন্তু ছোট্ট একটা সমস্যা হবে

বলো কী সমস্যা?

আপনি ভাড়াটে হিসেবে এখানে আর থাকতে পারবেন না এখন সবকিছু চালাচ্ছে আমার বড়বোন পারুল

মিসির আলি বললেন, সমস্যা নেই, আমি বাড়ি ছেড়ে দিব

আজকেই ছাড়তে হবে মিসির আলি হেসে ফেলে বললেন, পুরো মাসের ভাড়া আমার দেওয়া, তারপরেও আজ রাতেই বাড়ি ছেড়ে দেব

মিসির আলির মনে হলো তিনি অতি বৃদ্ধ মানুষের মতো আচরণ করছেন অতি বৃদ্ধরা অকারণে অভিমান করে তিনিও তা-ই করছেন চম্পা মেয়েটির ওপর অভিমান ঘটিত রাগ করেছেন চট করে কারও ওপর রেগে যাওয়া তার স্বভাবেই ছিল না এ রকম কেন হচ্ছে?

আজকের মধ্যে বাড়ি ছেড়ে দিতে হলে নতুন বাসা খুঁজে বের করতে হবে কয়েক ঘণ্টার মধ্যে ঢাকা শহরে বাড়ি খুঁজে পাওয়া মুশকিল

মিসির আলি অনেক খুঁজে পেতে মালিবাগের এক হোটেলে এসে উঠলেন হোটেলের নাম 'মুন হাউস' হোটেলের মালিক কবীর সাহেবকে মিসির আলির কাছে যথেষ্টই ভদ্রলোক বলে মনে হলো তিনি মিসির আলির বিছানা, বালিশ, সিঙ্গেল খাট, চেয়ার-টেবিল গুদামঘরে রাখার ব্যবস্থা করলেন মিসির আলির বারো ইঞ্চি কালার টিভি তার ঘরেই লাগানোর ব্যবস্থা করলেন

মুন হাউসে খাবারের ব্যবস্থা নেই হোটেলের বয় টিফিন ক্যারিয়ারে করে বাইরে থেকে খাবার নিয়ে আসে কবীর সাহেব মিসির আলিকে এই ঝামেলা থেকেও মুক্তি দিলেন হোটেলের কর্মচারীদের জন্যে যে খাবার তৈরি হয়, তার সঙ্গে মিসির আলি এবং জসুও যুক্ত হয়ে গেল

হোটেলে মিসির আলির রুম নম্বর ২১১ বি ২১১-র দুটা ঘর আছে একটা ২১১ এ, আরেকটা ২১১ বি এ-বি দিয়ে রুম নম্বর দেওয়ার ব্যাপারটি তিনি বুঝতে পারলেন না নিশ্চয়ই কোনো কারণ আছে আমাদের এই জগৎ কার্যকারণের জগৎ কার্যকারণ ছাড়া এখানে কিছুই হয় না প্রথমে Cause, তারপর effect মিসির আলির ঘরটা বেশ বড় ঘরে দুটা জানোলা একটা পশ্চিমে আরেকটা পুবে পশ্চিমের জানোলা খুললে প্রকাণ্ড এক কাঁঠালগাছ দেখা যায় কাঁঠালগাছে কাক বাসা বেঁধেছে জানালা দিয়ে তাকালে কাকের বাসায় চারটা ডিম দেখা যায় কোকিলরা সন্তান বড় করার ঝামেলা এড়ানোর জন্যে কাকের বাসায় ডিম পাড়ে এখানে কি কোনো কোকিলের ডিম আছে? মিসির আলি ঠিক করলেন, ডিম থেকে ছানা বের না হওয়া পর্যন্ত তিনি এই হোটেলেই থাকবেন নতুন বাসা খুঁজে বেড়াবেন না রাত ন’টার দিকে হোটেলের মালিক নিজেই টিফিন ক্যারিয়ারে করে খাবার নিয়ে এলেন
গরম ভাত
মুগের ডাল
পটল ভাজি
কৈ মাছের ঝোল
কবীর সাহেব বললেন, আয়োজন খারাপ, কিন্তু খেয়ে আনন্দ পাবেন বাবুর্চির রান্না খুবই ভালো সে যদি কাঁঠাল পাতার ঝোল রাধে, সেই ঝোল খেয়েও বলবেন, অসাধারণ! এই বাবুর্চি আবার ভালো পা দাবাতে পারে আপনার যে বয়স তাতে পা দাবালে শরীর ভালো থাকবে তাকে বলে দেব সে প্রতি রাতে এসে কিছুক্ষণ আপনার পা দাবাবে
মিসির আলি বললেন, আমার পা দাবাতে হবে না শারীরিক এই আরাম আমি নেব না আপনি আমার প্রতি যে বাড়তি মমতা দেখাচ্ছেন, তার কারণটা কী বলবেন?
কবীর সাহেব বললেন, বাড়তি মমতা দেখাচ্ছি না
হোটেলের সব বোর্ডারের জন্যে আপনি নিশ্চয়ই খাবারের ব্যবস্থা করেন না, বা নিজে তার জন্যে টিফিন ক্যারিয়ারে করে খাবার আনেন না
কবীর সাহেব বললেন, আপনার চেহারা, কথা বলার ভঙ্গি, হাঁটা সবই আমার বাবার মতো আমি আপনাকে দেখে চমকে উঠেছিলাম
আপনার বাবা কবে মারা গেছেন?

আমার বয়স যখন পাঁচ তখন
মিসির আলি বললেন, পাঁচ বছর বয়সের কথা পরে মনে থাকে না
আপনার বাবার বিষয়ের খুব কম স্মৃতিই আপনার আছে এই কারণেই অনেকের সঙ্গে আপনি আপনার বাবার চেহারার মিল পাবেন আমার আগেও নিশ্চয়ই অনেকের সঙ্গে আপনি আপনার বাবার চেহারার মিল পেয়েছেন তাই না?
জি
মিসির আলি রাতের খাবার খেয়ে সত্যি সত্যি আনন্দ পেলেন পটল ভজিকে তিনি এত দিন অখাদ্যের পর্যায়ে রেখেছিলেন আজ মনে হলো এই ভাজি খাদ্যতালিকায় রোজ থাকতে পারে
খাওয়া শেষ হওয়ার পর কবীর সাহেব বললেন, পান খাওয়ার অভ্যাস কি আছে?
মিসির আলি বললেন, নাই তবে আজ একটা পান খাব তৃপ্তি করে খাবার খেলে কেন জানি না জর্দা দিয়ে পান খেতে ইচ্ছা করে
পান ছাড়া আর কিছু কি লাগবে?
একটা বাইনোকুলার কি জোগাড় করে দিতে পারবেন?
বাইনোকুলার দিয়ে কী করবেন?
কাঁঠালগাছে একটা কাক বাসা বেঁধেছে ডিম পেড়েছে ডিমে তা দিচ্ছে ডিম থেকে বাচ্চা বের হওয়ার দৃশ্যটা দেখব
কবীর সাহেব বললেন, পান এনে দিচ্ছি সকালবেলা বাইনোকুলার এনে দেব চলবে না?
অবশ্যই চলবে থ্যাংক য়্যু
কবীর সাহেব হাসি হাসি মুখে তাকিয়ে আছেন তার হাসি দেখে মিসির আলির ভালো লাগল
হোটেল জসুর খুবই পছন্দ হয়েছে হোটেলের সব কর্মচারী বড় একটা ঘরে থাকে জসুর ব্যবস্থা হয়েছে সেখানে বিনিময়ে বাবুর্চির ফুটফরমাশ খাটবে জসুর মাথায় ঢুকেছে সে বাবুর্চি হবে সে স্বপ্নে দেখেছে, বিশাল এক রেস্টুরেন্টের ক্যাশবাক্সে সে বসেছে রেস্টুরেন্টের নাম ‘জসুর মোরগপোলাও’
রাতে ঘুমুতে যাওয়ার আগে জসু মিসির আলির খোঁজ নিতে এল
মিসির আলি বললেন, জসু, তোমার বিষয়টা নিয়ে আমি এখন চিন্তাভাবনা শুরু করব

জসু অবাক হয়ে বলল, আমার কোন বিষয়?
মিসির আলি বললেন, এক ভূতনি এসে তোমার পা চাটে ওই বিষয় ভূতনিটার বয়স কত?
জসু বলল, তার বয়স কত ক্যামনে বলব? আমি তো তারে বয়স জিগাই নাই
তাকে তো দেখেছ?
জি দেখছি
দেখে বয়স কী রকম মনে হয়?
পারুল আপার বয়সী মনে হয় চেহারাও উনার মতো খুবই সৌন্দর্য
মিসির আলি বললেন, পারুল আপা হলো ছক্কার স্ত্রী?
জি এমন সুন্দর উনার চেহারা দেখলে আপনি ফিট পড়বেন রাইতের ঘুম হারাম হয়ে যাবে
মিসির আলি ছোট্ট নিঃশ্বাস ফেললেন জসুর ভূতনি ফ্রয়েডিয়, এটা বোঝা যাচ্ছে তবে ফ্রয়েডিয় ভূতানির সঙ্গে 'হুড়বুড়ি' নাম যাচ্ছে না

# ০৭. ঘরের সামনে এক চিলতে বারান্দা

২১২ বি ঘরের সামনে এক চিলতে বারান্দার মতো আছে সেখানে কবীর সাহেব চাপাচাপি করে দুটা লাল লঙের প্লাস্টিকের চেয়ার এবং টেবিল ঢুকিয়েছেন
নিয়ে দেখছেন মিসির আলির ধারণা কাক-দম্পতিও বিষয়টা টের পেয়েছে মনুষ্য সম্প্রদায়ের কেউ-একজন তাদের প্রতি লক্ষ রাখছে, এটা তারা জানে বিষয়টাতে কাক-দম্পতি মনে হয় খানিকটা চিন্তিত দুপুর বারোটার মতো বাজে জসু কিছুক্ষণ আগে প্লেটে করে সিঙারা দিয়ে গেছে গরম সিঙারা, ভাপ উঠছে, কিন্তু কেন জানি মিসির আলির খেতে ইচ্ছা করছে না এটাও বয়স হওয়ার লক্ষণ ক্ষিধে হবে, কিন্তু খেতে ইচ্ছা করবে না
মিসির আলি হঠাৎ লক্ষ করলেন, বিদেশিনী এক তরুণী হোটেলের

বারান্দায় এসে থমকে দাঁড়িয়েছে মেয়েটির পরনে ঘাগড়া জাতীয় পোশাক মাথায় স্কাফ চোখে রোদ চশমা মেয়েটি এগিয়ে আসছে মিসির আলির দিকে মিসির আলি বাইনোকুলার নামিয়ে তরুণীর দিকে তাকালেন তরুণী বলল, চাচাজি, কেমন আছেন? আমার নাম পারুল চম্পার বড় বোন পারুল আমি আপনার সঙ্গে কথা বলার জন্যে এসেছি আমি কি আপনার সামনের চেয়ারটায় বসতে পারি? চম্পা-পারুলদের কেউ হোটেল খুঁজে বের করে চলে আসবে, এটা মিসির আলি ভাবেন নি পারুল মেয়েটা যে এত রূপবতী তাও ভাবেন নি বিস্ময় চাপা দিয়ে মিসির আলি সহজ গলায় বললেন, বসতে পারো বোরকা নেই, ব্যাপার কী?

আমি তো কখনো বোরকা পরি না আমার ছোটবোন পরে

তোমার ছোটবোন কি তোমার মতোই রূপবতী?

জি আমরা যমজ বোন তবে আমার চোখ নীল, ওর চোখ কালো

পারুল বসতে বসতে বলল, চাচাজি, আমি দূর থেকে দেখেছি আপনি বাইনোকুলার চোখে দিয়ে গাছের দিকে তাকিয়ে আছেন কী দেখছিলেন?

কাক দেখছিলাম

কাক?

হ্যাঁ কাক কেন কাক দেখছিলাম, এইসব জিজ্ঞেস করে সময় নষ্ট করবে না আমার কাছে কী জন্যে এসেছে সেটা বলে

আপনাকে আপনার আগের বাসায় নিয়ে যেতে এসেছি আপনি রাজি না হওয়া পর্যন্ত আমি আপনার পা ধরে বসে থাকব

মিসির আলি কিছু বোঝার আগেই পারুল চেয়ার থেকে মেঝেতে নেমে এসে দুহাতে পা চেপে ধরল

মিসির আলি বললেন, পা ধরা অতি গ্রাম্য ব্যাপার পা ছাড়ো

পারুল বলল, গ্রাম্য ব্যাপার হোক বা আধুনিক ব্যাপার হোক, আমি আপনার পা ছাড়ব না

আমাকে ফিরিয়ে নিতে চাচ্ছি কেন?

আমরা দুই বোন মহাবিপদে পড়েছি আপনি আমাদের বিপদ থেকে উদ্ধার করবেন কী রকম বিপদ শুনলে আপনি চমকে উঠবেন

কী রকম বিপদ বলো?

আমাদের মৃত শ্বশুর ফিরে এসেছেন বাসায় ঘোরাফিরা করছেন

খাওয়াদাওয়া করছেন আপনার কথাও জিজ্ঞেস করলেন আপনি কোথায় গেছেন জানতে চাইলেন
মিসির আলি শান্ত গলায় বললেন, আমি এই মুহূর্তে যদি তোমার সঙ্গে যাই তাকে দেখতে পাব?
হ্যাঁ দেখতে পাবেন
একজন মৃত মানুষ জীবিত হয়ে ঘুরে বেড়াচ্ছে?
জি
মিসির আলি হাতের বাইনোকুলার নামিয়ে বললেন, চলে যাই
দুর্বল মানুষের সমস্যা হচ্ছে, তারা নানান ধরনের ডিলিউশনে ভুগে এই রোগ আবার সংক্রামক একজনের কাছ থেকে অন্যজনের কাছে যায় মাস হিস্টিরিয়াও আছে মানবগোষ্ঠীর একটি বড় অংশের ডিলিউশনের শিকার হওয়ার ঘটনাও আছে ইউরোপের ডাইনি অনুসন্ধান ছিল বড় ধরনের ডিলিউশন
মিসির আলি নিশ্চিত, মল্লিক সাহেবের পরিবার দুই পুত্রবধূ ডিলিউশনে ভুগছে তারা মৃত মল্লিককে ঘুরে ফিরে বেড়াতে দেখছে মৃত মানুষকে জীবিত দেখা সাধারণ পর্যায়ের ডিলিউশন অনেক পিতা-মাতাই তাদের মৃত সন্তানদের জীবিত দেখেন তাদের সঙ্গে কথাবার্তা বলেন এই বিষয়ে প্রচুর কাজ করেছেন Christopher Bird তাঁর বিখ্যাত গ্রন্থের নাম The Secret Life of Dead People উপন্যাসের চেয়েও সুখপাঠ্য বই
পারুল মিসির আলিকে তাদের মূল বাড়িতে নিয়ে এল দোতলার একটা ঘরে ঢুকিয়ে বলল, চাচাজি, আপনি এই ঘরে অপেক্ষা করুন আমি এখান থেকে আপনাকে ডেকে নিয়ে যাব অদ্ভুত এক দৃশ্য দেখোব আপনি কি চা-কফি কিছু খাবেন?
না
আপনি খবরের কাগজ পড়ুন আমি আসছি
চারদিনের বাসি খবরের কাগজ টেবিলে পড়ে আছে খাবার বাসি হলে যেমন দুর্গন্ধ ছড়ায়, বাসি খবরের কাগজও একই রকম দুর্গন্ধ ছড়ায় পারুল পাঁচ দশ মিনিটের কথা বলে গিয়েছিল চল্লিশ মিনিট পার হওয়ার পর মিসির আলির হঠাৎ করেই সন্দেহ হলো—পারুল নামের মেয়েটা তাকে এই ঘরে আটকে ফেলেছে ঘরের দরজা তালা দেওয়া তিনি চেষ্টা করলেও সেই তালা খুলতে পারবেন না

মিসির আলি উঠে দাঁড়ালেন দরজার কাছে গেলেন, দরজা খুলতে পারলেন না দরজা সত্যি সত্যি তালা দেওয়া মিসির আলি দরজা ধাক্কাধাক্কি কিংবা “পারুল পারুল’ বলে ডাকাডাকির ভেতর দিয়ে গেলেন না ঘরের ভেতরটা ভালোমতো দেখতে শুরু করলেন গেস্ট রুম বা অতিথি কক্ষের মতো ঘর সিঙ্গেল খাট পাতা আছে খাটে বালিশ এবং চাদর পরিষ্কার এই ঘরে কেউ ঘুমায় না আসবাবপত্রের মধ্যে একটা আলনা আছে, জানালার কাছে লেখালেখির জন্যে চেয়ার-টেবিল আছে টেবিলে পুরনো রিডার্স ডাইজেস্টের দু'টা কপি এবং নেয়ামুল কোরান গ্রন্থ আছে যে জানালার পাশে টেবিল-চেয়ার আছে, সেই জানালা বাইরে থেকে বন্ধ

ঘরের সঙ্গে অ্যাটাচিড বাথরুম আছে বাথরুম অনেকদিন ব্যবহার হয় না বাথরুমের র্যাকে সাবান-শ্যাম্পু আছে ধোয়া টাওয়েল আছে কমোডের ওপর ফ্লাশ-বেসিনে তিন মাস আগের একটা টাইম পত্রিকা দেখে মিসির আলি অবাক হলেন মল্লিক সাহেবের বাড়ির কারোরই টাইম পত্রিকা পড়ার কথা না

ঘরে একটা দেয়াল ঘড়ি আছে বেশিরভাগ গেষ্টরুমের দেয়াল ঘড়ি ব্যাটারি শেষ হওয়ার কারণে বন্ধ হয়ে থাকে অতিথি এলেই নতুন ব্যাটারি লাগানো হয় এই ঘড়ির কাটা সচল আছে এখন বাজছে একটা পঁচিশ মিসির আলির ক্ষুধাবোধ হচ্ছে টেনশনে ক্ষুধা বৃদ্ধি পায়

দেয়াল ঘড়ি ছাড়াও গাঢ় লাল রঙের একটা টেলিফোন সেট আছে মিসির আলি রিসিভার কানে দিলেন পাতালের নৈঃশব্দ্য লাইন কাটা এটা যুক্তিযুক্ত বন্দিশালায় টেলিফোন থাকবে না

মিসির আলি বিছানায় শুয়ে পড়লেন মাথার ওপর ফ্যান ঘুরছে আবহাওয়া আরামদায়ক শীতল ক্ষুধার্তা মানুষেরা সহজে ঘুমুতে পারে না, কিন্তু মিসির আলি ঘুমিয়ে পড়লেন তাঁর ঘুম ভাঙল তিনটা দশে প্রায় দুঘণ্টার আরামদায়ক ঘুম

মিসির আলি মূল দরজা এবং টেবিলের সামনের জানালা পরীক্ষা করলেন দুটা এখনো বন্ধ তিনি যথেষ্টই ক্ষুধার্তা বোধ করছেন তাঁকে খাবার দেওয়া হবে কি না বুঝতে পারছেন না তাকে আটকে রাখার উদ্দেশ্যও পরিষ্কার হচ্ছে না পারুল মেয়েটা তার কাছে কী চাচ্ছে? মানুষের ধর্ম হলো, যাকে সে ভয় পাবে তাকে আটকে ফেলার

চেষ্টা করবে পারুল মেয়েটা কি তাকে ভয় পাচ্ছে? কিসের ভয়? তার কোনো গোপন কথা জেনে ফেলার ভয়

গোপন কথা দূরে থাকুক, পারুল ও তার বোন চম্পা সম্পর্কে তিনি প্রকাশ্য কোনো কথাও জানেন না তিনি শুধু জানেন, এই বাড়ির ওপর এক ধরনের অসুস্থতা ভর করে আছে

রাত এগারটা বাজে মিসির আলিকে এখন পর্যন্ত কোনো খাবার দেওয়া হয় নি তার সঙ্গে কোনো যোগাযোগের চেষ্টাও কেউ করে নি তিনি কয়েকবার দরজা ধাক্কাধাক্কি করেছেন ‘পারুল পারুল’ বলে ডেকেছেন কেউ সাড়া দেয় নি

মিসির আলির কাছে মনে হচ্ছে, তালাবন্ধ অবস্থায় তিনি ছাড়া বাড়িতে কেউ নেই বাড়ি নিঃশব্দ, নিচুপ

মিসির আলি টাইম পত্রিকা, রিডার্স ডাইজেস্ট এবং নেয়ামুল কোরান গ্রন্থের সবটা পড়ে শেষ করেছেন নেয়ামুল কোরান পড়তে গিয়ে মিসির আলি বুঝতে পারলেন এই ঘরে আরও একজনকে আটকে রাখা হয়েছিল সে নেয়ামুল কোরান গ্রন্থের অনেক জায়গায় যেসব কথা লিখেছে তা হলো—

১. আমাকে কত দিন তালাবন্ধ করে রাখবি?
২. ক্ষুধায় মরে যাচ্ছি, খাওয়া দে
৩. আমি তোরে ছাড়ব না তোরে এইভাবে আটকায়ে রাখব
৪. হে আল্লাহপাক হে গাফুরুর রহিম আমাকে উদ্ধার করো

যাকে আটকে রাখা হয়েছিল তার নাম পারুল এই তথ্য বের করতে মিসির আলির তেমন বেগ পেতে হয় নি বালিশে পারফিউমের গন্ধ পেয়েছেন এই গন্ধ তার চেনা

প্রাইভেট জেলখানা থেকে মুক্তির একটা বুদ্ধি মাথায় এসেছে এই বুদ্ধি কতটা কার্যকর হবে তা মিসির আলি এখনো বুঝতে পারছেন না

মূল দরজাটি কাঠের এই দরজা কি আগুন দিয়ে জ্বলিয়ে দেওয়া যাবে? পুরনো দরজা, শুকিয়ে খড়খড়ে হয়ে আছে কোনোরকমে দরজার এক কোনায় আগুন লাগালে দরজা পুড়ে যাবে

আগুন লাগানোর জন্যে ম্যাচ বাক্স তার কাছে আছে ম্যাচ বাক্সে এগারটা কাঠি এগারবার জ্বালানো যাবে কাগজ আছে ধৈর্য ধরে দরজার একটা কোনায় আগুন ধরাতে হবে কাজটা করতে হবে ভোররাতে যখন সবাই থাকবে ঘুমে দরজার আগুন বা ধোয়ার

বিষয়টা কারও চোখে পড়বে না বাথরুমে তিনি শ্যাম্পূর একটি বোতল দেখেছেন কিছু কিছু শ্যাম্পু যথেষ্ট দাহ্য শ্যাম্পূর বোতলটা নিয়ে পরীক্ষা করা যেতে পারে
খাটের নিচে তিনি একটা ফিডার পেয়েছেন প্লাষ্টিকের ফিডারে আগুন ধরলে ধিকি ধিক করে অনেকক্ষণ জুলবে কাঠের দরজার এক কোনায় আগুন ধরে যাওয়ার কথা দরজায় চাকু দিয়ে দাগ দিতে পারলে হতো এতে দরজার সারফেস এরিয়া বাড়বে
রাত তিনটায় মিসির আলি দরজা পোড়ানোর সময় নির্ধারণ করলেন রাত তিনটা ভালো সময় তিন প্রাইম নম্বর পিথাগোরাসের মতে, অতি রহস্যময় সংখ্যা

# ০৮. দরজা পুড়িয়ে বের হওয়ার বুদ্ধি

দরজা পুড়িয়ে বের হওয়ার বুদ্ধি কাজ করল না দরজার এক কোনায় আগুন ঠিকই জ্বলল, তবে সে আগুন স্থায়ী হলো না দরজার খানিকটা পুড়িয়ে নিভে গেল লাভের মধ্যে লাভ এই হলো যে, দরজা পোড়ানোর উত্তেজনায় মিসির আলির রাত কাটল নির্ঘুম শরীরে ধস নেমে গেল বেঁচে থাকার জন্যে শরীরকে মোটামুটি ঠিক রাখতে হবে প্রচুর পানি খেতে হবে তা তিনি খাচ্ছেন বাথরুমের বেসিন থেকে নিয়ে মগভর্তি পানি কিছুক্ষণ পরপর পানি তার মন বলছে বাথরুমের বেসিনের পানি থাকবে না যে তাকে আটকেছে সে পানি বন্ধ করে দেবে তখন প্রবল তৃষ্ঞায় কমোডের পানি ছাড়া গতি থাকবে না
ক্ষুধার যন্ত্রণা কমে আসছে কাজটি করছে মস্তিষ্ক মস্তিষ্ক যখন দেখে খাবার পাওয়ার কোনো সম্ভাবনা নেই তখন ক্ষিধে কমিয়ে দেয় শরীরে জমে থাকা চর্বি থেকে প্রয়োজনীয় খাদ্য সংগ্রহের চেষ্টা করে একজন সবল মানুষ কোনো খাদ্য গ্রহণ না করে চল্লিশ দিন পর্যন্ত বাঁচতে পারে মিসির আলি কোনো সবল মানুষ না নানান অসুখে পর্যাদস্ত একজন মানুষ তিনি ধরে নিয়েছেন, এইভাবে তিনি বেঁচে থাকতে পারবেন

দশ দিন এর বেশি না তবে শেষ দিনগুলো খুব কষ্টকর হবে না তার হেলুসিনেশন শুরু হবে বাস্তবতার দেয়াল ভেঙে যাবে তিনি ঢুকে পড়বেন অবাস্তব এক জগতে একজন সাইকিয়াট্রিস্ট হিসেবে অনেকবার সেই জগতে তার ঢোকার ইচ্ছে হয়েছে ইচ্ছে এখন পূর্ণ হতে চলছে, কিন্তু তার ভালো লাগছে না

বন্দি অবস্থায় মিসির আলি আটান্ন ঘণ্টা পার করলেন ক্ষুধাবোধ এখন পুরোপুরি চলে গেছে তৃষ্ণা আছে, তবে তা কম বেসিনের কলের পানি বন্ধ হয়ে গেছে তিনি শেষ পানি কখন খেয়েছেন তা মনে করতে পারছেন না প্রবল ক্লান্তি তাকে ভর করেছে সময় কাটাচ্ছেন বিছানায় শুয়ে হেলুসিনেশন শুরু হয়েছে শুরুটা হলো ঘড়ি দিয়ে মিসির আলি হঠাৎ দেখলেন ঘড়ির কাটা উল্টোদিকে ঘুরছে

মিসির আলি মনে মনে বললেন, ইন্টারেস্টিং হাতে কাগজ-কলম থাকলে হেলুসিনেশনের ধাপগুলো লিখে ফেলতে পারতেন হাতে কাগজ-কলম নেই

ঠিক তিনটা বাজার সময় ঘড়ি উল্টোদিকে চলা শুরু করেছিল এখন বাজছে দুটা ঘড়ির কাটা কি দ্রুত ঘুরছে? তিনি বুঝতে পারলেন না মিসির আলি ঘড়ির দিকে তাকিয়ে ঘুমিয়ে পড়লেন ঘুম ভাঙলে দেখেন, তিনি বাইনোকুলার হাতে হোটেলের বারান্দায় বসে আছেন কাক-দম্পতি দেখছেন তিনি কি সত্যি হোটেলের বারান্দায়? নাকি এটিও হেলুসিনেশন? যখন কাক মানুষের মতো কথা বলতে শুরু করল তখন বুঝলেন এটা হেলুসিনেশন

কাক বলল, মানুষের যেমন প্রাইভেসি আছে, আমাদেরও আছে আপনি সারাক্ষণ বাইনোকুলার ফিট করে রাখছেন, এটা কি ঠিক? আপনার ওপর কেউ বাইনোকুলার ফিট করে রাখলে আপনার ভালো লাগত?

মিসির আলি বললেন, না

কাক বলল, সবারই অনেক প্রাইভেট ব্যাপার আছে হাগা-মুতা আছে ঠিক কি না স্যার আপনি বলেন?

মিসির আলি বললেন, অবশ্যই ঠিক আমি দুঃখিত আর বাইনোকুলার ধরব না

মিসির আলি চোখ বন্ধ করে ঘুমিয়ে পড়লেন কতক্ষণ ঘুমালেন তিনি জানেন না হয়তো সঙ্গে সঙ্গেই ঘুম ভাঙল অথবা দীর্ঘ সময় ঘুমালেন

ঘুম ভাঙলে প্রথমেই ঘড়ি দেখলেন ঘড়ি উল্টাদিকে যাচ্ছে না স্থির হয়ে আছে ঘড়ির হিসাবে সময় এখন বারোটা দিন বা রাত বোঝা যাচ্ছে না

বাথরুম থেকে শব্দ আসছে মনে হচ্ছে কেউ থালাবাসন ধুচ্ছে

মিসির আলি বললেন, কে?

কিশোরীদের মিষ্টি গলায় কেউ একজন বলল, চাচাজি! আমি চম্পা

মিসির আলি হতাশ দীর্ঘশ্বাস ফেললেন, আবার হেলুসিনেশন শুরু হয়েছে

মিসির আলি বললেন, বাথরুমে কেন? সামনে আসো

চাচাজি! আমি বাথরুম পরিষ্কার করছি আমার হাতে হাতমোজা নেই বলে আপনার সামনে আসতে পারব না আপনার সামনে এলে আপনি আমার হাত দেখে ফেলবেন আমার বিরাট পাপ হবে শেষ বিচারের দিন জবাব দিতে পারব না

মিসির আলি বললেন, ও আচ্ছা

চম্পা বলল, শরীরের উপর আমার ঘেন্না ধরে গেছে তো চাচাজি কাউকেই এখন শরীর দেখাই না হাত পায়ের আঙুল, চোখ, সব লুকিয়ে রাখি চাচাজি! এই ঘরটা কি চিনতে পারছেন?

না

আপনার এত বুদ্ধি, আর সাধারণ ব্যাপারটা ধরতে পারলেন না ঘরে একটা মাত্র জানালা সেই জানোলা কঠিনভাবে বন্ধ

মিসির আলি বললেন, এই ঘরেই কি তুমি তোমার শ্বশুর সাহেবের সঙ্গে দেখা করতে আসো?

চম্পা বলল, আপনি খুব সুন্দর করে বললেন, দেখা করতে আসি আমি দেখা করতে আসি না বাধ্য হয়ে ভয়ংকর কিছু কর্মকাণ্ডের জন্যে আসি

মিসির আলি বললেন, তুমি আমাকে আটকে রেখেছ কেন?

চম্পা বলল, আমি আপনাকে আটকে রাখি নি বড়পা রেখেছে

কেন?

বড়পা এই ঘরে অনেক দিন আটক ছিল এই দুঃখে সে সবাইকেই এভাবে আটকে রাখতে চায়

কত দিন আটকে রাখবে?

জানি না মনে হয় ছাড়বে না

ছাড়বে না?
না চাবি কুয়ায় ফেলে দিয়েছে তো দরজা খুলবে কীভাবে?
সেটাও একটা কথা
চাচাজি! আমি এখন যাই পরে আসব হাতমোজা পরে আসব, তখন আপনার সামনে আসা যাবে গল্প করা যাবে
আচ্ছা
আপনার জন্যে এক প্যাকেট সিগারেট নিয়ে আসব আপনি আরাম করে সিগারেট খাবেন
শেষ হয়ে গেছে
চম্পা বলল, অবশ্যই দিয়াশলাই আনব আপনি ঘুমিয়ে পড়ুন তো চাচাজি আপনার ঘুম দরকার ঘুমপাড়ানি গান গাইয়ে ঘুম পাড়াব?
মিসির আলি ক্লান্ত গলায় বললেন, গান লাগবে না এমনিতেই ক্লান্তিতে চোখ বন্ধ হয়ে আসছে
মিসির আলি গভীর ঘুমে তলিয়ে গেলেন
একসময় ঘুম ভাঙল তিনি অবাক হয়ে দেখেন ঝুম বৃষ্টি হচ্ছে বৃষ্টি পড়ছে ঘরের ভেতর কাক-দম্পতির বাসও ঘরের ভেতর বৃষ্টিতে ভিজে দুটা কাক শীতে থারথার করে কাঁপছে পুরুষ কাকটা মিসির আলিকে বলল, স্যার, একটা ছাতা দিতে পারবেন? প্লিজ!
মিসির আলি বললেন, ছাতা পাব কোথায়? তাকিয়ে দেখো, আমিও ভিজছি
কাক বলল, একটা কিছু ব্যবস্থা কি করা যায় স্যার? বৃষ্টির পানি ভয়ংকর ঠান্ডা ডিমগুলো পুরোপুরি ভিজে গেলে আর বাচ্চা ফুটবে না
মিসির আলি বললেন, তোমার বাসাটা কি আমার খাটের নিচে আনতে পারো? তাহলে বৃষ্টির পানির হাত থেকে বাঁচতে পারো
থ্যাংক য়্যু স্যার ভালো সাজেশন
কাকা-দম্পতি অনেক কষ্টে বাসাটা খাটের দিকে আনছে বাসা মিসির আলির হাতের নাগালে চলে এসেছে তিনি ইচ্ছা করলেই হাত বাড়িয়ে বাসাটা ধরে খাটের নিচে চালান করে দিতে পারেন, কিন্তু তা সম্ভব হচ্ছে না তাঁর সমস্ত শরীর অবশ ঘুমে চোখ বন্ধ হয়ে আসছে
মিসির আলির কেন জানি মনে হচ্ছে এবার ঘুমিয়ে পড়লে আর ঘুম ভাঙবে না তিনি প্রাণপণে জেগে থাকার চেষ্টা করছেন
স্যার স্লামালিকুম

ওয়ালাইকুম সালাম
আপনি কি আমাকে চিনতে পারছেন? আমি আপনার ছাত্রী আমার নাম রেবেকা
ও আচ্ছা আচ্ছা
চিনতে পারেন নি?
শরীরটা ভালো না তো এইজন্যে সমস্যা হচ্ছে
স্যার, আমি আপনাকে চামড়ায় বাধানো একটা খাতা দিয়েছিলাম
এখন মনে পড়েছে তুমি কেমন আছ?
আমি ভালো আছি কিন্তু আপনার একী অবস্থা!
একটু বেকায়দা অবস্থাতেই আছি এরা আমাকে আটকে ফেলেছে
কেন?
কেন তা তো জানি না
স্যার, আপনি জানবেন না তো কে জানবে? আপনি হচ্ছেন মিসির আলি ঠান্ডা মাথায় চিন্তা করে বের করুন কেন তারা আপনাকে আটকেছে এরা কি আপনার শত্রুপক্ষ?
না
তাদের ক্ষতি হয় এমন কিছু কি আপনি করেছেন?
না
আপনাকে আটকে রাখলে তাদের কি কোনো স্বার্থসিদ্ধি হয়?
না!
আপনার চিন্তা করার ক্ষমতা ঠিক আছে কি না, সেই পরীক্ষা কি করবেন?
কী পরীক্ষা?
ক্লিৎস টেস্ট স্যার, মনে পড়েছে?
হ্যাঁ, পড়েছে ১০০ থেকে নিচের দিকে নামতে হবে
প্রথমবার একটি সংখ্যা বাদ দিয়ে নিচে নামা ১০০ থেকে হবে ৯৮, তারপর দুটা সংখ্যা বাদ ৯৫, তারপর তিন সংখ্যা বাদ ৯১
স্যার, পরীক্ষা দিতে থাকুন এই ফাঁকে আমি পানি এনে দিচ্ছি পানি খান
পানি কোথায় পাবে? পানি তো বন্ধ
আমি কমোড থেকে পানি আনব আপনি কল্পনা করবেন ঝরনার পবিত্র পানি খাচ্ছেন বেঁচে থাকার জন্যে আপনার পানি খাওয়াটা

জরুরি  ঠিক না  স্যার?
হ্যাঁ ঠিক
মিসির আলি ঘুমিয়ে পড়লেন  তিনি কতক্ষণ ঘুমালেন তা জানেন না
পানির পিপাসায় তাঁর বুক শুকিয়ে গেছে  বিছানা থেকে নামার
শারীরিক শক্তি তাঁর নেই
মাথার কাছে দুঃখিত চোখমুখ করে পারুল দাঁড়িয়ে আছে
মিসির আলি বললেন, পারুল  আমাকে একগ্লাস পানি খাওয়াতে
পারবে?
আমি পারুল না  আমি এক ভূতনি  আমার নাম-হুড়বুড়ি
ও আচ্ছা, তুমি হুড়বুড়ি?
জি হুড়বুড়ি  একটা ছড়া শুনবেন স্যার
হুড়বুড়ি, থুরথুরি
বুড়বুড়ি, কুরকুরি
ফুরফুরি, ফুরফুরি
মিসির আলি বললেন, চুপ করো প্লিজ
হুড়বুড়ি চুপ করল  তখন বেজে উঠল  লাল টেলিফোন  এই
টেলিফোনের তার ছেড়া, তারপরেও বাজছে কেন? টেলিফোন নিশ্চয়ই
বাজছে না  তিনি ভুল শুনছেন  তার বিভ্রান্তির কাল শুরু হয়েছে
রিং হতে হতে টেলিফোন থেমে গেল  এখন ভাঙচুরের শব্দ হচ্ছে
মিসির আলি বললেন, কী হচ্ছে?
হুড়বুড়ি বলল, স্যার! পুলিশ এসেছে  দরজা ভাঙছে  শব্দ শুনছেন?
মিসির আলি ক্লান্ত গলায় বললেন, ও আচ্ছা পুলিশ
পুলিশের সঙ্গে জসু আছে  মনে হয় সে-ই আপনাকে উদ্ধারের জন্যে
পুলিশ এনেছে
স্যার! দরজা ভেঙে ফেলেছে  তাকিয়ে দেখুন, পুলিশ ঢুকছে
মিসির আলি তাকিয়ে আছেন  তিনি পুলিশ দেখতে পাচ্ছেন  জসুকে
দেখতে পাচ্ছেন  তাদের সঙ্গে মল্লিক সাহেবও আছেন  একজন মৃত
মানুষ  যার ডেডবডি কুয়া থেকে তোলা হয়েছে  মৃত মানুষ সামনে
দাঁড়িয়ে থাকতে পারে না  এটা নিশ্চয়ই হেলুসিনেশন
মিসির আলি চোখ বন্ধ করলেন

# ০৯. মিসির আলি চোখ মেললেন

স্যার, চোখ মেলুন
মিসির আলি চোখ মেললেন তার কাছে মনে হলো তিনি হাসপাতালে আছেন তাকে স্যালাইন দেওয়া হচ্ছে একজন অল্পবয়সী ডাক্তার তার সামনে দাঁড়িয়ে এই ডাক্তার লাল সোয়েটারের ওপর সাদা অ্যাপ্রন পরেছে তাকে সুন্দর লাগছে
স্যার, আপনি একটা প্রাইভেট হাসপাতালে আছেন এবং ভালো আছেন আপনার শরীর খাদ্য গ্রহণের জন্যে এখনো তৈরি না বলে আপনাকে স্যালাইন দেওয়া হচ্ছে স্যার, আপনি কি আমার কথা বুঝতে পারছেন?
পারছি
পুলিশ ইন্সপেক্টর রকিব আপনার সঙ্গে কিছুক্ষণ কথা বলতে চান কথা বলবেন?
হুঁ
পুলিশ ইন্সপেক্টর রকিব এসে সামনে দাঁড়ালেন মিসির আলির দিকে তাকিয়ে হাসলেন মিসির আলির এখন মনে হলো, তার হেলুসিনেশন হচ্ছে না তিনি বাস্তবে বাস করছেন হেলুসিনেশনের দৃশ্যগুলো চড়া রঙে আঁকা হয় এখন তা না
মিসির আলি বললেন, আমি কত দিন বন্দি ছিলাম?
রকিব বললেন, ছয় দিন
আমি বন্দি-এই খবর আপনাদের কে দিল?
একজন মহিলা টেলিফোনে জানিয়েছেন তার নাম পারুল
কবে জানিয়েছে?
যেদিন আপনাকে আটকানো হয় তার পরদিন ভোরবেলা আমরা তার কথা গুরুত্বের সঙ্গে নেই নি কারণ এই মহিলা উদ্ভট সব কথা বলছিলেন তাঁর মৃত শ্বশুর জীবিত হয়ে ফিরে এসেছেন, এইসব হাবিজাবি
মিসির আলি চোখ বন্ধ করলেন ক্লান্তিতে শরীর ভেঙে পড়ছে কথা

বলতে বা কথা শুনতে ইচ্ছে করছে না ঘুমুতে ইচ্ছে করছে
পুলিশ ইন্সপেক্টর বললেন, স্যার, আপনি রেস্ট নিন পরে আপনার সঙ্গে আলাপ করব আপনার কিছু সাহায্যও আমাদের দরকার মৃত মানুষকে জীবিত দেখার ঘটনা কিন্তু ঘটেছে একজন দাবি করছেন, তিনি মল্লিক সাহেব তাঁর কর্মচারীরাও তা-ই বলছে
মিসির আলি চোখ না মেলেই বললেন, একজন মৃত মানুষ কখনোই জীবিত হয়ে ফিরবে না এটা মাথায় রাখুন আমার ধারণা আমি ব্যাপারটা ব্যাখ্যা করতে পারব তবে সুস্থ হওয়ার জন্যে আমাকে কিছুটা সময় দিন
রকিব বললেন, অবশ্যই স্যার অবশ্যই
মিসির আলি চোখ বন্ধ করলেন চোখ মেললেন তের ঘণ্টা পর শারীরিক এবং মানসিকভাবে তিনি তখন সম্পূর্ণ সুস্থ
মুন হাউস হোটেলে ২১২ নম্বর ঘর সময় সন্ধ্যা ৭টা
মল্লিক সাহেব বসে আছেন মল্লিক সাহেবের মুখ হাসি হাসি তাকে দেখেই মনে হচ্ছে তিনি আনন্দময় সময় কাটাচ্ছেন
কিছুক্ষণ আগে ছোট্ট একটা নাটক হয়েছে নাটক দেখেও তিনি তৃপ্তির হাসি হোসেছেন
নাটকটার প্রধান চরিত্র জামু সে মিসির আলির জন্যে চা নিয়ে এসেছিল ঘরে ঢুকে মল্লিক সাহেবকে বসে থাকতে দেখে আর্ত চিৎকার দিল-ও আল্লাগো! হাত থেকে চায়ের কাপ পড়ে গেল সে ছুটে ঘর থেকে বের হয়ে গেল
মল্লিক সাহেব আনন্দিত গলায় বললেন, ভয় খাইছে প্যান্টে পিশাব না করে দেয়
মিসির আলি বললেন, ভয় পাওয়ারই কথা সবার কাছে আপনি একজন মৃত মানুষ আপনার শবদেহ কুয়া থেকে তোলা হয়েছে তারপর আপনাকে জীবিত দেখা যাচ্ছে আপনি ঘুরে বেড়াচ্ছেন, সিগারেট খাচ্ছেন
মল্লিক দাঁত বের করে তৃপ্তির হাসি হেসে বললেন, পুরা ঘেংড়া অবস্থা!
মিসির আলি বললেন, ঘেংড়া অবস্থা মানে কী?
অতিরিক্ত বেড়াছেড়াকে বলে ঘেংড়া অবস্থা পাবলিক তো ভয় খাবেই পাবলিকের ভয় খাওয়ারই কথা পুলিশও ভয় খাচ্ছে ঘটনা শোনেন, মজা পাবেন আমি পুলিশ ইন্সপেক্টর রকিব সাহেবের সঙ্গে হাত

মিলাবার জন্যে হাত বাড়ালাম, উনি লাফ দিয়ে দুই ফুট সরে গেলেন
একমাত্র আপনাকে দেখলাম ভয় খান নাই আপনাকে দেখে কিছুটা
আচানক হয়েছি আপনি কেন ভয় খান নাই?
মিসির আলি বললেন, আমি জানি মৃত মানুষ কখনো জীবিত হয়ে ফেরে
না অন্য কোনো ব্যাপার আছে এইজন্যে ভয় পাই নি
মল্লিক সাহেব আগ্রহ নিয়ে বললেন, অন্য ব্যাপারটা কী? আমারে একটু
বুঝায়ে বলেন
মিসির আলি বললেন, আপনার যমজ ভাই আছে, যে দেখতে অবিকল
আপনার মতো সে মারা গেছে অথবা খুন হয়েছে তার ডেডবডি
কুয়ায় ফেলা হয়েছে আপনার না
কেউ জানল না-এটা কেমন কথা!
মিসির আলি বললেন, কেউ জানে না তা ঠিক না আপনার দুই ছেলে
তো প্রায়ই বলত, এরা দু’জন মল্লিককে দেখে একজন ভালো
একজন মন্দ
পাগলের কথা আপনি ধরবেন? দুটাই পাগল নির্বোধ পাগল প্রায়ই
দেখবেন এরা কানে ধরে উঠবোস করছে কেউ তাদের কানে ধরে
উঠবোস করতে বলে নাই তারপরেও করছে বলুন তো কেন?
মিসির আলি বললেন, জানি না কেন?
অনুমান করতে পারেন?
না অনুমানও করতে পারছি না
মল্লিক সাহেব দীর্ঘশ্বাস ফেলে বললেন, এই দুই ছাগলকে আমি প্রায়ই
এক শ বার পঞ্চাশ বার কানে ধরে উঠবোস করতে বলি এরা
অ্যাডভান্স করে রাখে খাতায় লেখা থাকে সেখান থেকে বাদ দেয়
এদের কোনো কথার উপর বিশ্বাস রাখা যায়? আপনি বলেন? পাগলের
সাক্ষী কি কোর্ট গ্রাহ্য করবে? চুপ করে থাকবেন না কথা বলেন
মিসির আলি বললেন, পাগলের সাক্ষ্য কোর্ট গ্রাহ্য করে না
এই তো এখন পথে আসছেন বড় পুত্র ছক্কার ছেলে মারা গেল
কিসমত নাম তার মধ্যে কোনো বিকার নাই এক ফোঁটা চোখের
পানি নাই আরেকজনের বাচ্চা কোলে নিয়ে ঘুরছে
মিসির আলি বললেন, কিসমত কার ছেলে এই নিয়ে মনে হয় বিতর্ক
আছে
মল্লিক বললেন, কোনো বিতর্ক নাই রে ভাই বিতর্ক দুই বদ পুলার দুই

বদ স্ত্রী তৈরি করেছে কুৎসিত নোংরা কথা চালু করেছে এইজন্যে এদের একজনরে আমি ডাকি বড়কুত্তি, আরেকজনরে ডাকি ছোটকুত্তি আরে কুত্তি, তোদের শ্বশুর নাকি তোদের তার সাথে সেক্স করতে বলে এ রকম ঘটনা ঘটলে তোরা কেন সোনামুখ করে তার কাছে যাবি? কেন পাবলিকরে বলবি না? পুলিশের কাছে যাবি না? মিসির আলি সাহেব, বলেন, আমার কথায় কি যুক্তি আছে?
মিসির আলি বললেন, যুক্তি আছে
মল্লিক বললেন, বড়কুত্তিটা আবার বলে তার কোনো সন্তানাদি নাই আরে কুত্তি, সিজারিয়ান করে তোর পেটের সন্তান বের করা হয়েছে পেটে সিজারিয়ানের দাগ আছে
মিসির আলি বললেন, সে তাহলে মিথ্যাটা কেন বলছে?
মল্লিক সাহেব দীর্ঘ নিঃশ্বাস ফেলে বললেন, আমি জানি না আমি যেমন জানি না, যারা এই কাণ্ড ঘটাচ্ছে তারাও জানে না আমি ঘটনা জানার অনেক চেষ্টা নিয়েছি ভাইসাহেব বড়কুত্তিটাকে তিন দিন খাওয়া পানি ছাড়া আটকায়ে রেখেছিলাম ঘটনা কী বল বললে ছাড়া পাবি
ঘটনা বলেছে?
না, বলে নাই তবে এই বিষয়ে আমার অনুমান একটা আছে! অনুমান সত্য কি না জানি না
কী অনুমান শুনি?
দুই মেয়ে এই ধরনের কথা বলেছে যাতে আমার দুই পুত্র আমার উপর রাগ করে আমাকে খুন করে সমস্যা কি জানেন? আমার দুই পুত্রের রাগ করার ক্ষমতা নাই একবার কী হলো ঘটনা শুনেন বাড়ির একটা বিড়াল মটরগাড়ির চাকার নিচে পড়ে মারা গেল আমার দুই পুত্র দানাপানি বন্ধ করে দিল দুইজনে দুইজনের গলা জড়ায়ে ধরে কাদে আমি বললাম, বিড়াল তোদের বাপ না মা? বিড়াল মরে গেছে, খাওয়াদাওয়া বন্ধ করে দিয়েছিস? কানে ধরে পঞ্চাশবার উঠবোস কর, তারপর খেতে বস তারা দু’জনেই বলল, জি আচ্ছা পঞ্চাশবার কানে ধরে উঠবোস করল, তারপর মল্লিক বিরানি হাউস থেকে দুই প্লেট বিরানি খেয়ে ঘুমাতে গেল, যেন কিছুই হয় নাই আমি যে কথাগুলি বললাম, সেগুলি কি বিশ্বাস হচ্ছে?
হচ্ছে

এখন আপনাকে আসল কথা বলি এতক্ষণ যা বললাম সবই ফালতু কথা আসল কথা হচ্ছে, আমি বাবা-মা'র এক সন্তান আমার কোনো যমজ ভাই নাই আপনি এবং পুলিশ হাজার চেষ্টা করেও কোনো যমজ ভাইয়ের সন্ধান পাবেন না
মিসির আলি বললেন, কুয়াতে যে ডেডবডি পাওয়া গেল সেটা তাহলে কার?
মল্লিক সাহেব হাই তুলতে তুলতে বললেন, খুঁজে বের করেন কার সিআইডি মিআইডি কী কী যেন আছে, সবে মিলে খুঁজুক বার করুক ডেডবডি কার ইন্সপেক্টর রকিব সাহেব যদি প্রমাণ করতে পারেন ডেডবডি আমার যমজ ভাইয়ের, তাহলে আমি উনার পিশাব গ্রাসে ভর্তি করে চুমুক দিয়ে খাব এক হাজার বার কানে ধরে উঠবোস করব
এখন ভাই আমি বিদায় নিব আপনাকে একটা শেষ কথা বলি আমার উপর কোনো রাগ রাখবেন না আমি আপনাকে আটকাই নাই বড়কুত্তি আটকায়েছে সে ভালো সাজার জন্যে পরদিনই পুলিশকে টেলিফোন করেছে এমনভাবে করেছে যে, পুলিশ তার কথা পাগলের প্রলাপ ভেবেছে আমি যখন টের পেলাম ঘরে কেউ আটক আছে তখন থানা থেকে পুলিশ নিয়ে এলাম রকিব সাহেবকে জিজ্ঞেস করলেই আমার কথার সত্যতা পাবেন ভাইসাহেব, ইজাজত দেন বিদায় নেই আসসালামু আলায়কুম
ব্যক্তিগত কথামালায় মিসির আলির সর্বশেষ লেখা
বিষয় : মল্লিক সাহেব
পুলিশ ব্যাপক অনুসন্ধান করেও মল্লিক সাহেবের কোনো যমজ ভাই আছে তা প্রমাণ করতে পারে নি আমি অনেক চেষ্টা করেও পুলিশকে DNA পরীক্ষায় রাজি করাতে পারি নি মৃত মানুষ এবং মল্লিক সাহেবের DNA পরীক্ষার ফলাফল তদন্তে সাহায্য করত
আমার কাছে মনে হচ্ছে, পুলিশ তদন্তের বিষয়েও আগ্রহী না ছক্কা-বক্কাকে পুলিশ ছেড়ে দিয়েছে তারা আগের মতোই আছে দুই ভাই বাচ্চা কোলে নিয়ে ঘুরছে একসঙ্গে স্নান করছে সময় পেলেই কানে ধরে উঠবোস করে খাতায় হিসাব জমা করছে মল্লিক সাহেব নিয়ম করে হোমিও ক্লিনিকে বসছেন রোগী দেখছেন সব আগের মতো চলছে
মল্লিক পরিবারের রহস্য সমাধানের চেষ্টা আমি করেছি সমাধান

করতে পারি নি মন্ত্রিক সাহেব সহায়তা করলে হয়তো কিছু হতো তিনি সহযোগিতার ধারে কাছেও নাই তিনি আমার কাছে যে একেবারেই আসেন না, তা না মাঝে মধ্যেই আসেন, নানান বিষয়ে কথা বলেন, একটি বিষয় ছাড়া অবিকল তাঁর মতো দেখতে যে মানুষটির মৃতদেহ কুয়া থেকে তোলা হলো সে কে? তার সঙ্গে মল্লিক, সাহেবের সম্পর্ক কী?

মাল্টিপল পার্সোনালিটি মনোবিজ্ঞানের স্বীকৃত বিষয় একজন ভালো মানুষ এবং একজন মন্দ মানুষ একজনের মধ্যে বিকশিত হতে পারে ভালো মানুষ মল্লিক এবং মন্দ মানুষ মল্লিক-একই ব্যক্তি এটি মনোবিজ্ঞানে গ্রাহ্য কিন্তু দু'জন আলাদা দুই মানুষ, যাদের একজনকে খুন করা যায়, তা কী করে হয়?

আমি চেষ্টা করেছি চম্পা ও পারুলের সঙ্গে কথা বলতে তারা রাজি হয় নি

এই দুই মেয়ে মল্লিককে খুন করেছে বলে যে দাবি করছে তা মিথ্যা অ্যান্টাসি নামে কোনো ইঁদুর মারা বিষ নেই অ্যান্টাসি নামটাও হঠাৎ করে তাদের মাথায় এসেছে অ্যান্টাসিড থেকে 'ড' বাদ দিয়ে অ্যান্টাসি মন্ত্রিক সাহেবের বাড়িতে গোটাচারেক বিড়াল আছে যে বাড়িতে বিড়াল থাকে সে বাড়িতে ইঁদুর থাকে না

আমি একপর্যায়ে জীবিত এবং মৃত মল্লিকের DNA পরীক্ষা নিজ খরচে করতে চেয়েছিলাম, তাও সম্ভব হলো না পরীক্ষাটা হয় সিঙ্গাপুরে যে পরিমাণ অর্থ পরীক্ষার জন্যে প্রয়োজন, তা আমার ছিল না

আমি নিজেও মনে হয় মানসিকভাবে কিছুটা অসুস্থ হয়ে পড়েছি প্রায়ই যে ঘরে বন্দি ছিলাম সেই ঘর স্বপ্নে দেখি স্বপ্নে লাল টেলিফোন বাজতেই থাকে আমি টেলিফোন ধরতেই ওপাশ থেকে গম্ভীর গলায় একজন বলে–DNA টেস্ট করা হয়েছে রিপোর্ট লিখে নিন জীবিত এবং মৃত দু'জনের একই DNA, অর্থাৎ দু'জন একই ব্যক্তি

স্বপ্ন আর কিছুই না, আমার নিজস্ব চিন্তার প্রতিফলন আমি কি তাহলে ভাবছি, মৃত এবং জীবিত একই মানুষ? এর মানেই বা কী?

আমি মুন হাউস হোটেলের ২১২ নম্বর ঘরে এখনো আছি কাক-দম্পতির ওপর লক্ষ রাখছি ডিম ফুটে বাচ্চা বের হয়েছে কাক-দম্পতির সে-কী আনন্দ! তাদের আনন্দ দেখে মল্লিক পরিবারের জটিলতা ভোলার চেষ্টা করছি যখন মনে হয় পুরোপুরি ভুলে গেছি,

তখনই স্বপ্নে লাল টেলিফোন বেজে ওঠে কেউ-একজন বলে, জীবিত এবং মৃত মল্লিক একই ব্যক্তি প্লিজ, টেক নোট

# ১০. মিসির আলি অসুস্থ

মিসির আলি অসুস্থ হয়ে পড়েছেন তাঁকে হাসপাতালে ভর্তি করা হয়েছে তিনি কিছু খেতে পারেন না রাতে ঘুমুতেও পারেন না যখন চোখে ঘুম নেমে আসে, তখনই লাল টেলিফোন বাজতে থাকে তিনি লাফ দিয়ে বিছানায় উঠে বসেন

মিসির আলি তাঁর অসুখের কারণ ধরতে পেরেছেন মল্লিক পরিবারের রহস্য সমাধানে তার ব্যর্থতা নিজেকে তিনি বোঝানোর চেষ্টা করেছেন-ব্যর্থতা সফলতারই অংশ দাবায় বিশ্ব চ্যাম্পিয়নকেও কখনো কখনো হার মানতে হয় যেখানে বিশ্বচ্যাম্পিয়নদেরই এই অবস্থা, সেখানে তার অবস্থান কোথায়! সাইকোলজির খেলায় তিনি বিশ্বচ্যাম্পিয়ন না অনেক রহস্য তিনি ভেদ করেছেন, আবার অনেক রহস্যেরই কিনারা করতে পারেন নি তার একটি খাতা আছে যার শিরোনাম 'অমীমাংসিত রহস্য' যেসব রহস্যের তিনি কিনারা করতে পারেন নি, তার প্রতিটি সেই খাতায় লেখা আছে তবে সুযোগ পেলেই তিনি পুরনো রহস্যের মীমাংসা করতে চেষ্টা করেন

মিসির আলি নিশ্চিত, তিনি মল্লিক সাহেবের রহস্য নিয়ে অনেক দিন ভাববেন নির্ঘুম রজনী কাটাবেন

হাসপাতালে ভর্তি হওয়ার তৃতীয় দিনে মিসির আলির সঙ্গে দেখা করতে এল বক্কা দুই ভাই সবসময় একসঙ্গে চলাফেলা করে আজ বক্কা একা

বক্কা বলল, জসুর কাছে শুনেছি আপনি অসুস্থ আপনাকে দেখতে এসেছি আপনার জন্যে চারটা কচি ডাব এনেছি ডাব বলকারক

মিসির আলি বললেন, তোমার ভাই কোথায়?

বক্কা বলল, সে কুয়ার মুখ বন্ধ করছে কুয়ার মুখ বন্ধ থাকা ভালো,

তাহলে অ্যাকসিডেন্ট হয় না আমার মা কুয়াতে ডুবে মারা গিয়েছিলেন, এটা কি আপনি জানেন?

জানি

আমার মা'র নাম সুরমা এটা জানেন?

জানি

মা'র মনে অনেক কষ্ট ছিল তো, এইজন্যে তিনি কুয়ায় ঝাঁপ দিয়েছিলেন অনেক কষ্ট থাকলে কুয়ায় ঝাঁপ দিতে হয় ঠিক না চাচাজি?

হ্যাঁ ঠিক আমি আর ভাইজান কী ঠিক করেছি জানেন? আমাদের মনে যদি অনেক কষ্ট হয় তাহলে কুয়ায় ঝাঁপ দিব মনের কষ্ট দূর করার জন্যে বাবাকে মারা ঠিক না বাবা হলো জন্মদাতা পিতা চাচাজি, ডাব কেটে দিব? খাবেন?

এখন খাব না পরে খাব

বক্কা বলল, চাচাজি, এখন কাটি? আপনি ডাবের পানি খাবেন আমি খাব শাঁস

মিসির আলি বললেন, ঠিক আছে কাটো ডাব কাটবে কীভাবে? দা লাগবে তো

বক্কা বলল, দা নিয়ে এসেছি চাচাজি দা খারাপ জিনিস এইজন্যে রুমের বাইরে রেখেছি ভালো করেছি না চাচাজি?

হ্যাঁ, ভালো করেছ

বক্কার ডাব কাটা দেখতে দেখতে মিসির আলি মল্লিক রহস্যের আংশিক সমাধান বের করলেন এই সমাধানে ডাবের কোনো ভূমিকা নেই কিছু মীমাংসা হঠাৎ করেই মাথায় আসে বেশিরভাগ সময় স্বপ্নে আসে কেকুলে বেনজিনের স্ট্রাকচার স্বপ্নে পেয়েছিলেন মেন্ডেলিফ পিরিয়ডিক টেবিল স্বপ্নে পান মিসির আলিও স্বপ্ন দেখছেন–জীবিত মল্লিক এবং মৃত মল্লিক একই তাদের DNA তা-ই বলছে

স্বপ্ন অনেককেই ইশারা দিয়েছে তাকেও দিচ্ছে কনশাস মস্তিষ্ক হিসাবনিকাশ করে আনকনশাস মস্তিষ্ককে খবর দিচ্ছে সেই খবর নিজেকে প্রকাশ করছে স্বপ্নে

স্বপ্নে তিনি লাল টেলিফোন দেখছেন এই টেলিফোন অবশ্যই তাঁকে ক্লু দিয়ে সাহায্য করবে

বক্কা আগ্রহ নিয়ে ডাবের শাঁস খাচ্ছে তৃপ্তিতে তার চোখ প্রায় বন্ধ

মিসির আলি বললেন, তোমাদের বাসার গেষ্টরুমে একটা লাল টেলিফোন আছে না?
বক্কা হ্যাঁ-সূচক মাথা নাড়ল
এই টেলিফোনের নম্বর জানো?
বক্কা বলল, এই টেলিফোনের নম্বর শুধু বাবা জানে আর কেউ জানে না তোমার বাবা কি ওই ঘরেই থাকেন?
বক্কা বলল, না মাঝে মাঝে থাকেন বাকি সময় ওই ঘর তালাবন্ধ থাকে
তালাবন্ধ থাকে কেন?
ওই ঘরে ভূত থাকে, এইজন্যে তালাবন্ধ থাকে
কী রকম ভূত?
বক্কা বলল, চাচাজি, কী রকম ভূত আমি জানি না আমি কখনো দেখি নাই
কেউ কি দেখেছে? আমার স্ত্রী চম্পা দেখেছে বড় ভাইজানের স্ত্রীও দেখেছে চাচাজি, আরও চাইরটা ডাব কিনে নিয়ে আসি?
আর ডাব দিয়ে কী হবে?
বক্কা লজ্জিত গলায় বলল, দুটা মাত্র ডাবে শাঁস হয়েছে তৃপ্তি করে খেতে পারি নাই
মিসির আলি বললেন, এখানে ডাব না এনে তুমি বরং ডাব কিনে বাড়িতে চলে যাও পুরুষ্ট দেখে কেনো, যাতে ভেতরে শাস থাকে তারপর দুই ভাই মিলে খাও
বক্কার চোখমুখ উজ্জ্বল হয়ে উঠল যেন দিশেহারা নাবিক দিশা ফিরে পেয়েছে
চাচাজি, দা-টা কি নিয়ে যাব, না রেখে যাব?
দা নিয়ে যাওয়াই ভালো
বক্কা বিদায় হতেই মিসির আলি কাগজ-কলম নিয়ে বসলেন একটা লিষ্ট করবেন যাদের সঙ্গে তার দেখা হওয়া বিশেষ প্রয়োজন
১. 'এ মল্লিক কাচ্চি হাউস'-এর ম্যানেজার মবিনুদ্দিন ইনি শুধু কাচ্চি হাউসের ম্যানেজারই না, মল্লিক সাহেবের ডানহাত যারা নিজেদের ডানহাত প্রমাণ করে, তাদের কাছে অনেক গোপন তথ্য থাকে সমস্যা একটাই, এরা মুনিবের প্রতি বিশ্বস্ততার কারণে কোনো তথ্যই প্রকাশ করে না

২. মল্লিক সাহেবের মূল বাড়ির দারোয়ান আক্কাস মিয়া এই লোক দীর্ঘ দিন ধরে দারোয়ানের কাজ করছে সে নিশ্চয়ই অনেক কিছু জানে
৩. পুলিশ ইন্সপেক্টর রকিব তার সাহায্যে ছক্কা-বক্কা গ্রেফতার হওয়ার পর যে জবানবন্দি দিয়েছিল তার কপি আনতে হবে
৪. চম্পা-পারুলের মা-বাবার একটা ইন্টারভ্যু দরকার মল্লিক সাহেবের বাড়ির ভেতরের খবর নিশ্চয়ই দুই মেয়ে তার বাবা-মা'কে বলেছে
৫. লাল টেলিফোনের নম্বর জানতে হবে তারপর বের করতে হবে- এই টেলিফোন থেকে কাকে কাকে টেলিফোন করা হয় সেই তথ্য মোবাইল ফোনে এই তথ্য সংরক্ষিত থাকে ল্যান্ড টেলিফোনে থাকে কি না, তিনি জানেন না চেষ্টা করতে দোষ নেই মুন হোটেলের মালিক কবীর সাহেবের সাহায্য নেওয়া যেতে পারে এই লোকের কানেকশান ভালো

মিসির আলির শারীরিক অসুস্থতা মনে হয় সেরে গেছে তিনি যথেষ্টই বল পাচ্ছেন

মিসির আলি বিছানা থেকে নামলেন তাকে হাসপাতাল থেকে রিলিজ অর্ডার নিয়ে হোটেলে চলে যেতে হবে হোটেল থেকে জিনিসপত্র নিয়ে উঠতে হবে মল্লিক সাহেবের ভাড়া বাসায় তাঁকে হোটেলে থাকলে হবে না থাকতে হবে মূল ঘটনার কাছাকাছি

এ মল্লিক কাচ্চি হাউসের ম্যানেজার মবিনুদ্দিন এবং
মিসির আলির কথোপকথন

মিসির আলি কেমন আছেন?

মবিনুদ্দিন : আলহামদুলিল্লাহ, ভালো আছি আপনার দোয়া

মিসির আলি : আপনি ভালো থাকুন এমন দোয়া তো করি নাই

মবিনুদ্দিন : আপনি আমাকে ডেকে পাঠিয়েছেন, এতে আমার প্রতি আপনার মুহব্বত প্রকাশিত যে মানুষ আমাকে মুহব্বত করে, সে তার নিজের অজান্তেই আমার জন্যে দোয়া করে

মিসির আলি আমি আপনার কাছে দু'একটি জিনিস জানতে চাচ্ছি মল্লিক সাহেব বিষয়ে কিছু তথ্য আপনি কি বলবেন?

মবিনুদ্দিন : মুনিবের ক্ষতি হয় এমন কিছু আমি বলব না আমি উনার নুন খাই যার নুন খাই তার গুণ গাই—এটা আমার ধর্ম

মিসির আলি : আপনার কথা শুনে মনে হচ্ছে, মল্লিক সাহেবের ক্ষতি

হয়, এমন তথ্য আপনার কাছে আছে?
মবিনুদ্দিন : আমি আপনার সঙ্গে বাহাসে যাব না আসসালামু আলায়কুম
মিসির আলি : চলে যাচ্ছেন?
মবিনুদ্দিন : জি আল্লাহ হাফেজ
মল্লিক সাহেবের বাড়ির দারোয়ান আক্কাস মিয়া এবং মিসির আলির কথোপকথন
আক্কাস মিয়া : স্যার, আমি কিছুই জানি না আমি কিছুই দেখি নাই আমার রাতকানা রোগ আছে রাইতে খালি অন্ধাইরা দেখি আর কিছু দেখি না
মিসির আলি : দিনে তো দেখেন
আক্কাস মিয়া : আমি দিনেও দেখি না
মিসির আলি : দারোয়ানের চাকরি করেন, রাতেও দেখেন না, দিনেও দেখেন না?
আক্কাস মিয়া : জি-না
মিসির আলি : রাতেও দেখেন না, দিনেও দেখেন না-এই তথ্য কি মল্লিক সাহেব জানেন?
আক্কাস মিয়া : উনাকে জানাই নাই জানালে চাকরি চলে যাবে, এইজন্যে স্যার, আমি এখন যাই আসসালামু আলায়কুম
মিসির আলি এবং সুরমা হোমিও হাসপাতালের নার্স জাহানারা বেগমের সাক্ষাৎকার
মিসির আলি : আপনি কি জানেন যে, আমাকে মল্লিক সাহেবের বাড়ির একটা ঘরে ছয় দিন আটকে রাখা হয়েছিল?
জাহানারা বেগম : জি-না, জানি না আমি অফিসের কাজে ব্যস্ত থাকি স্যারের বাড়ির সঙ্গে কোনো সম্পর্ক আমার নাই স্যারের কুলখানিতে আমাকে উনার বড় ছেলে দাওয়াত দিয়েছিল, সেখানেও যাই নাই
মিসির আলি : মল্লিক সাহেবের দুই ছেলে ছক্কা-বক্কা দাবি করে যে তারা দুইজন মল্লিক দেখে এই বিষয়ে কিছু জানেন?
জাহানারা বেগম : কিছু জানি না তারা দুইজন বাবা দেখে না তিনজন দেখে, এটা তাদের বিষয় আমার বিষয় না
মিসির আলি : গত ছয় দিন ধরে মল্লিক সাহেবের কোনো খোঁজ পাওয়া যাচ্ছে না উনি কোথায় জানেন?

জাহানারা : জানি না, উনি কাজকমের মানুষ উনি কাজকর্ম নিয়া থাকেন

মিসির আলি : আমি শুনেছি আপনি মাঝে মাঝে রাতে বাসায় যান না দুই বেডের হাসপাতালে থেকে যান এটা কি সত্যি?

জাহানারা বেগম : কাজকমের চাপ যখন বেশি থাকে, তখন বাধ্য হয়ে থাকতে হয় রোগী ভর্তি হলে রাত জেগে তার সেবা-যত্ন করতে হয়, তখন থাকা লাগে

মিসির আলি : মল্লিক সাহেবের এই হাসপাতালে কখনো কি রোগী ভর্তি হয়েছে?

জাহানারা আপনি উল্টা পাল্টা প্রশ্ন কেন করছেন? আপনি তো পুলিশের লোক না পুলিশের লোক হলেও আমি ভয় পাই না আপনাকে সত্যি কথা বলি-স্বামীর সঙ্গে আমার বনিবনা নাই প্রায়ই ঝগড়া হয় তখন এখানে থাকি যাদের মনে পাপ, তারা এর মধ্যে পাপ দেখতে পারে, আমার মধ্যে কোনো পাপ নাই আমি বুঝতে পেরেছি, কেউ আপনার কাছে কিছু লাগায়েছে আপনাকে বলেছে যে, আমি যখন রাতে থেকে যাই, তখন মল্লিক স্যার আমার ঘরে থাকেন ইহা সত্য না মানুষের কথায় দয়া করে নাচবেন না ক্লিয়ার?

মিসির আলি : জি ক্লিয়ার

ইন্সপেক্টর রকিব এবং মিসির আলির কথোপকথন

মিসির আলি : আপনারা কি মল্লিক সাহেবের কেইসটা কোজ করে দিয়েছেন?

রকিব : জি-না কেইস চালু আছে গোপনে গোপনে তদন্ত চলছে মাঝে মাঝে আমরা এ রকম করি ভাব দেখাই যে মামলা তুলে নেওয়া হয়েছে তখন সাসপেক্টরা গা ছেড়ে দেয় এতে আমাদের সুবিধা হয়

মিসির আলি : আপনি বলছেন তদন্ত চলছে–তাহলে মল্লিক সাহেব এখন কোথায় বলতে পারবেন?

রকিব : বলতে পারব তিনি আগামসি লেনের এক বাড়িতে আছেন মাঝে মাঝে এই বাড়িতে থাকেন

মিসির আলি : আমি যে ঘরে বন্দি ছিলাম, ওই ঘরে একটা লাল টেলিফোন আছে টেলিফোনের নম্বরটা কি আমাকে জোগাড় করে দিতে পারবেন?

রকিব : স্যার, আপনার সঙ্গে যদি কাগজ-কলম থাকে তাহলে নম্বরটা

লিখুন
মিসির আলি : এই নম্বর তাহলে আপনারা জানেন?
রকিব : কেন জানিব না? বিস্ময়কর একটা ঘটনা ঘটেছে একই মানুষএকজন জীবিত আরেকজন মৃত আর আমরা ঠিকমতো তদন্ত করব না, তা কি হয়? আপনি দু'জনের DNA টেস্টের কথা বিশেষভাবে বলেছিলেন আপনি শুনে খুশি হবেন যে, DNA টেস্ট হয়েছে রেজাল্ট আমাদের কাছে আছে
মিসির আলি : আমাকে কি DNA টেষ্টের রিপোর্টটা দেখানো যায় না?
রকিব (হাসতে হাসতে) আপনি বিখ্যাত মিসির আলি আপনাকে কেন দেখাব না! ফটোকপি পাঠিয়ে দিচ্ছি
মিসির আলি : আরেকটা ছোট্ট সাহায্য চাচ্ছি আমি মল্লিক সাহেবের যে ঘরে বন্দি ছিলাম, সেখানে আরেক রাত থাকতে চাই
রকিব : কেন?
মিসির আলি : আছে একটা বিষয় তবে আমি ভয় পাচ্ছি, ওরা না আবার আমাকে আটকে ফেলে
রকিব : আপনি কবে থাকতে চান বলবেন সব ব্যবস্থা হবে বাড়ির চারদিকে পুলিশ থাকবে স্যার, এখন লাল টেলিফোনের নম্বরটা লিখুন
মিসির আলি : নম্বর নিয়েই টেলিফোন করলেন চারবার রিং হওয়ার পর তরুণীর গলা শোনা গেল, হ্যালো কে বলছেন?
মিসির আলি বললেন, চম্পা, আমি তোমার চাচাজি মিসির আলি তুমি ভালো আছ?
তরুণী জবাব দিল না তবে সে টেলিফোন নামিয়েও রাখল না
মিসির আলি বললেন, আগামী কাল রাতে আমি তোমাদের ওই ঘরে থাকব ব্যবস্থা করতে পারবে?
তরুণী জবাব দিল না
মিসির আলি বললেন, চম্পা, তুমি যে টেলিফোন কানে ধরে আছ তা আমি জানি আগামীকাল রাত আটটার দিকে আমি চলে আসব রাতে কি খাবারের ব্যবস্থা করতে পারবে?
তরুণী এইবার কথা বলল প্রায় ফিসফিস করে বলল, কেন আসতে চাচ্ছেন?
মিসির আলি বললেন, স্মৃতি রোমন্থনের জন্যে মাঝে মাঝে পুরনো

স্মৃতি হাতড়াতে হয়   এটা স্বাস্থ্যের জন্যে ভালো

# ১১. শারদ শশি

রাত আটটা   সারা দিন ঝলমলে রোদ ছিল   সন্ধ্যার পর থেকে বৃষ্টি শুরু হয়েছে   মিসির আলি ছাতা মাথায় মল্লিক সাহেবের বাড়িতে এসে উঠেছেন   দেখে মনে হচ্ছে মল্লিক সাহেবের বাড়ি শশানপুরী   কেউ বাস করে না   বিড়ালের মিউ মিউ শব্দ ছাড়া কোনো শব্দ নেই   মিসির আলি দোতলায় ওঠার সিঁড়ির গোড়ায় দাঁড়িয়ে বললেন, বাড়িতে কেউ আছেন?

কেউ জবাব দিল না   দারোয়ান আক্কাস মিয়াকে এক ঝলক দেখা গেল   সে দ্রুত ঘরে ঢুকে গেল   মিসির আলি দোতলায় উঠে গেলেন যে ঘরে বন্দি ছিলেন, সেই ঘর খুঁজে বের করতে তার বেগ পেতে হলো না   মূল দরজা পুলিশ ভেঙেছে   দরজা ঠিক করা হয় নি   মিসির আলি ঘরে ঢুকে দেখেন ঘরের ভেতর কাঠের চেয়ারে মল্লিক সাহেব বসে আছেন   তার হাতে সিগারেটের প্যাকেট   মিসির আলি অবাক হলেন না   মল্লিক সাহেব এখানে থাকবেন, মিসির আলি তা ধরেই নিয়েছিলেন

মল্লিক মিসির আলির দিকে না তাকিয়ে বললেন, ছোটকুত্তির কাছে শুনলাম রাতে আপনি খানা খেতে চেয়েছেন   সে আপনার জন্যে খানা পাকিয়েছে   মোরগপোলাও আর খাসির বটি কাবাব   তবে আমার উপদেশ, ছোটকুত্তির রান্না খাবার খাবেন না   খাবারে বিষ মিশিয়ে দিতে পারে

মিসির আলিকে দেখে মনে হচ্ছে না   তিনি মল্লিক সাহেবের কথা শুনছেন   তিন খাটে বসলেন   পরিচিত খাট   পরিচিত বিছানা বালিশ-চাদর কিছুই বদলানো হয় নি   তিনি বালিশ নাকের কাছে নিয়ে গন্ধ শুঁকলেন

মল্লিক বললেন, আপনার ভাব-ভঙ্গি দেখে মনে হয় কিছু বলতে চান

বলতে চাইলে বলেন বালিশ শুকাশুকির প্রয়োজন নাই বালিশের মধ্যে হিসটরি' লেখা নাই
মিসির আলি বললেন, আপনার দুই ছেলে যে দু'জন বাবা দেখত সেই রহস্য ভেদ করেছি তারা আসলেই ছোটবেলা থেকে দু'জন বাবা দেখত
মল্লিক সাহেব বললেন, আপনাকে অনেকবার বলেছি-আমার কোনো যমজ ভাই নাই
মিসির আলি বললেন, যমজ ভাই না, সে আপনার সৎ ভাই আপনার বাবা তারও বাবা DNA টেস্টে তা-ই পাওয়া গেছে আপনার এই সৎভাইয়ের কোনো সামাজিক স্বীকৃতি ছিল না মনে হয় তার জন্ম কাজের মেয়ের গর্ভে তবে আপনার বাবা তাকে পুরোপুরি বঞ্চিত করেন নি আগামসি লেনে তাকে একটা বাড়ি কিনে দিয়েছিলেন আপনার এই ভাই সত্যিকার অর্থেই ভালো মানুষ ছিল সে আপনার দুই ছেলেকে অসম্ভব পছন্দ করত এই ছেলে দু'টির টানেই সে মাঝে মাঝে গোপনে আপনার বাড়িতে আসত সে লুকিয়ে থাকত এই ঘরে আপনি তাকে খুন করেছেন
মল্লিক বললেন, এত কিছু বলেছেন, কীভাবে খুন করেছি সেটাও বলেন গলা টিপে মেরেছি?
মিসির আলি বললেন, ডাব কাটা হয় এমন দা-এর পেছন দিয়ে তার মাথায় বাড়ি দিয়েছেন
মল্লিক অবাক হয়ে বললেন, এটা কীভাবে বললেন?
মিসির আলি বললেন, আপনার ছেলে বক্কা এই দা নিয়ে আমাকে দেখতে হাসপাতালে গিয়েছিল সে বলেছে—দা খারাপ জিনিস তার কথা থেকে বুঝেছি
মল্লিক বললেন, হারামজাদাটা আমাকে ধরায়ে দিয়েছে দুই হারামজাদা ভাব ধরে থাকে যে এরা কিছুই বুঝে না তলে তলে বিরাট বুদ্ধি
মিসির আলি সিগারেট ধরালেন তৃপ্তির সঙ্গে দুটা টান দিয়ে বললেন, আপনার সম্পর্কে আপনার দুই পুত্রবধু যা বলে তা ঠিক না আপনি এই কাজ কখনো করেন নি করলে এদের কুত্তি ডাকতেন না আপনার রুচি নিম্নমুখী কাজের মেয়ে বা আপনার হাসপাতালের নার্সে সীমাবদ্ধ

মল্লিক সাহেব বললেন, নার্স হারামজাদিও মুখ খুলেছে আফসোস বিরাট আফসোস আপনি এত কিছু বের করে ফেলেছেন এখন বলেন, আমার স্ত্রী সুরমাকে কে মেরেছে? আমি?
মিসির আলি বললেন, আপনি না আপনার স্ত্রী নিজেই কুয়াতে ঝাপ দিয়েছেন আমার ধারণা, আপনার পুত্রবধূরা আপনার বিষয়ে তাঁর কানে কথা তুলেছে তিনি এই দুঃখ নিতে পারেন নি
মল্লিক আনন্দিত গলায় বললেন, আপনার বিরাট বুদ্ধি কিন্তু আপনিও শেষ পর্যন্ত ধরা খেয়েছেন আমার স্ত্রীকে আমিই মেরেছি সে স্বেচ্ছায় কুয়াতে ঝাপ দেয় নাই কেন মেরেছি, সেটা একটা ইতিহাস আপনাকে বলার প্রয়োজন নাই খানা কি দিতে বলব? খানা খাবেন?
মিসির আলি হাঁ-সূচক মাথা নাড়লেন মল্লিক সাহেব বললেন, আপনাকে দেখে কখনো বুঝি নাই একজন চিকন-চাকান মানুষের পেটে এত বুদ্ধি জানলে কোনোদিন বাড়ি ভাড়া দিতাম না লাত্থি দিয়ে বের করতাম
মল্লিক কিছুক্ষণ চুপচাপ থেকে শান্ত গলায় বললেন, ছোটকুত্তি, আমাদের খানা দাও পুলিশ আজ রাতেই আমাকে থানায় নিয়ে যাবে বাড়ির চারদিকে পুলিশ খালি পেটে থানায় যাওয়া ঠিক না
বৃষ্টির বেগ বাড়ছে বৃষ্টির সঙ্গে ঝড়ো হাওয়া চম্পা খাবার নিয়ে ঘরে ঢুকেছে আজ তার সারা শরীর বোরকায় ঢাকা না অতি রূপবতী এই মেয়েকে দেখে মিসির আলি মুগ্ধ হলেন তার কাছে মনে হলো, হেলেন অব ট্রয়, ক্লিওপেট্রা কিংবা কুইন অব সেবা কখনোই দুইবোন চম্পা-পারুলের চেয়ে রূপবতী না বাঙালি প্রাচীন কবির মতো মিসির আলি মনে মনে আওড়ালেন–
‘কে বলে শারদ শশি সে মুখের তুলা
পদনখে পড়ে আছে তার কতগুলা "

সমাপ্ত

